repeal shall not affect any registration which has been made, or any act or offence which shall have been done or committed, or any penalty or liability incurred under the said sections.

৪১ ধারা এতৎক্রমে রহিত করা গেল। কিন্তু রহিত হইলেও তৎপূর্ব্বে উক্ত ধারামতে যে রেজিষ্টরী করা গেল ও যে ক্রিয়া বা যে অপরাধ করা গেল বা যে দণ্ড বা দায় ঘটিল তৎসম্পর্কে ঐ২ ধারা প্রবল থাকিবে ইতি।

## PART II.

### JUTE WAREHOUSES.

## দ্বিতীয় অধ্যায়।

### পাটের ও তুলার গুদাম বিষয়ক বিধি।

Existing warehouses not to be used till licensed.

**4.** No jute warehouse, existing at the date of the commencement of this Act within the limits of its operation, shall be used after the 31st July next following such date for the storing, keeping, pressing, or depositing of jute or cotton, unless the owner or occupier thereof shall have previously obtained a license under this Act for such use.

যেং গুদাম আছে তাহার লাইসেন্স লইতে হইবার কথা।

৪ ধারা। এই আইনের বিধান যে সীমার মধ্যে চলে তন্মধ্যে এই আইন প্রচলিত হইবার তারিখে পাটের যে গুদাম থাকে তাহার স্বামী কি দখীলকার এই আইন প্রচলিত হইবার তারিখের পশ্চাৎ জুলাই মাসের ৩১ তারিখের পূর্ব্বে পাট কি তুলা গুদামজাৎ করিয়া রাখিবার কি কশাইবার কি গচ্ছিত করিয়া রাখিবার নিমিত্ত ঐ গুদামের ব্যবহার করিবার লাইসেন্স না পাইলে ঐ তারিখের পর সেই কার্য্যে ঐ গুদামের ব্যবহার করিতে পারিবেন না ইতি।

Existing warehouses to be inspected and reported on.

**5.** As soon as may be after the passing of this Act the Justices shall appoint from their own number a special committee, consisting of seven members, one of whom must be the Chairman of the Justices, whose duty it shall be to visit, inspect, and report on every jute warehouse existing within the town of Calcutta. And the special committee shall report before the 15th day of the said month of July to the Justices whether a license can be granted to all or any such warehouses without risk to life and property in the neighbourhood thereof respectively. No jute warehouse shall be reported upon by the special committee until it shall have been visited by a quorum of not less than three members of the special committee. The Justices may award such fee as they may think fit to each member of the special committee, not being a salaried member of the corporation of Justices.

যে গুদাম থাকে তাহা দৃষ্টি করিবার ও তাহার উপর রিপোর্ট করিবার কথা।

৫ ধারা। এই আইন প্রচলিত হইবার পর যত শীঘ্র হইতে পারে জষ্টিসেরা আপনারদের মধ্যে সাত জনের বিশেষ কমিটী নিযুক্ত করিবেন। ঐ সাত জনের মধ্যে জষ্টিসদের সভাপতি এক জন। তাঁহারদের কর্ত্তব্য এইং। কলিকাতা নগরের মধ্যে পাটের যত গুদাম থাকে তাঁহারা সেইং গুদামে গিয়া তাহা দৃষ্টি করিয়া তদ্বিষয়ের রিপোর্ট করিবেন। এবং উক্ত সকল গুদামের পার্শ্বে যে ব্যক্তিরা বাস করেন তাঁহারদের প্রাণের কি সম্পত্তির আশঙ্কা বিনা উক্ত সকল কি তন্মধ্যের গুদামের লাইসেন্স দেওয়া যাইতে পারিবে কি না এ বিশেষ কমিটী উক্ত জুলাই মাসের ১৫ তারিখের পূর্ব্বে জষ্টিসদের নিকট সেই বিষয়ের রিপোর্ট করিবেন। উক্ত বিশেষ কমিটীর অন্তর্গত ব্যক্তিদের মধ্যে অন্যূন তিন ব্যক্তি পাটের কোন গুদামে গিয়া না দেখিলে বিশেষ কমিটী সেই গুদামের বিষয়ে রিপোর্ট করিবেন না। ঐ কমিটীর যে ব্যক্তিরা সমাবায়িত জষ্টিস সমাজের বেতন ভোগী না হন জষ্টিসেরা তাঁহারদিগকে যত ফী দেওয়া উচিত বোধ করেন দিতে পারিবেন ইতি।

Licenses for existing warehouses.

**6.** On receiving the report of the committee it shall be within the discretion of the Justices to grant or refuse a license for any jute warehouse mentioned in the said report. Provided that if in the opinion of the Justices the said jute warehouse may be rendered fit for use without risk to life or property in the neighbourhood thereof the Justices shall certify to the owner or occupier thereof the conditions and restrictions under which the said jute warehouse may in their opinion be so rendered fit for use, and upon the said owner or occupier complying with the terms of such conditions and restrictions to the satis-

এই ক্ষণে যে গুদাম থাকে তাহার লাইসেন্সের কথা।

৬ ধারা। উক্ত কমিটীর রিপোর্ট পাইলে জষ্টিসেরা আপনারদের বিবেচনামতে ঐ রিপোর্টের উল্লিখিত পাটের গুদামের লাইসেন্স দিতে পারিবেন কিম্বা তাহা দিতে অস্বীকার করিতে পারিবেন। কিন্তু পাটের কোন গুদামের পক্ষে বিশেষ উপায় করা গেলে পার্শ্বের লোকদের প্রাণ ও সম্পত্তির আশঙ্কা বিনা ঐ গুদামের ব্যবহার হইতে পারে জষ্টিসদের এই অভিমত থাকিলে তাঁহারদের বিবেচনামতে যেং নিয়ম করা গেলে ও যেং বিষয়ের নিষেধ হইলে ঐ গুদাম ব্যবহার করিবার উপযুক্ত করা যাইতে পারে তাঁহারা ঐ গুদামের স্বামিকে কি দাখিলকারকে সেই নিয়মাদির নির্দ্দেশপত্র লিখিয়া দিবেন। উক্ত স্বামী

faction of the Justices shall grant to him a license in respect thereof.

7. Any person proposing to establish a new jute warehouse within the town of Calcutta shall send to the Justices a plan of the warehouse so proposed to be established, and it shall be within the discretion of the Justices to grant or refuse a license to establish the same.

*Licenses for new warehouses.*

Every license for a jute warehouse granted under this section shall be subject to the following conditions, *viz.* :—

(1.) That no loose jute, jute rejections or cuttings, cotton, or clippings shall be stored or screwed, or pressed or combed or dried, save within a building, the walls of which shall be of burnt bricks or of stone or of iron, and all the roof of which not including the beams on which such roof rests, shall be of iron, or of masonry or of tiles;

(2.) That such jute warehouse and the buildings therein shall be supplied with solid doors or gates which can be securely closed;

(3.) That no portion of such jute warehouse shall be used as a residence, and no artificial light or lucifer matches shall be introduced therein, and that no person shall smoke therein;

(4.) That such jute warehouse shall be at any time open to inspection;

(5.) That the boilers and fire of any steam engine used in such jute warehouse shall be at a reasonable distance from the building;

(6.) That an annual fee as the Justices may think fit shall be imposed in respect thereof at one of the following rates, *viz.* :—

| | | |
|---|---|---|
| Rupees | ... | 1,000 |
| ,, | ... | 750 |
| ,, | ... | 500 |
| ,, | ... | 250 |

and shall be paid in such instalments as the Justices may direct.

In fixing the amount of fee to be paid in respect of any jute warehouse the Justices shall have regard to the annual value thereof as it is for the time being assessed to the payment of municipal taxes, to the size and position of the jute warehouse, to the number and excellence of the pressing machines erected in such jute warehouse, and to the probable income derived from such jute warehouse by its occupier or owner.

(7.) Such other special conditions as the Justices may, on consideration of the special circumstances of such jute warehouse, deem necessary

কি দখিলকার জষ্টিসদের অবোধমতে ঐ২ নিয়ম ও নিষেধ বিধিমতে কার্য্য করিলে জষ্টিসেরা তাহাকে সেই গুদামের নিমিত্ত লাইসেন্স দিতে পারিবেন ইতি।

৭ ধারা। কোন ব্যক্তি কলিকাতা নগরের মধ্যে পাটের নূতন গুদাম করিতে ইচ্ছা করিলে জষ্টিসদের নিকট আপনার প্রস্তাবিত ঐ গুদামের নকশা পাঠাইবেন। তাহা হইলে জষ্টিসেরা আপনাদের বিবেচনামতে সেই গুদাম স্থাপন করিবার লাইসেন্স দিতে পারিবেন বা দিতে অস্বীকার করিতে পারিবেন।

*নূতন গুদামের লাইসেন্সের কথা।*

এই ধারামতে পাটের গুদামের যে লাইসেন্স দেওয়া যায় তাহার পক্ষে এই২ নিয়ম খাটিবে।

(১) যে কোটা ঘরের পাকা ইঁটের কি পাতরের কি লোহার ভিত্তি থাকে ও ছাত যে কড়ির উপর থাকে তদ্ভিন্ন যে ঘরের সম্পূর্ণ ছাত লৌহনির্ম্মিত কি পাকা কি টালিতে নির্ম্মিত হয় তাহা ছাড়া কোন ঘরে আলগা পাট কি পাটের ত্যাজ্য বা কাটা ভাগ কি তুলা কি ছাটা তুলা রাখিতে কি ইসক্রু করিতে কি কশাইতে কি ছাটিয়া দিতে কি শুকাইতে হইবে না।

(২) ঐ পাটের গুদামে ও তাহাতে যে ঘর থাকে তাহার আস্ত কপাট কি ফাটক থাকিবে ও তাহা দৃঢ়মতে বন্ধ করিবার উপায় থাকিবে।

(৩) ঐ পাটের গুদামের কোন অংশ বাসাঘরের মত ব্যবহার করিতে হইবে না, ও তাহার মধ্যে কোন প্রকারের প্রদীপাদি কৃত্রিম আলো কি লুসিফর ম্যাচ আনিতে হইবে না ও কেহ তাহার মধ্যে তামাক খাইবে না।

(৪) ঐ পাটের গুদামে কোন সময়ে লোকে গিয়া দেখিতে পারিবেন।

(৫) পাটের গুদামে বাষ্পীয় কোন কলের ব্যবহার হইলে তাহার বাইলর ও আগুণ ঘরহইতে উপযুক্তমতে দূরে থাকিবে।

(৬) জষ্টিসেরা নিম্নলিখিত যে হার নিরূপণ করা বিহিত বোধ করেন সেই হারে বার্ষিক ফী ধার্য্য হইবে যথা,

১,০০০৲ টাকা।
৭৫০৲
৫০০৲
২৫০৲

ও জষ্টিসেরা যেং কিস্তি নিরূপণ করেন সেই২ কিস্তি মতে ঐ ফী দিতে হইবে।

পাটের কোন গুদামের কত টাকা ফী ধার্য্য করিতে হইবে, ইহা নিরূপণ করিলে, যৎকালে ঐ গুদামের বার্ষিক যত মূল্য ধরিয়া মুনিসিপল টাক্স ধার্য্য হইল, ও সেই গুদামের পরিমাণ ও তাহা যে স্থানে আছে, ও তন্মধ্যে কশাইবার যত খানি যন্ত্র আছে ও তাহা উত্তম কি মধ্যম, ও সেই গুদামহইতে দখিলকারের কি স্বামীর অনুমান কত আয় হয় জষ্টিসেরা এই সকল বিষয় বিবেচনা করিয়া ঐ ফী নির্দ্ধার্য্য করিবেন।

(৭) পাটের ঐ গুদামের বিশেষ ভাব ও অবস্থা বিবেচনা করিয়া জষ্টিসেরা প্রতিবাসিদের প্রাণ ও সম্পত্তির আশঙ্কা নিবারণার্থে অন্য যে বিশেষ নিয়ম

to prevent risk to life and property in the neighbourhood.

8. It shall be lawful for the Justices to appoint suitable officers for the inspection of jute warehouses, within the town of Calcutta; and it shall be lawful for any officer so appointed, and for any superintendent or inspector of police within the said town to enter at any time into any jute warehouse, where jute or cotton may be kept, and to inspect the same.

Appointment of inspecting officers.

9. It shall be in the discretion of the Justices to cancel or to suspend the license of any jute warehouse in respect of which any one or more of the conditions under which such license has been granted, shall appear to them to have been broken.

Breach of conditions.

10. In regard to any jute warehouse situated or used or proposed to be established or used out of the town of Calcutta and within the limits of the operation of this Act, the powers and duties conferred and imposed by this Part, and by every section thereof upon the Justices shall be exercised and discharged by the Municipal Commissioners within whose jurisdiction such jute warehouse is situated. The annual fee in respect of any license for a jute warehouse granted by the said Municipal Commissioners may be at the rate of Rs. 150, or at any one of the rates mentioned in section 7, clause 6.

Municipal Commissioners to have the same powers as Justices

*Penalties.*

11. Any person who shall after the 31st day of the said July without a license under this Act use any jute warehouse, for keeping or depositing jute or cotton, shall be liable, on conviction before a Magistrate, to a penalty not exceeding one hundred rupees for each day during which he may use or continue to use such jute warehouse as aforesaid

Penalty for not taking out license

12. Any person who shall without a license use any jute warehouse, for keeping or depositing jute or cotton established after the commencement of this Act shall be liable, on conviction before a Magistrate, to a penalty not exceeding five hundred rupees, and to a further penalty not exceeding fifty rupees for every day during which such jute warehouse is used for keeping or depositing jute or cotton without a license.

Penalty for establishing warehouse without license.



করা আবশ্যক জ্ঞান করেন সেই নিয়ম মতে কার্য্য হইবে ইতি।

৮ ধারা। জষ্টিসেরা কলিকাতা নগরের মধ্যে পাটের গুদাম পরিদর্শন করিবার নিমিত্ত উপযুক্ত কার্য্যকারকদিগকে নিযুক্ত করিতে পারিবেন। এবং পাটের যে গুদামে পাট কি তুলা রাখা যায় পূর্ব্বোক্তমতে নিযুক্ত কার্য্যকারক এবং উক্ত নগরের পোলীসের কোন সুপরিণ্টেণ্ডেণ্ট কি ইন্‌স্পেক্টর কোন সময়ে সেই গুদামে প্রবেশ করিয়া তাহার পরিদর্শন করিতে পারিবেন ইতি।

পরিদর্শকদিগকে নিযুক্ত করিবার কথা।

৯ ধারা। উক্ত যে নিয়মমতে পাটের কোন গুদামের লাইসেন্স দেওয়া যায় তন্মধ্যে অন্যতর কিম্বা অধিক নিয়ম লঙ্ঘন হইয়াছে জষ্টিসেরা এমত জ্ঞান করিলে আপনাদের বিবেচনামতে ঐ গুদামের লাইসেন্স রহিত করিতে কিম্বা কিয়ৎকালের নিমিত্ত স্থগিত রাখিতে পারিবেন ইতি।

নিয়ম লঙ্ঘনের কথা।

১০ ধারা। কলিকাতা নগরের বহির্ভূত যে সীমার মধ্যে এই আইনের বিধান প্রচলিত হয় সেই সীমার মধ্যে পাটের যে গুদাম থাকে কি ব্যবহার হয় কিম্বা স্থাপন কি ব্যবহার করিবার প্রস্তাব হয়, সেই গুদাম যে মুনিসিপাল কমিশ্যনরদের ক্ষমতাধীন স্থানে থাকে তাঁহারা এই অধ্যায় ও তদন্তর্গত প্রত্যেক ধারাক্রমে জষ্টিসদের প্রতি অর্পিত ক্ষমতামতে তাঁহাদের ন্যায় কর্ত্তব্য কার্য্য করিবেন। উক্ত মুনিসিপাল কমিশ্যনরেরা পাটের কোন গুদামের লাইসেন্স দিলে তাঁহারা ১৫০৲ টাকার হারে কিম্বা ৭ ধারার ৬ প্রকরণের উল্লিখিত অন্যতর হারে তাহার বার্ষিক ফী লইতে পারিবেন ইতি।

জষ্টিসদের তুল্য ক্ষমতা কমিশ্যনরদেরও থাকার কথা।

দণ্ডের বিধি।

১১ ধারা। কোন ব্যক্তি উক্ত জুলাই মাসের ৩১ তারিখের পর এই আইনমতে লাইসেন্স না লইয়া যদি পাট কি তুলা রাখিবার কি গচ্ছিত করিয়া রাখিবার নিমিত্ত পাটের গুদাম ব্যবহার করেন, তবে মাজিষ্ট্রেটের সম্মুখে সেই দোষ প্রমাণ হইলে তিনি যত দিন উক্ত গুদাম ব্যবহার করেন বা করিতে থাকেন তাহার দিন প্রতি ঐ ব্যক্তির এক শত টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

লাইসেন্স না লইবার দণ্ডের কথা।

১২ ধারা। এই আইন প্রচলিত হইবার পর যে পাটের গুদাম স্থাপিত হয় যদি কোন ব্যক্তি লাইসেন্স না লইয়া পাট কি তুলা রাখিবার কি গচ্ছিত করিবার নিমিত্ত ঐ স্থানের ব্যবহার করেন, তবে কোন মাজিষ্ট্রেটের সম্মুখে সেই কথার প্রমাণ হইলে ঐ ব্যক্তির পাঁচ শত টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে। তদ্ভিন্ন যত দিন লাইসেন্স বিনা পাট কি তুলা রাখিবার কি গচ্ছিত করিয়া রাখিবার জন্যে ঐ গুদামের ব্যবহার হয় তাহার দিন-প্রতি ঐ ব্যক্তির পঞ্চাশ টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

লাইসেন্স না লইয়া গুদাম করিবার দণ্ডের কথা।

**13.** Any person who shall after the 31st day of the said July use a jute warehouse for the keeping or depositing of jute or cotton after the Justices or Municipal Commissioners shall have refused a license in respect thereof, shall be liable, on conviction before a Magistrate, to a penalty not exceeding five hundred rupees, and to a further penalty not exceeding one hundred rupees for every day during which any such jute warehouse may be so used as aforesaid.

Penalty for using warehouse after refusal of license.

**14.** Whoever shall introduce or use in any jute warehouse, in which jute or cotton is kept or deposited, any fire or lucifer matches or shall smoke therein, in a manner which is not authorized by the conditions of the license granted for such place, and whoever shall violate any of the conditions or restrictions under which the said license is granted, shall be liable on conviction before a Magistrate to a penalty not exceeding fifty rupees for any one such offence.

Penalty for introducing fire, &c.

## PART III.

### Fire-Brigade.

**15.** Within six months from the date of the passing of this Act the Justices shall organize and thereafter maintain an efficient fire-brigade for the town and suburbs of Calcutta; and they shall be bound to make a report to the Lieutenant-Governor once a year showing how the provisions of Parts III and IV of this Act have been carried out; and such report shall be published in the *Calcutta Gazette*.

Organization of fire-brigade.

All existing public fire-engines, with the establishments and buildings thereto belonging, except those belonging to the Military Department, or to the Port Commissioners incorporated under Act V of 1870, shall be transferred to the fire-brigade to be established under this Act. The Justices shall have power to appoint and remove any members or officers of the fire-brigade; and they shall furnish the fire-brigade with all such steam or other fire-engines, horses, oxen, accoutrements, tools, and implements, as may be necessary for the complete equipment of the force, or conducive to the efficient performance of their duties.

**16.** The Justices may frame bye-laws in respect of the following subjects:—

Power to frame Bye-laws.

(1.) Giving of gratuities to persons who have given notice of fires.

[*Government Gazette, 30th January* 1872.]

১৩ ধারা। কোন মাজিষ্ট্রেট পাট কি তুলা রাখিবার কি গচ্ছিত করিবার গুদামের লাইসেন্স দিতে স্বীকার না করিলেও যদি কোন ব্যক্তি উক্ত জুলাই মাসের ৩১ তারিখের পর সেই কার্য্যের নিমিত্ত সেই স্থানের ব্যবহার করেন, তবে কোন মাজিষ্ট্রেটের সম্মুখে সেই কথার প্রমাণ হইলে তাহার পাঁচ শত টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে ভদ্ভিন্ন যত দিন ঐ পাটের গুদামের তদ্রূপ ব্যবহার হয় তাহার দিনপ্রতি ঐ ব্যক্তির এক শত টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

লাইসেন্স না দেওয়া গেলে গুদাম ব্যবহার করিলে দণ্ডের কথা।

১৪ ধারা। পাটের যে গুদামে পাট কি তুলা রাখা যায় কি গচ্ছিত করা যায় লাইসেন্স পত্রের আগুন-প্রভৃতি না আনিবার যে নিয়ম থাকে কোন ব্যক্তি সেই নিয়ম লঙ্ঘন করিয়া আগুণ কি লুসিফর ম্যাচ আনিলে কি ব্যবহার করিলে কিম্বা সেই স্থানে তামাক খাইলে এবং যে নিয়ম ও নিষেধ সূচক যে বিধিমতে উক্ত লাইসেন্স দেওয়া যায় কোন ব্যক্তি তাহা লঙ্ঘন করিলে উক্ত প্রত্যেক অপরাধের জন্যে তাহার পঞ্চাশ টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

তৎস্থানে আগুণপ্রভৃতি আনিবার দণ্ডের কথা।

## তৃতীয় অধ্যায়।

### ফাইর ব্রিগেডের বিধি।

১৫ ধারা। এই আইন প্রচলিত হইবার তারিখঅবধি ছয় মাসের মধ্যে জষ্টিসেরা কলিকাতা নগরের ও শাখা-নগরের নিমিত্ত ফাইর ব্রিগেড (অর্থাৎ অগ্নি নির্ব্বাণার্থ উপযুক্ত কর্ম্মকারকদল) সংস্থাপন করিয়া তদবধি প্রবীণ রাখিবেন। এবং এই আইনের তৃতীয় ও চতুর্থ অধ্যায়ের বিধানমত কার্য্য যেরূপে চলিতেছে তাঁহারা শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের নিকট প্রতি বৎসর এই বিষয়ের রিপোর্ট করিবেন। সেই রিপোর্ট কলিকাতা গেজেটে প্রকাশ করা যাইবে।

ফাইর ব্রিগেড সংস্থাপনের কথা।

এই আইনমতে যে ফাইর ব্রিগেড স্থাপিত হইবে সৈনিক কর্ম্ম বিভাগের এবং ১৮৭০ সালের ৫ আইন-মতে সমাবারিত বন্দরের কমিশ্যনরদের দমকলভিন্ন রাজকীয় যত দমকল আছে ও তৎসম্পর্কীয় যত জন কর্ম্মকারক ও গৃহ প্রভৃতি থাকে তৎসমুদয় সেই ফাইর ব্রিগেডে সমর্পণ করা যাইবে। জষ্টিসেরা ঐ ব্রিগেডের কর্ম্মকারকদিগকে ও কর্ত্তৃপক্ষদিগকে নিযুক্ত ও অবসর করিতে পারিবেন। এবং বাষ্পীয় কল বা অন্য দমকল ও ঘোড়া ও গোরু ও সাজ ও হাতিয়ার যন্ত্র প্রভৃতি যত দ্রব্য হইলে ঐ ব্রিগেড সম্যকরূপে সাজান থাকে ও তাঁহারদের কর্ম্ম সফলরূপে নিষ্পাদন হয় জষ্টিসেরা সেই সকল দ্রব্য যোগাইয়া দিবেন ইতি।

১৬ ধারা। জষ্টিসেরা নিম্নলিখিত বিষয়ের উপবিধি করিতে পারিবেন।

উপবিধি করিবার ক্ষমতার কথা।

(১) কোন ব্যক্তি আগুন লাগিবার সম্বাদ দিলে তাহার পুরস্কার পাইবার।

(2.) Awarding gratuities by way of a gross um or annual payment to be from time to time awarded to any member of the fire-brigade.

(3.) For the training, discipline, and good conduct of the members of the force.

(4.) For the speedy attendance of such members with engines and all necessary implements on the occasion of any alarm of fire.

(5.) Imposing and summarily realizing a fine not exceeding one week's wages from any member of the brigade who may infringe these bye-laws.

(6.) And generally for the maintenance of the fire-brigade in a due state of efficiency.

Powers of fire-brigade in cases of fire

**17.** On the occasion of a fire, the chief or other officer in charge of the fire-brigade on the spot may remove, or may order any member of the brigade to remove any persons whose presence shall interfere with the due operation of the brigade; and generally, he may take any measures which may appear necessary for the preservation of life and property; and he shall have power by himself or by his men to break into or through or pull down any premises for the purpose of putting an end to the fire, doing as little damage as possible; and he may also cause the mains and pipes of any district to be shut off so as to give greater pressure of water in the place where the fire has occurred. He may also call on the officer in charge of the Port Commissioners' fire-engine to render such assistance as may be possible in the case of any fire occurring near the river bank.

Police officers to render assistance

Police officers of all grades shall be authorized to aid the fire-brigade in the execution of its duties. They may close any street in or near which a fire is burning, and they may, of their own motion or on the request of the chief or other officer of the fire-brigade, remove any persons who interfere by their presence with the operations of the fire-brigade.

Damage done to be deemed damage by fire

Any damage done by the fire-brigade in the due execution of their duties shall be deemed to be damage by fire within the meaning of any policy of insurance of property in Calcutta or the suburbs against fire.

But nothing in this section shall exempt any officer of the police or of the fire-brigade from

(২) ফাইরব্রিগেডের অন্তর্গত কোন কর্ম্মকারককে সময়েং পুরস্কার দেওয়া উচিত হইলে মোটে বা বার্ষিক বেতন স্বরূপ তাঁহার সেই পুরস্কার দেওয়ার,

(৩) ঐ ব্রিগেডের অন্তর্গত ব্যক্তিদের সুশিক্ষা ও সুশাসন ও সদাচরণ হইবার,

(৪) আগুন লাগিবার কথা শুনিবামাত্র কল এবং আবশ্যক সকল যন্ত্র লইয়া ঐ কর্ম্মকারকদের ত্বরায় উপস্থিত হইবার,

(৫) ব্রিগেডের কোন ব্যক্তি এই উপবিধির মধ্যে কোন উপবিধি লঙ্ঘন করিলে এক সপ্তাহের বেতনের অনধিক অর্থদণ্ড ধার্য্য ও সরাসরীমতে আদায় করিবার,

(৬) ও সাধারণ্যে ঐ ব্রিগেডের কার্য্যোপযোগি হইবার উপযুক্ত অবস্থা থাকিবার উপবিধি ইতি।

আগুন লাগিলে ফাইর ব্রিগেডের ক্ষমতার কথা।

১৭ ধারা। আগুন লাগিলে কোন ব্যক্তিদের তৎস্থানে থাকা প্রযুক্ত ফাইর ব্রিগেডের কার্য্য উপযুক্তমতে চলিবার বাধা হইলে ঐ ব্রিগেডের অধ্যক্ষ তাকারি প্রধান কি অন্য যে কর্তৃপক্ষ তৎস্থানে থাকেন তিনি সেই ব্যক্তিদিগকে স্থানান্তর করিয়া দিতে কিম্বা ব্রিগেডের কোন কর্ম্মকারককে তাহাদিগকে স্থানান্তর করাইয়া দিবার আজ্ঞা করিতে পারিবেন এবং প্রাণ ও সম্পত্তি রক্ষা করিবার জন্যে অন্য যে উপায় করা আবশ্যক তাহাও করিতে পারিবেন। এবং আগুন নিবাইয়া ফেলিবার জন্যে আপনি কিম্বা আপন কর্ম্মকারকদের দ্বারা কোন বাড়ীতে প্রবেশ করিয়া বা বাড়ী দিয়া যাইতে বা গৃহাদি ভাঙ্গিয়া ফেলিতে পারিবেন কিন্তু যাহাতে অল্প হানি হয় সাধ্যমতে এমন চেষ্টা করিবেন। আরো আগুন যে স্থানে লাগে সেই স্থানে নলের জল অধিক বেগে নির্গত হইতে পারে এই নিমিত্ত নগরের অন্য কোন অংশের নল বন্ধ করাইয়া দিতে পারিবেন। আরো গঙ্গার ধারে আগুন লাগিলে, বন্দরের কমিশ্যনরদের দমকল যে ব্যক্তিরদের জিম্মায় থাকে তিনি তাঁহাকেও সাধ্যমতে সাহায্য করিবার আদেশ করিতে পারিবেন।

পোলীস কর্ম্মকারকদের সাহায্য করিবার কথা।

ফাইরব্রিগেড যে সময়ে আপনারদের কর্ম্ম নির্ব্বাহ করিতেছেন সেই সময়ে পোলীসের সকল শ্রেণীর কর্ম্মকারকের প্রতি তাঁহারদের সাহায্য করিবার অনুমতি থাকিবে। যে রাস্তার ধারে আগুন লাগে তাঁহারা সেই রাস্তা বন্ধ করিতে পারিবেন। ও যে ব্যক্তিদের উপস্থিত থাকাপ্রযুক্ত ফাইর ব্রিগেডের কার্য্যের ব্যাঘাত হয় তাঁহারা আপনাদের বিবেচনামতে কিম্বা ঐ ব্রিগেডের প্রধান কি অন্য কর্তৃপক্ষের আদেশমতে সেই ব্যক্তিদিগকে স্থানান্তর করাইয়া দিতে পারিবেন।

হানি হইলে অগ্নিদ্বারা হানি বলিয়া জ্ঞান হইবার কথা।

ফাইর ব্রিগেডের কর্ম্মকারকেরা উচিতমতে আপনারদের কর্ম্ম নির্ব্বাহ করণ সময়ে যে হানি করেন, কলিকাতা নগরে বা শাখানগরে অগ্নিদ্বারা সম্পত্তির হানি পূরণার্থে কোন বিমাপত্রের কথার অর্থ করণে সেই হানি অগ্নি জন্য হানি বলিয়া জ্ঞান হইবে।

কিন্তু যুক্তি সিদ্ধ কারণ বিনা যদি পোলীসের কিম্বা ফাইরব্রিগেডের কোন কর্ম্মকারক হানিজনক কোন ক্রিয়া

liability to damages on account of any acts done by him without reasonable cause.

Inquiry into origin of fire.

**18.** In the case of any fire occurring in Calcutta or the suburbs the chief officer of the fire-brigade shall ascertain the facts as to the origin and cause of such fire and shall make a report thereon to the Justices, and the said chief officer shall have power to summon witnesses and take evidence in order to the due ascertainment of such facts. The Magistrate shall, on the application of the chief officer, summon any witnesses whom the chief officer may call for, and whom he may not be able to obtain without such process. Persons so summoned shall be subject to all the provisions of the laws in force regarding persons summoned as witnesses before a Magistrate.

LICENCES AND PENALTIES.

License for using fire-works.

**19.** No person shall let off rockets or send up fire-balloons in the town or suburbs of Calcutta without a license from the Commissioner of Police, for which license a fee of ten rupees shall be payable.

License for sale or manufacture thereof.

**20.** No person shall sell or manufacture fire-works in the town or suburbs of Calcutta without a license from the Commissioner of Police, for which a yearly fee of ten Rupees shall be payable in advance.

Penalty for using without license.

**21.** Whoever shall let off rockets or send up fire-balloons in the town or suburbs of Calcutta without a license as aforesaid shall be liable on conviction before a Magistrate to a penalty not exceeding fifty Rupees for any one such offence.

Penalty for selling, &c.

**22.** Whoever shall sell or manufacture fire-works in the town or suburbs of Calcutta without a license as aforesaid shall be liable on conviction before a Magistrate to a penalty not exceeding fifty Rupees.

Power to withdraw license.

**23.** The Commissioner may at his discretion, and after 30 days' notice, withdraw or suspend any license granted by him under this Act.

Liability of license-holders.

**24.** In the event of any rockets being let off, or fire-balloons sent up within the precincts of any private premises or compound within the town or suburbs of Calcutta,

করেন তবে তিনি এই ধারার কোন কথাক্রমে হানি পূরণ করিবার দায় হইতে মুক্ত হইবেন না ইতি।

আগুন কিরূপে লাগিল ইহার অনুসন্ধান লইবার কথা।

১৮ ধারা। কলিকাতায় কিম্বা শাখানগরে আগুন লাগিলে, ফাইর ব্রিগেডের প্রধান কর্ম্মকারক ঐ আগুন লাগিবার মূল কারণের ও হেতুর বৃত্তান্ত নির্ণয় করিয়া জষ্টিসদের নিকট সেই বিষয়ের রিপোর্ট করিবেন। এবং সেই বৃত্তান্ত উপযুক্তমতে জানিবার নিমিত্ত উক্ত প্রধান কর্ম্মকারক সাক্ষিদিগকে আহ্বান করিয়া সাক্ষ্য লইতে পারিবেন। প্রধান কর্ম্মকারক কোন সাক্ষিদিগকে আহ্বান করিলে যদি পরওয়ানা বিনা তাহারদিগকে আনাইতে না পারেন, তবে তাঁহার প্রার্থনামতে মাজিষ্ট্রেট তাহারদিগকে সমন করিবেন। তদ্রূপ যে ব্যক্তিদিগকে সমন করা যায়, কোন ব্যক্তিকে সাক্ষিস্বরূপ মাজিষ্ট্রেটের সম্মুখে সমন করা গেলে তাহার পক্ষে আইনের যে বিধান প্রবল হয় সেই ব্যক্তিদের পক্ষে সেই সকল বিধান খাটিবে ইতি।

লাইসেন্সপত্রের ও দণ্ডের কথা।

আতশ বাজী ছুড়িবার লাইসেন্সের কথা।

১৯ ধারা। পোলীসের কমিশ্যনর সাহেবের স্থানে লাইসেন্সপত্র না পাইলে কোন ব্যক্তি কলিকাতা নগরের কি শাখানগরের মধ্যে হাউই কি আগুনের বেলুন ছুড়িতে পারিবে না। উক্ত লাইসেন্সের নিমিত্তে দশ টাকা ফী দিতে হইবে ইতি।

তাহা বিক্রয় কি প্রস্তুত করিবার লাইসেন্সের কথা।

২০ ধারা। পোলীসের কমিশ্যনর সাহেবের স্থানে লাইসেন্স না পাইলে কোন ব্যক্তি কলিকাতা নগরের কি শাখানগরের মধ্যে আতশবাজী বিক্রয় কি প্রস্তুত করিবেন না। সেই লাইসেন্সের নিমিত্ত বৎসর২ অগ্রাম দশ টাকা ফী লাগিবে ইতি।

লাইসেন্স বিনা ব্যবহার করিবার দণ্ডের কথা।

২১ ধারা। কোন ব্যক্তি পূর্ব্বোক্তমতে লাইসেন্স না পাইয়া কলিকাতা নগরে কি শাখা নগরে হাউই কি আগুনের বেলুন ছুড়িলে মাজিষ্ট্রেটের সম্মুখে সেই কথার প্রমাণ হইলে তাহার উক্ত প্রত্যেক অপরাধের নিমিত্ত পঞ্চাশ টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে ইতি।

বিক্রয়াদি করিবার দণ্ডের কথা।

২২ ধারা। কোন ব্যক্তি পূর্ব্বোক্তমতে লাইসেন্স না পাইয়া কলিকাতা নগরে কি শাখা নগরে আতশবাজী বিক্রয় কি প্রস্তুত করিলে মাজিষ্ট্রেটের সম্মুখে সেই কথার প্রমাণ হইলে তাহার পঞ্চাশ টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে ইতি।

লাইসেন্স রহিত করিবার ক্ষমতার কথা।

২৩ ধারা। কমিশ্যনর সাহেব এই আইনমতে যে লাইসেন্স দেন ত্রিশ দিনের নোটিস দিয়া আপনার বিবেচনামতে তাহা রহিত বা কিয়ৎকাল স্থগিত রাখিতে পারিবেন ইতি।

লাইসেন্স প্রাপ্ত ব্যক্তিদের দায়ের কথা।

২৪ ধারা। পোলীসের কমিশ্যনর সাহেবের লিখনক্রমে স্পষ্ট অনুমতি না হইলেও কলিকাতা নগরের কি শাখানগরের অন্তর্গত কোন ব্যক্তির বাড়ীর কি প্রাঙ্গনের মধ্য কোন স্থানে

without the express permission in writing of the Commissioner of Police, the occupier, or owner, or person, under whose immediate control the said premises or compound is, shall be liable to a fine not exceeding fifty rupees, unless he can prove who the person having committed the offence is, and that the offence was committed without his knowledge.

### PART IV.

#### Expenses and Funds.

Application of fund.

**25.** The Justices and Municipal Commissioners respectively shall apply the moneys derived from the fees and penalties levied under this Act within their respective jurisdictions in payment of all expenses incurred by them respectively in or about the inspection, and superintendence of jute warehouses, and the granting of licenses in respect thereof. In the case of Calcutta and the Suburbs, the balance of such monies after payment of the said expenses shall be paid to the credit of an account in the books of the Justices to be called the fire brigade account.

Contribution by Insurance Companies.

**26.** Every Insurance Company that insures from fire any property within the town and suburbs for Calcutta shall pay annually to the Justices, by way of contribution towards the expenses of the said fire-brigade, a sum at the rate of half a rupee for every thousand rupees on the gross amount insured by it in respect of such property. All sums paid to the Justices under this section shall be credited to the fire-brigade fund. The said payments shall be made quarterly in advance, on such dates as the Justices may appoint: and arrears on account of these payments shall be realizable as if they were arrears of rates due to the Justices, and all the provisions of Act VI of 1863 (passed by the Lieutenant-Governor of Bengal in Council) and of any Act amending the same shall be applicable so far as the circumstances will permit to the recovery of moneys due under this section.

Insurance Companies to make returns.

**27.** For the purpose of ascertaining the amount to be contributed by every such Insurance Company as aforesaid, every Insurance Company insuring property from fire within the town and suburbs of Calcutta shall, on the 30th day of June 1872, and on every succeeding 30th day of June, or on such other days as the Justices may appoint, make a return to the said Justices, in such form as they may require, of the gross amount insured by it in respect of property within the said town and suburbs. At the foot of

বাটীই কি আগুনের বেলুন কোড়া গেলে সেই বাড়ী কি প্রাঙ্গন অব্যবহিতরূপে যে ব্যক্তির কর্তৃত্বে থাকে তিনি ঐ অপরাধ কে করিয়াছে ও সেই অপরাধ আপনার অজ্ঞাতসারে করা গেল ইহার প্রমাণ দিতে না পারিলে তাহার পঞ্চাশ টাকাপর্য্যন্ত অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

### চতুর্থ অধ্যায়।

#### খরচার ও ফণ্ডের বিধি।

ফণ্ডের টাকায় যাহা করিতে হইবে তাহার কথা।

২৫ ধারা। এই আইনমতে ফী ও দণ্ডস্বরূপ যত টাকা আদায় হয় জষ্টিসের এবং মুনিসিপল কমিশ্যনরেরা আপনং কমতাধীন স্থানে প্রাপ্ত সেই টাকা হইতে পাটের গুদামের পরিদর্শন ও তত্ত্বাবধারণ এবং তৎসম্পর্কীয় লাইসেন্স দেওনের সমস্ত খরচ দিবেন। কলিকাতা নগরে ও শাখানগরে সেই খরচ দেওয়া গেলে পর যে টাকা উদ্বর্ত্ত থাকে জষ্টিসদের খাতাবহীর মধ্যে ফাইর ব্রিগেডের হিসাব খাতা নামে যে বহী থাকিবে তাহা সেই বহীতে জমা করিয়া লওয়া যাইবে ইতি।

ইনস্যুরান্স কোম্পানিদের দাতব্য টাকা।

২৬ ধারা। কলিকাতা নগরে ও শাখা নগরে সম্পত্তি অগ্নিদ্বারা নষ্ট হইলে যেং ইনস্যুরান্স কোম্পানি ঐ সম্পত্তির হানিপূরণ করিবার প্রতিজ্ঞা করেন সেইং কোম্পানি উক্ত সম্পত্তির উপলক্ষে মোটে যত টাকার বিমা দেন তাহার একং সহস্র টাকার উপর উক্ত ফাইর ব্রিগেডের ব্যয় পোষণার্থে জষ্টিসদিগকে বৎসরং আধ টাকা দিবেন। এই ধারামতে জষ্টিসদিগকে যত টাকা দেওয়া যায় তাহা ফাইর ব্রিগেডের ফণ্ডে জমা করিয়া লওয়া যাইবে। জষ্টিসেরা যেং তারিখ নিরূপণ করেন উক্ত টাকা তিনং মাসান্তর সেইং তারিখে অগ্রিম দেওয়া যাইতে হইবে। ঐ টাকা বাকী পড়িলে জষ্টিসদের পাওনা টাক্সের ন্যায় আদায় হইতে পারিবে। এবং এই ধারামতে যত টাকা দেনা থাকে তাবগতিক বিবেচনায় তাহা আদায় করিবার জন্যে মন্ত্রিসভাধিষ্ঠিত বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবরণর সাহেবের প্রণীত ১৮৬৩ সালের ৬ আইনের ও তাহা সংশোধন করিবার অন্যং আইনের সমস্ত বিধান বর্ত্তিবে ইতি।

ইনস্যুরান্স কোম্পানির রিটর্ন দিতে হইবার কথা।

২৭ ধারা। পূর্ব্বোক্তমতে প্রত্যেক ইনস্যুরান্স কোম্পানির স্থানে কত টাকা পাওয়া যাইবে ইহা নিশ্চয়রূপে জানিবার নিমিত্ত কলিকাতা নগরের ও শাখানগরের মধ্যে যেং ইনস্যুরান্স কোম্পানি অগ্নির দ্বারা সম্পত্তির হানিপূরণ করিবার প্রতিজ্ঞা করেন সেইং কোম্পানি উক্ত নগরের ও শাখানগরের মধ্যে সম্পত্তির উপলক্ষে মোটে যত টাকা বিমা দেন ১৮৭২ সালের জুন মাসের ৩০ তারিখে ও তৎপরে প্রতি বৎসর জুন মাসের ৩০ তারিখে কিম্বা জষ্টিসেরা অন্য যে দিন নিরূপণ করেন সেই দিনে জষ্টিসদিগকে ঐ টাকার রিটর্ন দিবেন। জষ্টিসেরা

every such return shall be appended a certificate by the Secretary or chief officer or manager of such Insurance Company in Calcutta, stating that to the best of his knowledge and belief the return contains a true and faithful account of the sums insured by the Company to which he belongs in respect of such property. Such Secretary or chief officer or manager shall allow either the Chairman or the Vice-Chairman or the Secretary to the Justices to inspect at any time during the hours of business any books and papers that will enable him to ascertain the correctness of the return; and every Secretary or chief officer or manager as aforesaid failing to comply with the requisition of this section in respect of such inspection shall be liable on conviction, before a Magistrate to a penalty not exceeding fifty rupees for each offence. The Justices on receiving the report of such inspection may alter the return accordingly.

The return made in the June of one year, or such return as altered on inspection by the Justices shall be the basis of the contributions for the year beginning on the first day of January next succeeding.

Penalty for not making a return.

**28.** If any Insurance Company makes default in making such return to the Justices as are required by this Act, the said Company or Secretary or chief officer or manager thereof shall be liable to a penalty not exceeding fifty Rupees for every day during which it is so in default.

Proportions of contribution towards payment of expenses of fire-brigade.

**29.** The cost of all establishments and plant hired or purchased, and of all other charges under Part III of this Act, shall be paid from the fire-brigade fund. The full amount of such charges over and above the moneys which may accrue to the fire-brigade fund under sections 25 and 26 of this Act, shall be contributed by the Justices, and by the Commissioners of the suburbs, in the following proportions, namely,— by the Justices, seven-tenths; by the said Commissioners, three-tenths. At the end of each quarter of a year, the Justices shall certify to the said Commissioners the total cost of the fire-brigade for such year, the money which may have accrued under sections 25 and 26 of this Act, and the precise sum which must be paid by each body charged with the cost of the Calcutta fire-brigade under this Act. On the receipt of such certificate, the said Commissioners shall pay the sum certified against them by the Justices:

যে পাঠানুসারে ঐ রিটর্ণ লিখিয়া দিতে বলেন তাঁহারা সেই পাঠে লিখিবেন। ঐ২ ইনস্যুরান্স কোম্পানির সেক্রেটারী কিম্বা কলিকাতায় যে প্রধান কর্তৃপক্ষ থাকেন তিনি উক্ত রিটর্ণের নিম্নভাগে এই মর্ম্মের সর্টিফিকট লিখিবেন যে, আমি যে কোম্পানি সংক্রান্ত হই সেই কোম্পানি উক্ত সম্পত্তির উপলক্ষে যত টাকা বিমা দিয়াছেন আমার জ্ঞান ও বিশ্বাসমতে এই রিটর্ণে সেই টাকার সত্য ও যথার্থ বিবরণ লিখিত হইয়াছে। ঐ রিটর্ণ যথার্থ কি না জষ্টিসদের সভাপতি কি প্রতিনিধি সভাপতি কিম্বা সেক্রেটারী ইহা নিশ্চয়মতে জানিতে পারেন এই নিমিত্তে উক্ত সেক্রেটারী কি প্রধান কর্ম্মকারক কি অধ্যক্ষ কর্ম্ম চলিবার সময়ের মধ্যে কোন সময়ে তাঁহাকে ঐ কথা নির্ণয় করণার্থে আবশ্যক সমস্ত বহী ও কাগজপত্র দেখিতে দিবেন। এবং এই ধারায় তদ্রূপ দৃষ্টিকরণ বিষয়ের যে আদেশ হইল পূর্ব্বোক্ত সেক্রেটারী কি প্রধান কর্ম্মকারক কি অধ্যক্ষ যদি সেই আদেশমতে কর্ম্ম না করেন তবে মাজিষ্ট্রেটের সম্মুখে সেই কথার প্রমাণ হইলে তাঁহার উক্ত প্রত্যেক অপরাধের জন্যে পঞ্চাশ টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে। তদ্রূপে দৃষ্টি করিলে পর যে রিপোর্ট দেওয়া যায় জষ্টিসেরা তদনুসারে ঐ রিটর্ণ পরিবর্ত্তন করিতে পারিবেন।

কোন বৎসরের জুন মাসে যে রিটর্ণ দেওয়া যায় কিম্বা দৃষ্টি করণানন্তর ঐ রিটর্ণ পরিবর্ত্তন করা গেলে তৎপশ্চাৎ জানুআরি মাসের প্রথম দিবসে যে বৎসরারম্ভ হয় উক্ত রিটর্ণ সেই বৎসরের দাতব্য টাকার মূল স্বরূপ ধরা যাইবে ইতি।

রিটর্ণ না দিবার দণ্ডের কথা।

২৮ ধারা। এই আইনমতে জষ্টিসদিগকে ইনস্যুরান্স কোম্পানির যে রিটর্ণ দিবার আজ্ঞা হইল তাহা দিবার ত্রুটি হইলে যত দিন সেই রিটর্ণ দিবার ত্রুটি হয় তাহার দিন প্রতি উক্ত কোম্পানির কি তাহার সেক্রেটারীর কি প্রধান কর্ম্মকারকের কি অধ্যক্ষের পঞ্চাশ টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে ইতি।

ফাইর ব্রিগেডের ব্যয় পোষণার্থে কাহার কত দিতে হইবে তাহার কথা।

২৯ ধারা। সকল কর্ম্মকারকদের বেতনাদি এবং যত যন্ত্র ভাড়া করিয়া কি ক্রয় করিয়া লওয়া যায় ও এই আইনের তৃতীয় অধ্যায়মত অন্য যত খরচ হয় তাহা ফাইর ব্রিগেড ফণ্ড হইতে দেওয়া যাইবে। এই আইনের ২৫ ও ২৬ ধারামতে ফাইর ব্রিগেডের ফণ্ডে যত টাকা জমা হয় তাহার উর্দ্ধ ও অধিক অন্য খরচের সমুদায় টাকা নিম্নলিখিত কারণানুসারে জষ্টিসদের ও শাখা নগরের কমিশ্যনরদের দ্বারা দেওয়া যাইবে। ইহার মধ্যে জষ্টিসেরা দশভাগের সাত ভাগ, উক্ত কমিশ্যনরেরা দশভাগের তিন ভাগ দিবেন। প্রতিবৎসর মোটে কত টাকা খরচ হইল ও এই আইনের ২৫ ও ২৬ ধারামতে কত টাকা জমা হইয়াছে এবং এই আইনমতে কলিকাতার ফাইর ব্রিগেডের খরচ দিবার ভার যে২ সমাজের প্রতি বর্ত্তে সেই২ সমাজের ঠিক কত করিয়া দিতে হইবে জষ্টিসেরা ঐ বৎসরের প্রত্যেক ত্রৈমাসান্তে উক্ত কমিশ্যনরদিগকে এই২ কথা সর্টিফিকটমতে জানাইবেন। উক্ত কমিশ্যনরেরা সেই সর্টিফিকটপত্র পাইলে জষ্টিসেরা সর্টিফিকটমতে তাঁহাদের নামে যত টাকা লিখিয়াছেন তত টাকা

[*Government Gazette*, 30*th January* 1872.]

provided that in no case shall the three-tenths payable by the said Commissioners in any year after the first year of the establishment of the Fire-brigade exceed the sum of ten thousand Rupees.

## PART V.

### Miscellaneous.

Lieutenant-Governor may declare the warehousing of any other substance to be subject to Act.

**30.** It shall be lawful for the Lieutenant-Governor of Bengal, on the recommendation of the Justices, to declare that any other fibre or any commodity which is stored or deposited in warehouses besides jute or cotton shall be warehoused and kept subject to the provisions of Part II of this Act. When such declaration shall have been made in the *Calcutta Gazette*, this Act shall be read as if the name or names of the said fibre or commodity had been printed in addition to the words "jute" or "cotton" in the several sections of Part II, wherein the said words "jute" or "cotton" may occur.

Power to arrest.

**31.** Any person committing any offence in respect of which a penalty is provided by section 14 or section 24 of this Act may, if his name and address be unknown, be arrested by any officer to be by the Justices or the Municipal Commissioners within their respective jurisdictions thereunto appointed, and by such officer or any person by him thereunto authorized, or by any officer of police, forthwith conveyed before some Magistrate having jurisdiction in the place in which such offence shall have been committed, or shall be taken to the nearest police station within the said jurisdiction in order that such person may be detained until he can be brought before a Magistrate, or until he shall enter into recognizance with or without sureties, for his appearance before a Magistrate.

Offenders to be brought to trial.

**32.** Whenever such person shall be taken to a police station, the officer in charge of such station shall, as soon as conveniently may be, cause him to be conveyed before some Magistrate having jurisdiction in the matter.

Summary jurisdiction.

**33.** Whenever any person shall be charged with the commission of any offence under this Act before a Magistrate, such Magistrate may forthwith hear and summarily determine the charge of such offence. Any thing made punishable by this Act shall be deemed to be an offence within the meaning of the Indian Penal Code, and without the limits of the town of Calcutta, shall be dealt

দিবেন। কিন্তু দশ ভাগের মধ্যে উক্ত কমিশ্যনরদের যে তিন ভাগ দিতে হইবে ফাইর ব্রিগেড স্থাপন হইবার প্রথম বৎসরের পরে কোন বৎসরে সেই তিন ভাগ দশ হাজার টাকার অধিক না হয় ইতি।

## পঞ্চম অধ্যায়।

### বিবিধ বিধি।

অন্য দ্রব্য গুদামজাত করা গেলে তাহার প্রতিও এই আইনের বিধান খাটে শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের এই আজ্ঞা হইতে পারিবার কথা।

৩০ ধারা। পাট ও তুলাভিন্ন অন্য আঁশাল দ্রব্যাদি কিম্বা অন্য যে কোন দ্রব্য গুদামে রাখা যায় কি গচ্ছিত করিয়া রাখা যায় বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব জষ্টিসগণের পরামর্শমতে এই আইনের দ্বিতীয় অধ্যায়ের বিধান বশে ঐ সকল দ্রব্য গুদামজাত করিয়া রাখিবার আজ্ঞা করিতে পারিবেন। তদ্রূপ আজ্ঞা কলিকাতা গেজেটে প্রকাশ করা গেলে দ্বিতীয় অধ্যায়ের যেং ধারায় "পাট" ও "তুলা" শব্দ থাকে সেইং ধারায় ঐং শব্দের পর উক্ত আঁশাল দ্রব্যের বা অন্য দ্রব্যের নাম লেখা থাকার ন্যায় ঐং ধারা পাঠ করিতে হইবে ইতি।

ধৃত করিবার ক্ষমতার কথা।

৩১ ধারা। এই আইনের ১৪ কি ২৪ ধারায় যেং অপরাধের অর্থদণ্ডের বিধান হইয়াছে, কোন ব্যক্তি উক্ত কোন অপরাধ করিলে যদি তাহার নাম ও বাসস্থান জানা না থাকিলে জষ্টিসের কিম্বা মুনিসিপাল কমিশ্যনরেরা আপনং ক্ষমতাধীন স্থানে তাঁহাকে ধরিবার জন্যে যে কর্ম্মকারককে নিযুক্ত করেন তিনি তাঁহাকে ধরিতে পারিবেন ও যে স্থানে অপরাধ করা গেল সেই কর্ম্মকারক কিম্বা সেই কর্ম্মে তাঁহার নিযুক্ত অন্য ব্যক্তি কিম্বা পোলীসের কোন কর্ম্মকারক সেই স্থানের বিচারাধিপত্য প্রাপ্ত কোন মাজিষ্ট্রেটর সম্মুখে কিম্বা বিচারাধিপত্য বিশিষ্ট সন্নিহিত পোলীস থানায় তাঁহাকে তৎক্ষণাৎ লইয়া যাইতে পারিবেন ও তাঁহাকে যত কাল মাজিষ্ট্রেটের সম্মুখে আনা যাইতে না পারে কিম্বা ঐ ব্যক্তি মাজিষ্ট্রেটের সম্মুখে উপস্থিত হইবেন জামিনদের সহিত কি জামিনভিন্ন যত কাল ইহার মুচলকা লিখিয়া না দেন তত কাল তাঁহাকে আটক করিয়া রাখিতে হইবে ইতি।

অপরাধিদের বিচার হইবার কথা।

৩২ ধারা। উক্ত প্রকারে পোলীস থানায় আনা গেলে যে ব্যক্তির প্রতি ঐ থানার অধ্যক্ষতা ভার থাকে তিনি সুবিধামতে ত্বরায় সেই বিষয়ের বিচারাধিপত্য বিশিষ্ট কোন মাজিষ্ট্রেটের নিকট ঐ ব্যক্তিকে পাঠাইবেন ইতি।

সরাসরীমতে বিচার হইবার কথা।

৩৩ ধারা। এই আইনের উল্লিখিত কোন অপরাধ করিয়াছে বলিয়া মাজিষ্ট্রেটের সম্মুখে কোন ব্যক্তির নামে অভিযোগ হইলে মাজিষ্ট্রেট তৎক্ষণাৎ সরাসরিমতে ঐ অপরাধের অভিযোগ শুনিয়া নির্ণয় করিবেন। এই আইনমতে যে কার্য্য দণ্ডনীয় হয় তাহা ভারতবর্ষের দণ্ডবিধির আইনের অর্থানুযায়ি অপরাধ বলিয়া জ্ঞান হইবে। যদি কলিকাতা নগরের সীমার বাহিরে ঐ অপরাধ করা

with, save as herein otherwise provided under the provisions of chapter XV of the Code of Criminal Procedure.

Construction of Act.

**34.** This Act so far as it relates to the town of Calcutta shall be read with, and taken as part of the said Act VI of 1863, and the subsequent Acts amending the same and so far as it relates to the Suburbs of Calcutta, or to the Municipality of Howrah it shall be read with and taken as part of Act III of 1864, passed by the Lieutenant-Governor of Bengal in Council, and of the subsequent Acts amending the same.

HERBERT COWELL,
*Asst. Secy. to the Govt. of Bengal,*
*Legislative Department.*

যায় তবে এই আইনে প্রকারান্তরের বিধান না থাকিলে ফৌজদারী মোকদ্দমার কার্য্য বিধানের আইনের ১৫ অধ্যায়ের বিধানমতে সেই অপরাধ সম্পর্কীয় বিচারাদি হইবে ইতি।

আইনের অর্থ করিবার কথা।

৩৪ ধারা। কলিকাতা নগরের সহিত এই আইনের যে অংশের সম্পর্ক থাকে তাহা ১৮৬৩ সালের উক্ত ৬ আইনের ও পশ্চাৎ সেই আইন সংশোধন করিবার অন্যান্য আইনের সহিত ও তাহার একাংশ বলিয়া পাঠ করিতে হইবে এবং কলিকাতার শাখানগরের কিম্বা হাবড়ার মুনিসিপালিটীর সহিত এই আইনের যে অংশের সম্পর্ক থাকে তাহা মন্ত্রিসভাধিষ্ঠিত বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের প্রণীত ১৮৬৪ সালের ৩ আইনের ও পশ্চাৎ সেই আইন সংশোধন করিবার অন্যান্য আইনের সহিত ও তাহার একাংশ বলিয়া পাঠ করিতে হইবে ইতি।

হরবর্ট কোএল,
ব্যবস্থাপন কর্ম্ম বিভাগে বঙ্গদেশের
গবর্ণমেণ্টের আসিষ্টাণ্ট সেক্রেটারী।
JOHN ROBINSON, *Bengalee Translator.*

---

## Orders by the Lieutenant-Governor of Bengal.

REVENUE AND GENERAL DEPARTMENTS.

No. 175R.

APPOINTMENTS.

*The 13th January* 1872.—Mr. Steuart Colvin Bayley to officiate as Commissioner of Revenue and Circuit of the Presidency Division, during the absence, on privilege leave, of Mr. Horace Abel Cockerell, or until further orders.

*The 17th January* 1872.—Mr. Thomas Bruce Lane to be Secretary to the Central Examination Committee.

Baboo Bhugwan Chunder Bose, Deputy Magistrate and Deputy Collector, and Personal Assistant to the Commissioner of the Burdwan Division, is posted temporarily to Burdwan, where he will exercise the powers of a Magistrate.

Baboo Bogolanund Mookerjee, Deputy Magistrate and Deputy Collector, Burdwan, to officiate temporarily as Personal Assistant to the Commissioner of the Burdwan Division.

*The 18th January* 1872.—Mr. George Stewart Park to be a Joint-Magistrate and Deputy Collector of the First Grade in Tipperah, but to continue to officiate as Magistrate and Collector of that district.

## বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আজ্ঞা।

রেবিনিউ ও জেনরল ডিপার্টমেণ্ট।

১৭৫ R. নম্বর।

নিয়োগ।

১৮৭২ সাল ১৩ জানুআরি।—শ্রীযুত হরেস এবল কক্রেল সাহেবের অনুগ্রহের ছুটী প্রযুক্ত অনুপস্থানকালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুত ষ্টুয়ার্ট কলবিন বেলি সাহেব প্রেসীডেন্সী খণ্ডের রাজস্বের ও দায়েরসায়েরীর কমিশ্যনরের কর্ম্ম করিবেন।

১৮৭২ সাল ১৭ জানুআরি।—শ্রীযুত তামস্ ব্রুস লেন সাহেব সদর পরীক্ষক কমিটীর সেক্রেটারী হইবেন।

ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর এবং বর্দ্ধমানখণ্ডের কমিশ্যনর সাহেবের স্বকীয় আসিষ্টাণ্ট শ্রীযুত বাবু ভগবানচন্দ্র বসু কিয়ৎকালের নিমিত্ত বর্দ্ধমানে অবস্থিত হইয়াছেন। তথায় তিনি মাজিষ্ট্রেটের ক্ষমতাক্রমে কর্ম্ম করিবেন।

বর্দ্ধমানের ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বগলানন্দ মুখোপাধ্যায় কিয়ৎকালের নিমিত্তে বর্দ্ধমান খণ্ডের কমিশ্যনর সাহেবের স্বকীয় আসিষ্টাণ্টের কর্ম্ম করিবেন।

১৮৭২ সাল ১৮ জানুআরি।—শ্রীযুত জর্জ ষ্টুয়ার্ট পার্ক সাহেব ত্রিপুরায় প্রথম শ্রেণীর জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর হইবেন, কিন্তু ঐ জিলার মাজিষ্ট্রেট ও কালেক্টরের কর্ম্ম করিতে থাকিবেন।

Mr. James Monro to be a Joint-Magistrate and Deputy Collector of the First Grade in Jessore, but to continue to officiate as Magistrate and Collector of that district.

Mr. James Cruickshank Geddes to be a Joint-Magistrate and Deputy Collector of the First Grade in Pooree, but to continue to officiate as Magistrate and Collector of that district.

Baboo Soorjo Coomar Roy Chowdry to be Sub-Registrar of Assurances of Bistopore, in the 24-Pergunnahs, with effect from the 1st February next.

*The 23rd January* 1872.—Mr. Thomas Walton, B.A., to officiate as a Joint-Magistrate and Deputy Collector of the First Grade in Midnapore.

Mr. John Ward to officiate as a Joint-Magistrate and Deputy Collector of the Second Grade.

The above two appointments will have effect from the 15th instant.

LEAVE OF ABSENCE.

*The 12th January* 1872.—Baboo Sham Chunder Nath, Deputy Magistrate and Deputy Collector, Mymensing, for one year, under paragraph 12, Clause 2 of the Uncovenanted Service Absentee Rules, from any date in March next on which he may be permitted to avail himself of the leave.

*The 13th January* 1872.—Mr. Horace Abel Cockerell, Officiating Commissioner of the Presidency Division, for one month, under Section XVIII. of the Covenanted Service Absentee Rules, from the afternoon of the 23rd instant.

*The 23rd January* 1872.—Baboo Gopal Chunder Sen, Deputy Magistrate and Deputy Collector, Burdwan, for three months, under Financial Notification No. 3622, dated the 22nd December 1865.

NOTIFICATION.

*The 17th January* 1872.—Mr. Henry Baring Lawford, of the Civil Service, reported his arrival at Bombay on the 12th instant on his return from furlough.

*The 23rd January* 1872.—Mr. Thomas Bruce Lane, of the Civil Service, reported his return to Calcutta from furlough on the 12th instant.

H. L. DAMPIER,
*Secy. to the Govt. of Bengal.*

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭২। ৩০ জানুআরি।]

শ্রীযুত জেমস মনরো সাহেব যশোহরের প্রথম শ্রেণীর জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর হইবেন কিন্তু ঐ জিলার মাজিষ্ট্রেট ও কালেক্টরের কর্ম্ম করিতে থাকিবেন।

শ্রীযুত জেমস ক্রুকশাঙ্ক গেডেস্ সাহেব পুরীতে প্রথম শ্রেণীর জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর হইবেন কিন্তু ঐ জিলার মাজিষ্ট্রেট ও কালেক্টরের কর্ম্ম করিতে থাকিবেন।

শ্রীযুত বাবু সূর্য্যকুমার রায় চৌধুরী আগামি ফেব্রুআরি মাসের ১ তারিখঅবধি ২৪ পরগনার অন্তর্গত বিষ্ণুপুরের নিদর্শনপত্রাদির সব-রেজিষ্ট্রার হইবেন।

১৮৭২ সাল ২৩ জানুআরি —শ্রীযুত তামস ওয়ালটন সাহেব, বি, এ, মেদিনীপুরে প্রথম শ্রেণীর জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টরের কর্ম্ম করিবেন।

শ্রীযুত জান ওয়ার্ড সাহেব দ্বিতীয় শ্রেণীর জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টরের কর্ম্ম করিবেন।

উপরোক্ত দুই নিয়োগ এই মাসের ১৫ তারিখঅবধি প্রবল হইবে।

ছুটী।

১৮৭২ সাল ১২ জানুআরি।—ময়মনসিংহের ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু শ্যামচন্দ্র নাথ আগামি মার্চ মাসের যে তারিখে ছুটী গ্রহণ করিবার অনুমতি পান সেই তারিখঅবধি অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১২ ধারার ২ প্রকরণমতে এক বৎসর ছুটী পাইয়াছেন।

১৮৭২ সাল ১৩ জানুআরি।—প্রেসিডেন্সীখণ্ডের একটিং কমিশ্যনর শ্রীযুত হরেস এবল্ ককরেল সাহেব চিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১৮ ধারামতে এই মাসের ২৩ তারিখের অপরাহ্ণ অবধি এক মাস ছুটী পাইয়াছেন।

১৮৭২ সাল ২৩ জানুআরি।—বর্দ্ধমানের ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু গোপালচন্দ্র সেন ফিনান্শ্যাল ডিপার্টমেণ্টের ১৮৬৫ সালের ২২ ডিসেম্বরের ৩৬২২ নং বিজ্ঞাপনমতে তিন মাস ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৭২ সাল ১৭ জানুআরি।—সিবিল কার্য্যসংক্রান্ত শ্রীযুত হেনরি ব্যারিং লাফর্ড সাহেব নিয়মিত ছুটী হইতে এই মাসের ১২ তারিখে বোম্বাইয়ে পঁহুছিয়াছেন এমত রিপোর্ট করেন।

১৮৭২ সাল ২৩ জানুআরি।—সিবিল কার্য্যসংক্রান্ত শ্রীযুত তামস ব্রুস লেন সাহেব এই মাসের ১২ তারিখে নিয়মিত ছুটী হইতে কলিকাতায় প্রত্যাগমন করিয়াছেন এমত রিপোর্ট করেন।

এচ, এল, ডাম্পিয়র,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

বাকী রাজস্ব আদায়ের নিমিত্ত বিক্রী হইবেক।

২২০৩। তরফ মছিম চৌধুরি মালীক জান আলী ও মহেশচন্দ্র সেন ও নিত্যানন্দ সেন ও ওয়াহেদ আলী ও জগতচন্দ্র সেন ও প্রাণকৃষ্ণ সেন ও নিত্যানন্দ সেন ও ওয়াহেদআলী ও জানআলী ও জগতচন্দ্র সেন ও রমজানআলী মোট সদর জমা ৬৫৯৷৶

বাকী রাজস্ব আদায়ের নিমিত্ত বিক্রী হইবেক।

২৪.১। কিং প্রভাবতী বাং তরফ ব্রজকিশোর মালীক আবুল খএর মাহামদ মহতছমবিল্লা ও আবুল ফজল মাহাং মহতমতবিল্লা ও নমিজান বিবি ও বৈকুণ্ঠচরণ ও ফতে আলী ও গৌরহরি বিশ্বাস ও হরিদাস ও হাসমত আলী ও কালীকিঙ্কর ও কৃষ্ণচরণ ও খুমণ ও মদনমোহন ও মাহামদ দানিস চাপরাসী ও নুরবিবি ও ওয়াবিশ ও রহমান ছৈয়দ ও হরিচরণ ও রামদাস ও রামদাস ও রামদাস ও নফমিছা ও শরতচন্দ্র ও শরতচন্দ্র রায় কাং ও শৈরিন্দ্রি ও মুনশী তিলকচন্দ্র বিশ্বাস ও বৈদ্যনাথ বাচস্পতি ও তিলকচন্দ্র দত্ত ও গুরুদাস দত্ত ও মহেশচন্দ্র দত্ত ও প্রসন্নচন্দ্র দত্ত ও রামদাস ভট্টাচার্য্য ও নবচন্দ্র ভট্টাচার্য্য ও শ্রীমতী মমতাজ বানু ও সেখ মাহাংবশীরল্লা ও আমীর আলী ও বৈদ্যনাথ বাচস্পতি ও কৈলাসচন্দ্র দত্ত ও মৌলবী বরকতউল্লা ও নাজির আহমদ ও নুর আহমদ ও ওয়াজদ্দীন ও তারকচন্দ্র দত্ত ও উমাচরণ দত্ত ও তারাকিঙ্কর দত্ত ও মুনশী তিলকচন্দ্র বিশ্বাসের মধ্যে ১৮৫৯ সালের ১১ আইনের ১৩ ধারামতে শরতচন্দ্র রায় কাং ও শ্রীমতী সৈরিন্দ্রি ও আবুলখএর মাহাং মহতছম বিল্লা ও আবুলফজল মাহাং মহতমত বিল্লা ও হাসমতআলী বাবতে মালীক তস্য মাতা শরফন্নিছা ও বৈদ্যনাথ বাচস্পতী ও হরিচরণ পাল ও কৃষ্ণচরণ পাল ও হরিদাস পাল ও তিলকচন্দ্র দত্ত ও গুরুদাস দত্ত ও রামদাস ও নবচন্দ্র ও কৈলাসচন্দ্র ও মহেশচন্দ্র ও প্রসন্নচন্দ্র ও বৈদ্যনাথ বাচস্পতী ও মমতাজবানু ও মৌলবিবরকতউল্যা তস্য নাবালগ ভ্রাতষপুত্র নজির আহামদ ও ওয়াজদ্দীনের মং ৪৪৩৷৶৮ পাই জমার আদায় হওয়া হিস্যাবাদে অবশিষ্ট মালীকানের হিস্যা নীলাম হইবেক। মোছলম মহালের সদর জমা ৬৬৭৷৶১০

বাকী রাজস্ব আদায়ের নিমিত্তে বিক্রী হইবেক।

২৫৪২। তরফ রাজাঅম্বিয়া মালীক আগবর আলী চৌং মোট সদর জমা ৬০৮৷৹

বাকী রাজস্ব আদায়ের নিমিত্ত বিক্রী হইবেক।

২৫৬২। তরফ রামভদ্র কাং মালীক নমিজান বিবি ও ভৈরবচরণ ও চণ্ডীচরণ ও চণ্ডীচরণ নন্দী ও ছাদক আলী মুনশী ও দুর্গাচরণ দাস ও গিরীশচন্দ্র দাস ও মছবোল্লা মুনশী ও তোফের আলী ও কালীচরণ দাস ও নিত্যানন্দ ও পীতাম্বর ও রাজচন্দ্র ও রামদাস ও রামমোহন সেন ও রামসুন্দর সেন ও রামসুন্দর ও কালীকিঙ্কর ও তারিণীশঙ্কর কাং ও ত্রিপুরাচরণ ও অন্নদাচরণ সেন ও চণ্ডীচরণ নন্দী ও চণ্ডীচরণ নন্দী ও চণ্ডীচরণ ধর ও প্রাণহরি লালা ও বৈকুণ্ঠচরণ পোদ্দার ও রঘুনন্দন শর্ম্মা ও গোপাল কৃষ্ণ শর্ম্মা ও গোলাম মাহাম্মদ ও চণ্ডীচরণ ধর ও রামসেবক বর্ণিক ও আবদুল্লা নীলামদার ও ঈশানচন্দ্র কাং ও রামরত্ন শর্ম্মা ও গোপালকৃষ্ণ শর্ম্মা ও দিগম্বর সেন ও উজির আলী প্রকাশপোত্তম ও হরিদাস দে ও আর ধন ও শ্রীমতী বিশ্বেশ্বরী ও উমাচরণ ও কান্তপ্রসাদ হাজারি ও সেখ মাহাং ওয়াশীল চৌং ও গুরুদাস রায় ও রামচন্দ্র চৌং ও দেবীচরণ দে প্রকাশদেনু মহাজন ও উমেদ আলী ও রামদাস সিকদার ও রাজচন্দ্র চৌং ও নিত্যানন্দ সেন ও নবচন্দ্র ও শরতচন্দ্র সেন ও চৈতন্যচরণ সেন ও দয়ামোহন সেন ও কাশীনাথ পুরোহিত ও রামকিঙ্কর পুরোহিত ও রামকিশোর সেন ও জোয়ানাভারতী মহন্ত ও গোবিন্দচন্দ্র রায় কাং ও তারাকিঙ্কর দত্ত ও রামকিশোর সেন ও অখীলচন্দ্র সেন ও রামধন হাজারি ও সেখ গোলাম হোসেন ও গোলামহোসেন চৌং ও মাহাং ওয়ালী ও জাফের আলী ও চন্দ্রবদনী ঠাকুরাণী ও বৈদ্যনাথ বাচস্পতীর মধ্যে ১৮৫৯ সালের ১১ আইনের ১৩ ধারামতে রামসুন্দর সেন বাবতে মালীক তস্য ভ্রাতা রামমোহন সেন ও দুর্গাচরণ দাস ও তস্য ভ্রাতা গিরীশচন্দ্র দাস ও ছাদক আলী মুনশী ও নিত্যানন্দ সেন ও রামসুন্দর ও কালীকিঙ্কর ও কান্তপ্রসাদ হাজারি বাবতে মালিক মতীচরণ চৌধুরি ও চণ্ডীচরণ নন্দী ও রামরত্ন শর্ম্মা ও গোপালকৃষ্ণ শর্ম্মা ও জোয়ানা ভারতী মোহন্ত ও বাবতে হিস্যা আজু মভারতী মোহন্ত ও পীতাম্বর বাংও গুরুদাস রায় মালীক পীতাম্বর কাং গোবিন্দচন্দ্র কাং ও গোলামহোসেন চৌং ও ঈশানচন্দ্র কাং ও হরিদাস ও আর ধন ও রামসেবক বনীক ও দিগম্বর সেন ও উমেদআলী ও নিত্যানন্দ সেন ও শরতচন্দ্র সেনের ৫১১৮৶২ পাই জমার আদায় হওয়া হিস্যা ও পীতাম্বর কাং মালীক তারাকিঙ্কর দত্তের মং ৬৷৶১১ পাই জমার গত ২২ ডিসেম্বরের নিলাম হওয়া হিস্যা মোট মং ৫২৩৷৶১ পাই জমার হিস্যা বাদে অবশিষ্ট মালীকানের হিস্যা নিলাম হইবেক মোছলম মহালের সদর জমা ৯১৮৷৶৭

বাকী রাজস্ব আদায়ের নিমিত্ত বিক্রী হইবেক।

২৯৩৩। তরফ সাহীরামবাং মালিক আরজন ও আইঠন ও আবুতালীপ ও বৃন্দাবন সেন ও বিশ্বম্ভর ও বিজোয়া নদ্দীন ও ভিখনচন্দ্র ও ভোলানাথ ও চন্দ্রনারায়ণ ও দিগম্বরচন্দ্র ও দুর্গাচরণ ও দুর্গামোহন ও গগনচন্দ্র ও গণেশচন্দ্র ও গোপীনাথ ও গোলাম বাছেদ ও গোলাম মোকছদ ও গোলামআলী ও গোপালদাস ও গোপালদাস সেন ও গোপীনাথ গোলামআলী ও গৌরীকান্ত ও গৌরসুন্দর ও জগমোহন ও জগতচন্দ্র ও জগন্নাথ সেন ও জানআলী জুবেদনী ও কৃষ্ণচন্দ্র কাং ও কৃষ্ণচন্দ্র কাং ও কৃষ্ণমোহন গুহ ও কুলচন্দ্র ও লক্ষ্মীচন্দ্র রায় ও মাহাংআশরফ জমাদার ও নাগরদাস সেন ও নাগরচন্দ্র ও নিত্যানন্দ কাং ও নিত্যানন্দ কাং ও নিত্যানন্দ ও নীলকান্ত পুরোহিত ও নীলকান্ত ও নিত্যানন্দ কাং ও নিত্যানন্দ কাং ও নিমাইচরণ রায় ও নিত্যানন্দ ও নামতুল্লা ও ওয়াবিশ ও উপেন্দ্রচন্দ্র ও প্রসন্ন সিংহ ও প্রসন্নকুমারি ও পূর্ণচন্দ্র সেন ও প্যারিমোহন ও রহিমন্নেছা ও রশীকচন্দ্র ও রামদুলাল ও রামদয়াল দে ও রামকান্ত ও রামদয়াল ও রামজয় পোদ্দার ও রামলোচন সেন ও রেকামদ্দীন ও রেনুকা ও শরতচন্দ্র ও সালাম হামদ ও সহাবদ্দীন ও শ্যামসুন্দর ও তিলকচন্দ্র ও তোফেলআলী ও লালমাহাং হাজী ও গোলামআলী মাষ্টার ও সুবরাতী প্রকাশসূর্য্যমণী সদ্দার ও শ্রীমতী বিশ্বেশ্বরী ও মহাংকনী মোল্লা ও মহেশচন্দ্র ওমাহাংকামিল চৌং ও ইছপআলী ও মেজামতআলী ও মাহাংআলী ও মনুহর খাঁ ও উজীরআলী ও উমাচরণ ঘোষ ও দুর্গাচরণ সেন ও জগতচন্দ্র সেন ও মদনমোহন ও রামদুলাল ও রামানন্দ ও দুর্গাচরণ ও চণ্ডীচরণ শর্ম্মা ও সেখ আছামুল্লা চৌং ও সুন্দারাম সরকারের মধ্যে ১৮৫৯ সালের ১১ আইনের ১৩ ধারামতে গোপালদাস সেন দিগম্বর কাং প্রভৃতি ও অবশিষ্ট মালিকানের মং ৬৪২৴৬ পাই জমার হিস্যা জেররাটওয়ারাসূত্রে আদায় করাতে তাহাদিগের হিস্যা শেওয়ায় শ্রীমতী অলকা ও রামদয়াল সেন ও শ্রীমতী ব্রজবাসী ও জগতচন্দ্র সেন ও শুধারাম সরকার নীলামদার বাবতে গোপালকৃষ্ণ ও প্যারিমোহন ও দুর্গামোহন ও গৌরচন্দ্রের হিস্যা নীলাম হইবেক মোছলম মহালের সদর জমা ৮২৬৷৶

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৭২। ৬ ই ফেব্রুয়ারি।]

বাকী রাজস্ব আদায়ের নিমিত্ত বিক্রী হইবেক।

৩১৩১। তং সেরমণ্ড খাঁ চৌং মালিক আগবরআলী খাঁ ও দেওয়ানবিবি ও জিন্নতআলী খাঁ ও মকবুলআলী মিলকীয়তে কজলে আহমদ নাবালেগ ও রামসুন্দরের মধ্যে কোর্ট আফওয়ার্ডসের আধখির কজলে আহামদ নাবালগের ১৬৫।৵ আনা জমার হিস্যা বাদে অবশিষ্ট মালিকানের হিস্যা নীলাম হইবেক যে ছলম মহালের সদর জমা ৫২৭।৵৬

বাকী রাজস্ব আদায়ের নিমিত্তে বিক্রী হইবেক।

মহাল নাখেরাজ বাজেআপ্তী মৌজের খোপ থানে শান্তকানীয়া।

১৩৪০৭। তালুক গৌরীশঙ্কর বৈদ্যনাথ কাং মালীক গিরিশচন্দ্র রায় ও ললিতাঠাকুরানী মোট সদর জমা ১০১৩

J. WHITMORE,
*For Offg. Collector.*

(F)

---

**Rates of Subscription to the Bengali Government Gazette,**

FROM 1ST JANUARY 1872,

*Payable in advance.*

| | | Rs. | | |
|---|---|---|---|---|
| For one year without postage | | Rs. 10 | 0 | 0 |
| Do. | with postage ... | " 12 | 8 | 0 |

When postage stamps are remitted in payment of subscription, half an anna in the rupee should be added for discount.

১৮৭২ সালের জানুআরি মাসের ১ তারিখ অবধি

বাঙ্গলা গবর্ণমেণ্ট গেজেটের অগ্রিম

মূল্যের হার।

| | | |
|---|---|---|
| ডাকমাসুল বিনা এক বৎসরের | ... | ১০৲ |
| ডাকমাসুল সুদ্ধ ঐ | ... | ১২॥০ |

ডাকের টিকিট ক্রয় করিয়া মূল্য পাঠান গেলে টাকা প্রতি আধ আনা মূল্যের একর থান ডাকের টিকিট ডিস্কোণ্ট দিবার জন্যে পাঠাইতে হইবে।

[*Government Gazette, 14 February* 1872.]

কলিকাতা বাঙ্গাল সেক্রেটারীয়েট যন্ত্রালয়ে গবর্ণমেণ্টের জন্যে শ্রীযুত এডইন মরিস্‌ লুইস সাহেবকর্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।






# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, FEBRUARY 13, 1872.

REGISTERED
No. 51.

মঙ্গলবার ১৮৭২ সাল ১৩ ফেব্রুআরি।

## Government of Bengal.

LEGISLATIVE DEPARTMENT.

THE following Bill was read in the Council of the Lieutenant-Governor of Bengal for the purpose of making Laws and Regulations on the 20th January 1872, and was referred to a Select Committee who are to report thereon after the 24th February next:—

THE BENGAL MUNICIPALITIES BILL, 1872.

ARRANGEMENT OF PARTS.



## বঙ্গদেশের গবর্ণমেণ্ট।

ব্যবস্থাপন কর্ম্মবিভাগ।

আইনের নিম্নলিখিত পাণ্ডুলিপি ১৮৭১ সালের ডিসেম্বর মাসের ৯ তারিখে আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের মন্ত্রি-সভায় উপস্থিত করিবার অনুমতি হওয়াতে সভাপতির আজ্ঞাক্রমে উক্ত পাণ্ডুলিপি সাধারণের জ্ঞানার্থে প্রকাশ করা গেল।

বঙ্গদেশীয় মুনিসিপালিটী বিষয়ক ১৮৭২ সালের আইনের পাণ্ডুলিপি।

ভাগ বিন্যাস।

***A Bill to amend and consolidate the law relating to Municipalities.***

Preamble.

WHEREAS it is expedient to amend and consolidate the law relating to Municipalities within the territories subject to the government of the Lieutenant-Governor of Bengal, and to make better provision for the self-government of towns and places within the said territories, for the maintenance of police, for the conservancy and improvement of such towns and places, for the diffusion of education therein, and for other objects of utility calculated to promote the health, comfort, or convenience of the inhabitants of the said towns; It is enacted as follows:—

Short title.

**1.** This Act may be cited as the "Bengal Municipalities Act, 1872."

PART I.—PRELIMINARY.

Divisions of Act.

**2.** This Act shall be divided into thirteen several heads or parts:—

the *first* relating to preliminary matters;

the *second* relating to municipal authorities;

the *third* relating to municipal taxation;

the *fourth* relating to the mode of recovery of municipal taxes;

the *fifth* relating to the municipal fund and its application.

the *sixth* relating to the registration of births and deaths;

the *seventh* relating to the municipal police;

the *eighth* relating to the intervention by Government in municipal affairs.

the *ninth* relating to various municipal regulations for conservancy and otherwise;

the *tenth* relating to municipal markets;

the *eleventh* relating to the jurisdiction of Commissioners in municipal and other cases;

the *twelfth* relating to third class municipalities;

the *thirteenth* relating to miscellaneous matters.

Context.

**3.** The following words and expressions in this Act shall have the several meanings hereby assigned to them, except where a different intention shall appear from the context, (that is to say)—

"Magistrate of the district."

"Magistrate of the district" means the chief officer charged with the executive administration of a district in criminal matters by whatsoever designation such officer is called.

[*Government Gazette*, 13*th February* 1872.]

মুনিসিপালিটি বিষয়ক আইন সংশোধন ও সংগ্রহ করণার্থ আইনের পাণ্ডুলিপি।

হেতুবাদ।

বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্নর সাহেবের শাসিত দেশের মধ্যে মুনিসিপালিটী বিষয়ক আইন সংশোধন ও সংগ্রহ করা এবং উক্ত দেশের অন্তর্গত নানা নগরহইতেই ঐ২ নগরাদির আত্মশাসনের ও পোলীসের ব্যয়াদি সম্পাদনের ও উক্ত নগরের ও স্থানের পারিপাট্য ও উৎকর্ষসাধনের ও তন্মধ্যে বিদ্যা শিক্ষার উন্নতিসাধনের এবং উক্ত সকল নগর নিবাসিদের স্বাস্থ্য ও স্বচ্ছন্দতা ও সুখবর্দ্ধনের অন্যান্য কার্য্যের সুবিধান করা বিহিত এই হেতুক নিম্নলিখিত বিধান করা যাইতেছে।

সংক্ষেপ নামের কথা।

১ ধারা। এই আইন "বঙ্গদেশীয় মুনিসিপালিটী বিষয়ক ১৮৭২ সালের আইন" নামে খ্যাত হইতে পারিবে ইতি।

প্রথম খণ্ড।—পারিভাষিক কথা।

আইনের খণ্ডের কথা।

২ ধারা। আইন ত্রয়োদশ খণ্ডে বা ভাগে বিভক্ত হইল।

প্রথম খণ্ডে পারিভাষিক বিষয়ের কথা।

দ্বিতীয় খণ্ডে মুনিসিপল কর্ত্তৃপক্ষদের কথা।

তৃতীয় খণ্ডে মুনিসিপল টাক্স ধার্য্য করণের কথা।

চতুর্থ খণ্ডে মুনিসিপ টাক্স আদায় করণের বিধান।

পঞ্চম খণ্ডে মুনিসিপল ফণ্ডের কথা ও সেই ফণ্ডের টাকা প্রয়োগ করণের বিধান॥

ষষ্ঠ খণ্ডে জন্ম ও মৃত্যু রেজিষ্টরী করিবার কথা।

সপ্তম খণ্ডে মুনিসিপল পোলীসের কথা।

অষ্টম খণ্ডে মুনিসিপল ব্যাপারে গবর্নমেন্টের হস্তক্ষেপ করণের কথা।

নবম খণ্ডে নগর পরিপাটী প্রভৃতি করণার্থ মুনিসিপল নানা বিধানের কথা।

দশম খণ্ডে মুনিসিপল বাজারের কথা।

একাদশ খণ্ডে মুনিসিপল ও অন্যান্য মোকদ্দমায় কমিশ্যনরদের বিচারাধিপত্যের কথা।

দ্বাদশ খণ্ডে তৃতীয় শ্রেণীর মুনিসিপালিটীর কথা।

ত্রয়োদশ খণ্ডে বিবিধ বিষয়ের কথা ইতি।

মূলপাঠের কথা।

৩ ধারা। এই ধারায় যেং কথার যেং অর্থ করা গিয়াছে মূলপাঠের পূর্ব্বাপর কথায় ভিন্ন ভাব প্রকাশ না হইলে সেই২ কথার সেই২ অর্থ ধরিতে হইবে। বিশেষতঃ

জিলার মাজিষ্ট্রেট।

জিলার মধ্যে ফৌজদারী ব্যাপারে প্রধান যে কর্ত্তৃপক্ষের কার্য্য করিবার আধিপত্য থাকে তাঁহার পদসংক্রান্ত যে খ্যাতি হউক জিলার মাজিষ্ট্রেট শব্দে তাঁহাকেই বুঝাইবে।

"Magistrate" means the officer exercising all or any of the powers of a Magistrate, and charged with the immediate executive administration in criminal matters in any sub-division of a district, within which any place to which this Act may be extended may be situated, by whatsoever designation such officer is called. In respect to any such place which is not situated within a sub-division of a district, the powers by this Act conferred on the Magistrate may be exercised by the Magistrate of the district or by a Joint-Magistrate.

"Magistrate."

"Sub-divisional officer" means the officer in executive charge of a sub-divisional district.

"Sub-divisional officer."

"Municipality" means any place to which this Act or part thereof shall have been extended. A Municipality created under this Act shall be distinguished as a first class Municipality, or as a second class Municipality, in manner as in the next succeeding section is provided. Any place to which Part XII of this Act shall have been extended shall be deemed to be a third class Municipality.

"Municipality."

"The Commissioners" means the persons appointed or elected by the rate-payers to conduct the affairs of any Municipality under this Act, and shall include ex-officio Commissioners under this Act.

"The Commissioners."

"House" includes any hut, shop, or warehouse.

"House."

"Place" includes any town, village, hamlet, suburb, bazaar, station, or tract of country.

"Place."

"Land" includes fields, plantations, and gardens.

"Land."

"Bazaar" includes any place of trade where there is a collection of shops or warehouses, and any place where a market is held.

"Bazaar."

"Road" means any road, street, square, court, alley or passage, whether a thoroughfare or not, over which the public have a right of way, together with such land (not being private property) whether covered or not by any pavement, verandah, or other erection or structure, as may be between the roadway and the main wall of any house or houses adjacent thereto; and also the roadway over any public bridge or causeway within the place; and

"Road."

মাজিষ্ট্রেট।

এই আইনের বিধান কোন স্থানে প্রচলিত হইলে তাহা কোন জিলার অন্তর্গত যে মহকুমার থাকে সেই মহকুমার কর্ত্তৃপক্ষ ব্যক্তি মাজিষ্ট্রেটের সকল কি অন্যতর ক্ষমতাপ্রাপ্ত হইলে এবং ফৌজদারী ব্যাপারে তাঁহার অব্যবহিতরূপে কার্য্য করিবার আধিপত্য থাকিলে তাঁহার পদসংক্রান্ত যে খ্যাতি হউক মাজিষ্ট্রেট শব্দে তাঁহাকে বুঝাইবে। উক্ত স্থান জিলার কোন মহকুমার অন্তর্গত না থাকিলে এই আইনদ্বারা মাজিষ্ট্রেটের প্রতি যেং ক্ষমতা প্রদান করা গেল জিলার মাজিষ্ট্রেট সাহেব বা জাইণ্ট মাজিষ্ট্রেট সাহেব সেইং ক্ষমতামতে কার্য্য করিতে পারিবেন।

মহকুমার কার্য্যকারক।

কোন মহকুমায় যে কর্ত্তৃপক্ষের কার্য্য সম্পাদন করিবার আধিপত্য থাকে মহকুমার কার্য্যকারক শব্দে তাঁহাকে বুঝাইবে।

মুনিসিপালিটী।

এই আইন বা তাহার একাংশ যে স্থানে প্রচলিত করা যায় মুনিসিপালিটী শব্দে সেই স্থান বুঝাইবে। এই আইনমতে যে মুনিসিপালিটী করা যায় তাহা পশ্চাল্লিখিত ধারার বিধানানুসারে প্রথম শ্রেণীর বা দ্বিতীয় শ্রেণীর মুনিসিপালিটী বলিয়া খ্যাত হইবে। এই আইনের দ্বাদশ খণ্ডের বিধান যে স্থানে প্রচলিত করা যায় তাহা তৃতীয় শ্রেণীর মুনিসিপালিটী বলিয়া জ্ঞান হইবে।

কমিশ্যনরগণ।

টাক্স দাতারা এই আইনমত কোন মুনিসিপালিটীর কার্য্য সম্পাদনার্থে যে ব্যক্তিদিগকে মনোনীত করিয়া নিযুক্ত করেন কমিশ্যনরগণ শব্দে তাঁহারদিগকে বুঝাইবে। এবং যাঁহারা স্বং পদোপলক্ষে এই আইনমত কমিশ্যনর হন উক্ত শব্দের মধ্যে তাঁহারাও গণ্য।

ঘর।

ঘর শব্দে কোন খড়ুয়া ঘর ও দোকান ও গুদাম গণ্য।

স্থান।

স্থান শব্দে নগর ও গ্রাম ও পল্লিগ্রাম ও শাখানগর ও বাজার ও মোকাম ও দেশাংশ গণ্য।

ভূমি।

ভূমি শব্দে ক্ষেত্র ও বৃক্ষশাকাদির বাগান গণ্য।

বাজার।

ব্যবসায়ের যে স্থানে অনেক গুদাম কি দোকান একত্র থাকে ও যে স্থানে হাট হইয়া থাকে বাজার শব্দে সেই স্থানও গণ্য।

পথ।

পথ শব্দে কোন রাজপথ ও রাস্তা ও চক ও প্রাঙ্গন ও গলি, এবং কানা হইলে বা না হইলেও যে পথে সাধারণের যাইবার স্বত্ব থাকে সেই পথ গণ্য, এবং রাস্তার ও তন্নিকটস্থ ঘরের প্রধান দেয়ালের কি প্রাচীরের মধ্যে ব্যক্তি বিশেষের সম্পত্তিভিন্ন কোন ভূমিতে শাণ প্রস্তুত করা হইলে বা না হইলেও এবং সেই ভূমি বারাণ্ডাপ্রভৃতি কোন গাঁথনি কি আবরণ দ্বারা আচ্ছাদিত হইলে বা না হইলেও ঐ পথ শব্দে সেই ভূমিও গণ্য এবং উক্তস্থানের অন্তর্গত সাধারণের গমনীয় কোন পুলের কি

the expression "in or near any road" designates any site within the place. Provided that nothing in this section shall be taken to interfere with any easement enjoyed by any person in respect of such land at the date of the passing of this Act.

"Owner."

"Owner" means the person for the time being receiving the rent of the land or premises, whether paid in money or in kind, or in charge of the thing in connection with which the word is used, whether on his own account or as agent or trustee for any other person, or who would so receive the rent if such land or premises were let to a tenant. Provided that no person receiving the rent of land or premises as agent for another person shall be liable to make any outlay by this Act required to be made by the owner of such land or premises in excess of the amount of the funds, or of the value of the produce belonging to the owner which he may have in his possession; nor shall he be subject to any penalty if he can prove that he has made the outlay required to the extent of such funds.

"Official year."

"Official year" means the year beginning on the first day of April, or such other date as may hereafter be fixed by the Lieutenant-Governor of Bengal by notification in the *Calcutta Gazette*.

Limits of the operation of this Act.

**4.** All the provisions of this Act, except those contained in Part XII, shall have effect in any place not being within the limits of the town of Calcutta and of the southern portion of Hastings, as defined by Act V of 1868 (passed by the Lieutenant-Governor of Bengal in Council), to which the Lieutenant-Governor of Bengal may extend the same, and from such date as may by him be specified, by notification in the *Calcutta Gazette*. Provided that every such notification shall specify such provisions of Parts IX and X of this Act as are thereby extended to such place, and all provisions contained in the two last mentioned parts as are not specially mentioned in the said notification shall be deemed to be of no force or effect whatever in the place to which such notification applies. From and after the date mentioned in the said notification such place shall be deemed and taken to be created a Municipality for the purposes of this Act; and it shall be lawful for the Lieutenant-Governor to define the limits of such Municipality, and from time to time to alter or amend such definition, and the Lieutenant-Governor shall declare at the time of extending the said Act to such place, whether the same shall, for the purposes of this Act, be a first

সেতুর উপর পথও গণ্য। "কোন পথে কি তাহার ধারে" এই কথাতে উক্ত স্থানের অন্তর্গত কোন স্থানও বুঝাইবে। কিন্তু এই আইন প্রচলিত হইবার তারিখে উক্ত ভূমি সম্বন্ধে কোন ব্যক্তির বিশেষ ভোগাধিকার থাকিলে এই ধারার কোন কথাতে তাহার ব্যাঘাত হইবে না।

স্বামী।

যৎকালে যে ব্যক্তি টাকা কি শস্যাদি লইয়া ভূমির কি বাটীর খাজানা আদায় করিয়া থাকেন কিম্বা রায়ত থাকিলে করিতেন, কিম্বা যে দ্রব্য স্বামী শব্দের সংযোগে ব্যবহার হয় সেই দ্রব্য যাঁহার জিম্মায় থাকে তিনি আপনা হইতে বা অন্য কোন ব্যক্তির কর্ম্মকারক বা ন্যাসধারী হইয়া সেই কর্ম্ম করুন স্বামী শব্দে তাঁহাকে বুঝাইবে। কিন্তু এই আইনেতে উক্ত বাটীর কি ভূমির স্বামির দ্বারা কোন কার্য্যের খরচ দিবার আজ্ঞা হইলে যে ব্যক্তি অন্যের কর্ম্মকারকস্বরূপ ঐ ভূমির কি বাটীর খাজানা আদায় করিয়া থাকেন স্বামির যত টাকা কিম্বা শস্যাদির যত মূল্য তাঁহার হাতে থাকে তিনি সেই কার্য্যে তাহার অধিক টাকা খরচ করিতে আবদ্ধ হইবেন না। ও ঐরূপে যত টাকা হাতে থাকে উক্ত কার্য্যে তত খরচ করিয়াছেন ইহার প্রমাণ করিতে পারিলে তিনি দণ্ডের যোগ্য হইবেন না।

রাজকীয় সাল।

আপ্রিল মাসের প্রথম দিবসে কিম্বা বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব ইহার পরে কলিকাতা গেজেটে জ্ঞাপনী প্রকাশ করিয়া অন্য যে দিন নিরূপণ করেন সেই দিনাবধি যে বৎসর আরম্ভ হয় রাজকীয় সাল শব্দে সেই বৎসর বুঝাইবে ইতি।

এই আইন যত দূর ব্যাপ্ত হইবে তাহার কথা।

৪ ধারা। কলিকাতা নগরের এবং মন্ত্রিসভাধিষ্ঠিত বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের প্রণীত ১৮৬৮ সালের ৫ আইনে কুলীবাজারের দক্ষিণ অংশের যে সীমা নিরূপণ হইয়াছে তদন্তর্গত স্থানছাড়া বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব কলিকাতা গেজেটে জ্ঞাপনী প্রকাশ করিয়া যে স্থান ও যে তারিখ নির্দ্দিষ্ট করেন সেই তারিখ অবধি সেই২ স্থানে দ্বাদশ খণ্ডের বিধান ভিন্ন এই আইনের সমস্ত বিধান খাটিবে। কিন্তু এই আইনের নবম ও দশম খণ্ডের যে২ বিধান উক্ত স্থানে প্রচলিত করা যায় ঐ জ্ঞাপনীতে তাহা বিশেষ করিয়া লিখিতে হইবে। ও উক্ত জ্ঞাপনীতে শেষোক্ত দুই অধ্যায়ের যে সকল বিধান বিশেষমতে উল্লিখিত না হয়, ঐ জ্ঞাপনী যে স্থানের প্রতি বর্ত্তে সেই স্থানে এই বিধানের কোন বল বা ফল হইবে না। উক্ত জ্ঞাপনীতে যে তারিখ নির্দ্দিষ্ট হয় সেই তারিখ অবধি ঐ স্থান এই আইনের কার্য্যপক্ষে মুনিসিপালিটী বলিয়া জ্ঞান ও গণ্য হইবে। এবং শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব ঐ মুনিসিপালিটীর সীমা নিরূপণ করিতে পারিবেন ও সময়ে২ সেই সীমা পরিবর্ত্তন কি সংশোধন করিতে পারিবেন। এবং শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব উক্ত আইনের বিধান সেই স্থানে যে সময়ে প্রচলিত করেন ঐ স্থানটি এই আইনের কার্য্যপক্ষে প্রথম শ্রেণীর না দ্বিতীয় শ্রেণীর মুনিসিপালিটী হইবে ইহাও সেই সময়ে জানাইবেন, ও তৎপশ্চাৎ

class or a second class Municipality, and may at any time thereafter by notification alter the class. The Lieutenant-Governor may further, from time to time, by notification in the *Calcutta Gazette*, declare to be united for the purposes of this Act, any number of towns or villages or parts thereof; provided that no portion of this Act shall be extended to any village inhabited by persons more than one-half of whom may be employed in agriculture only, or dependent for support on lands so employed, or habitually exercising trades and occupations only for the use of persons so employed, except the provisions of Parts XII and XIII of this Act. All the provisions of Parts XII and XIII of this Act shall have effect in any place to which the same may be extended by the Lieutenant-Governor or by any officer empowered in that regard under Section 202 of this Act.

Repeal of certain Acts.

**5.** From and after the creation of any Municipality under the provisions of the next preceding section, the provisions of the Acts named in Schedule (A) hereto annexed shall cease to have effect therein, except as to any assessment made, or as to any act done, or as to any liability incurred, or as to any money due, or as to any proceedings theretofore commenced. Provided that the repeal by this Act of any enactment shall not affect any Act in which such enactment has been applied or referred to. And all references made to any of the Acts named in the said schedule in subsequent Acts, orders or contracts, shall be read, so far as the context will allow, as if made to this Act.

All the property and rights of action of the Municipal Commissioners appointed under Acts mentioned in Schedule (A) vested in the Commissioners appointed under this Act

**6.** All lands, buildings, works, and hereditaments, utensils, materials, books, plans, maps, papers, effects, securities, and monies whether derived under the Acts mentioned in Schedule (A) appended to this Act, and other property, movable and immovable, of what nature or kind soever, and all interest therein, whether vested, contingent, or in remainder which shall, on the date on which this Act shall take effect in such town, be vested in, or held in trust for, the Commissioners or Committee appointed under any of the said Acts, who shall hereafter in this Act be designated the late Commissioners, or which would have been vested in, or held in trust for, such Commissioners but for the passing of this Act; and all such estate and interest of and in the same

কোন সময়ে জ্ঞাপনী প্রকাশ করিয়া শ্রেণীপরিবর্ত্তনও করিতে পারিবেন। আরো শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব কএক নগরাদির সমাহার করা উচিত বোধ করিলে কলিকাতা গেজেটে জ্ঞাপনী প্রকাশ করিয়া সেই২ নগর কি গ্রাম কিম্বা তদংশ এই আইনের কার্য্যপক্ষে সমাহার বদ্ধ বলিয়া প্রকাশ করিবেন। কিন্তু কোন গ্রাম বাসি অর্দ্ধেকের অধিক লোক কেবল কৃষি কর্ম্ম করিলে কিম্বা জীবিকার নিমিত্তে কর্ষিত ভূমির উপর নির্ভর করিলে কিম্বা যে ব্যক্তিরা উক্ত কর্ম্ম করিয়া থাকেন কেবল তাঁহারদেরই নিমিত্ত নিয়ত ব্যবসায় কি কর্ম্ম করিলে এই আইনের দ্বাদশ ও ত্রয়োদশ খণ্ডভিন্ন সেই গ্রামে অন্য অংশ বর্ত্তান যাইবে না। শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব কিম্বা এই আইনের ২০২ ধারার বিধানমতে যে কর্ত্তৃপক্ষের প্রতি এতৎপক্ষে ক্ষমতা অর্পণ করা যায় তিনি দ্বাদশ ও ত্রয়োদশ খণ্ডের বিধান যে স্থানে বর্ত্তাইতে চাহেন তথায় ঐ দুই খণ্ডের সমস্ত বিধান বর্ত্তিবে ইতি।

কোন২ আইন রহিত হইবার কথা।

৫ ধারা। ইহার পূর্ব্ব ধারার বিধানমতে কোন নগরাদি মুনিসিপালিটী বলিয়া নির্দ্ধারিত হইলে A তফসীলে যে২ আইনের উল্লেখ হইয়াছে সেই২ আইনের বিধান ঐ মুনিসিপালিটীতে আর প্রবল থাকিবে না। কিন্তু তদনুসারে যে টাক্স ধার্য্য করা গেল কিম্বা যে ক্রিয়া করা গেল কিম্বা যে দায় বর্ত্তিল কিম্বা যে টাকা পাওনা হয় কিম্বা তৎপূর্ব্বে মোকদ্দমাঘটিত যে কার্য্যারম্ভ করা যায় তৎসম্পর্কে ঐ২ বিধান প্রবল থাকিবে। আরো এই আইনের বলে কোন বিধান রহিত করা গেলেও অন্য যে আইনে তাহা প্রয়োগ করা কি উল্লিখিত হয় সেই আইনের কোন ব্যতিক্রম হইবে না। এবং উক্ত তফসীলের উল্লিখিত কোন আইন প্রচলিত হইবার পর যদি অন্য আইনে কি অনুজ্ঞাপত্রে কি চুক্তিপত্রে ঐ২ আইনের উল্লেখ হইয়া থাকে তবে এই আইনের উল্লেখ হওনমতে পাঠ করিলেও ভাবের ব্যতিক্রম না হইলে এই আইনের উল্লেখ হওনমতে ঐ২ আইন ও অনুজ্ঞাপত্র ও চুক্তিপত্র পাঠ করিতে হইবে ইতি।

A তফসীলের উল্লিখিত আইনক্রমে যে মুনিসিপাল কমিশ্যনরেরা নিযুক্ত হন তাঁহারদের সমস্ত সম্পত্তি ও কার্য্যাধিকার এই আইনমত নিযুক্ত কমিশ্যনরদের প্রতি বর্ত্তিবার কথা।

৬ ধারা। এই আইনের A তফসীলে যে২ আইনের উল্লেখ হইয়াছে তাহার অন্যতর আইনক্রমে যে কমিশ্যনরগণ বা কমিটী নিযুক্ত হইলেন, এই আইনের পশ্চাৎ লিখিত সকল স্থানে তাঁহারদিগকে "সাবেক কমিশ্যনর" বলিয়া উল্লেখ করা গিয়াছে। এই আইন উক্ত কোন নগরে প্রচলিত হইবার তারিখে তাঁহারা উক্ত কোন আইনমতে যে সকল ভূমি ও গৃহাদি ও পূর্ত্তকার্য্য ও অধিকার ও হাতিয়ার ও সরঞ্জাম ও বহী ও নক্সা ও ম্যাপ ও কাগজপত্র ও বিষয় ও সিকুরিটী ও টাকা প্রাপ্ত হন এবং তাঁহারদের প্রতি স্থাবর কি অস্থাবর অন্য যে প্রকারের যে সম্পত্তি বর্ত্তে ও সেই সম্পত্তিতে বর্ত্তমান কি আগন্তুক কি গৌণ যে সম্পর্ক বর্ত্তে কিম্বা তাঁহারদের পক্ষে অন্যের নিকট ন্যস্ত থাকে কিম্বা এই আইন প্রচলিত না হইলে তাঁহারদের প্রতি বর্ত্তিত ও

respectively as shall then be, or would have been in, or in trust for, the said late Commissioners or any of them, with all rights of way and other rights and easements now used and enjoyed by the said Commissioners shall, on and from the date when this Act comes into operation in such town, be vested in the Commissioners under this Act and their successors; and all persons who shall then owe any money to the late Commissioners, or to any person on their behalf, shall pay the same to the Commissioners under this Act, or as they shall direct: and all monies which shall be then due, and owing by, or recoverable from, the late Commissioners, shall be paid by, or be recoverable from, the Commissioners; and all contracts, agreements, mortgages, bonds, covenants, and securities made or entered into before this Act comes into operation to, with, or in favor of, or by, or for, the said late Commissioners, or any of them, or any person on behalf of such late Commissioners; and all rights of action and suit arising out of contract or otherwise—shall take effect, and may be proceeded on and enforced, as far as circumstances will admit, in favor of, by, against, and with reference to the Commissioners under this Act in such manner as the same would have taken effect, and might have been proceeded on and enforced in favor of, by, against, and with reference to the said late Commissioners, or any of them, if this Act had not been passed.

তাঁহারদের পক্ষে ন্যস্ত থাকিত এবং তৎকালে ঐ সম্পত্তিগত যে স্বামিত্ব ও সম্পর্ক উক্ত সাবেক কমিশ্যনরদের কিম্বা তাঁহারদের অন্যতর ব্যক্তির প্রতি বর্ত্তে কি বর্ত্তিত কিম্বা তাঁহারদের পক্ষে ন্যস্ত থাকে কি থাকিত তাহা এবং উক্ত কমিশ্যনরেরা যে সকল পথস্বত্ব ও অন্য স্বত্ব ও অধিকার এইক্ষণে ব্যবহার ও ভোগ করেন তাহা উক্ত নগরে এই আইন প্রচলিত হইবার তারিখে ও তদবধি এই আইনমত কমিশ্যনরদের প্রতি ও তাঁহারদের উত্তরপদধারিদের প্রতি বর্ত্তিবে। এবং যে সকল ব্যক্তির স্থানে সাবেক কমিশ্যনরদের কিম্বা তাঁহারদের পক্ষে অন্য ব্যক্তির টাকা পাওনা থাকে তাঁহারা এই আইনমত কমিশ্যনরদিগকে ঐ টাকা দিবেন কিম্বা তাঁহারা যদ্রূপে আজ্ঞা করেন তদ্রূপে দিবেন। এবং ঐ সাবেক কমিশ্যনরদের স্থানে টাকা পাওনা থাকিলে কিম্বা তাঁহারা টাকা ধারিলে কি তাঁহারদের স্থানে আদেয় হইলে কমিশ্যনরেরা তাহা দিবেন ও তাহা তাঁহারদের স্থানে আদায় করা যাইতে পারিবে। এবং এই আইন প্রচলিত হইবার পূর্ব্বে উক্ত সাবেক কমিশ্যনরদের কিম্বা তাঁহারদের অন্যতর ব্যক্তির কিম্বা উক্ত সাবেক কমিশ্যনরদের পক্ষে অন্য ব্যক্তির নিকট কি সহিত কি পক্ষে কি দ্বারা কি নিমিত্ত যে সকল চুক্তি কি নিয়ম কি বন্ধক কি খৎ কি করার কি প্রতিভূ করা কি দেওয়া যায়, এবং চুক্তি হইতে কি প্রকারান্তরে নালিশ ও মোকদ্দমা করিবার যে স্বত্ব উৎপন্ন হয় এই আইন প্রচলিত না হইলে তাহা উক্ত সাবেক কমিশ্যনরদের বা তাঁহারদের অন্যতর ব্যক্তির সপক্ষে বা দ্বারা বা বিপক্ষে বা সম্পর্কে যদ্রূপে ফলবৎ করা যাইত ও অনুষ্ঠান ও প্রবল করা যাইতে পারিত ভাবগতিকানুসারে এই আইনমত কমিশ্যনরদের সপক্ষে বা দ্বারা বা বিপক্ষে বা সম্পর্কে তদ্রূপেই ফলবৎ ও অনুষ্ঠান ও প্রবল করা যাইতে পারিবে ইতি।

7. No action, suit, prosecution, or other proceeding whatsoever, commenced or carried on either by or against the late Commissioners previously to the coming into operation of this Act, shall abate, or be discontinued, or prejudicially affected by this Act, but shall continue and take effect both in favor of and against the Commissioners, in the same manner in all respects as the same would have continued and taken effect in relation to the late Commissioners, or any of them, if this Act had not been passed: and all decrees and orders made, and all fines and penalties imposed and incurred, respectively, previously to the coming into operation of this Act, shall and may be enforced, levied, recovered, and proceeded for, and all administrative proceedings commenced previously to the coming into operation of this Act shall and may be continued, proceeded with, and completed in such or the like manner as if this Act had not been passed, the Commissioners under this Act being, in reference to the

*Actions, &c., by or against Commissioners not to abate, &c.*

৭ ধারা। এই আইন প্রচলিত হইবার পূর্ব্বে সাবেক কমিশ্যনরদের দ্বারা বা তাঁহারদের নামে কোন নালিশ কি মোকদ্দমা কি অভিযোগ কিম্বা মোকদ্দমাঘটিত অন্য কার্য্যের আরম্ভ কি অনুষ্ঠান হইলে এই আইন প্রযুক্ত তাহা স্থগিত বা রহিত হইবে না ও তাহার ব্যাঘাত হইবে না। এবং এই আইন জারী না হইলে সাবেক কমিশ্যনরদের কিম্বা তাঁহারদের অন্যতর ব্যক্তির সম্পর্কে তাহা যদ্রূপে চলিত ও ফলবৎ হইত কমিশ্যনরদের সপক্ষে ও বিপক্ষে সর্ব্বতোভাবে তদ্রূপেই চলিবে ও ফলবৎ হইবে। এবং এই আইন প্রচলিত হইবার পূর্ব্বে যে সকল ডিক্রী ও আজ্ঞা করা গিয়াছে ও যে সকল অর্থদণ্ড ও দণ্ড ধার্য্য হইয়াছে ও বর্ত্তিয়াছে তাহা এই আইন প্রচলিত না হওনার মতে প্রবল ও গ্রহণ ও আদায় করা যাইতে পারিবে ও তদ্দেতুক কার্য্যানুষ্ঠান হইতে পারিবে। এবং এই আইন প্রচলিত হইবার পূর্ব্বে কোন বিধি নিষ্পাদনার্থে যে কার্য্যানুষ্ঠান হইয়া থাকে তাহা এই আইন প্রচলিত না হওয়ার ন্যায় চলিবে ও তাহার অনুষ্ঠান ও সম্পাদন হইবে। পূর্ব্বোক্ত সমস্ত বিষয়ের উপলক্ষে এই আইনমত

*কমিশ্যনরদের দ্বারা বা তাঁহারদের নামে যে মোকদ্দমা হয় তাহা স্থগিত না হইবার কথা।*

matters aforesaid, in all respects substituted for the late Commissioners.

## Part II.—Municipal Authorities.

### *Chapter* 1.

### *Municipal Commissioners.*

Appointment or election of Commissioners

**8.** In any Municipality created under Part I of this Act, the Lieutenant-Governor shall, if the same shall have been declared by him to be a first class Municipality, and the said Lieutenant-Governor or any officer whom the Lieutenant-Governor may authorize in that behalf shall, if the same shall have been declared by the said Lieutenant-Governor to be a second class Municipality, from time to time appoint or cause to be elected, in manner as hereinafter provided, not more than seven and not less than three persons to be Commissioners for carrying out in such Municipality the purposes of this Act.

Qualifications of Commissioners and members of Ward Committees.

**9.** No person shall be appointed a Commissioner or a Member of a Ward Committee under this Act in any Municipality, who does not either reside or hold land or buildings therein or within five miles from any part of the limits thereof: provided also that when the mode of municipal taxation to be adopted therein shall have once been determined, no person shall be appointed therein a Commissioner or member of a Ward Committee who does not pay municipal taxes to the Commissioners thereof. Subject to the provisions of Section 12 every person so appointed shall continue in office three years, or until his successor shall have been appointed, and shall be eligible for reppointment. The Lieutenant-Governor may from time to time accept the resignation of any such Commissioners or Commissioner, or may remove any such Commissioners or Commissioner for misconduct or neglect of duty, add to their number, and fill up vacancies occurring among them.

Their removal.

Ex-officio members.

**10.** In addition to the Commissioners to be appointed or elected as aforesaid, the Magistrate of a district and the Magistrate in charge of a sub-division of a district, shall be ex-officio Commissioners of every Municipality situated within their respective jurisdictions, and it shall further be competent

কমিশ্যনরগণ সাবেক কমিশ্যনরগণের স্থলাভিষিক্ত হইবেন ইতি।

## দ্বিতীয় খণ্ড।—মুনিসিপাল কর্তৃপক্ষদের কথা।

### ১ অধ্যায়।

### মুনিসিপাল কমিশ্যনরদের কথা।

কমিশ্যনরদের নিয়োগ বা মনোনীত করণের কথা।

৮ ধারা। এই আইনের প্রথম খণ্ডমতে কোন মুনিসিপালিটী করা গেলে, শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব তাহা প্রথম শ্রেণীর মুনিসিপালিটী বলিয়া নির্দ্দেশ করিলে তিনি, কিম্বা দ্বিতীয় শ্রেণীর মুনিসিপালিটী বলিয়া নির্দ্দেশ করিলে উক্ত শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব আপনি কিম্বা এতৎ পক্ষে অন্য যে কার্য্যকারকের প্রতি ক্ষমতা প্রদান করেন সেই কার্য্যকারক সময়েং ঐ মুনিসিপালিটীর মধ্যে এই আইনের উদ্দেশ্য সফল করণের জন্যে নিম্নলিখিত বিধানমতে সাত জনের অনধিক ও তিন জনের অন্যূন কমিশ্যনর নিযুক্ত করিবেন বা মনোনীত করাইবেন ইতি।

যেং গুণাদি থাকিলে কমিশ্যনর পল্লির কমিটী হইতে পারেন তাহার কথা।

৯ ধারা। কোন ব্যক্তি মুনিসিপালিটীর মধ্যে কিম্বা তাহার সীমার বহির্ভূত পাঁচ মাইলের মধ্যস্থানে বাস না করিলে কিম্বা ভূমির কি বাটীর স্বামী না হইলে তিনি এই আইনমত কোন মুনিসিপালিটীর কমিশ্যনর কিম্বা পল্লির কমিটীর অন্যতর ব্যক্তিস্বরূপ নিযুক্ত হইতে পারিবেন না। আরো উক্ত মুনিসিপালিটীর মধ্যে যে প্রকারের মুনিসিপল টাক্স ধার্য্য হইবে ইহা একবার নিষ্পন্ন করা গেলে পর, যে ব্যক্তি তথাকার কমিশ্যনরদের নিকট টাক্স দায়ী না হন তিনি ঐ মুনিসিপালিটীর কমিশ্যনর বা পল্লির কমিটীর অন্যতর ব্যক্তিস্বরূপ নিযুক্ত হইবেন না। কোন ব্যক্তি উক্ত প্রকারে নিযুক্ত হইলে ১২ ধারার বিধানবশে তিন বৎসর কিম্বা তাঁহার উত্তরপদধারী যত কাল নিযুক্ত না হন তত কাল উক্ত পদে থাকিবেন এবং পুনশ্চ সেই পদে মনোনীত হইতে পারিবেন।

তাহারদের অবসরের কথা।

উক্ত কোন কমিশ্যনর কিম্বা কমিশ্যনরগণ পদত্যাগ করিতে প্রার্থনা করিলে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব সময়েং তাহা গ্রাহ্য করিতে পারিবেন এবং অহিতাচার কিম্বা কর্ম্মে শৈথিল্য হেতুক উক্ত কমিশ্যনরগণকে কিম্বা কমিশ্যনরকে অবসর করিতে পারিবেন ও তাঁহারদের সংখ্যা বৃদ্ধি করিতে পারিবেন, ও তাঁহারদের কোন শূন্যপদে অন্য ব্যক্তিকে নিযুক্ত করিতে পারিবেন ইতি।

যাঁহারা স্বং পদোপলক্ষে কমিশ্যনর হইবেন তাঁহারদের কথা।

১০ ধারা। পূর্ব্বোক্ত প্রকারে যে কমিশ্যনরেরা নিযুক্ত কি মনোনীত হন, তাঁহারদের ছাড়া জিলার মাজিষ্ট্রেট সাহেব এবং জিলার মহকুমার অধ্যক্ষতা ভারপ্রাপ্ত মাজিষ্ট্রেট স্বং পদোপলক্ষে আপনং ক্ষমতাধীন স্থানের অন্তর্গত প্রত্যেক মুনিসিপালিটীর কমি-

to the Lieutenant-Governor to appoint as a Commissioner of any such Municipality any officer in the service of Government holding a salaried office in the district in which the same is situate: provided that not more than one-third of the whole number of Commissioners shall be persons holding salaried offices in the service of Government, unless such persons be elected to be Commissioners under any of the provisions in this Act contained.

**11.** If at any time it shall appear to the Lieutenant-Governor of Bengal to be advisable that a certain number of the Commissioners of any Municipality shall be elected by the rate-payers, it shall be competent to the said Lieutenant-Governor to take measures for the election of such Commissioners by the rate-payers, subject to such rules in regard to qualification, election, and discharge as he may think fit. Subject to the provisions of Section 12 the persons so elected shall continue in office for the term of three years, or until their successors have been elected, and shall be eligible for re-election. The Lieutenant-Governor may from time to time accept the resignation of any of the Commissioners so elected, or may remove any of such Commissioners for misconduct or neglect of duty, and may provide for filling up vacancies by election.

Election of Commissioners by the rate-payers

**12.** When Municipal Commissioners or any Ward Committee shall be for the first time appointed or elected in any Municipality, such number of the members thereof as the Commissioner of the Division may determine, and being not more than one-third of the whole, shall retire at the end of one year, and another equal number at the end of two years, and the rest at the end of three years, to be computed from the first day of the official year next following the date of the appointment or election of such Commissioners or Committee. The members who shall retire at the end of the first and second years respectively shall be decided by lot. But the ex-officio members appointed under Section 10 of this Act shall not be liable to retirement under this Section. Any person appointed or elected to a vacancy caused by the withdrawal, or removal, or death of another member shall fill such vacancy for the unexpired remainder of the term for which the outgoing member may have been elected or appointed. The Chairman shall keep a roll in which the names of the Commissioners shall be entered in order of seniority according to the dates

Rotation of members

Seniority of members

শ্যনর হইবেন। তদ্ভিন্ন উক্ত কোন মুনিসিপালিটী যে জিলায় থাকে শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব সেই জিলার মধ্যে গবর্ণমেন্টের বেতনযুক্ত পদধারি কোন কার্য্যকারককে ঐ মুনিসিপালিটীর কমিশ্যনরের পদে নিযুক্ত করিতে সক্ষম হইবেন। গবর্ণমেন্টের বেতনযুক্ত পদধারী কর্ম্মকারকেরাও এই আইনের কোন বিধানমতে কমিশ্যনরস্বরূপ মনোনীত হইতে পারিবেন তাঁহাদের চাড়া যত জন গবর্ণমেন্টের বেতনযুক্ত পদধারি হন তাঁহারদের সংখ্যা সমুদয় কমিশ্যনরদের সংখ্যার তৃতীয়াংশের অধিক হইবে না ইতি।

১১ ধারা। কোন মুনিসিপালিটীর কমিশ্যনরদের কএক জন টাক্সদাতাদের দ্বারা মনোনীত হওয়া উচিত বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের এমত বিবেচনা হইলে, তিনি তাঁহারদের যোগ্যগুণাদির ও তাঁহারদের মনোনীত হওনের ও অবসর হওনের যে বিধি বিহিত বোধ করেন তদনুসারে টেক্সদাতাদের দ্বারা কমিশ্যনরদের মনোনীত হইবার বিধান করিবেন। তদ্রূপে যাঁহারা মনোনীত হন তাঁহারা ১২ ধারার বিধানবশে তিন বৎসর বা তাঁহারদের উত্তরপদধারী মনোনীত না হওনপর্য্যন্ত উক্ত পদে থাকিবেন ও সেই পদে পুনশ্চ মনোনীত হইতে পারিবেন। তদ্রূপে যে কমিশ্যনরেরা মনোনীত হন তাঁহারা পদত্যাগ করিবার প্রার্থনা করিলে শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব সময়েং তাহা গ্রাহ্য করিতে পারিবেন কিম্বা অসদাচার বা কর্ম্মে শৈথিল্যপ্রযুক্ত উক্ত অন্যতর কমিশ্যনরকে অবসর করিতে পারিবেন ও মনোনীত করণ দ্বারা উক্ত শূন্য পদ পূর্ণ করিবার বিধান করিতে পারিবেন ইতি।

টাক্স দাতাদের দ্বারা কমিশ্যনরদের মনোনীত হইবার কথা।

১২ ধারা। কোন মুনিসিপালিটীর মধ্যে মুনিসিপাল কমিশ্যনরেরা কিম্বা কোন পল্লির কমিটী প্রথমবার মনোনীত বা নিযুক্ত হইলে পর, দেশখণ্ডের কমিশ্যনর সাহেব তাঁহারদের সমুদয় ব্যক্তির মধ্যে তৃতীয়াংশের অনধিক যত জন নিরূপণ করেন, তাঁহারদের নিযুক্ত বা মনোনীত হওনের পর রাজকীয় সালের প্রথম দিনাবধি এক বৎসরের শেষে, তত জন আর দুই বৎসরের শেষে, তত্তুল্য সংখ্যক জন ও তিন বৎসরের শেষে অবশিষ্ট জন পদত্যাগ করিবেন। প্রথম ও দ্বিতীয় বৎসরের শেষে কে২ পদত্যাগ করিবেন ইহা গুলিবাঁট করণদ্বারা নির্দ্ধার্য্য হইবে। কিন্তু এই আইনের ১০ ধারামতে যাঁহারা স্বং পদোপলক্ষে নিযুক্ত হন তাঁহারা এই ধারামতে পদত্যাগ করিবার যোগ্য নহেন। কোন ব্যক্তি স্বেচ্ছামতে পদত্যাগ করিলে কিম্বা অবসর হইলে কি মরিলে তিনি অবশিষ্ট যত দিনের নিমিত্ত কার্য্য করিতে মনোনীত কি নিযুক্ত ছিলেন তাঁহার শূন্যপদে যে ব্যক্তি মনোনীত বা নিযুক্ত হন তিনি সেই অবশিষ্টকাল ঐ শূন্যপদে কর্ম্ম করিবেন। সভাপতি কমিশ্যনরদের নামনির্দ্দিষ্ট পত্র রাখিয়া যে ব্যক্তি যে তারিখে মনোনীত কি নিযুক্ত হন তদনুসারে জ্যেষ্ঠতা ধরিয়া তাঁহার নাম লিখিয়া রাখিবেন। যদি একি দিনে দুই

ক্রমান্বয়ে কমিশ্যনর প্রভৃতির পদ ত্যাগ করিবার কথা।

কমিশ্যনরদের পদজ্যেষ্ঠতার কথা।

of their appointment or election. In case of two or more Commissioners being appointed or elected on the same day, the Chairman shall decide the order of seniority between them.

Appointment of Chairman and Vice-Chairman

**13.** The Magistrate of a district, or the Magistrate in charge of a sub-division, if delegated by the Magistrate for the purpose, shall be ex-officio Chairman of the Commissioners for any Municipality situate within the district or sub-division under his charge. The Commissioners shall elect their own Vice-Chairman, who shall hold office for one year from the date of his election, and who shall be eligible for re-election at the end of such year.

Mode of entering into contracts.

**14.** The Commissioners shall have and use a common seal, and shall have their names engraved thereon in legible characters in the English language, and also in the vernacular language of the district. All contracts entered into in respect of any sum exceeding twenty rupees shall be in writing, and shall be sealed with the common seal of the Commissioners, and on their behalf, in the presence of at least two of the Commissioners, one of whom shall be the Chairman, or in the absence of the Chairman, the Vice-Chairman, who shall certify the same by affixing their signatures as witnesses at the foot of the instruments. All such contracts shall be varied or discharged in a similar manner.

Commissioners incorporated.

**15.** The Commissioners shall sue and be sued in the name of their Chairman by the description of "The Chairman of the Commissioners of ," and in such name so described, they shall be competent to hold property, movable and immovable, to them and their successors as a body corporate, and to convey the same and to enter into all necessary contracts for the purposes of this Act.

## CHAPTER 2.

*Property and Contracts of the Commissioners.*

Public streets &c., vested in the Commissioners

**16.** All public streets in any Municipality (not being private property) existing at the time this Act comes into operation, or which shall afterwards be made, and the pavements, stones, and other materials thereof, and also all erections, materials, implements, and other things provided for such streets, shall vest in and belong to the Commissioners and their successors. But it shall be competent to Government from

কি তদধিক জন কমিশ্যনর নিযুক্ত বা মনোনীত হন তবে তাঁহারদের মধ্যে কে জ্যেষ্ঠ হইবেন সভাপতি ইহা নির্ণয় করিবেন ইতি।

সভাপতি ও প্রতিনিধি সভাপতিকে নিযুক্ত করিবার কথা।

১৩ ধারা। জিলার মাজিষ্ট্রেট সাহেব কিম্বা মহকুমার অধ্যক্ষতাভারপ্রাপ্ত মাজিষ্ট্রেট উক্ত মাজিষ্ট্রেট সাহেবকর্ত্তৃক নিযুক্ত হইলে স্বপদোপলক্ষে আপন কর্ত্তৃত্বাধীন জিলার কি মহকুমার অন্তর্গত কোন মুনিসিপালিটীর কমিশ্যনরদের সভাপতি হইবেন। কমিশ্যনরেরা নিজে প্রতিনিধি সভাপতিকে মনোনীত করিবেন। তিনি মনোনীত হইবার তারিখ অবধি এক বৎসর ঐ পদে থাকিবেন। ঐ বৎসরের শেষে তাঁহাকে পুনরায় মনোনীত করা যাইতে পারিবে ইতি।

চুক্তি করিবার নিয়মের কথা।

১৪ ধারা। কমিশ্যনরদের সাধারণ মোহর থাকিবে ও তাঁহারা তাহা ব্যবহার করিবেন। সেই মোহরে তাঁহারদের নাম ইঙ্গরেজী ভাষায় ও জিলার চলিত ভাষার স্পষ্ঠ অক্ষরে ক্ষোদিত থাকিবে। বিশ টাকার অধিক মূল্যের যে চুক্তি করা যায় তাহা লিখিয়া করা যাইবে। ও সেই লিপিতে কমিশ্যনরদের পক্ষে ও তাঁহারদের মধ্যে অন্যূন দুই ব্যক্তির সাক্ষাৎ কমিশ্যনরদের সাধারণ মোহর দেওয়া যাইবে। উক্ত দুই জনের মধ্যে সভাপতি এক জন ও তাঁহার অনুপস্থানে প্রতিনিধি সভাপতি এক জন হইবেন ও তাঁহারা ঐ লিপির নিম্নভাগে সাক্ষিস্বরূপে স্বাক্ষর করিয়া ঐ পত্র প্রমাণিত করিবেন। উক্ত প্রকারের চুক্তি পরিবর্ত্তন বা মুক্ত করিয়া দেওয়া গেলে সেই প্রকারের কার্য্য হইবে ইতি।

কমিশ্যনরদের সমবায়িত হইবার কথা।

১৫ ধারা। কমিশ্যনরেরা "অমুক স্থানের কমিশ্যনরদের সভাপতি" এই বর্ণনামতে সভাপতির নাম ধরিয়া নালিশ করিতে পারিবেন ও সেই বর্ণনানুসারে তাঁহারদের নামে নালিশ হইতে পারিবে। ও তদ্রূপ বর্ণিত নামানুসারে তাঁহারা সমবায়িত সমাজস্বরূপ আপনারদের পক্ষে ও আপনারদের উত্তরপদধারিদের পক্ষে স্থাবর ও অস্থাবর সম্পত্তি অধিকার করিতে ও হস্তান্তর করিতে পারিবেন ও এই আইনের কার্য্য হেতুক আবশ্যক সকল চুক্তি করিতে পারিবেন ইতি।

## ২ অধ্যায়।

কমিশ্যনরদের সম্পত্তির ও চুক্তির কথা।

রাজপথপ্রভৃতি কমিশ্যনরদের প্রতি বর্ত্তিবার কথা।

১৬ ধারা। এই আইন প্রচলিত হইবার সময়ে, কোন মুনিসিপালিটীর মধ্যে কোন ব্যক্তির স্বকীয় সম্পত্তিভিন্ন যত রাজকীয় পথ থাকে ও পরে যত পথ প্রস্তুত করা যায়, তাহা ও তৎসংযুক্ত যত পাদপাতর ও পাতর ও অন্য সরঞ্জাম থাকে এবং ঐ২ পথ করিবার নিমিত্ত ঘর ও সরঞ্জাম ও হাতিয়ার প্রভৃতি যত দ্রব্য থাকে তাহা কমিশ্যনরদের প্রতি ও তাঁহারদের উত্তরপদধারিদের প্রতি বর্ত্তিবে ও তাহারদেরই হইবে। কিন্তু

time to time, by notification, to exclude any road or street from the operation of this Act, and to cancel such notification wholly or in part.

Commissioners may with consent of owners take over and repair certain streets.

**17.** It shall be lawful for the Commissioners to agree with the person or persons in whom the property in any street is vested, to take over the property therein, and after such agreement to declare, by notice in writing put up in any part of such street, that the same has become a public street. Thereupon such street shall vest in the Commissioners and their successors, and shall thenceforth be repaired and kept up out of the Municipal Fund.

Existing hospitals, schools, rest-houses, &c, to be vested in the Commissioners.

**18.** All or any hospitals, dispensaries, schools, rest-houses, markets, tanks, and wells, not being private property, or the property of a religious institution or society, and all medicines, furniture, and other articles appurtenant thereto, not being private property, which at the time this Act comes into operation in any town, shall be found therein, may, by notification of the Lieutenant-Governor, be vested in the Commissioners, and thereupon all endowments or funds belonging to such hospitals, dispensaries, schools, or rest-houses shall be transferred to and vested in the Commissioners as trustees, to hold and apply the same to the purposes to which such endowments and funds were lawfully applicable at the time of such transfer. Provided always that no such notification shall be issued until one month after the intention to transfer such property shall have been notified in English and in the vernacular language of the district in such manner as the Lieutenant-Governor shall from time to time direct.

Power to purchase and sell lands.

**19.** The Commissioners may agree with the owners of any land for the purchase thereof for the purposes of this Act, and may sell any land not required for such purposes either together or in parcels, and the proceeds of such sale shall be applied for the purposes of this Act.

Mode of ascertaining compensation for land, &c.

**20.** When the Commissioners may be unable to agree with the owner of any land for the purchase thereof, the Lieutenant-Governor of Bengal may, upon representa-

গবর্ণমেন্ট সময়েং জ্ঞাপনি প্রকাশ করিয়া কোন পথ কি রাস্তা এই আইনের বিধানের বহির্ভূত করিতে পারিবেন এবং উক্ত জ্ঞাপনপত্র সম্পূর্ণরূপে বা অংশতঃ রহিতও করিতে পারিবেন ইতি।

স্বামিদের সম্মতিক্রমে কমিশ্যনরদের কএক পথ লইয়া মেরামত করিবার কথা।

১৭ ধারা। কোন পথের স্বামিত্ব কোন ব্যক্তির বা ব্যক্তিদের প্রতি বর্ত্তিলে কমিশ্যনরেরা তাঁহারদের সঙ্গে ঐক্যবাক্য হইয়া ঐ পথের স্বামিত্ব গ্রহণ করিবার নিয়ম করিতে পারিবেন। ঐ তদ্রূপ নিয়ম করিলে তাঁহারা নোটিস লেখাইয়া ঐ পথের কোন স্থানে লটকাইয়া সেই পথ রাজকীয় পথ বলিয়া প্রকাশ করিতে পারিবেন। তাহা হইলে সেই পথ কমিশ্যনরদের প্রতি ও তাঁহারদের উত্তরপদস্থাদিদের প্রতি অর্শিবে ও তদবধি তাহার মেরামত করিবার ও তাহা পরিপাটীরূপে রাখিবার খরচ মুনিসিপল ফণ্ড হইতে দেওয়া যাইবে ইতি।

বর্ত্তমান হাস্পাতাল ও পাঠশালা ও চটীপ্রভৃতি কমিশ্যনরদের প্রতি বর্ত্তিবার কথা।

১৮ ধারা। এই আইন যে সময়ে কোন নগরে প্রচলিত করা যায় সেই সময়ে কোন ব্যক্তির স্বকীয় সম্পত্তি ভিন্ন কিম্বা ধর্ম্মার্থ কোন সভার কি সমাজের সম্পত্তি ভিন্ন ঐ নগরে যত হাস্পাতাল কি ঔষধালয় কি বিদ্যালয় কি পাঠশালা কি চটী কি হাটবাজার কি পুকুর কি কূপ ও তন্মধ্যে কোন ব্যক্তির স্বকীয় সম্পত্তি ভিন্ন যত ঔষধ ও লওয়াজিমা ও তৎসংক্রান্ত অন্য যত দ্রব্য থাকে শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের জ্ঞাপনপত্রানুসারে তাহা কমিশ্যনরদের প্রতি বর্ত্তিবে। তাহা হইলে উক্ত হাস্পাতালের ও ঔষধালয়ের ও বিদ্যালয়ের ও চটীর ব্যয়পোষণার্থে প্রদত্ত সকল টাকা ও ফণ্ড ট্রষ্টীস্বরূপে কমিশ্যনরদের হস্তে ন্যস্ত থাকিবে ও তাঁহারদের প্রতি অর্শিবে। ও হস্তান্তর করণ কালে ঐ দত্ত ধনাদি ও ফণ্ড বৈধমতে যেং কর্ম্মে প্রয়োগ হইতে পারে তাঁহারা সেই ধনাদি রাখিয়া সেইং কর্ম্মে প্রয়োগ করিবেন। কিন্তু শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব সময়েং যদ্রূপ আজ্ঞা করেন তদ্রূপে ঐ সম্পত্তি হস্তান্তর করিবার মনস্থের জ্ঞাপনপত্র ইংরেজী ভাষায় এবং জিলার চলিত ভাষায় এক মাস পর্য্যন্ত প্রকাশ না হইলে, শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের পূর্ব্বোক্ত জ্ঞাপনপত্র প্রচারিত হইবে না ইতি।

ভূমি ক্রয় ও বিক্রয় করিবার ক্ষমতার কথা।

১৯ ধারা। কমিশ্যনরেরা এই আইনের কার্য্যপক্ষে কোন ভূমির স্বামির সঙ্গে তাঁহার ভূমি ক্রয় করিবার নিয়ম করিতে পারিবেন। এবং উক্ত কার্য্যের নিমিত্তে যে ভূমির আবশ্যক না থাকে তাহা একত্র কিম্বা খণ্ডং করিয়া বিক্রয় করিতে পারিবেন ও তদ্দ্বারা যে টাকা পাওয়া যায় তাহা এই আইনের কার্য্যে প্রয়োগ করিতে পারিবেন ইতি।

ভূমির মূল্যাদি নিরূপণ করিবার নিয়মের কথা।

২০ ধারা। কমিশ্যনরেরা কোন ভূমি ক্রয় করিতে ইচ্ছুক হইয়া মূল্যাদি বিষয়ে স্বামিদের সঙ্গে ঐক্যবাক্য হইতে না পারিলে, বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের নিকট

tion of the Commissioners, and after such enquiry as may be thought proper, declare that the land is needed for a public purpose, and may order proceedings for obtaining possession of the same for the Government, and for determining the compensation to be paid to the parties interested, according to any law now or hereafter to be in force for the acquisition of land for public purposes. On payment by the Commissioners of the compensation awarded, such land shall vest in them for the purposes of this Act.

আবেদন করিতে পারিবেন; তিনি প্রয়োজনমতে অনুসন্ধান লইয়া রাজকীয় কার্য্যের নিমিত্তে সেই ভূমির প্রয়োজন বলিয়া প্রকাশ করিতে পারিবেন। এবং এখন কি ভাবিকালে রাজকীয় কার্য্যের নিমিত্তে ভূমি গ্রহণ করিবার যে আইন প্রচলিত হয় তদনুসারে গবর্ণমেণ্টের পক্ষে সেই ভূমি লইবার কার্য্যানুষ্ঠান করিবার ও ঐ ভূমিতে যে ব্যক্তিদের স্বার্থ থাকে তাঁহাদের প্রাপণীয় মূল্যাদি নিরূপণ করিবার আজ্ঞা দিতে পারিবেন। তদ্রূপে যে মূল্যাদি নিরূপণ হয় কমিশ্যনরেরা তাহা দিলে এই আইনের কার্য্য পক্ষে সেই ভূমি তাঁহাদের প্রতি অর্শিবে ইতি।

## CHAPTER 3.

*Their mode of transacting business.*

## ৩ অধ্যায়।

তাঁহাদের কার্য্যনিষ্পাদনের নিয়মের কথা।

Commissioners to keep an office for the transaction of business

**21.** The Commissioners shall keep an office where they shall meet for the transaction of business at least twice in every month, and as often as a meeting shall be called by the Chairman or Vice-Chairman, and all questions which may come before them at any meeting shall be decided by a majority.

কমিশ্যনরদের কার্য্য নিষ্পাদন করিবার কার্য্যালয় রাখিবার কথা।

২১ ধারা। কমিশ্যনরেরা কার্য্যালয় করিয়া কার্য্য নিষ্পাদন করিবার জন্যে মাসে ন্যূনকল্পে দুইবার এবং সভাপতি বা প্রতিনিধি সভাপতি যত বার তাঁহারদিগকে আহ্বান করেন ততবার একত্র হইবেন। অধিবেশন কালে তাঁহারদের সম্মুখে যের বিষয় উপস্থিত করা যায়, তাহা অধিকাংশ ব্যক্তির মতানুসারে নিষ্পন্ন হইবে ইতি।

Who to preside at meetings of the Commissioners

**22.** The Chairman, or, in his absence, the Vice-Chairman, shall preside at every such meeting, and in the absence of both the Chairman and Vice-Chairman, the Commissioners shall choose some one of their number to preside. In cases of equality of votes the President shall have a casting vote.

কমিশ্যনরদের অধিবেশন কালে কে সভাপতি হইবেন ইহার কথা।

২২ ধারা। উক্ত প্রস্তাবক অধিবেশনে সভাপতি ও তাঁহার অনুপস্থানে প্রতিনিধি সভাপতি আধিপত্য করিবেন। সভাপতি ও প্রতিনিধি সভাপতি উভয়ে অনুপস্থিত থাকিলে কমিশ্যনরেরা আধিপত্য করিবার জন্যে আপনারদের অন্যতর ব্যক্তিকে মনোনীত করিবেন। কোন বিষয়ে সমান সংখ্যার লোক পরস্পর বিপক্ষ মতাবলম্বী হইলে সভাপতির মত প্রবল হইবে ইতি।

Quorum

**23.** No business shall be transacted at a meeting unless at least four Commissioners be present.

যত ব্যক্তির উপস্থানে কার্য্য চলিতে পারে তাহার কথা।

২৩ ধারা। কমিশ্যনরদের মধ্যে চারি জনের কম উপস্থিত থাকিলে কোন কার্য্য চলিবে না ইতি।

The Chairman or Vice-Chairman to exercise, with certain exceptions, the powers of the Commissioners.

**24.** In any case of emergency, the Chairman, or, in his absence, the Vice-Chairman, shall exercise all the powers vested by this Act in the Commissioners. Provided that it shall not be lawful for the Chairman or the Vice-Chairman to exercise any power which it is by this Act expressly declared shall be exercised by the Commissioners at a meeting. Any Chairman or Vice-Chairman acting under this section shall inform the Commissioners thereof at the next meeting held thereafter.

বিশেষ স্থলভিন্ন কমিশ্যনরদের ক্ষমতামতে সভাপতির বা প্রতিনিধি সভাপতির কার্য্য করিবার কথা।

২৪ ধারা। এই আইনে কমিশ্যনরদের প্রতি যে ক্ষমতা অর্পিত হইল অত্যাবশ্যক স্থলে সভাপতি ও তাঁহার অনুপস্থানে প্রতিনিধি সভাপতি সেই সকল ক্ষমতামতে কার্য্য করিতে পারিবেন। কিন্তু কমিশ্যনরেরা অধিবিষ্ট হইয়া অমুক ক্ষমতাক্রমে কার্য্য করিবেন এই আইনের এমত স্পষ্ট বিধান থাকিলে সভাপতি কি প্রতিনিধি সভাপতি সেই ক্ষমতামতে কার্য্য করিতে পারিবেন না। কোন সভাপতি বা প্রতিনিধি সভাপতি এই ধারামতে কার্য্য করিলে তৎপশ্চাৎ অধিবেশনকালে কমিশ্যনরদিগকে ঐ কথা জানাইবেন ইতি।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭২। ১৩ ফেব্রুআরি।]

**25.** The Chairman shall from time to time appoint all such overseers, clerks, and subordinate officers and servants as he may think necessary and proper to assist in the execution of this Act, and may from time to time remove any of such persons and appoint others in their places. And out of the Municipal Fund he shall pay, or cause to be paid, such salaries to the said persons respectively, as may from time to time be determined by the Commissioners at a meeting; or, in case of absence on leave, such portion thereof as may appear to the Commissioners to be reasonable. He may, with the sanction of the Commissioners, make such rules as he may think fit as to the manner in which, and as to the persons by whom, all duties connected with the collection of the tax or the preparation of the assessment, shall be performed, provided such rules be in all respects consistent with the provisions in this Act contained. Provided that no salary amounting to more than one hundred and fifty rupees a month shall be assigned to any officer or clerk by Municipal Commissioners under this Act without the sanction of the Commissioner of the Division. He shall also take from every collector of Municipal taxes, duties, or tolls, such security for the sums collected by him as he may think proper.

*Appointment of overseers, clerks, and subordinate officers.*

২৫ ধারা। সভাপতি এই আইনমত কার্য্য নির্ব্বাহ করিবার জন্যে ওবরসিয়র ও কেরাণী ও অধীন কর্ম্মকারক ও চাকরপ্রভৃতি যত জনকে রাখা আবশ্যক ও উচিত জ্ঞান করেন সময়ে২ তাহারদিগকে নিযুক্ত করিবেন ও সময়ে২ তাহারদের অন্যতর ব্যক্তিকে অবসর করিয়া সেই পদে অন্য ব্যক্তিকে নিযুক্ত করিতে পারিবেন। এবং কমিশ্যনরেরা অধিবিষ্ট হইয়া সময়ে২ উক্ত ব্যক্তিদের যত বেতন নিরূপণ করেন সভাপতি মুনিসিপল ফণ্ডহইতে তাহারদের তত বেতন দিবেন বা দেওয়াইবেন। ও তাহারদের অন্যতর ব্যক্তি ছুটী লইলে কমিশ্যনরেরা বেতনের যে অংশ দেওয়া উচিত জ্ঞান করেন সেই অংশ দিবেন। আরো টাক্স আদায় করণ ও যাঁহার যত টাক্স দায় হইবে ইহার নিরূপণ পত্র প্রস্তুত করণসংক্রান্ত সকল কার্য্য কোন্ নিয়মমতে ও কাহারদ্বারা করা যাইবে সভাপতি কমিশ্যনরদের অনুমতি লইয়া ইহার যে বিধি উচিত বোধ করেন করিবেন, কিন্তু সেই বিধি সর্ব্বাংশে এই আইনের লিখিত বিধানের সঙ্গত হয়। পরন্তু দেশখণ্ডের কমিশ্যনর সাহেব সম্মত না হইলে এই আইনমত মুনিসিপল কমিশ্যনরেরা কোন কর্ম্মকারককে কি কেরাণীকে মাসে দেড়শত টাকার অধিক বেতন দিবেন না। আর যেই ব্যক্তি মুনিসিপল টাক্স ও মাসুল ও কর আদায় করেন সভাপতি তাঁহারদের সংগৃহীত ঐ টাকার প্রতিভূস্বরূপ যে জামিন লওয়া উচিত বোধ করেন তাহা লইবেন ইতি।

*ওবরসিয়র ও কেরাণী ও অধীন আমলাদিগকে নিযুক্ত করিবার কথা।*

## CHAPTER 4.

### *Ward Committees.*

**26.** It shall be lawful for the Magistrate, on the recommendation of the Commissioners at a meeting, to divide any Municipality into wards, and thereupon there shall be appointed for each ward not less than three persons qualified to be Commissioners, whether such persons be or be not Commissioners for the time being, to be members of the Ward Committee, and the said Magistrate may define the limits of the ward for which any Ward Committee may be appointed or elected. All question regarding the removal, resignation, and filling up vacancies among the members of Ward Committees shall be settled by the Commissioner at a meeting.

*Power to appoint Ward Committees.*

## ৪ অধ্যায়।

### পল্লির কমিটীর কথা।

২৬ ধারা। অধিবিষ্ট কমিশ্যনরদের পরামর্শ হইলে মাজিষ্ট্রেট সাহেব কোন মুনিসিপালিটী পল্লি২ করিয়া বিভক্ত করিতে পারিবেন। তাহাহইলে যে ব্যক্তিরা কমিশ্যনর হইবার যোগ্য হন তাঁহারা তৎ কালে কমিশ্যনরী পদে নিযুক্ত হউন বা না হউন এমত তিন ব্যক্তির অন্যূন প্রত্যেক পল্লির পক্ষে পল্লির কমিটীর মেম্বরস্বরূপ নিযুক্ত হইবেন। এবং পল্লির কমিটী যেই পল্লির নিমিত্ত নিযুক্ত বা মনোনীত হন, মাজিষ্ট্রেট সাহেব সেই২ পল্লির সীমা নির্ণয় করিবেন। পল্লির কমিটীর অন্তর্গত ব্যক্তিদের অবসর কি কর্ম্মত্যাগ করণ কিম্বা শূন্য পদে অন্য ব্যক্তিকে নিযুক্ত করণ বিষয়ে কোন কথা উপস্থিত হইলে অধিবিষ্ট কমিশ্যনরেরা তাহা নিষ্পত্তি করিবেন ইতি।

*পল্লির কমিটী নিযুক্ত করিবার কথা।*

**27.** A Ward Committee shall exercise, within the limits of their ward, as defined by the Magistrate, all or any of the powers of Commissioners described in Sections 25, 52, 53, 61 to 68 inclusive, 113, 115, and in such sections of Part IX of this Act as shall be in force within the municipality, which the Commissioners at a meeting shall have delegated to them.

*Powers of Ward Committees.*

২৭ ধারা। এই আইনের ২৫ ও ৫২ ও ৫৩ ধারায় ও ৬১ অবধি ৬৮ পর্য্যন্ত সমস্ত ধারায় ও ১১৩ ও ১১৫ ধারার এবং নবম খণ্ডের যেই ধারা মুনিসিপালিটীর মধ্যে প্রবল করা যায় সেইই ধারায় কমিশ্যনরদের যেই ক্ষমতা নির্দ্দিষ্ট হইয়াছে অধিবিষ্ট কমিশ্যনরেরা পল্লির কমিটীর প্রতি তন্মধ্যে যেই ক্ষমতা অর্পণ করেন মাজিষ্ট্রেট সাহেব কোন পল্লির যে সীমা নিরূপণ করেন ঐ পল্লির কমিটী সেই সীমার মধ্যে সেই

*পল্লির কমিটীর ক্ষমতার কথা।*

Sections 21, 22, and 24 of the Act shall, as far as may be convenient, be applicable to Ward Committees.

Appointment of Chairman of Ward Committees

**28.** The Chairman of each Ward Committee shall be appointed by the Chairman of the Commissioners, and each Ward Committee may, if it see fit, elect their own Vice-Chairman from among their own number.

### Chapter 5.

*General Provisions.*

No Commissioner to be personally liable for contracts, &c., but only for wilful misapplication, &c., of money

**29.** No Commissioner or member of a Ward Committee shall be personally liable for any contract made, or expense incurred by or on behalf of the Commissioners, but the funds, from time to time in the hands of the Commissioners, shall be liable for, and chargeable with, all contracts and expenses duly incurred as aforesaid. Every Commissioner or member of a Ward Committee shall be personally liable for any wilful misapplication of money entrusted to the Commissioners, to which he shall have been a party, and he shall be liable to be sued for the same.

Penalty on Commissioners and others interested in contracts.

**30.** No Commissioner or member of a Ward Committee, or servant of the Commissioners or Committee, shall be interested, directly or indirectly, in any contract made with the Commissioners. And if any such person be so interested, he shall thereby become incapable of continuing in office or employment, and shall be liable to a fine not exceeding five hundred Rupees. Provided always that no person by being a shareholder in, or member of, any incorporated or registered company, shall be disqualified from acting as a Commissioner or member of a Ward Committee by reason of any contract entered into between such company and the Commissioners. Nevertheless, it shall not be lawful for such shareholder or member to act as a Commissioner or member of a Ward Committee in any matter relating to any contract entered into between the Commissioners and such company.

## Part III.—Municipal Taxation.

### Chapter 1.

*Power of the Commissioners to impose Taxes, Duties, and Tolls.*

Power to impose taxes

**31.** It shall be lawful for the Commissioners of any Municipality at a meeting to impose, within the limits of such Municipality, any one or more of the following taxes, duties, and tolls, at

সকল কি অন্যতর ক্ষমতামতে কার্য্য করিবেন। যত দূর সুবিধা হয় এই আইনের ২১ ও ২২ ও ২৪ ধারাও পল্লির কমিটীর প্রতি তত দূর খাটিবে ইতি।

পল্লির কমিটীর সভাপতি নিযুক্ত হইবার কথা।

২৮ ধারা। কমিশ্যনরদের সভাপতি নানা পল্লির কমিটীর সভাপতিকে নিযুক্ত করিবেন। ও প্রত্যেক পল্লি কমিটী উচিত বোধ করিলে আপনারদের মধ্যহইতে এক ব্যক্তিকে প্রতিনিধি সভাপতি পদে মনোনীত করিবেন ইতি।

### ৫ অধ্যায়।

সাধারণ বিধি।

চুক্তিপ্রভৃতির নিমিত্ত কোন কমিশ্যনরের দায়ী না হইবার কথা কিন্তু ইচ্ছাপূর্ব্বক অবিহিতরূপে টাকা ব্যয় করিলে তজ্জন্যে দায়ী হইবার কথা।

২৯ ধারা। কমিশ্যনরদের দ্বারা কিম্বা তাঁহারদের পক্ষে যে চুক্তি করা যায় বা যে ব্যয় বর্ত্তে কোন কমিশ্যনর কিম্বা পল্লির কমিটীর অন্তর্গত কোন ব্যক্তি স্বয়ং তাহার দায়ী হইবেন না। কিন্তু যত চুক্তি করা যায় এবং উচিতমতে পূর্ব্বোক্ত যত ব্যয় বর্ত্তে কমিশ্যনরদের হস্তগত ফণ্ড তাহার দায়ী হইবে ও তাহাহইতে ঐ খরচ দেওয়া যাইবে। কমিশ্যনরদের হস্তে যে টাকা ন্যস্ত থাকে তাহা ইচ্ছাপূর্ব্বক অবিহিতরূপে ব্যয় করা গেলে, ও কোন কমিশ্যনর কিম্বা পল্লির কমিটীর অন্তর্গত কোন ব্যক্তি ঐ কার্য্যের অংশী থাকিলে তিনি স্বয়ং দায়ী হইবেন ও তজ্জন্যে তাঁহার নামে নালিশ হইতে পারিবে ইতি।

চুক্তিতে কমিশ্যনরদের ও অন্য ব্যক্তিদের স্বার্থ থাকিলে দণ্ডের কথা।

৩০ ধারা। কমিশ্যনরদের সঙ্গে যে চুক্তি করা যায় তাহাতে স্পষ্টরূপে কি চক্রান্তে কোন কমিশ্যনরের কিম্বা পল্লির কমিটীর অন্তর্গত কোন ব্যক্তির কিম্বা কমিশ্যনরদের কি কমিটীর কোন চাকরের স্বার্থ না থাকে। উক্ত কোন ব্যক্তির তদ্রূপ স্বার্থ থাকিলে তিনি তৎপ্রযুক্ত স্বীয় পদে কি কর্ম্মে থাকিতে পাইবেন না ও তাঁহার পাঁচ শত টাকা পর্য্যন্ত অর্থদণ্ড হইতে পারিবে। কিন্তু কমিশ্যনরেরা সমবায়িত কিম্বা রেজিষ্টরী করা কোন কোম্পানির সহিত চুক্তি করিলে, কোন কমিশ্যনর কিম্বা পল্লির কমিটীর অন্তর্গত কোন ব্যক্তি সেই কোম্পানির অংশী বা তদন্তর্গত ব্যক্তি হইলেও তিনি তৎপ্রযুক্ত স্বীয় পদের কর্ম্ম করিতে অযোগ্য হইবেন না তথাপি সেই কোম্পানির সহিত উক্ত কমিশ্যনরদের যে চুক্তি থাকে ঐ অংশী কিম্বা ঐ কোম্পানির অন্তর্গত ব্যক্তি কমিশ্যনরস্বরূপ কিম্বা পল্লির কমিটীর অন্তর্গত ব্যক্তিস্বরূপ সেই চুক্তি সংক্রান্ত কোন ব্যাপারে কার্য্য করিতে পারিবেন না ইতি।

## তৃতীয় খণ্ড। মুনিসিপল টাকুর ধার্য্যকরণের কথা।

### ১ অধ্যায়।

কমিশ্যনরদের টাকুস ও কর ও মাসুল ধার্য্য করিবার ক্ষমতার কথা।

টাকস ধার্য্য করিবার ক্ষমতার কথা।

৩১ ধারা। কোন মুনিসিপালিটীর কমিশ্যনরেরা অধিবিষ্ট হইয়া নিম্নলিখিত যেং প্রকারের টাকুস ও কর ও মাসুল উচিত বোধ করেন তাহার মধ্যে কোন এক কি অধিক প্রকারের টাকুস

such rate as the Commissioners shall see fit, not exceeding the maximum in any case hereinafter mentioned and prescribed :—But no tax duty or toll imposed by the Commissioners under this section shall be levied until the sanction of the Lieutenant-Governor shall have been obtained to such levy :—

(*a*)—An annual tax on persons residing in or owning property in the Municipality, according to the circumstances and the property to be protected of the persons liable to pay the same. Provided that no person who resides outside the limits of the Municipality shall be assessed according to his circumstances, but only in regard to the property which he possesses within the Municipality ; and that the average annual tax on each holding shall not exceed Rs. 4 in Municipalities of the first class, and Rs. 2 in Municipalities of the second class.

(*b*)—A tax not exceeding 7½ per cent. on the annual value of houses, buildings, and lands situated within the limits of the Municipality exceeding Rs. 6 per annum, to be paid by the owners thereof.

(*c*)—A tax on carriages, horses, and elephants, kept or used within the limits of the Municipality ; and a fee on the registration of carts and other vehicles.

(*d*)—A tax on trades and callings carried on and exercised within the said limits.

(*e*)—A tax on processions, and any public ceremonies not exclusively religious, and requiring the attention of the police, and performed within the said limits.

(*f*)—Duties on articles entering the limits of the Municipality, or dues on articles sold at markets or hâts, according to a table of rates sanctioned by the Lieutenant-Governor, and subject to such rules and exceptions as the Lieutenant-Governor shall direct.

(*g*)—Tolls on vehicles and beasts of burden entering the limits of the Municipality, according to a scale sanctioned by the Lieutenant-Governor ; and tolls on ferries within the said limits

CHAPTER 2.

*Taxes on persons.*

Duties of Commissioners in assessing.

**32.** When it shall have been determined that an annual tax on persons according to their circumstances and property shall be imposed under this Act in any Municipality, the Commissioners or the Ward Committee shall prepare an assessment in respect thereof upon the several persons liable to be assessed within the

ধার্য্য করিতে পারিবেন। কিন্তু নিম্নভাগে ঐ টাকস ও কর ও মাসুলের যত উচ্চ হার উল্লিখিত ও নির্দ্দিষ্ট হইল তাহার অধিক হারে ধার্য্য করিতে পারিবেন না। আরো কমিশ্যনরেরা এই ধারামতে যে টাকস ও কর ও মাসুল ধার্য্য করেন শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব তাহা আদায় করিবার অনুমতি না দিলে আদায় করা যাইবে না।

(ক) মুনিসিপালিটীর মধ্যে যে ব্যক্তিরা বাস করেন কিম্বা যাঁহারদের সম্পত্তি থাকে টাকস দিবার যোগ্য এমত ব্যক্তিদের অবস্থা বিবেচনায় ও তাঁহারদের যে সম্পত্তি রক্ষা করিতে হইবে তদ্বিবেচনায় ঐ ব্যক্তিদের উপর টাকস। কিন্তু কোন ব্যক্তি মুনিসিপালিটীর সীমার বহির্ভূত স্থানে বাস করিলে অবস্থা বিবেচনায় তাঁহার উপর টাকস ধার্য্য হইবে না কেবল মুনিসিপালিটীর মধ্যে তাঁহার যে সম্পত্তি থাকে তৎসম্পর্কে তাঁহার টাকস ধার্য্য হইবে। আরো প্রথম শ্রেণীর মুনিসিপালিটীতে এক২ যোতের উপর গড়ে বৎসর ৪৲ টাকার ও দ্বিতীয় শ্রেণীর মুনিসিপালিটীতে ২৲ টাকার অধিক টাকস ধার্য্য হইবে না।

(খ) মুনিসিপালিটীর সীমার অন্তর্গত যেং ঘরের ও কোটার ও জমীর বার্ষিক মূল্য ৬৲ টাকার অধিক হয় তাহার ঐ মূল্যের উপর শতকরা ৭৷৷০ টাকা পর্য্যন্ত টাকস। সেই টাকস স্বামির দিতে হইবে।

(গ) মুনিসিপালিটীর মধ্যে যে গাড়ী ও ঘোড়া ও হস্তী থাকে বা ব্যবহার হয় তাহার উপর টাকস এবং গোরুর গাড়ী ও অন্যং গাড়ী রেজিষ্টরী করিবার ফী।

(ঘ) উক্ত সীমার মধ্যে যে বাণিজ্য ও ব্যবসায়াদি করা যায় তাহার উপর টাকস।

(ঙ) পূজার উপলক্ষে যে যাত্রাদি নয় কেবল তদ্ভিন্ন বিবাহাদি যাত্রায় ও সাধারণের গমনীয় যে যাত্রাদি কালে পোলীসের উপস্থিত থাকা প্রয়োজন উক্ত সীমার মধ্যে এ যাত্রাদির উপর টাকস।

(চ) যেং দ্রব্য মুনিসিপালিটীর সীমার মধ্যে আনীত হয় এবং হাটে কি বাজারে যেং দ্রব্য বিক্রয় করা যায় তাহার উপর মাসুল। সেই মাসুলের হার নিরূপণপত্র শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবকর্ত্তৃক অনুমোদিত হইবে, এবং তিনি যে বিধির আজ্ঞা করেন ও কোনং দ্রব্য না ধরিবার যে আজ্ঞা করেন তাহা প্রবল থাকিবে।

(ছ) যে গাড়ী ও বোঝাই যেং বলদাদি মুনিসিপালিটীর সীমায় প্রবেশ করে তাহার উপর মাসুল। শ্রীযুত লেপ্টেনন্ট গবর্ণর সাহেব ঐ মাসুলের হার অনুমোদন করিবেন। আরো উক্ত সীমার মধ্যে যে খেয়া ঘাট থাকে তাহার উপর মাসুল ইতি।

২ অধ্যায়।

ব্যক্তির উপর টাকসের কথা।

টাক্স ধার্য্য করণে কমিশ্যনরদের কর্ত্তব্য কর্ম্মের কথা।

৩২ ধারা। কোন মুনিসিপালিটীর মধ্যে ব্যক্তিদের অবস্থা ও সম্পত্তি বিবেচনায় তাঁহারদের উপর বার্ষিক টাকস বসাইতে স্থির করা গেলে যে মুনিসিপালিটীতে যে কমিশ্যনরগণ এবং যে পল্লীতে যে কমিটী নিযুক্ত হন তাঁহারা আপনং মুনিসিপালিটীর ও পল্লীর অন্তর্গত ঐ টাকস দিবার যোগ্য ব্যক্তিদের মধ্যে কাহার

Municipality or Ward for which such Commissioners or Committee shall be appointed, and shall prepare a list which shall specify every parcel of land, house, or other holding on account of the occupation of which any person is liable to be assessed, the name of the person liable to be assessed in respect of each such holding, the trade, business, or other description of such person, and the amount payable quarterly by such person. It shall be competent to the Commissioners or to a Ward Committee or to the Magistrate to omit from the list prepared under this section any person who may by them or him be deemed too poor to be assessed to the tax leviable under this Chapter.

**33.** The Commissioners or the Ward Committee shall, if the Commissioners so decide, instead of preparing a new assessment for any year, revise and amend the assessment then in force.

*Existing assessment may be revised*

**34.** When any assessment shall have been prepared, or shall have been revised and amended by any Ward Committee, such Ward Committee shall forthwith forward to the Commissioners the list containing the same, and such Commissioners shall examine, and, if necessary, amend and settle it.

*Commissioners to examine assessment of Ward Committee*

**35.** When an assessment shall have been prepared, or revised and amended directly by any Commissioners and not by a Ward Committee, such Commissioners shall forward to the Magistrate a list containing the same, and the Magistrate shall examine, and, if necessary, amend and settle it.

*Magistrate may amend and settle assessment as made or revised by the Commissioners*

**36.** When the assessment in any Municipality shall have been so made and settled as provided by the preceding sections, the Magistrate shall sign the list, and shall cause one copy thereof, together with a notification in the form in Schedule (B) to this Act annexed, or to the like effect, and written in the language of the province in which such Municipality is situate, to be put up in some conspicuous place therein or in the division thereof for which such assessment has been made, and a written copy of the said list to be deposited in his own office. So soon as the copies of the list shall have been so hung up and deposited, public proclamation shall be made throughout such Municipality by beat of a drum notifying that such copies

*Assessment to be published.*

পক্ষে কত টাকা ধার্য্য হইবে ইহার নির্ঘণ্টপত্র প্রস্তুত করিবেন। আরও কোন ব্যক্তি যেং ভূমির কি ঘরের কি অন্য যোতের স্বামী প্রযুক্ত ঐ টাক্স দিবার যোগ্য হন সেই প্রত্যেক খণ্ড ভূম্যাদি এবং উক্ত প্রত্যেক যোতের নিমিত্ত যেং ব্যক্তি টাক্স দিবার যোগ্য হন তাঁহারদের নাম ও ব্যবসায় ও কর্ম্ম বা অন্য বর্ণনা ও উক্ত ব্যক্তিদের তিনং মাসে কত করিয়া দিতে হইবে, ঐ নির্ঘণ্টপত্রে এই সকল কথা লিখিবেন। এই অধ্যায়মতে যে টাক্স আদায় হইতে পারে কমিশ্যনরেরা কিম্বা পল্লির কমিটী কিম্বা মাজিষ্ট্রেট সাহেব কোন ব্যক্তির দৈন্যদশাপ্রযুক্ত সেই টাক্স দিবার অক্ষম জ্ঞান করিলে এই ধারামত নির্ঘণ্টপত্রে তাঁহার নাম ছাড়িয়া দিতে পারিবেন ইতি।

৩৩ ধারা। কমিশ্যনরেরা কোন বৎসর টাক্সের নূতন পত্র প্রস্তুত না করিয়া তৎকালে যে পত্র প্রবল থাকে তাহা পুনরালোচন ও সংশোধন করিতে স্থির করিলে কমিশ্যনরেরা ও পল্লির কমিটী তাহাই করিবেন ইতি।

*বর্ত্তমান টাক্সের পুনরালোচনা করিবার কথা।*

৩৪ ধারা। পল্লির কমিটী টাক্সের পত্র প্রস্তুত করিলে কিম্বা পুনরালোচন ও সংশোধন করিলে, কমিশ্যনরদের নিকট তদ্ঘটিত নির্ঘণ্টপত্র প্রেরণ করিবেন। কমিশ্যনরেরা তাহা পরীক্ষা করিয়া দেখিয়া প্রয়োজনমতে সংশোধন করিয়া তাহা স্থির রাখিবেন ইতি।

*পল্লির কমিটী যে টাক্সের পত্র করেন কমিশ্যনরদের তাহা পরীক্ষা করিবার কথা।*

৩৫ ধারা। পল্লির কমিটী ভিন্ন কমিশ্যনরেরাই টাক্সের যে পত্র প্রস্তুত করেন বা পুনরালোচন করিয়া সংশোধন করেন মাজিষ্ট্রেট সাহেবের নিকট তদ্ঘটিত নির্ঘণ্টপত্র পাঠাইবেন। মাজিষ্ট্রেট সাহেব তাহা পরীক্ষা করিয়া দেখিয়া প্রয়োজনমতে সংশোধন করিয়া তাহা স্থির রাখিবেন ইতি।

*কমিশ্যনরদের প্রস্তুত বা সংশোধিত টাক্সের পত্র মাজিষ্ট্রেট সাহেবের সংশোধন করিয়া স্থির করিবার কথা।*

৩৬ ধারা। পূর্ব্ব ধারার বিধানমতে কোন মুনিসিপালিটীর টাক্স নিরূপণ পত্র প্রস্তুত হইয়া স্থির করা গেলে, মাজিষ্ট্রেট সাহেব ঐ নির্ঘণ্টপত্রে স্বাক্ষর করিয়া, ঐ মুনিসিপালিটী যে প্রদেশের অন্তর্গত থাকে সেই প্রদেশের চলিত ভাষায় এই আইনের B তফসীলের পাঠানুসারে কিম্বা তাহার মর্ম্মমতে জ্ঞাপনপত্র লেখাইয়া সেই মুনিসিপালিটীর কিম্বা তাহার যে খণ্ডের নিমিত্ত ঐ টাক্স নিরূপণ পত্র প্রস্তুত হইয়াছে সেই খণ্ডের কোন প্রকাশ স্থানে ঐ টাক্স নিরূপণ পত্র সহিত ঐ জ্ঞাপনপত্র লাগাইয়া দিবেন। এবং ঐ নির্ঘণ্টপত্রের প্রতিলিপি আপন কাছারীতে রাখিবেন। নির্ঘণ্টপত্র উক্ত প্রকারে লাগাইয়া দেওয়া গেলে ও কাছারীতে রাখা গেলে, মুনিসিপালিটির সর্ব্ব স্থানে ঢেঁড়রা দিয়া সেই কথা এবং মাজিষ্ট্রেটের কাছারীতে যে প্রতিলিপি রাখা গেল

*টাক্সের পত্র প্রকাশ করিবার কথা।*

have been so hung up and deposited, and that the copy so deposited in the Magistrate's office is open to inspection.

যাঁহার ইচ্ছা তিনি তাহা দেখিতে পারিবেন, এই কথা ঘোষণা করা যাইবে ইতি।

Assessment to stand good for three years.

**37.** Unless and until revised and amended as herein is provided, every assessment, as settled under Section 34 or Section 35 shall be valid for three years, and until a new assessment shall be made. In case the occupant of any property included in any assessment shall be changed before a new assessment be made, the new occupant shall be liable in respect of such property for any portion of the amount so assessed which shall have become payable during his occupation; and after notification to such person, the Magistrate may cause his name to be substituted in the said list for the name of the former occupant.

Change of occupation before a new assessment.

টাকস্ নিরূপণ পত্র তিন বৎসর প্রবল থাকার কথা।

৩৭ ধারা। ৩৪ বা ৩৫ ধারামতে টাক্স্নিরূপণ পত্র স্থির করা গেলে এই আইনের বিধানমতে যদি তাহা পুনরালোচন ও সংশোধন না করা যায় তবে তিন বৎসর পর্য্যন্ত এবং নূতন পত্র যত কাল প্রস্তুত না করা যায় তত কাল প্রবল থাকিবে। টাকসপত্রে যে সম্পত্তি ধরা গিয়াছে নূতন টাকসপত্র করা যাইবার পূর্ব্বে অন্য ব্যক্তি সেই সম্পত্তির অধিকারী হইলে, তাঁহার অধিকার কালে ঐ সম্পত্তির পক্ষে ঐ টাকসের কোন অংশ দেনা পড়িলে সেই নূতন অধিকারী তাহার দায়ী হইবেন। ও মাজিষ্ট্রেট সাহেব তাঁহাকে সম্বাদ দেওয়াইয়া উক্ত নির্ঘণ্টপত্রে পূর্ব্ব অধিকারির নাম উঠাইয়া তাঁহার নাম লেখাইতে পারিবেন ইতি।

নূতন টাক্সপত্র হইবার পূর্ব্বে সম্পত্তির অধিকারির পরিবর্ত্তন হইলে তাহার কথা।

Power to adopt old assessment.

**38.** Whenever the period for which any assessment is valid, as provided in Section 37 of this Act, shall be about to expire, notwithstanding anything hereinbefore contained, it shall be lawful for the Magistrate, instead of requiring any Commissioners or Ward Committee to prepare a new assessment, or to revise and amend the assessment then in force, to adopt the said assessment as the assessment for the year next following.

পুরাতন টাক্সপত্র গ্রাহ্য করিবার ক্ষমতার কথা।

৩৮ ধারা। এই আইনের ৩৭ ধারায় টাকসের পত্র প্রবল থাকিবার যে সময় নিরূপণ হইয়াছে সেই সময়ের অবসান হইলে, ইহার পূর্ব্বে ধারায় প্রকারান্তরের বিধান থাকিলেও মাজিষ্ট্রেট সাহেব কমিশ্যনরদের কি পল্লির কমিটীর প্রতি নূতন টাকসপত্র প্রস্তুত করিবার কিম্বা তৎকালের প্রবল টাকসপত্র পুনরালোচন ও সংশোধন করিবার আজ্ঞা না দিয়া উক্ত টাকসপত্র আগামি বৎসরের টাকসপত্র বলিয়া গ্রাহ্য করিতে পারিবেন ইতি।

Old assessment to be continued if new not made.

**39.** If no new assessment be made and published before the expiration of the first three months of any year, for which no assessment valid under the provisions of Section 37 shall be in force, the assessment which was in force at the close of the preceding year shall be deemed to be the assessment for the current year.

নূতন টাক্সপত্র করা না গেলে পুরাতন পত্র প্রবল থাকিবার কথা।

৩৯ ধারা। ৩৭ ধারার বিধানমতে স্থিরীকৃত টাকসপত্র কোন বৎসর প্রবল না থাকিলে যদি সেই বৎসরের প্রথম তিন মাসের মধ্যে নূতন টাকসপত্র প্রস্তুত হইয়া প্রকাশ করা না যায়, তবে পূর্ব্ব বৎসরের শেষে যে টাকসপত্র প্রবল ছিল তাহা ঐ বৎসরের টাকসপত্র বলিয়া জ্ঞান হইবে ইতি।

Notice of adoption of old assessment to be given.

**40.** As soon as possible after an assessment shall have been adopted under Section 38, or shall have taken effect for the current year under the last preceding section, the Magistrate shall, in the manner provided in Section 36 for giving public notice that copies of the list of assessment have been hung up and deposited, give public notice that the assessment in force at the close of the preceding year will continue to have effect during the current year, but it shall not be necessary to hang up fresh copies of such list; and every person whose

পুরাতন টাক্সপত্র গ্রাহ্য হইলে তাহার নোটিস দিবার কথা।

৪০ ধারা। টাকসপত্র ৩৮ ধারামতে গ্রাহ্য হইলে কিম্বা ইহার পূর্ব্ব ধারামতে চলিত সালে প্রবল রাখা গেলে, ৩৬ ধারায় টাকস সম্পর্কীয় নির্ঘণ্টপত্র লাগাইয়া দিবার ও কাছারীতে রাখা যাইবার নোটিস প্রকাশ করিবার যে বিধি হইয়াছে, পূর্ব্ব বৎসরের শেষে যে টাকসপত্র প্রবল ছিল তাহা চলিত সালে প্রবল থাকিবে মাজিষ্ট্রেট সাহেব এই কথাও সেই বিধিমতে প্রচার করাইবেন কিন্তু ঐ নির্ঘণ্টপত্রের নূতন প্রতিলিপি লাগাইয়া দিবার আবশ্যক নাই। আরো নূতন টাকসপত্র করা গেলে কোন ব্যক্তির যে টাকস ধার্য্য হয় তিনি যেমন তাহার উপর আপীল করিতে পারিবেন, তদ্রূপে

assessment may be so continued shall be at liberty to appeal against such assessment as if it were a new assessment made upon him.

কোন ব্যক্তির যে টাকস নির্দ্ধারিত থাকে তিনিও তাহার উপর আপীল করিতে পারিবেন ইতি।

Appeal from assessment made by Commissioners.

**41.** Any person who shall have been assessed by any Commissioners, of whom the Magistrate has not been appointed a member, and who shall be dissatisfied with his assessment, or who shall dispute his occupation of any property, or his liability to be assessed, may appeal on unstamped paper to such Commissioners at a meeting; and in case such Commissioners shall not grant the prayer of such appeal, such Commissioners shall submit the decision of the matter to the Magistrate, and the Magistrate, after making such inquiries as he may deem necessary, by examination of the appellant on oath or solemn affirmation or otherwise, may confirm the assessment or amend the same. In case the Magistrate confirm the assessment, he may order that the appellant shall pay such reasonable costs as may have been incurred in the proceedings on his appeal. The decision of the Magistrate in such cases shall be final, and no objection shall be taken to any assessment, nor shall the liability of any person to be assessed be questioned in any other manner or by any other court. Provided that no appeal shall be received after the expiration of one month from the time of the notification of the assessment prescribed by Sections 36 or 40 or of the notification of the substitution of the name of an occupier under Section 37, unless the Magistrate, upon reasonable cause shown, shall extend the time for receiving such appeal.

Limitation of appeal.

কমিশ্যনরেরা যে টাক্স ধার্য্য করেন তাহার উপর আপীল হইবার কথা।

৪১ ধারা। যে কমিশ্যনরদের মধ্যে মাজিষ্ট্রেট সাহেব অন্যতর ব্যক্তি বলিয়া নিযুক্ত হন নাই সেই কমিশ্যনরদের দ্বারা কোন ব্যক্তির টাকস ধার্য্য হইলে, যদি তিনি আপনার পক্ষে অবধারিত সেই টাকসে সন্তুষ্ট না হন কিম্বা আপনি কোন সম্পত্তির অধিকারী নহি ও টাকস দিবার যোগ্য নহি বলিয়া প্রতিবাদ করেন তবে তিনি শাদা কাগজে অধিবিষ্ট উক্ত কমিশ্যনরদের নিকট আপীল করিতে পারিবেন। কমিশ্যনরেরা ঐ আপীলের প্রার্থনা গ্রাহ্য না করিলে সেই বিষয় নিষ্পত্তি করিবার নিমিত্ত মাজিষ্ট্রেট সাহেবের প্রতি অর্পণ করিবেন। মাজিষ্ট্রেট সাহেব শপথ কি ধর্ম্মতঃ প্রতিজ্ঞা করাইয়া কি প্রকারান্তরে আপেলান্টের পরীক্ষা গ্রহণ পুর্ব্বক যত অনুসন্ধান লওয়া আবশ্যক জ্ঞান করেন তাহা লইয়া তাঁহার পক্ষে অবধারিত ঐ টাকস স্থির রাখিতে বা সংশোধন করিতে পারিবেন। যদি মাজিষ্ট্রেট ঐ টাকস স্থির রাখেন তবে আপেলান্টের আপীল জন্য আনুষ্ঠানিক কার্য্যে যুক্তিমতে যত খরচ হয় মাজিষ্ট্রেট সাহেব তাঁহাকে সেই খরচ দিবার আজ্ঞা করিতে পারিবেন। উক্ত স্থলে মাজিষ্ট্রেট সাহেবের নিষ্পত্তি চূড়ান্ত হইবে। এবং অন্য কোন প্রকারে কিম্বা অন্য কোন আদালতে অবধারিত উক্ত টাকসের বিষয়ে কোন আপত্তি গ্রাহ্য হইবে না এবং এ ব্যক্তির টাকস দিবার যোগ্যতার বিষয়ে কোন বিবাদ উপস্থিত করা যাইবে না। পরন্তু ৩৬ বা ৪০ ধারার নির্দ্দিষ্ট টাকসপত্রের জ্ঞাপন পত্র কিম্বা ৩৭ ধারামতে এক অধিকারির নাম উঠাইয়া অন্য অধিকারির নাম লেখাইবার জ্ঞাপনপত্র প্রকাশ হইবার সময়াবধি এক মাস গত হইলে পর আপীল গ্রাহ্য হইবে না। কিন্তু যুক্তিসিদ্ধ কারণ দর্শান গেলে মাজিষ্ট্রেট সাহেব এ আপীল গ্রাহ্য করিবার সময় বৃদ্ধি করিতে পারিবেন ইতি।

আপীল করিবার মিয়াদের কথা।

Appeal against assessment when Magistrate a member of committee.

**42.** Any person who shall have been assessed by Commissioners of whom the Magistrate has been appointed a member, and who shall be dissatisfied with his assessment, or who shall dispute his occupation of any property or his liability to be assessed, may apply to the Commissioners for a review of the assessment so far as regards himself; and with regard to such applications, the Commissioners at a meeting shall proceed as the Magistrate is directed to proceed in Section 41, and the orders passed by the Commissioners on such application shall have the same effect and finality as orders passed by the Magistrate under the said section. Applications under this section to the Commissioners at a meeting shall be

মাজিষ্ট্রেট কমিটীর অন্তর্গত থাকিলে অবধারিত টাক্সের উপর আপীলের কথা।

৪২ ধারা। মাজিষ্ট্রেট কমিশ্যনরদের অন্যতর ব্যক্তি হইলে এবং তাঁহারা টাকস ধার্য্য করিলে যদি কোন ব্যক্তি আপনার অবধারিত ঐ টাকসে সন্তুষ্ট না হন, কিম্বা কোন সম্পত্তি তাঁহার অধিকারে নাই কিম্বা তিনি টাক্স দিবার যোগ্য নন বলিয়া যদি প্রতিবাদ করেন, তবে আপনার পক্ষে সেই টাকসপত্র পুনরালোচন করা যায় কমিশ্যনরদের নিকট এই প্রার্থনা করিতে পারিবেন। তদ্রূপ প্রার্থনা করা গেলে ৪১ ধারায় মাজিষ্ট্রেটের যদ্রূপ কার্য্য করিবার আদেশ হইল, অধিবিষ্ট কমিশ্যনরেরা তদ্রূপে কার্য্য করিবেন। এবং উক্ত ধারামতে মাজিষ্ট্রেটের আজ্ঞার যদ্রূপ ফল হয় ও সেই আজ্ঞা যদ্রূপে চূড়ান্ত হয় কমিশ্যনরদের আজ্ঞার তদ্রূপ ফল হইবে ও তাহা তদ্রূপে চূড়ান্ত হইবে। ৪১ ধারামতে মাজিষ্ট্রেটের নিকট আপীল করিবার যে মিয়াদ

subject to the same limitation of time as appeals to the Magistrate under Section 41.

নিরূপণ আছে এই ধারামতে অধিবিষ্ট কমিশ্যনরদের নিকট আপীল করিবার সেই মিয়াদ বর্ত্তিবে ইতি।

Appeals from assessment made by Ward Committee.

**43.** Any person who shall have been assessed by a Ward Committee, and who shall be dissatisfied with his assessment, or who shall dispute his occupation of any property or his liability to be assessed, may appeal to the Commissioners. And with regard to such appeals, the Commissioners at a meeting shall proceed as the Magistrate is directed to proceed in Section 41, and the orders passed by the Commissioners at a meeting on such appeals shall have the same effect and finality as orders passed by the Magistrate under the said section. Appeals to the Commissioners at a meeting shall be subject to the same limitation of time as appeals to the Magistrate under the said section.

পল্লির কমিটীর দ্বারা যে টাক্স ধার্য্য হয় তাহার উপর আপীলের কথা।

৪৩ ধারা। পল্লির কমিটী টাক্স ধার্য্য করিলে, যদি কোন ব্যক্তি আপনার পক্ষে অবধারিত সেই টাক্সে সন্তুষ্ট না হন, কিম্বা কোন সম্পত্তি তাঁহার অধিকারে নাই কিম্বা তিনি টাক্স দিবার যোগ্য নন বলিয়া যদি প্রতিবাদ করেন, তবে তিনি কমিশ্যনরদের নিকট আপীল করিতে পারিবেন। ৪১ ধারায় মাজিষ্ট্রেটের যদ্রূপে কার্য্য করিবার আদেশ হইল, অধিবিষ্ট কমিশ্যনরেরা উক্ত আপীল সম্পর্কে তদ্রূপ কার্য্য করিবেন। এবং উক্ত ধারামতে মাজিষ্ট্রেটের আজ্ঞার যে ফল হয় ও সেই আজ্ঞা যদ্রূপ চূড়ান্ত হয় উক্ত প্রকারের আপীল হইলে অধিবিষ্ট কমিশ্যনরেরা যে আজ্ঞা করেন তাহারও তদ্রূপ ফল হইবে ও তাহা তদ্রূপে চূড়ান্ত হইবে। উক্ত ধারামতে মাজিষ্ট্রেটের নিকট আপীল করিবার যে মিয়াদ নিরূপণ হইয়াছে অধিবিষ্ট কমিশ্যনরদের নিকট আপীল করিবার সেই মিয়াদ বর্ত্তিবে ইতি।

Power to assess on account of newly occupied tenement.

**44.** It shall be lawful for the Magistrate at any time to require any Commissioners or Ward Committee, as the case may be, to make an assessment on account of the occupation of any house which may have been constructed, or any house or other holding which may have become liable to assessment after the general assessment which may then be in force shall have been made, or which may have been by mistake or accident omitted from such assessment. Notice of the amount assessed in accordance with such requisition shall be given to the person so assessed, who may appeal or apply against such assessment according to the provisions of Sections 41, 42, or 43, within one month after the service of such notice.

গৃহাদির নূতন অধিকার হইলে তাহার উপর টাক্স ধার্য্য করিবার কথা।

৪৪ ধারা। সাধারণ যে টাক্সপত্র প্রবল থাকে তাহা প্রস্তুত হইবার পর কোন ঘর নূতন নির্ম্মিত হইয়া অধিকার করা গেলে কিম্বা কোন ঘর কি অন্য যোত টাক্স ধার্য্য হইবার যোগ্য হইলে, কিম্বা ভুলক্রমে কি অকস্মাৎ ঐ সাধারণ টাক্সপত্রে না ধরা গেলে, মাজিষ্ট্রেট কোন সময়ে কোন কমিশ্যনরদিগকে কিম্বা বিষয়বিশেষে পল্লির কমিটীকে সেই গৃহাদি উপলক্ষে টাক্স ধার্য্য করিবার আজ্ঞা করিতে পারিবেন। উক্ত আদেশানুসারে যাহার নামে যত টাকা ধার্য্য হয় তাঁহাকে তাহার নোটিস দেওয়া যাইবে। তিনি ঐ নোটিস পাইবার পর এক মাসের মধ্যে ৪১ বা ৪২ বা ৪৩ ধারার বিধানমতে ঐ অবধারিত টাক্সের বিপক্ষে আপীল বা প্রার্থনা করিতে পারিবেন ইতি।

Power to apply for reduction of assessment in altered circumstances.

**45.** It shall be lawful for any person upon whom any assessment shall have been made, who shall, during the period for which such assessment is valid have ceased to occupy any property in respect to which he may have been assessed, or whose property to be protected, and circumstances may have changed during the period aforesaid, to apply on unstamped paper to the Commissioners; and in case such Commissioners shall not grant the prayer of such application, such Commissioners shall submit the decision of the matter to the Magistrate, and the Magistrate, after making such inquiries as he may deem necessary by examination of the applicant on oath or solemn affirmation, or otherwise, may amend the assessment of such applicant as to

অবস্থার অন্যথা হইলে অবধারিত টাক্স ন্যূন করিবার প্রার্থনার কথা।

৪৫ ধারা। কোন ব্যক্তির উপর কোন টাক্স ধার্য্য হইলে পর যে সম্পত্তির উপলক্ষে তাঁহার সেই টাক্স ধার্য্য হইল যদি সেই টাক্স প্রবল থাকিতেই ঐ সম্পত্তি তাঁহার অধিকারে আর না থাকে কিম্বা তাঁহার যত সম্পত্তি রক্ষা করা যাইত সেই কালের মধ্যে সেই সম্পত্তি কিম্বা তাহার অবস্থা পরিবর্ত্তন হইলে তিনি সাদা কাগজে কমিশ্যনরদের নিকট প্রার্থনা করিতে পারিবেন। কমিশ্যনরেরা ঐ প্রার্থনা গ্রাহ্য না করিলে মাজিষ্ট্রেটের নিষ্পত্তির নিমিত্ত সেই বিষয় অর্পণ করিবেন। মাজিষ্ট্রেট শপথ বা ধর্ম্মতঃ প্রতিজ্ঞাক্রমে প্রার্থকের পরীক্ষা লইয়া বা প্রকারান্তরে যে অনুসন্ধান আবশ্যক জ্ঞান করেন এমত অনুসন্ধান লইয়া যত দূর ন্যায্য জ্ঞান করেন তত দূর প্রার্থকের অবধারিত টাক্স সংশোধন করিতে পারিবেন অথবা তাহা দৃঢ় রাখিতে পারিবেন।

him shall appear just, or may confirm the same; and in case he shall confirm the said assessment, may order that the applicant shall pay such reasonable costs as may have been incurred by reason of such application. The decision of such Magistrate upon such application shall be final.

Commissioner of division may direct revision of assessment.

**46.** The Commissioner of the division, with the sanction of the Government, may at any time direct the Magistrate to revise, or to cause to be revised by the Commissioners or Ward Committee, the assessment of any Municipality, specifying the reasons which, in his opinion, render such revision necessary, and the Magistrate shall, according to such direction, revise, and if necessary amend the same, or cause it to be revised and amended.

## CHAPTER 3.

*Taxes on houses.*

Tax on houses.

**47.** When it shall be determined that a tax on the annual value of houses, buildings, and lands shall be imposed in any Municipality, such tax shall be paid by the owners of such houses, buildings, and lands by quarterly instalments, except as hereinafter provided.

Annual value of houses, buildings, and lands, how to be ascertained.

**48.** The gross annual rent at which the houses, buildings, and lands liable to the tax may be reasonably expected to be let, shall be deemed to be the annual value of such houses, buildings, and lands, and such value shall accordingly be fixed by the Commissioners from year to year commencing from the date on which this Act shall have come into operation.

Power to assess upon a house consolidated tax for house and ground on which it stands.

**49.** Whenever any house or building belongs to one owner, and the ground on which the same stands, and which is usually occupied therewith, belongs to another, it shall be lawful for the Municipal Commissioners to assess such house or building and ground together at one consolidated rate. The amount so assessed shall be payable by the owner of the house or building, who shall thereafter be entitled to deduct from the rent which he pays for the ground, such proportion of the tax so paid by him as is equal to the proportion which his rent bears to the annual value of the whole property assessed.

যদি দৃঢ় রাখেন, তবে ঐ প্রার্থনাপ্রযুক্ত যুক্তিমতে যত খরচ হইয়া থাকে প্রার্থকের সেই খরচ দিবার আজ্ঞা করিতে পারিবেন। উক্ত প্রার্থনাপত্র বিষয়ে ঐ মাজিষ্ট্রেটের নিষ্পত্তি চূড়ান্ত হইবে ইতি।

খণ্ডের কমিশ্যনর সাহেব কর্ত্তৃক অবধারিত টাকস সংশোধন করিবার আজ্ঞা হইতে পারিবার কথা।

৪৬ ধারা। কোন মুনিসিপালিটীতে যে টাকস অবধারিত হয় দেশখণ্ডের কমিশ্যনর সাহেব তাহা পুনরালোচন করা আবশ্যক জ্ঞান করিলে আপনার সেই অভিমতের কারণ লিখিয়া কোন সময়ে গবর্ণমেণ্টের অনুমতি গ্রহণ পূর্ব্বক মাজিষ্ট্রেটকে ঐ টাকসপত্র পুনরালোচন করিতে কিম্বা কমিশ্যনরদের কি পল্লির কমিটীর দ্বারা তাহা পুনরালোচন করাইতে আদেশ করিতে পারিবেন। সেই আদেশানুসারে মাজিষ্ট্রেট তাহা পুনরালোচন করিয়া আবশ্যকমতে সংশোধন করিতে বা পুনরালোচন ও সংশোধন করাইতে পারিবেন ইতি।

## ৩ অধ্যায়।

ঘরের উপর টাক্সের কথা।

ঘরের উপর টাকসের কথা।

৪৭ ধারা। কোন মুনিসিপালিটীর মধ্যে যত ঘর ও কোটা ও ভূমি থাকে তাহার বার্ষিক মূল্যের উপর টাকস বসাইতে স্থির করা গেলে, নিম্নভাগে যে২ স্থল বর্জ্জিত হইয়াছে সেই২ স্থলভিন্ন ঐ২ ঘরের ও কোটার ও ভূমির স্বামিরদের কিস্তি করিয়া তিন২ মাসান্তর ঐ টাকস দিতে হইবে ইতি।

ঘরের ও কোটার ও ভূমির বার্ষিক মূল্য নির্ণয় করিবার বিধি।

৪৮ ধারা। যে ঘরের ও কোটার ও ভূমির উপর টাকস বসান যাইবে যুক্তিমতে বৎসর২ তাহার মোটে যত টাকা ভাড়া হইতে পারে তাহাই ঐ ঘরের কি কোটার কি ভূমির বার্ষিক মূল্য বলিয়া ধরা যাইবে। এই আইন যে তারিখে প্রচলিত হয় কমিশ্যনরেরা সেই তারিখ অবধি সেই নিয়মানুসারে বৎসর২ ঐ গৃহাদির মূল্য নিরূপণ করিবেন ইতি।

ঘর যে ভূমিতে থাকে সেই ভূমির টাকস সুদ্ধ ঘরের টাকস ধরিবার কথা।

৪৯ ধারা। ঘর কি কোটা এক স্বামির হইলে ও তাহা যে ভূমিতে থাকে কিম্বা নিয়ত যে ভূমির সহিত তাহার ভাড়া দেওয়া গিয়া থাকে সেই ভূমি অন্য ব্যক্তির হইলে, মুনিসিপল কমিশ্যনরেরা সেই ঘরের কি কোটার ও সেই ভূমির টাকস মোটে ধরিতে পারিবেন। তাহা হইলে ঘরের কি কোটার স্বামী ঐ অবধারিত টাকস দিবেন। পরে সম্পূর্ণ সম্পত্তির বার্ষিক যত মূল্য ধরিয়া টাকস ধার্য্য হইল ঐ ভূমির ভাড়া সেই মূল্যের যে অংশ হয় তিনি সেই হারানুসারে ভূমির টাকসের হিসাব ধরিয়া ভূমির ভাড়াহইতে কাটিয়া লইতে পারিবেন ইতি।

**50.** If the sum due on account of any tax from the owner of any house, building or land remains unpaid after the notice of demand has been duly served, and such owner be not resident within the place, or the place of abode of such owner be unknown, the Municipal Commissioners may demand the amount from the occupier for the time being of such house, building, or land, and on non-payment thereof, may recover the same by distress and sale of any goods and chattels found on the premises, and whenever such tax shall be paid by or recovered from such occupier, he may deduct, from the next and following payments of his rent, the amount which may be so paid by or recovered from him. Provided that no arrear of rate, which has remained due from the owner of any house, building, or land for more than one year, shall be so recovered from the occupier thereof. Provided also that if the tax so deducted is a consolidated tax payable by the owner of a house or building under the next preceding section, the same shall, after such deduction, be deemed to have been paid by such owner within the meaning of the last mentioned section.

*Tax due from non-resident owner may be recovered from occupier, and deducted by him from his rent.*

৫০ ধারা। কোন ঘরের কি কোটার কি ভূমির স্বামির স্থানে টাক্সের টাকা পাওনা হইলে ও ঐ দাওয়ার নোটিস উচিতমতে দেওয়া গেলে পর যদি টাকা না দেওয়া যায় ও সেই স্বামী নিজে সেই স্থানে বাস না করেন কিম্বা সেই স্বামির বাসস্থান জানা না যায় তবে যিনি যে সময়ে ঐ ঘরে কি কোটায় কি ভূমিতে থাকেন কমিশ্যনরেরা তাঁহার স্থানে ঐ টাকা দাওয়া করিয়া লইতে পারিবেন। তিনি না দিলে বাড়ীর মধ্যে যে মাল ও দ্রব্য পাওয়া যায় তাহা ক্রোক ও নীলাম করিয়া ঐ টাকা আদায় করিতে পারিবেন। প্রজা সেই টাক্স দিলে কিম্বা তাঁহার স্থানে তাহা আদায় করা গেলে তিনি যত টাকা দিলেন বা তাঁহার স্থানে যত টাকা আদায় করিয়া লওয়া গেল তৎপশ্চাৎ তাঁহার যে ভাড়া দেনা হয় তাহাহইতে তিনি ঐ টাকা কাটিয়া লইতে পারিবেন। কিন্তু ঘরের কি কোটার কি ভূমির স্বামির স্থানে এক বৎসরের অধিক কালের টাক্স বাকী থাকিলে প্রজার স্থানে আদায় করা যাইতে পারিবে না। আরো ভাড়াহইতে যে টাক্স উক্ত প্রকারে কাটিয়া লওয়া যায় তাহা যদি ইহার পূর্ব্ব ধারামতে কোন ঘরের কি কোটার স্বামির মোটে ধরা টাক্স হইয়া থাকে, তবে কাটিয়া লওয়া গেলে পর উক্ত ধারার অর্থানুসারে স্বামি সেই টাক্স দিলেন এমত জ্ঞান হইবে ইতি।

*স্বামী নিজ বাটীতে বাস না করিলে প্রজার স্থানে টাক্স লইবার ও ভাড়াহইতে তাহা কাটিয়া লইবার কথা।*

**51.** The Commissioners shall, at a meeting to be held as soon as may be after their appointment, assess or determine the rate of such annual tax to be levied from the date on which this Act may come into operation till the expiration of the current year, and at a meeting not less than fifteen days before the expiration of each year, shall determine the rate of such tax for the ensuing year.

*Rate of annual tax how to be fixed.*

৫১ ধারা। কমিশ্যনরেরা নিযুক্ত হইলে পর সাধ্যমতে ত্বরায় সভায় অধিবিষ্ট হইয়া এই আইন প্রচলিত হইবার তারিখ অবধি চলিত সালের শেষ পর্য্যন্ত উক্ত প্রকারের বার্ষিক টাক্স কি হারে আদায় করিতে হইবে ইহা ধার্য্য বা নির্ণয় করিবেন। তৎপরে প্রতি বৎসরের অবসানের অন্যূন পঞ্চদশ দিন থাকিতে আগামি বৎসরের নিমিত্ত ঐ টাক্সের হার নিরূপণ করিবেন ইতি।

*বার্ষিক টাক্সের হার নিরূপণ করিবার বিধি।*

**52.** The Commissioners may require the respective owners or occupiers of the houses, buildings, and lands to furnish them with returns of the measurements and of the rent or annual value thereof, and they, or any person appointed by them for that purpose, at any time between sun-rise and sun-set, may enter, inspect, and measure any such houses, buildings or lands, after having given forty-eight hours' previous notice of their intention to the occupier thereof. When the valuation of the houses, buildings, and lands, shall have been completed, the Commissioners shall cause lists containing the valuation

*What returns may be required for ascertaining annual value.*

*Power to enter houses, &c.*

৫২ ধারা। কমিশ্যনরেরা ঘরের ও কোটার ও ভূমির স্বামি বা প্রজাদিগকে ঐ গৃহাদির মাপের এবং ভাড়ার কি বার্ষিক মূল্যের রিটর্ণ দিবার আদেশ করিতে পারিবেন এবং তাঁহারা কিম্বা এই কর্ম্মে তাঁহাদের নিযুক্ত কোন ব্যক্তি আটচল্লিশ ঘণ্টা থাকিতে গৃহাদির প্রজাকে জানাইয়া সূর্য্যোদয় ও অস্ত হওনের মধ্য কোন সময়ে ঐ ঘরে কি কোটায় কি ভূমিতে প্রবেশ করিয়া তাহা দৃষ্টি করিয়া মাপিতে পারিবেন। ঘরের ও কোটার ও ভূমির মূল্য নিরূপণ করা সমাপ্ত হইলে পর কমিশ্যনরেরা সেই নিরূপিত মূল্যের ও অবধারিত টাক্সের নির্ঘণ্টপত্র প্রস্তুত করাইয়া সেই কথার নোটিস

*বার্ষিক মূল্য নির্ণয় করিবার জন্যে যেং রিটর্ণ দিবার আজ্ঞা হইতে পারে তাহার কথা।*

*গৃহাদিতে প্রবেশ করিবার ক্ষমতার কথা।*

and assessment to be made out, and shall give public notice thereof, and of the place where the lists or copies thereof may be inspected; and every person claiming to be the owner or occupier of property included in the assessment, or the agent of such person, shall be at liberty to inspect such lists, and to make extracts therefrom, without the payment of any fee.

ও সেই নির্ঘণ্টপত্র কিম্বা তাহার প্রতিলিপি কোথায় দেখা যাইতে পারে ইহারও নোটিস প্রচার করিবেন। ঐ টাক্স পত্রের মধ্যে যে সম্পত্তি ধরা গেল কোন ব্যক্তি আপনাকে সেই সম্পত্তির স্বামী বা প্রজা কিম্বা সেই ব্যক্তির পক্ষে কর্ম্মকারক জানাইয়া ঐ নির্ঘণ্টপত্র দৃষ্টি করিয়া তাহার কোন কথা লিখিয়া লইতে পারিবেন, ইহার ফী লাগিবে না ইতি।

**53.** The Commissioners shall at the same time give public notice of a day and hour, not being less than fifteen days from the publication of such notice, when they will proceed to revise the said valuation and assessment; and in all cases in which any property is for the first time valued, or the valuation is increased, shall give special notice thereof to the owners or occupiers of such property. All appeals against such valuation and assessment shall be made at or before the time fixed in the notice.

*Public notice of valuation and assessment to be given*

৫৩ ধারা। কমিশ্যনরেরা ঐ মূল্য নিরূপণপত্র ও অবধারিত টাক্সপত্র পুনরালোচনা করিতে প্রবর্ত্ত হইবেন বলিয়া ঐ নোটিস প্রচার করিবার দিনাবধি পঞ্চদশ দিনের অন্যূন কোন দিন ও ঘণ্টা নিরূপণ করিয়া তাহার নোটিস পূর্ব্বোক্ত সময়ে প্রচার করিবেন। ও কোন সম্পত্তির মূল্য প্রথমবার নিরূপণ করা গেলে কিম্বা নিরূপিত মূল্য বৃদ্ধি করা গেলে ঐ সম্পত্তির স্বামিদিগকে কি প্রজাদিগকে ঐ কথায় বিশেষ নোটিস দিবেন। ঐ নিরূপিত মূল্যের ও অবধারিত টাক্সের উপর আপীল ঐ নোটিসের নিরূপিত দিনে কি তৎপূর্ব্বে করিতে হইবে ইতি।

*মূল্য নিরূপণ ও অবধারিত টাক্সপত্রের নোটিস প্রচার করিবার কথা।*

**54.** After the appeals have been inquired into, and after the revision of the valuation and assessment has been completed, the amendments made in the lists shall be authenticated by the signature of not less than three of the Commissioners, who shall at the same time certify under their signatures that no valid objection has been made to the valuation and assessment in the said lists, except in the cases in which amendments have been made as shown therein, and subject to such amendments as may thereafter be duly made, the tax so assessed shall be deemed to be the tax for the whole year for which the assessment shall be made.

*After revision, amendments to be authenticated by signature of three Commissioners*

Provided always that the Chairman or Vice Chairman may at any time amend the said lists by inserting therein the name of any person whose name ought to be so inserted, or by inserting any property liable to the tax, after giving notice to such person as may be interested in the making of the amendment, of a day not being less than fifteen days from the date of the service of such notice, when such amendment is to be made, or by striking out any property not liable to the tax, or reducing the amount of the tax, without notice, and in all cases in which any property is inserted as liable to the tax, the amendment shall be considered to have been made at the expiration of fifteen days from the time when the person interested first received notice thereof, and any person interested in such amendment may appeal to the said Commissioners

*Further alteration or amendment of assessment*

৫৪ ধারা। আপীলের অনুসন্ধান করা গেলে এবং নিরূপিত মূল্য ও অবধারিত টাক্সপত্র পুনরালোচন করা গেলে পর উক্ত নির্ঘণ্টপত্রে যেং কথা সংশোধন করা যায়, কমিশ্যনরদের মধ্যে তিন জনের অন্যূন ব্যক্তি তাহাতে স্বাক্ষর করিয়া তাহার প্রমাণ করিবেন, এবং উক্ত নির্ঘণ্টপত্রের যেং কথা সংশোধন করা গেল তদ্ভিন্ন উক্ত নিরূপিত মূল্যের ও অবধারিত টাক্সের কোন গুরুতর আপত্তি করা যায় নাই উক্ত কমিশ্যনরেরা এই মর্ম্মের কথাতেও স্বাক্ষর করিবেন। ও উক্ত টাক্স যে বৎসরের নিমিত্ত অবধারণ করা যায় পশ্চাৎ যে কথা উচিতমতে সংশোধন করা যাইতে পারে তাহা ধরিয়া সেই অবধারিত টাক্স সেই সম্পূর্ণ বৎসরের টাক্স বলিয়া জ্ঞান হইবে।

*পুনরালোচনা হইবার পর তিন জন কমিশ্যনরের স্বাক্ষর দ্বারা সংশোধিত কথার প্রমাণ হইবার কথা।*

পরন্তু উক্ত নির্ঘণ্টপত্রে অন্য কোন ব্যক্তির নাম লেখা উচিত হইলে কিম্বা টাক্স দিবার যোগ্য অন্য সম্পত্তি থাকিলে সভাপতি বা প্রতিনিধি সভাপতি কোন সময়ে ঐ নাম কিম্বা ঐ সম্পত্তি তাহাতে লিখিয়া ঐ নির্ঘণ্টপত্র সংশোধন করিতে পারিবেন। এমত স্থলে উক্ত প্রকারে পত্র সংশোধনে যে ব্যক্তির স্বার্থ থাকে তাঁহাকে ঐ পত্র সংশোধন করিবার অন্যূন পঞ্চদশ দিন থাকিতে পত্রের সংশোধন করিবার দিনের নোটিস দিবেন। আরো যে সম্পত্তি টাক্স দিবার যোগ্য নয় তিনি সেই সম্পত্তি উঠাইয়া দিয়া কিম্বা টাক্সের অবধারিত টাকা ন্যূন করিয়া ঐ পত্র সংশোধন করিতে পারিবেন, এমত স্থলে নোটিস দিবেন না। কোন সম্পত্তি টাক্সের যোগ্য বলিয়া নির্ঘণ্টপত্রে নূতন লেখা গেলে, উক্ত বিষয়ে যে ব্যক্তির স্বার্থ থাকে তাঁহার প্রথম নোটিস পাইবার সময়াবধি পঞ্চদশ দিন গত হইলে পর ঐ পত্র উক্ত প্রকারে সংশোধন হইল জ্ঞান হইবে। নোটিসে ঐ পত্র সংশোধন করিবার যে

*অবধারিত টাক্সের অধিক পরিবর্ত্তন ও সংশোধন করিবার কথা।*

by application in writing left at their office three days before the day fixed in the notice of such amendment.

তারিখ নির্দ্ধারিত হইল, স্বার্থযুক্ত ব্যক্তি সেই দিনের পূর্ব্বে তিন দিন থাকিতে কমিশ্যনরদের আফীসে লিখিত দরখাস্ত দিয়া তাঁহারদের নিকট আপীল করিতে পারিবেন ইতি।

New lists need not be prepared every year

**55.** It shall not be necessary to prepare new lists, or to determine the rate of the tax every year, but the Commissioners may adopt the valuation and assessment contained in the lists for the preceding year (with such alteration as may in particular cases be deemed necessary), as the valuation and assessment for the year following. Provided that public notice of such valuation and assessment shall be given in the manner prescribed in Section 53 of this Act.

প্রতিবৎসর নূতন নির্ঘণ্টপত্র প্রস্তুত করিবার আবশ্যক না হওয়ার কথা।

৫৫ ধারা। প্রতিবৎসর নূতন নির্ঘণ্টপত্র প্রস্তুত করা কিম্বা টাক্সের হার নিরূপণ করা আবশ্যক নাই। পূর্ব্ব বৎসরের নির্ঘণ্টপত্রে সম্পত্তির যে মূল্য নিরূপণ ও যে টাক্স অবধারিত থাকে, স্থলবিশেষে যদ্রূপ সংশোধন করা আবশ্যক বোধ হয় কমিশ্যনরেরা তাহা সংশোধন করিয়া আগামি বৎসরের নিমিত্ত সেই মূল্য ও সেই টাকস ধরিবেন। কিন্তু এই আইনের ৫৩ ধারার নির্দ্দিষ্টমতে ঐ মূল্য নিরূপণ ও টাকস অবধারিত হওনের নোটিস প্রচার করিতে হইবে ইতি।

Hearing of appeals

**56.** Appeals against any tax assessed under this Act shall be heard and determined by not less than three Commissioners and their adjudication, and the assessment by the Commissioners of any tax when no appeal is made as hereinbefore provided, shall be final, and no person shall contest any assessment in any other manner than by appeal as hereinbefore provided.

Assessment when to be final.

আপীল শুনিবার কথা।

৫৬ ধারা। এই আইনমতে যে টাকস অবধারণ করা যায়, তাহার উপর আপীল হইলে কমিশ্যনরদের মধ্যে অন্যূন তিন ব্যক্তি তাহা শুনিয়া নির্ণয় করিবেন ও তাঁহারদের নিষ্পত্তি চূড়ান্ত হইবে। এবং কমিশ্যনরেরা কোন টাকস অবধারণ করিলে যদি পূর্ব্ব বিধানমতে তাহার উপর আপীল না হয় তবে তাহা চূড়ান্ত হইবে। ইহার পূর্ব্বে আপীল করিবার যে বিধান হইয়াছে তদ্ভিন্ন কোন ব্যক্তি অন্য প্রকারে অবধারিত টাকসের প্রতিবাদ করিতে পারিবেন না ইতি।

অবধারিত টাক্স যে স্থলে চূড়ান্ত হইবে তাহার কথা।

Remission on account of vacant houses

**57.** When any house shall have been vacant for sixty or more consecutive days during any year, the Commissioners shall remit so much of the tax of that year as may be proportionate to the number of days the said house may have remained unoccupied, provided that the owner of such house, or his agent, shall have given to the Commissioners notice in writing of the vacancy thereof, and that the amount of tax to be remitted shall be calculated from the date of the delivery of such notice.

ঘর খালি হইলে ক্ষমা করিবার কথা।

৫৭ ধারা। কোন ঘর কোন বৎসর ক্রমশঃ ষাইট দিন কি তাহার অধিক কাল খালি থাকিলে যত দিন খালি থাকে তত দিনের হিসাবমতে কমিশ্যনরেরা সেই ঘরের সেই বৎসরের টাকস ক্ষমা করিবেন। কিন্তু এমন স্থলে প্রয়োজন যে ঐ ঘরের স্বামী কিম্বা তৎপক্ষে কর্ম্মকারক কমিশ্যনরদিগকে ঐ ঘর খালি থাকিবার নোটিস লিখিয়া দেন, ও টাকসের যে টাকা ক্ষমা করা যাইবে তাহার হিসাব সেই নোটিস দিবার তারিখঅবধি ধরিতে হইবে ইতি।

## CHAPTER 4.

### *Taxes on carriages and wheeled vehicles.*

## ৪ অধ্যায়।

### গাড়ীর উপর টাকসের কথা।

Tax on carriages, &c.

**58.** When it shall be determined that a tax on carriages, horses, and elephants shall be imposed in any Municipality, the Commissioners shall declare at what rates, not exceeding the rates given in Schedule (C) to this Act annexed, such tax shall be imposed on all carriages, horses, and elephants kept within the limits of such place; and thereupon such tax shall be payable quarterly. Provided that this section shall not apply to, or include, gun-carriages, or ordnance carts or

গাড়ীপ্রভৃতির উপর টাক্সের কথা।

৫৮ ধারা। কোন মুনিসিপালিটীর মধ্যে গাড়ির ও ঘোড়ার ও হস্তির উপর টাকস ধার্য্য করিতে স্থির করা গেলে সেই স্থানের সীমার মধ্যে যত গাড়ী ও ঘোড়া ও হস্তী রাখা যায় তাহার উপর এই আইনের (C) তফসীলের নির্দ্দিষ্ট হারের অনধিক কোন্ হারে টাকস ধার্য্য হইবে কমিশ্যনরেরা তাহা নির্দ্দেশ করিবেন তাহা হইলে সেই টাকস তিন২ মাসান্তর দেয়া হইবে। কিন্তু এই ধারা নিম্নলিখিত গাড়ি প্রভৃতির প্রতি খাটিবে না ও সেই গাড়িপ্রভৃতি এই ধারার মধ্যে ধরিতে হইবে না। বিশেষতঃ তোপের

wagons; cavalry horses or horses of the mounted police: horses belonging to officers doing regimental duty, at the rate of one horse for each officer; vehicles, horses, or elephants belonging to the Government; vehicles and horses kept for sale, and not used for any other purpose, if kept by *bonâ fide* dealers.

**59.** Every person who may have owned or had charge of any carriage, horse, or elephant, kept within such place for any number of days in any quarter, shall be liable to the whole tax for that quarter; but if a carriage shall have been under repair for the whole quarter, no tax shall be leviable in respect of such carriage for that quarter.

Ownership for any number of days in a quarter creates liability to the tax for the whole quarter.

Exemption of carriages under repair.

**60.** Whenever the owner of the carriage, horse, or elephant, let out for hire, and kept for the time being in premises situated within any place shall not reside in such place, the sums to be charged for such carriage, horse, or elephant shall be recoverable from the person in whose premises it is for the time being kept.

Carriage, &c., let for hire within any defined place, although owned by persons not residing therein, liable to the tax.

**61.** The Commissioners at their discretion may compound, for any period not exceeding one year, with livery stable-keepers and other persons keeping carriages and horses for hire, for a certain sum to be paid for the carriages and horses so kept by such person, in lieu of the rates specified in the schedule.

Commissioners may compound with livery stable-keepers.

**62.** The Commissioners shall from time to time cause to be prepared and entered, in distinct columns, in a book to be kept by the Commissioners, and to be open to the inspection of any person interested therein, a list of the persons liable to the payment of the tax, a description of the carriages and animals in respect of which they are liable, and the amount of the tax thereon.

List of persons liable to tax to be prepared.

**63.** In order to enable the Commissioners to have such list prepared, the Commissioners, or any officer authorized by them, may send to all persons supposed to be liable to the payment of the tax, a schedule to be filled up

Returns may be required for purpose of making list.



গাড়ী ও মাকদ্দমা বহিবার গাড়ী ও অশ্বারোহি টৈসন্যেরদের বা পোলীসের ঘোড়া, ও সৈন্যদলের সহিত কর্ম্মকারি সেনাপতিদের ঘোড়া অর্থাৎ একং জন সেনাপতির একং ঘোড়া, ও গবর্ণমেন্টের গাড়ী ও ঘোড়া ও হস্তী, ও গাড়ীর ও ঘোড়ার যথার্থ ব্যবসারিরা যে গাড়ী ও ঘোড়া অন্য কার্য্যের নিমিত্ত নয় কেবল বিক্রয় করিবার জন্যে রাখে তাহা ইতি।

৫৯ ধারা। উক্ত কোন স্থানে কোন ব্যক্তি কোন তিন মাসের মধ্যে কএক দিন মাত্র কোন গাড়ীর কি ঘোড়ার কি হস্তির স্বামী হইলে কিম্বা ঐ গাড়ী প্রভৃতি তাঁহার জিম্মায় থাকিলে, তিনি ঐ তিন মাসের পুরা টাক্সের দায়ী হইবেন। কিন্তু গাড়ী মেরামত করাতে যদি পুরা তিন মাস বন্ধ হইয়া থাকে, তবে ঐ গাড়ির ঐ তিন মাসের টাক্স লওয়া যাইবে না ইতি।

তিন মাসের মধ্যে কএক দিনমাত্র স্বামিত্ব থাকিলে পুরা তিন মাসের টাক্স দেনা হইবার কথা।

মেরামত করণ সময়ে গাড়ীর টাক্স না লাগিবার কথা।

৬০ ধারা। গাড়ীর কি ঘোড়ার কি হস্তির স্বামী ঐ গাড়ী প্রভৃতি ভাড়া দিয়া কোন সময়ে কোন বাড়ীতে রাখিলে ও সেই বাড়ী যে স্থানে থাকে ঐ স্বামী সেই স্থানে না থাকিলে ঐ গাড়ীর কি ঘোড়ার কি হস্তির উপর যত টাক্স লাগে তাহা যৎকালে যে ব্যক্তির বাড়ীতে থাকে তৎকালে সেই ব্যক্তির স্থানে লওয়া যাইতে পারিবে ইতি।

কোন স্থানে গাড়ী প্রভৃতির ভাড়া হইলে স্বামী সেই স্থানে না থাকিলেও তাঁহার দায়ী হইবার কথা।

৬১ ধারা। আড়গাড়ওয়ালারা ও অন্য যে ব্যক্তিরা ভাড়া দিবার জন্যে গাড়ী ও ঘোড়া রাখে কমিশ্যনরেরা তাহাদের সেই গাড়ীর ও ঘোড়ার নিমিত্ত তফসীলের নির্দ্দিষ্ট হারানুসারে টাক্স না লইয়া আপনারদের বিবেচনামতে তাঁহারদের সঙ্গে এক বৎসরের অনধিক কালের নিমিত্ত নিরূপিত কতক টাকা দিবার চুক্তি করিতে পারিবেন ইতি।

আড়গাড়াওয়ালাদের সঙ্গে কমিশ্যনরদের চুক্তি করিবার কথা।

৬২ ধারা। কমিশ্যনরেরা একখানী বহী রাখিয়া যে ব্যক্তিরা টাক্স দিবার যোগ্য হন তাঁহারদের নামের ও যেং প্রকারের গাড়ীর ও জন্তুর নিমিত্ত তাঁহারা দায়ী হন তাহার ও যাঁহার যত টাক্স দিতে হইবে তাহার নির্ঘণ্ট প্রস্তুত করিয়া ঐ বহীতে স্বতন্ত্র ভিন্নং ঘর করিয়া তাহাতে লেখাইবেন। উক্ত বিষয়ে যাঁহারদের স্বার্থ থাকে তাঁহারা তাহা দেখিতে পাইবেন ইতি।

যে ব্যক্তিদের টাক্স লাগিতে পারে তাহারদের নাম নির্ঘণ্ট করিবার কথা।

৬৩ ধারা। কমিশ্যনরেরা উক্ত রিটর্ণ প্রস্তুত করিতে পারেন এই নিমিত্ত টাক্স দিবার যোগ্য বলিয়া যে ব্যক্তিদিগকে জ্ঞান হয় কমিশ্যনরেরা কিম্বা তাঁহাদের স্থানে ক্ষমতাপ্রাপ্ত কোন কার্য্যকারক তাঁহারদের

নির্ঘণ্টপত্র প্রস্তুত করিবার নিমিত্তে রিটর্ণ দিবার আদেশের কথা।

with such information respecting the carriages and animals kept by them as the Commissioners may judge necessary for the assessment of the tax. The schedule shall be filled up in writing, and signed and dated and returned to the office of the Commissioners by every person to whom it is sent, whether or not liable to the payment of the tax.

নিকট একখান তফসীল পাঠাইবেন। কমিশ্যানরেরা তাঁহারদের টাক্স ধার্য্য করিবার জন্যে তাঁহারদের রক্ষিত গাড়ীর বা ঘোড়ার বিষয়ে যেং সন্ধান জানা আবশ্যক বোধ করেন তাঁহারা ঐ তফসীলে সেইং সন্ধান লিখিয়া জানাইবেন। যাঁহার নিকট তফসীল পাঠান যায় তিনি টাক্স দিবার যোগ্য হইলে বা না হইলেও তম্মধ্যে উক্ত কথা লিখিয়া স্বাক্ষর করিয়া ও তারিখ দিয়া কমিশ্যানরদের আফীসে ফিরিয়া পাঠাইবেন ইতি।

**64.** The Commissioners may summon any person supposed to be liable to the payment of the tax, or any servant of such person, and may examine such person or his servant as to the number and description of the carriages and animals in respect of which such person is liable to be assessed, and such person or his servant shall answer such questions as may be put to him by the Commissioners.

Power to summon persons liable to tax.

৬৪ ধারা। কমিশ্যানরেরা কোন ব্যক্তিকে টাক্স দিবার যোগ্য জ্ঞান করিলে তাঁহাকে কিম্বা তাঁহার কোন চাকরকে সমন করিয়া ঐ ব্যক্তি যেং গাড়ীর ও জন্তুর নিমিত্ত টাক্সের দায়ী হন তাঁহার কিম্বা তাঁহার চাকরের নিকট সেইং গাড়ী প্রভৃতির সংখ্যা ও বর্ণনা জিজ্ঞাসা করিবেন। ও কমিশ্যানরেরা যে প্রশ্ন করেন ঐ ব্যক্তি কিম্বা তাঁহার চাকর তাহার উত্তর দিবেন ইতি।

টাক্স দিবার যোগ্য ব্যক্তিদিগকে সমন করিবার ক্ষমতার কথা।

**65.** Any person who may dispute his liability to the payment of such tax, or the amount of any such assessment, may appeal to the Commissioners: provided that such appeal shall be commenced within ten days after the receipt by such person of a bill for the sum claimed from him in respect of such assessment.

Appeal against assessment may be made to Commissioners.

Proviso.

৬৫ ধারা। কোন ব্যক্তি ঐ টাক্স কিম্বা তাঁহার পক্ষে যত টাকা দায্য হইল তত টাকা দিবার যোগ্য নহেন বলিয়া প্রতিবাদ করিলে কমিশ্যানরদের নিকট আপীল করিতে পারিবেন কিন্তু ঐ অবধারিত টাক্সের উপলক্ষে তাঁহার স্থানে যত টাকার দাওয়া হয় তিনি তত টাকার বিল পাইলে পর দশ দিনের মধ্যে যেন সেই আপীলের কার্য্য আরম্ভ করেন ইতি।

অবধারিত টাক্সের উপর কমিশ্যনরদের নিকট আপীল হইবার কথা।

উপবিধি।

**66.** Appeals against any such assessment shall be heard and determined by not less than three Commissioners, and their adjudication upon every such appeal shall be final, and no person shall contest any assessment so made in any other manner than by appeal to the Commissioners as hereinbefore provided.

Commissioners' decision final.

৬৬ ধারা। উক্ত প্রকারের অবধারিত টাক্সের উপর আপীল হইলে কমিশ্যানরদের মধ্যে অন্যূন তিন জন তাহা শুনিয়া নিষ্পত্তি করিবেন ও উক্ত প্রকারের প্রত্যেক আপীলের উপর তাঁহারদের নিষ্পত্তি চূড়ান্ত হইবে। কোন ব্যক্তি পূর্ব্বোক্ত বিধানমতে কমিশ্যানরদের নিকট আপীল করণ ভিন্ন উক্ত অবধারিত টাক্সের প্রতিবাদ করিবেন না ইতি।

কমিশ্যনরদের নিষ্পত্তি চূড়ান্ত হইবার কথা।

*Registration of wheeled vehicles.*

গাড়ী রেজিস্টরী করণের কথা।

**67.** It shall be lawful for the Commissioners of any Municipality at a meeting, with the sanction in writing of the Lieutenant-Governor first obtained, to declare and direct, by notification published in such manner as the Lieutenant-Governor may order, that every cart, hackery, and other wheeled vehicle without springs kept and used within, or let for hire within or without such place, and used within it, shall be registered by the Commissioners with the name and residence of the owner, and shall bear the number of registration

Registration and number of hackeries, &c.

৬৭ ধারা। কোন মুনিসিপালিটীর কমিশ্যানরেরা অধিবিষ্ট হইয়া শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের লিখিত অনুমতি গ্রহণ করিয়া তিনি যদ্রূপে আজ্ঞা করেন তদ্রূপে জ্ঞাপনপত্র প্রকাশ করণ পূর্ব্বক এই আজ্ঞা ও আদেশ করিতে পারিবেন যে, উক্ত স্থানের মধ্যে যত গোরুর গাড়ী ও ছকড়া গাড়ী ও স্প্রিং বিনা চক্রবিশিষ্ট অন্য যত যান রাখা যায় ও ব্যবহার হয় কিম্বা উক্ত স্থানের মধ্যে কি বাহিরে ভাড়া দেওয়া যায় ও সেই স্থানের মধ্যে ব্যবহার হয় কিম্বা সেই স্থানের মধ্যে কি বাহিরে ভাড়া হইয়া ঐ স্থানের মধ্যে

ছকড়া গাড়ি প্রভৃতি রেজিষ্টরী করণের ও নম্বর দেওনের কথা।

in such manner as the said Commissioners shall direct. *Provided that this section shall not apply to, or include carts, hackeries, or other such vehicles as aforesaid kept at more than two miles distance from the said place and used only temporarily or casually in the place, or to carts, hackeries, or other wheeled vehicles without springs, the property of Government or of the Commissioners.

ব্যবহার করা যায় তাহা এবং স্বামির নাম ও বাসস্থান কমিশ্যনরদের দ্বারা রেজিষ্টর করা যায় এবং উক্ত কমিশ্যনরেরা রেজিষ্টরীর যে নম্বর নিরূপণ করেন তাহা সেই গাড়ী প্রভৃতিতে দেওয়া যায়। কিন্তু যদি সেই গাড়ী কি ছকড়া গাড়ী কিম্বা উক্ত অন্য যান সেই স্থান হইতে দুই মাইলের অধিক দূরে রাখা যায় ও কখন২ অল্পকালের নিমিত্ত ঐ স্থানে ব্যবহার হয় তবে সেই গাড়ীর প্রতি ও গবর্ণমেণ্টের কিম্বা কমিশ্যনরদের ইসপ্রিং বিনা যে গোরুর গাড়ী কি ছকড়া গাড়ী কিম্বা চাকাওয়ালা অন্য যান থাকে এই ধারার বিধান তাহার পক্ষে খাটিবে না ও তাহা এই ধারার কথার মধ্যে ধরিতে হইবে না ইতি।

**68.** The registration of carts, hackeries, and other vehicles under the last preceding section shall be made, and the numbers assigned half-yearly, upon such days as the Commissioners shall notify, and such fee as they shall fix, not exceeding one rupee, shall be paid for each registration. Any person becoming possessed, between the first day of January and the first day of July, or between the first day of July and the first day of January of any such cart, hackery, or other vehicle which has not been registered for the then current half-year, shall, within a week of becoming so possessed, register the same, and the Commissioners shall grant registration in any such case, on payment of a fee for the unexpired portion of the current half-year, calculated at the rate of the fee to be fixed as aforesaid. When any registered cart, hackery, or other vehicle is transferred within any half-year it shall be registered afresh in the name of the person to whom it has been transferred, and a fee not exceeding four annas shall be paid for every such last-mentioned registration.

*Fee for registration.*

৬৮ ধারা। ইহার পূর্ব্ব ধারামতে উক্ত গোরুর গাড়ী ও ছকড়া গাড়ী ও অন্য গাড়ী ছয়২ মাসান্তর রেজিষ্টরী করা যাইবে ও তাহার নম্বর দেওয়া যাইবে। কমিশ্যনরেরা রেজিষ্টরী করিবার দিনের সম্বাদ দিবেন। ও প্রত্যেক বার রেজিষ্টরী করিলে ১ টাকার অনধিক যত ফী নিরূপণ করেন তাহা দিতে হইবে। কোন ব্যক্তি জানুআরি মাসের প্রথম ও জুলাই মাসের প্রথম দিনের মধ্য কিম্বা জুলাইমাসের প্রথম ও জানুআরিমাসের প্রথম দিনের মধ্য কোন দিনে তদ্রূপ কোন গোরুর গাড়ী কি ছকড়া গাড়ী কি অন্য গাড়ী পাইলে যদি সেই ছয় মাসের নিমিত্ত তাহার রেজিষ্টরী না হইয়া থাকে, তবে ঐ গাড়ী পাইলে পর এক সপ্তাহের মধ্যে তাহা তাঁহার রেজিষ্টরী করিতে হইবে। এমন স্থলে ছয় মাসের যত ফী দিতে হয় কমিশ্যনরেরা তাহার হিসাব মতে ঐ ছয় মাসের বাকী কএক দিনের উপযুক্ত ফী লইয়া তাহা রেজিষ্টরী করিবেন। গোরুর গাড়ী কি ছকড়া গাড়ী কি অন্য গাড়ী রেজিষ্টরী করা গেলে পর অন্য ব্যক্তির হস্তগত হইলে যাঁহার হাতে যায় সেই ব্যক্তি নিজ নামে তাহা পুনরায় রেজিষ্টরী করিবেন। এই প্রকারে পুনশ্চ রেজিষ্টরী করিলে চারি আনার অধিক ফী লাগিবে না ইতি।

*রেজিষ্টরী করিবার ফীর কথা।*

**69.** Whoever owns or keeps any cart, hackery, or other wheeled vehicle without springs, required under the provisions of this Act to be registered, without having caused the same to be registered under the last preceding section, shall be liable, on conviction before a Magistrate, to a fine not exceeding three times the usual registration fee, and the Magistrate may seize and detain the vehicle. If the vehicle seized be not claimed, and the fine be not paid within ten days, such vehicle, together with the animals seized with it (if any), may be sold by auction by order of the Magistrate, and the proceeds applied to the payment of the fine, and to the costs and charges incurred on account of the seizure, detention, and sale, and the surplus (if any), if not claimed by the owner or the person keeping such

*Penalty for not registering a cart or hackery.*

৬৯ ধারা। এই আইনের বিধানমতে যে গোরুর গাড়ী ও ছকড়া গাড়ি কিম্বা ইসপ্রিং ভিন্ন চাকাওয়ালা অন্য গাড়ী রেজিষ্টরী করিতে হইবে কোন ব্যক্তি ইহার পূর্ব্ব বিধানমতে তাহা রেজিষ্টরী না করিয়া রাখিলে বা সেই গাড়ী তাঁহার নিকট থাকিলে মাজিষ্ট্রেটের সম্মুখে ইহার প্রমাণ হইলে রেজিষ্টরী করিবার নির্দ্ধারিত ফীর তিন গুণ পর্য্যন্ত তাহার অর্থদণ্ড হইতে পারিবে এবং মাজিষ্ট্রেট সেই গাড়ী ক্রোক করিয়া রাখিতে পারিবেন। কোন ব্যক্তি দশ দিনের মধ্যে সেই ক্রোক করা গাড়ীর দাওয়া না করিলে ও উক্ত অর্থদণ্ড দেওয়া না গেলে সেই গাড়ী ও তাহার সঙ্গে গোরু কি ঘোড়া ক্রোক করা গেলে তাহা মাজিষ্ট্রেটের আজ্ঞামতে নীলাম করা যাইতে পারিবে। তাহাতে যে টাকা পাওয়া যায় তাহাহইতে উক্ত অর্থদণ্ড এবং ঐ গাড়ী প্রভৃতি ক্রোক করিবার ও রাখিবার ও নিলাম করিবার সকল খরচ কাটিয়া লওয়া যাইবে। উদ্বৃত্ত

*গোরুর গাড়ী কি ছকড়া গাড়ী রেজিষ্টরী না করিলে দণ্ডের কথা।*

cart, hackery, or other vehicle within a further period of twenty days, shall become vested in the Commissioners, and be employed for the purposes of this Act.

থাকিলে, ঐ গোরুর গাড়ীর কি হুকড়া গাড়ীর কি অন্য গাড়ীর স্বামী কিম্বা তাহা অন্য যে ব্যক্তির জিম্মায় থাকে তিনি আর বিশ দিনের মধ্যে ঐ উদ্বর্ত্ত টাকার দাওয়া না করিলে তাহা কমিশ্যনরদের প্রতি বর্ত্তিবে ও এই আইনমত কার্য্যে খরচ হইবে।

## CHAPTER 5.

### *Taxes on trades and callings.*

## ৫ অধ্যায়।

### বাণিজ্যাদি ব্যবসায়ের উপর টাক্সের কথা।

Tax on trades and callings.

**70.** When it shall be determined that a tax on trades and callings shall be imposed in any town, such determination shall be notified, in such manner as the Lieutenant-Governor may direct, and from the 1st day of April next following such notification, every person who shall within the town exercise any of the professions, trades, or callings specified in Schedule (D) to this Act annexed shall take out a license, and shall pay for the same an annual fee not exceeding such sum as in the said schedule is mentioned. The table of fees leviable under this chapter shall be fixed from time to time by the Commissioners, subject to the confirmation of the Lieutenant-Governor.

ব্যবসায়াদির উপর টাক্সের কথা।

৭০ ধারা। কোন নগরে যদি ব্যবসায়ের ও কর্ম্মের উপর টাক্স বসাইতে স্থির করা যায় তবে শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব যদ্রূপে আজ্ঞা করেন তদ্রূপে ঐ কথা প্রচার করা যাইবে। ঐ বিজ্ঞাপন প্রচার হইবার পর যে আপ্রেল মাস আইসে সেই মাসের ১ তারিখ অবধি উক্ত নগরের মধ্যে যে কোন ব্যক্তি এই আইনের D চিহ্নিত তফসীলের নির্দ্দিষ্ট কোন বৃত্তি কি ব্যবসায় কি কর্ম্ম চালান তিনি লাইসেন্স অর্থাৎ অনুমতিপত্র লইবেন। উক্ত তফসীলে যত টাকা ফী নির্দ্দিষ্ট হইয়াছে তিনি ঐ লাইসেন্সের নিমিত্ত বৎসর তাহার অনধিক ফী দিবেন। এই অধ্যায়মতে কত টাকা ফী লাগিবে কমিশ্যনরেরা সময়েং ইহার এক নির্ঘণ্টপত্র প্রস্তুত করাইবেন কিন্তু শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের দ্বারা তাহার অনুমোদিত হওয়া প্রয়োজন ইতি।

License to be granted by Commissioners, and to specify particulars.

**71.** Every license under the next preceding section shall be granted by the Commissioners, or by some person duly authorized by them in that behalf, and shall specify the date of the grant thereof, the true name of the person to whom the license is granted, and the sum paid for such license.

কমিশ্যনরদের লাইসেন্স দিবার ও বিশেষ বর্ণনা লিখিবার কথা।

৭১ ধারা। ইহার পূর্ব্ব ধারামত প্রত্যেক লাইসেন্স কমিশ্যনরদের স্থানে কিম্বা তাঁহারা এই কর্ম্মের নিমিত্ত যাঁহাকে নিয়মমতে অনুমতি দেন তাঁহার স্থানে পাওয়া যাইবে। তন্মধ্যে ঐ লাইসেন্স দিবার তারিখ ও যাঁহাকে দেওয়া গেল তাঁহার যথার্থ নাম ও তন্নিমিত্ত যত টাকা দেওয়া যায় এইং কথা বিশেষ করিয়া লেখা যাইবে ইতি।

Duration of license.

**72.** Every license shall have effect and continue in force from the day of the date thereof until the day hereinafter appointed for the expiration thereof; and every such license which shall be granted before the 1st day of January next following the notification shall expire on that day, and every such license which shall be granted upon or at any time after that day, shall expire on the 31st day of December next after the day of the granting thereof.

লাইসেন্স কত দিন চলিবে তাহার কথা।

৭২ ধারা। লাইসেন্সে যে তারিখ লেখা যায় সেই তারিখ অবধি পশ্চাদ্ভাগে তাহার মিয়াদ ফুরাইবার যে দিন নির্দ্দিষ্ট হইল সেই দিন পর্য্যন্ত ঐ লাইসেন্স সফল হইবে ও তাহা প্রবল থাকিবে। যদি ঐ লাইসেন্স উক্ত জ্ঞাপনপত্র প্রচার হইবার পশ্চাৎ জানুআরি মাসের প্রথম দিনের পূর্ব্বে দেওয়া যায়, তবে সেই প্রথম দিনে তাহার মিয়াদ ফুরাইবে। যদি সেই দিনে কিম্বা তাহার পর কোন দিনে লাইসেন্স দেওয়া যায়, তবে তাহা পাইবার পশ্চাৎ ডিসেম্বর মাসের ৩১ তারিখে মিয়াদ ফুরাইবে ইতি।

Licenses to be renewed on expiring.

**73.** Every person to whom such license shall be granted, and who shall be desirous of continuing to exercise his profession, trade, or calling after the expiration thereof, shall take out a fresh license for that purpose for the following year, to expire on the day appointed in the last preceding section, and shall renew the

মিয়াদ ফুরাইলে নূতন লাইসেন্স লইবার কথা।

৭৩ ধারা। যে ব্যক্তিকে তদ্রূপ লাইসেন্স দেওয়া যায় তিনি ঐ লাইসেন্সের মিয়াদ ফুরাইলে পর আপনার সেই বৃত্তি কি ব্যবসায় কি কর্ম্ম চালাইতে ইচ্ছুক হইলে, তাহার জন্যে আগামি বৎসরের নিমিত্ত নূতন লাইসেন্স লইবেন। তাহারও মিয়াদ পূর্ব্ব ধারার নিরূপিত দিনে শেষ হইবে। সেই প্রকারে যত কাল ঐ বৃত্তি কি ব্যবসায় কি কর্ম্ম

same from year to year so long as he shall desire to continue such profession, trade, or calling.

**74.** The Chairman, or in a first class municipality a sub-committee of the Commissioners, shall determine under which of the classes mentioned in the Schedule (D) to this Act annexed every person to whom a license may be granted shall be assessed. The Commissioners at a meeting shall from time to time declare what are to be considered bazaars, hâts, or public markets, within the meaning of this Act.

*Chairman to classify all persons required by this Act to be licensed.*

**75.** As soon as may be after the first day of September in every year, the Chairman shall prepare a list of the persons licensed under this Act, which list shall state the profession, trade, or calling of each of the persons therein named, the class under which he is assessed, and the sum paid by him in respect of his license, and such list shall be filed in the office of the said Commissioners, and be open to public inspection at all reasonable times.

*Chairman to prepare a list of all persons required by this Act to be licensed.*

**76.** If at any time after three months have elapsed from the day of the date of the said notification, any person within the said limits shall exercise his profession, trade, or calling without having duly taken out a license as required by Section 69, he shall be liable, on conviction before a Magistrate, to a penalty not exceeding three times the amount which, in the judgment of such Magistrate, would have been payable by such person in respect of a license duly taken out as aforesaid.

*Penalty for not taking out a license.*

**77.** Any person required by Section 69 to take out a license, who shall, without reasonable excuse, neglect or refuse to produce and show his license when required so to do by an officer duly empowered in writing by the Commissioners to make such requisition shall, on conviction before a Magistrate, be liable to a penalty not exceeding one hundred Rupees.

*Penalty for not producing license when called on to do so by an officer of the Commissioners, &c.*

CHAPTER 6.

*Taxes on processions, &c.*

**78.** When it shall have been determined that a tax shall be levied in any Municipality on processions and any public ceremonies not exclusively religious, such deter-

*Tax on processions.*

চালাইতে চাহেন তত কাল তাঁহার বৎসরং নূতন লাইসেন্স লইতে হইবে ইতি।

৭৪ ধারা। এই আইনের D তফসীলে যেং শ্রেণীর উল্লেখ হইয়াছে, লাইসেন্স যেং ব্যক্তিকে দেওয়া যায় তাঁহারদিগকে তন্মধ্যে কোন্ং শ্রেণীবদ্ধ করিয়া টাক্স ধার্য্য করিতে হইবে সভাপতি কিম্বা প্রথম শ্রেণীর মুনিসিপালিটী হইলে কমিশ্যনরদের সব-কমিটী ইহা স্থির করিবেন। এই আইনের অর্থমতে বাজার বা হাট বা সাধারণের ক্রয় বিক্রয়ের স্থান বলিয়া কোন্ং স্থান জানিতে হইবে কমিশ্যনরেরা অধিবিষ্ট হইয়া সময়েং ইহা নিরূপণ করিবেন ইতি।

*এই আইনমতে যাঁহাদের লাইসেন্স লইতে হইবে সভাপতির দ্বারা তাঁহারদের শ্রেণীবদ্ধ হইবার কথা।*

৭৫ ধারা। প্রতিবৎসর সেপ্টেম্বর মাসের প্রথম দিনের পর সভাপতি সাধ্যমতে ত্বরায় এই আইনমত লাইসেন্স প্রাপ্ত ব্যক্তিদের নির্ঘণ্টপত্র প্রস্তুত করাইবেন। ঐ পত্রলিখিত প্রত্যেক ব্যক্তির যে বৃত্তি কি ব্যবসায় কি কর্ম্ম থাকে ও যেং শ্রেণীবদ্ধ করিয়া সেইং ব্যক্তির টাক্স ধার্য্য হইল, ও সেই লাইসেন্সের নিমিত্ত কে কত টাকা দিয়াছেন এইং কথা ঐ নির্ঘণ্টপত্রে লেখা যাইবে ও সেই পত্র ঐ কমিশ্যনরদের আফীসে রাখা যাইবে। যাঁহার ইচ্ছা হয় তিনি উপযুক্ত কোন সময়ে তাহা দেখিতে পাইবেন ইতি।

*এই আইনমতে যাঁহারদের লাইসেন্স লইতে হইবে তাহারদের নির্ঘণ্টপত্র সভাপতির প্রস্তুত করিবার কথা।*

৭৬ ধারা। উক্ত জ্ঞাপনপত্রের তারিখ অবধি তিন মাস গত হইলে পর যদি কোন ব্যক্তি ৬৯ ধারার আজ্ঞামতে নিয়মিতরূপে লাইসেন্স না লইয়া উক্ত সীমার মধ্যে আপনার বৃত্তি কি ব্যবসায় কি কর্ম্ম চালান তবে মাজিষ্ট্রেটের সম্মুখে সেই কথার প্রমাণ হইলে, পূর্ব্বোক্তমতে লাইসেন্স নিয়মিতরূপে গ্রহণ করিলে মাজিষ্ট্রেটের বিবেচনামতে তাঁহার যত টাকা দিতে হইত ঐ ব্যক্তির সেই টাকার তিন গুণ পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে ইতি।

*লাইসেন্স না লইবার দণ্ডের কথা।*

৭৭ ধারা। ৬৯ ধারামতে যে ব্যক্তির লাইসেন্স লইতে হইবে, কোন কর্ম্মকারক কমিশ্যনরদের লিখিত পত্রদ্বারা উপযুক্তমতে ক্ষমতাপ্রাপ্ত হইয়া তাঁহাকে আপন লাইসেন্স দেখাইতে আদেশ করিলে, যদি যুক্তিযুক্ত কারণ না থাকিলেও তিনি সেই লাইসেন্স বাহির করিয়া না দেখান বা দেখাইতে অস্বীকার করেন তবে মাজিষ্ট্রেটের সম্মুখে সেই কথার প্রমাণ হইলে তাঁহার এক শত টাকাপর্য্যন্ত অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

*কমিশ্যনরদের কর্ম্মকারক লাইসেন্স দেখাইতে আদেশ করিলে না দেখাইবার দণ্ডের কথা।*

৬ অধ্যায়।

যাত্রাদির উপর টাক্সের কথা।

৭৮ ধারা। কোন মুনিসিপালিটীর মধ্যে যাত্রাদির উপর এবং কেবল ধর্ম্মসম্পর্ক যাত্রাভিন্ন সাধারণের কোন নৈমিত্তিক ক্রিয়াদির উপর যদি টাক্স ধার্য্য করিতে স্থির করা যায়,

*যাত্রাদির উপর টাক্সের কথা।*

mination shall be duly notified, and from the date of such notification no person shall organise or conduct a procession or public ceremony within the limits of such Municipality without first taking out a license from the Commissioners. Licenses under this section shall be granted at the following rates namely :—

| | Rate of license. |
|---|---|
| License for a procession or ceremony whereat elephants are to be used, or fire-works are to be displayed, or guns fired ... | 100 Rs. for each day. |
| License for a procession or ceremony whereat more than two hundred persons are to attend... ... | 50 ,, ,, |
| License for a procession or ceremony whereat more than fifty and not more than two hundred persons are to attend ... ... ... | 10 ,, ,, |
| License for a procession at which less than fifty people are to attend | 2 ,, ,, |

Penalty for organising procession without license.

**79.** Any person who may organize or conduct a procession within the limits of such Municipality without first obtaining a license, shall be liable, on conviction before a Magistrate, to a fine not exceeding three times the amount of the license fee payable in respect thereof under the next preceding section. Any police officer above the grade of constable may call upon the conductor or organizer of a procession to produce his license, and if the license be not produced, he shall report the circumstances to the Commissioners or to the Magistrate; but he shall not arrest any one or stop the procession, unless he is unable to ascertain the name and address of the organizer of the procession. In the case of processions connected with marriage or betrothal the nearest adult male relative, or the guardians of the bride and bridegroom, or of the betrothed parties, shall, unless the contrary be proved, be deemed to have organized or conducted the procession.

## Chapter 7.

### *Duties on articles.*

Duties on articles entering Municipal limits.

**80.** When it shall have been determined that duties shall be levied on articles entering within the limits of any Municipality, the Commissioners shall prepare and submit for the Lieutenant-Governor's approval a schedule of proposed rates for the levy of such duties, and shall prepare and submit as aforesaid bye-laws which shall provide for the collection and realization of such duties, for penalties for non-payment, and for exempting all through traffic from taxation, and for refunding the

তবে সেই কথার সম্বাদ নিয়মিতরূপে প্রচার করা যাইবে। সেই জ্ঞাপনপত্রের তারিখের পর কোন ব্যক্তি কমিশ্যনরদের স্থানে অনুমতিপত্র না লইয়া ঐ মুনিসিপালিটীর সীমার মধ্যে যাত্রার কিম্বা সাধারণের নৈমিত্তিক ক্রিয়াদির বিধান করিবেন না ও সেই যাত্রাদি চালাইবেন না। এই ধারামত অনুমতিপত্র নিম্নলিখিত হারে দেওয়া যাইবে, বিশেষতঃ

| | যত টাকা দিতে হইবে। |
|---|---|
| যে যাত্রাদিতে হস্তী যাইবে কিম্বা আতশবাজী পুড়িবে কি বন্দুক ছোড়া যাইবে সেই যাত্রাদির অনুমতিপত্রের | দিন প্রতি ১০০৲ টাকা। |
| যে যাত্রাদিতে দুই শতের অধিক জন যায় তাহার অনুমতিপত্রের | ঐ ৫০৲ টাকা। |
| যে যাত্রাদিতে পঞ্চাশ জনের অধিক ও দুই শতের অনধিক লোক যায় তাহার অনুমতিপত্রের | ঐ ১০৲ টাকা। |
| যে যাত্রাদিতে পঞ্চাশ জনের কম উপস্থিত হয় তাহার অনুমতিপত্রের | ঐ ২৲ টাকা। |

অনুমতিপত্র না লইয়া যাত্রাদির বিধান করিবার দণ্ডের কথা।

৭৯ ধারা। যদি কোন ব্যক্তি অনুমতি না লইয়া ঐ মুনিসিপালিটীর সীমার মধ্যে যাত্রার বিধান করেন কিম্বা যাত্রাদি চালান তবে মাজিষ্ট্রেটের সম্মুখে ঐ কথার প্রমাণ হইলে ইহার পূর্ব্বধারামতে তাহার অনুমতিপত্রের যত টাকা ফী লাগিতে পারে ঐ ব্যক্তির তাহার তিন গুণপর্য্যন্ত অর্থদণ্ড হইতে পারিবে। পোলীস কনষ্টবলের উচ্চ শ্রেণীর কোন কর্ম্মকারক ঐ যাত্রার কর্ত্তাকে কি বিধান কর্ত্তাকে আপনার অনুমতিপত্র দেখাইবার আদেশ করিতে পারিবেন। ও অনুমতিপত্র দেখান না গেলে তিনি কমিশ্যনরদের কিম্বা মাজিষ্ট্রেটের নিকট ঐ কথার রিপোর্ট করিবেন। কিন্তু তিনি ঐ যাত্রার বিধান কর্ত্তার নাম ও বাস স্থান জানিতে পাইলে ঐ যাত্রার কোন লোককে গ্রেফ্তার করিতে কিম্বা যাত্রা থামাইয়া রাখিতে পারিবেন না। বিবাহের কি বাগদানের যাত্রা হইলে যত কাল বিপরীত প্রমাণ না হয় তত কাল বর ও কন্যার কিম্বা বাগদত্ত ব্যক্তিদের আসন্ন কুটুম্ব বা অভিভাবককে ঐ যাত্রার কর্ত্তা বা বিধান কর্ত্তা বলিয়া জ্ঞান হইবে ইতি।

## ৭ অধ্যায়।

### দ্রব্যাদির উপর টাকুসের কথা।

মুনিসিপাল সীমার মধ্যে যে দ্রব্য আনা যায় তাহার উপর টাক্সের কথা।

৮০ ধারা। কোন মুনিসিপালিটীর সীমার মধ্যে যেং দ্রব্য আনা যায় তাহার উপর টাকুস বসাইতে স্থির করা গেলে যেং হারে ঐ টাকুস বসাইবার প্রস্তাব হয় কমিশ্যনরেরা তাহার তপসীল প্রস্তুত করাইয়া শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের অনুমোদনের জন্যে অর্পণ করিবেন। এবং ঐ টাকুস যেরূপে আদায় করা যাইবে ও না দেওয়া গেলে যে দণ্ডের বিধান হইবে ইহার উপবিধি ও দ্রব্য নগর দিয়া অন্যত্র গেলে তাহার উপর টাকুস না লইবার ও নগরের সীমার

duty levied on duty-paid goods which are taken out of the municipal limits. It shall be lawful for the Lieutenant-Governor to modify and to approve such rates and bye-laws: provided that no duty shall be levied on any article at a rate exceeding two per centum on the average value of such article. The rates and bye-laws for any Municipality shall, when finally approved, be published in such Municipality in such manner as the Lieutenant-Governor may direct.

**81.** When it shall have been determined that market dues shall be levied upon the sale of goods at any periodical market within the limits of any Municipality, the Commissioners shall prepare and submit a schedule of rates for the levy of such dues, and shall prepare and submit bye-law for the collection and realization of such dues and for penalties for non-payment. It shall be lawful for the Lieutenant-Governor to modify and to approve such rates and bye-laws, provided that such dues shall in no case exceed one quarter of an anna in every rupee of the price for which such goods may be sold.

Market dues on sale of goods.

**82.** It shall be lawful for the Commissioners, with the sanction of the Lieutenant-Governor, to lease out for any term not exceeding three years, the collection of duties or dues under the two next preceding sections. Such lease shall be subject in all respects to the rates and bye-laws passed under the said sections.

Power to lease the same.

CHAPTER 8.

*Tolls.*

**83.** When it shall have been determined that Municipal Funds shall be raised by tolls on ferries within the limits of a Municipality the Commissioners shall notify the ferry or ferries at which such tolls shall be levied; and shall also notify such rates of tolls as the Lieutenant-Governor may from time to time sanction. A table of tolls, written or printed, in the English and native languages, shall be hung up in some conspicuous place near every ferry so as to be easily read by all persons crossing at the ferries.

Table of tolls.

**84.** Every toll-keeper or ferry lessee who shall neglect to hang up and keep in good order and repair such table of tolls, or who shall wilfully remove, alter, or deface the

Penalty for neglecting to put up a table of tolls.

মধ্যে দ্রব্য আনা গেলে ও তাহার উপর টাকুস লওয়া গেলেও তাহা নগরের বাহিরে আবার চালান হইলে ঐ টাকুস ফিরিয়া দিবার উপবিধি পুর্ব্বোক্তমতে প্রস্তুত করাইয়া অর্পণ করিবেন। শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব উক্ত টাকুসের হার ও উপবিধি মতান্তর করিতে ও অনুমোদন করিতে পারিবেন। কিন্তু গড়ে যে দ্রব্যের যত মুল্য হয় তাহার উপর শত করা দুই টাকার অধিক হারে টাকুস আদায় করিতে হইবে না। কোন মুনিসিপালিটীতে টাকুসের হার ও সেই মুনসিপলিটীর উপবিধি চূড়ান্তরূপে অনুমোদিত হইলে শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব যদ্রূপ আজ্ঞা করেন তাহা ঐ মুনিসিপালিটীতে তদ্রূপে প্রকাশ করা যাইবে ইতি।

৮১ ধারা। কোন মুনিসিপালিটীর সীমার মধ্যে নিরূপিত সময়ে২ যে হাট বসে সেই হাটে যে দ্রব্যাদি বিক্রয় হয় তাহার উপর বাজারের দাম তুলিতে স্থির করা গেলে ঐ দাম যে হারে তোলা যাইবে কমিশ্যনরেরা ইহার তফসীল প্রস্তুত করিয়া অর্পণ করিবেন এবং ঐ দাম তুলিবার ও আদায় করিবার এবং না দেওয়া গেলে যে দণ্ড হইবে তাহার উপবিধি প্রস্তুত করিয়া অর্পণ করিবেন। শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব ঐ হার ও উপবিধি মতান্তর করিতে ও অনুমোদন করিতে পারিবেন। কিন্তু ঐ দ্রব্যাদি যে মুল্যে বিক্রয় করা যায় তাহার টাকা প্রতি এক পয়সার অধিক হারে ঐ দাম তোলা যাইবে না ইতি।

দ্রব্য বিক্রয় হইলে বাজারের দাম তুলিবার কথা।

৮২ ধারা। ইহার পূর্ব্ব দুই ধারামতে যে টাকুস কি দাম আদায় হইতে পারে, কমিশ্যনরেরা শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের অনুমতি লইয়া তিন বৎসরের অনধিক কোন কালের নিমিত্তে তাহার ইজারা দিতে পারিবেন। উক্ত দুই ধারায় যে হার ও যে উপবিধি ধার্য্য হইল ঐ ইজারার পক্ষে তাহা সর্ব্বতোভাবে খাটিবে ইতি।

ইজারা দিবার ক্ষমতার কথা।

৮ অধ্যায়।

মাসুলের কথা।

৮৩ ধারা। কোন মুনিসিপালিটীর সীমার মধ্যে যে খেয়া ঘাট থাকে তাহার উপর মাসুল বসাইয়া মুনিসিপল ফণ্ড তুলিতে স্থির করা গেলে যে ঘাটে বা যে২ ঘাটে ঐ মাসুল আদায় করিতে হইবে কমিশ্যনরেরা ইহার সম্বাদ প্রচার করাইবেন। ও শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব সময়ে২ ঐ মাসুলের যে হারের অনুমতি দেন তাহার সম্বাদ প্রচার করাইবেন। মাসুল যে হারে লওয়া যাইবে তাহার ফর্দ্দ ইংরাজী ও দেশীয় ভাষায় লিখিত কি ছাপা হইয়া প্রত্যেক খেয়া ঘাটের নিকট এমত কোন প্রকাশ স্থানে লাগাইয়া দেওয়া যাইবে যে ঐ খেয়াতে যাঁহারা পার হইতে চাহেন তাঁহারা অনায়াসে পাঠ করিতে পারেন ইতি।

মাসুলের ফর্দ্দের কথা।

৮৪ ধারা। মাসুল রক্ষক কি খেয়া ঘাটের ইজারদার ঐ মাসুলের ফর্দ্দ টাঙ্গাইয়া না রাখিলে ও তাহা উত্তমরূপে ও সারাণভাবে না রাখিলে কিম্বা ইচ্ছাপূর্ব্বক তাহা স্থানান্তর কি পরিবর্ত্তন

মাসুলের ফর্দ্দ লাগাইয়া না দিবার দণ্ডের কথা।

same, or allow it to become illegible, shall be liable to a penalty not exceeding ten Rupees.

করিলে কিম্বা তাহার অক্ষর উঠাইয়া দিলে কিম্বা যাহাতে পাঠ করা যাইতে না পারে এমত করিয়া রাখিলে তাহার দশ টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে ইতি।

Extortion or misconduct by toll-keeper.

**85.** Every toll-keeper or ferry lessee who shall ask or take any toll other than the lawful toll, or who shall without due cause delay any passenger, cart, carriage, animal, or goods, shall be liable to a penalty not exceeding fifty Rupees.

মাসুল রক্ষক অত্যাচার করিয়া পয়সা নিলে কি অহিতাচার করিলে তাহার কথা।

৮৫ ধারা। বিধিমতে যত মাসুল লওয়া যাইবে কোন মাসুলরক্ষক কি খেয়াঘাটের ইজারদার তাহা ছাড়া কোন মাসুল চাহিলে কি লইলে কিম্বা উপযুক্ত কারণ না থাকিতেও কোন চড়নদারকে কি গোরুর গাড়ী কি অন্য গাড়ি কি জন্তু কি দ্রব্য পার করিতে বিলম্ব করিলে তাহার পঞ্চাশ টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে ইতি।

Refusal to pay toll, &c.

**86.** Every person crossing at any such public ferry, who shall refuse to pay the toll, or who, with intent of avoiding payment thereof, shall fraudulently or forcibly pass by or through any toll-station without paying the toll, or who shall obstruct any toll-keeper or any of his assistants in any way in the execution of their duty under this Act; and every person who shall maliciously damage any toll-bar, boat, or any other thing employed in or about any public ferry, or who shall maliciously remove, alter, destroy, or damage any table of tolls hung up as hereinbefore directed, shall be liable to a penalty not exceeding fifty Rupees over and above the value of the damage, if any, which he has done.

মাসুল দিতে অস্বীকার করিবার কথা।

৮৬ ধারা। কোন ব্যক্তি রাজকীয় উক্ত কোন খেয়াতে পার হইয়া মাসুল দিতে অস্বীকার করিলে, কিম্বা মাসুল এড়াইবার উদ্দেশে প্রতারণা করিয়া বা বলক্রমে পয়সা না দিয়া মাসুল আদায়ের স্থান হইয়া বা দিয়া গেলে, কিম্বা মাসুল রক্ষক কি তাঁহার সহকারি কোন ব্যক্তি এই আইনমতে আপনার কর্ত্তব্য কোন কর্ম্ম করিতেছেন এমন সময়ে তাহার বাধা দিলে এবং কোন ব্যক্তি ঈর্ষাপূর্ব্বক মাসুলের বারের কি খেয়ার নৌকার কিম্বা রাজকীয় খেয়ার ঘাটে কি তাহার আশপাশে যে দ্রব্যের ব্যবহার হয় তাহার হানি করিলে কিম্বা পূর্ব্বোক্তমতে যে মাসুলের ফর্দ্দ টাঙ্গাইয়া রাখা যায় কোন ব্যক্তি ঈর্ষাপূর্ব্বক তাহা স্থানান্তর কি পরিবর্ত্তন কি নষ্ট করিলে কি তাহার হানি করিলে তাহাতে যত টাকার হানি হইল তদ্ভিন্ন তাহার পঞ্চাশ টাকাপর্য্যন্ত দণ্ড হইতে পারিবে ইতি।

Bye-laws for regulating ferry-boats, &c., to be made by Commissioners.

**87.** The Commissioners may make rules, subject to confirmation by the Lieutenant-Governor, fixing the number of passengers, carts, carriages, and animals, and the quantity of goods that may be carried in any public ferry-boat at one trip, and for the safe and convenient carriage of passengers and property, and for keeping the ferry-boats in good order, and otherwise for the due discharge of their duty by all tindals, toll-keepers, and other persons employed at any public ferry: and any tindal, toll-keeper, or other person infringing or disobeying any such rule, shall be liable to a penalty not exceeding twenty Rupees, and also to make good any loss or damage caused thereby, the amount of which shall be summarily ascertained by the Magistrate, within whose jurisdiction the offence was committed, and such amount may be recovered as any penalty under this Act may be recovered.

খেয়ার নৌকাপ্রভৃতির উপবিধি কমিশ্যনরদের করিবার কথা।

৮৭ ধারা। রাজকীয় খেয়ার নৌকায় এক২ ক্ষেপে কত জন ও কখানি গোরুর গাড়ী ও অন্য গাড়ী ও জন্তু ও কত মাল যাইতে পাইবে কমিশ্যনরেরা তাহার বিধি এবং লোকদের ও সম্পত্তির নিরাপদে ও স্বচ্ছন্দে পার করিবার ও খেয়ার নৌকা সদবস্থায় রাখিবার বিধি ও খেয়ার ঘাটে মাঝিদের ও মাসুল রক্ষকদের ও অন্য যে ব্যক্তিরা নিযুক্ত থাকে তাহাদের কর্ত্তব্য কর্ম্ম উচিতমতে করিবার বিধি করিতে পারিবেন। শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের দ্বারা সেই বিধির অনুমোদন হওয়া প্রয়োজন। কোন মাঝি কি মাসুলরক্ষক কি অন্য ব্যক্তি উক্ত কোন বিধি লঙ্ঘন করিলে কি না মানিলে তাহার ২০ টাকাপর্য্যন্ত দণ্ড হইবে। তাহা ছাড়া ঐ কার্য্যদ্বারা যে ক্ষতি কি হানি হয়, যে মাজিষ্ট্রেটের এলাকার মধ্যে ঐ অপরাধ করা যায় তিনি সংক্ষেপমত ঐ ক্ষতির কি হানির মূল্য নিরূপণ করিবেন, এবং আইনমত দণ্ড যেরূপে আদায় করা যাইতে পারে ঐ ক্ষতির কি হানির মূল্য সেইরূপে আদায় করা যাইতে পারিবে ইতি।

[*Government Gazette,* 13*th February* 1872.]

**88.** Every person who shall convey for hire any passenger, animal, cart, carriage, or goods, across any arm of the sea, creek, or river within the provinces subject to the Lieutenant-Governor to any point or place on the opposite bank or coast within a distance of three miles on either sides above or below any public ferry, without the special license of the Magistrate of the district in which the ferry is situated, shall be liable to a penalty not exceeding fifty Rupees.

*Carrying for hire within three miles of a ferry without license of Magistrate.*

*Proviso.*

Provided that nothing in this section shall subject to such penalty any person who shall specially let for hire his boat for the conveyance of any other person or his family or goods across any creek or arm of the sea within the said settlement.

৮৮ ধারা। খেয়ার নৌকা যে জিলার মধ্যে থাকে কোন ব্যক্তি জিলার মাজিষ্ট্রেট সাহেবের বিশেষ অনুমতিপত্র না লইয়া রাজকীয় খেয়ার ঘাটের উজান কি ভাটো. তিন মাইলের মধ্য কোন স্থানে ভাড়া লইয়া কোন লোক কি জন্তু কি গোরুর গাড়ী কি অন্য গাড়ী কি মাল শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের শাসিত দেশের অন্তর্গত সমুদ্রের কোন শাখা কি খাড়ী কি নদী পার করিয়া দিলে, তাহার ৫০ টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে। পরন্তু কোন ব্যক্তি বিশেষমতে নৌকা ভাড়া দিয়া অন্য ব্যক্তিকে কি তাহার পরিবার কি মাল উক্ত উপনিবেশের অন্তর্গত সমুদ্রের কোন শাখা কি খাড়ি প্রভৃতি পার করিয়া দিলে এই ধারার কোন কথাক্রমে তাহার উক্ত দণ্ড হইবে না ইতি।

*খেয়ার ঘাটহইতে তিন মাইলের মধ্যে কোন স্থানে মাজিষ্ট্রেট সাহেবের অনুমতি বিনা ভাড়া লইয়া পার করিবার কথা।*

*উপবিধি।*

**89.** The Commissioners may appoint at any ferry managed under this Act toll-keepers, and may collect the tolls through such toll-keepers, or they may grant a lease of any such ferry for any period not exceeding three years.

*Toll-keepers.*

৮৯ ধারা। এই আইনমতে যে খেয়াঘাটের কার্য্য নির্ব্বাহ হয় কমিশ্যনরেরা সেই২ ঘাটে মাস্তুল রক্ষক নামে এক২ জনকে নিযুক্ত করিতে পারিবেন। তাঁহারদের দ্বারা তাঁহারা মাস্তুল আদায় করিবেন। অথবা তাঁহারা তিন বৎসরের অনধিক কালের নিমিত্তে উক্ত কোন খেয়ার ইজারা দিতে পারিবেন ইতি।

*মাস্তুল রক্ষকদের কথা।*

**90.** It shall be lawful for the Lieutenant-Governor to make over to the Commissioners any existing ferry within the limits of the Municipality, and such ferry shall thenceforward be subject to the provisions of this Act.

*Lieutenant-Governor may make over existing ferries.*

৯০ ধারা। মুনিসিপালিটীর সীমার মধ্যে যে২ খেয়া থাকে শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব তাহার কোন খেয়া কমিশ্যনরদের প্রতি সমর্পণ করিতে পারিবেন। তাহা হইলে সেই খেয়ার উপর এই আইনের বিধান বর্ত্তিবে ইতি।

*যে২ খেয়ার ঘাট আছে শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের তাহা অর্পন করিবার কথা।*

**91.** When it shall have been determined that tolls shall be levied on vehicles and beasts of burden entering any town, the Commissioners shall submit to the Lieutenant-Governor a table of rates and rules for the levy of such tolls; and the Lieutenant-Governor may modify or approve such tables and rules. The rules and rates, so modified or approved, shall not take effect until one month after they shall have been duly notified. Provided that the rates shall in no case exceed the rates laid down in Schedule (E) appended to this Act.

*Tolls on vehicles, &c., entering town.*

৯১ ধারা। যে২ গাড়ী ও বোঝাই গোরুপ্রভৃতি কোন নগরে প্রবেশ করে যদি তাহার উপর মাস্তুল আদায় করিতে স্থির করা যায় তবে ঐ মাস্তুল যে হারে লওয়া যাইবে কমিশ্যনরেরা তাহার ফর্দ্দ ও সেই মাস্তুল আদায় করিবার বিধি প্রস্তুত করিয়া শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের নিকট অর্পণ করিবেন। শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব ঐ ফর্দ্দ ও বিধি মতান্তর করিতে কিম্বা গ্রাহ্য করিতে পারিবেন। তদ্রূপে যে ফর্দ্দ ও বিধি মতান্তরিত কি অনুমোদিত হয় তাহার নোটিস নিয়মমতে এক মাস পর্য্যন্ত প্রকাশ না হইলে তাহা প্রবল করা যাইবে না। কিন্তু এই আইনের E তফসীলে যে হার নির্দ্দিষ্ট হইয়াছে উক্ত হার তাহার অধিক না হয় ইতি।

*গাড়ীপ্রভৃতি নগরে গেলে তাহার উপর মাস্তুল লইবার কথা।*

**92.** The tolls or rates determined as in the next preceding section shall be levied upon all carriages, carts, and animals entering the municipal limits; and the Commissioners may construct toll-bars, gates, and gate-keepers'

*Tolls to be levied on carriages, carts, and animals entering the Municipal limits.*

৯২ ধারা। ইহার পূর্ব্ব ধারামতে মাস্তুল কি মাস্তুলের হার নির্ণীত হইলে যত গাড়ী ও গোরুর গাড়ী ও জন্তু মুনিসিপল সীমার মধ্যে প্রবেশ করে তাহার উপর সেই হারে মাস্তুল লওয়া যাইবে। এবং কমি-

*যে গাড়ী ও গোরুর গাড়ী ও জন্তু মুনিসিপল সীমার মধ্যে প্রবেশ করে তাহার উপর মাস্তুল লইবার কথা।*

stations, and may place the collection of such tolls under the management of such persons as may appear to them proper, or may lease out the same for any period not exceeding three years, and shall frame bye-laws in manner hereinafter provided for the guidance of such toll collectors; and all persons employed in the management and collection of such tolls shall be liable to the same responsibilities as would attach to them if employed in the collection of any assessment or tax under this Act. Provided that this section shall not apply to carriages, carts, and animals licensed or registered by the Commissioners: provided also that no more than one payment of toll shall be demanded for, and in respect of, any carriage, cart, or animal in any one period of twenty-four hours from midnight to midnight.

শ্যনরেরা মাস্থুলের বার ও ফাটক ও রক্ষকদের আড্ডা করিতে পারিবেন। এবং যে ব্যক্তিদিগকে উপযুক্ত জ্ঞান করেন তাঁহারদের প্রতি ঐ মাস্থুল আদায় করিবার কার্য্যের ভার অর্পণ করিতে কিম্বা তিন বৎসরের অনধিক কোন কালের নিমিত্ত তাহার ইজারা দিতে পারিবেন। এবং নিম্নলিখিত প্রকারে ঐ মাস্থুল আদায়কারিদের কার্য্যপদ্ধতি দর্শাইবার উপবিধি করিতে পারিবেন। এবং এই আইনমতে অবধারিত কোন টাক্স আদায় করণার্থে নিযুক্ত করা গেলে যেং দায় বর্ত্তে উক্ত মাস্থুল সম্পর্কীয় কার্য্য নির্ব্বাহ ও আদায়করণ কার্য্যে যে ব্যক্তিরা নিযুক্ত হন তাঁহারদের প্রতিও সেইং দায় বর্ত্তিবে। কিন্তু কমিশ্যনরেরা যেং গাড়ীর ও গোরুর গাড়ীর ও জন্তুর লাইসেন্স দেন কি রেজিষ্টরী করেন তাহার প্রতি এই ধারার বিধান খাটিবে না। আরো কোন গাড়ী কি গোরুর গাড়ী কি জন্তু দুই প্রহর রাত্রি অবধি পর দিনের দুই প্রহররাত্রি পর্য্যন্ত এই চব্বিশ ঘন্টার মধ্যে যতবার যাওয়া আসা করুক তাহার উপর কেবল একবার মাস্থুল লওয়া যাইতে পারিবে ইতি।

**93.** In case of non-payment of any such toll on demand, the officer appointed or duly authorized to collect the same may seize any carriage or animal on which it is chargeable, or any part of its burden of sufficient value to defray the toll. If any toll, together with the cost arising from such seizure and custody, remains undischarged for forty-eight hours, the Commissioners may sell the property seized for discharge of the toll, and of all expenses occasioned by such non-payment, seizure, custody, and sale. Any balance that may remain shall be returned, on demand, if made within twelve months, to the owner of the property, and if unclaimed after such period, shall be credited to the Municipal Fund. After seizure of the property as aforesaid, the Commissioners shall forthwith issue a notice in writing that, after the expiration of two days, exclusive of Sunday, they will sell at such place as they may state in the notice the property by auction. Provided that if at any time before the sale has actually begun the person whose property has been seized shall tender to the Commissioners, or other officer appointed by them, the amount of all the expenses incurred and of the toll payable by him, the Commissioners shall forthwith release the property seized.

In case of non-payment of toll, vehicle, &c., may be seized.

৯৩ ধারা। উক্ত মাস্থুলের দাওয়া হইবামাত্র দেওয়া না গেলে যে গাড়ীর কি জন্তুর উপর ঐ মাস্থুল পাওনা হয় মাস্থুল আদায় করণার্থ নিযুক্ত কিম্বা নিয়মিত ক্ষমতাপ্রাপ্ত কর্ম্মকারক তাহা ক্রোক করিয়া রাখিতে পারিবেন কিম্বা বোঝাই যত দ্রব্য দ্বারা ঐ মাস্থুল পাওয়া যাইতে পারিবে তাহা ক্রোক করিয়া রাখিতে পারিবেন। সেই মাস্থুল ও উক্ত গাড়ীপ্রভৃতি ক্রোক করিবার ও রাখিবার খরচ আটচল্লিশ ঘন্টার মধ্যে না দেওয়া গেলে, ঐ মাস্থুল আদায় করিবার জন্যে ও তাহা না দেওয়াপ্রযুক্ত ও গাড়ীপ্রভৃতি ক্রোক ও রক্ষা ও বিক্রয় করণে যত টাকা খরচ হয় তাহা আদায় করিবার জন্যে কমিশ্যনেরা ঐ ক্রোক করা দ্রব্য বিক্রয় করিতে পারিবেন। উক্ত সকল খরচ দিলে পর যাহা উদ্বর্ত্ত থাকে বারো মাসের মধ্যে দাওয়া হইলে সেই টাকা ঐ সম্পত্তির স্বামিকে দেওয়া যাইবে। সেই কালের মধ্যে তাহার দাওয়া না হইলে ঐ টাকা মুনিসিপল ফণ্ডের হিসাবে জমা হইবে। কোন দ্রব্যাদি পূর্ব্বোক্তমতে ক্রোক করা গেলে পর কমিশ্যনরেরা তৎক্ষণাৎ এই মর্ম্মের নোটিস লিখিয়া প্রচার করিবেন বিশেষতঃ রাববার ছাড়া দুই দিন গেলে পর অমুক স্থানে ঐ দ্রব্যের নীলাম হইবে। পরন্তু যে ব্যক্তির সম্পত্তি ক্রোক করা গেল তিনি নীলাম আরম্ভ হইবার পূর্ব্বে কোন সময়ে কমিশ্যনরদিগকে কিম্বা তাঁহারদের নিযুক্ত অন্য কার্য্যকারককে আপনার দেনা মাস্থুল ও যত টাকা খরচ হইয়াছে সেই সমুদয় খরচ দিতে চাহিলে কমিশ্যনরেরা তৎক্ষণাৎ ঐ ক্রোক করা সম্পত্তি ছাড়িয়া দিবেন ইতি।

মাস্থুল না দেওয়া গেলে গাড়ীপ্রভৃতির ক্রোক হইতে পারিবার কথা।

**94.** No tolls shall be paid for the passage of troops on their march, or of military or Government stores, or of military or police officers on duty, or of any person or property in their custody, or of conservancy carts or other such vehicles belonging to the

Troops, military stores, police, &c., exempt.

৯৪ ধারা। সৈন্যদের যাত্রাকালে কিম্বা সৈনিক কি গবর্ণমেণ্টের দ্রব্যাদি চালান কালে কিম্বা সৈনিক কি পোলীসের কর্ম্মকারকেরদের কর্ত্তব্য কর্ম্ম করণ কালে ও তাহারদের তৎকালে তাহারদের রক্ষিত কোন ব্যক্তির কি সম্পত্তির মাস্থুল লাগিবে না। নগরীয়

সৈন্যদের ও যুদ্ধ সরঞ্জাম ও পোলীসপ্রভৃতির মুক্ত হওয়ার কথা।

Commissioners; but no other exemption from payment of the tolls levied under this Act shall be allowed.

**95.** It shall be lawful for the Commissioners to compound with persons living outside the Municipal limits for a sum to be paid annually or half-yearly, in lieu of all tolls payable under the provisions of this Act in respect of carriages, carts, or animals entering the municipal limits; and the Commissioners shall issue licenses for such carriages, carts, or animals; and while such licenses shall remain in force, such carriages, carts, and animals shall be exempt from all tolls as aforesaid upon entering the municipal limits. Provided always that such composition shall include all the carriages, carts, and animals possessed by the person compounding.

The Commissioners may compound with persons living outside the municipal limits for a payment in lieu of tolls.

**96.** In all cases of resistance to the lawful authority of the toll-collectors, all police officers shall be bound to assist the toll collectors when required; and for that purpose shall have the same power which they have in the exercise of their ordinary police duties.

Police to assist toll collectors.

**97.** Every person other than persons appointed or duly authorized to collect the tolls under this Act, who shall levy or demand any toll, and also every person who shall unlawfully and extortionately demand or take any other or higher toll than the lawful toll, or under colour of this Act, seize or sell any property, knowing such seizure and sale to be unlawful, or in any manner unlawfully extort money or any valuable thing from any person under colour of this Act, shall be deemed to have committed the offence of cheating or extortion, as the case may be, and shall be liable to such punishment as is prescribed for those offences respectively by the Indian Penal Code.

Illegal collection of tolls.

**98.** A table of the tolls authorized to be taken at any toll-gate or station, legibly written or painted in English words and figures, and in the vernacular language or languages of the district, shall be put up in a conspicuous place near such gate or station.

Table of tolls to be exhibited.

কার্য্যের গাড়ীর ও কমিশ্যনরদের তদ্রূপ অন্য গাড়ীর উপর মাসুল লওয়া যাইবে না কিন্তু অন্য কোন গাড়ী-প্রভৃতি এই আইনমত মাসুলহইতে মুক্ত নয় ইতি।

৯৫ ধারা। মুনিসিপল সীমার বহির্ভূত স্থানবাসি যে ব্যক্তিদের গাড়ী কি গোরুর গাড়ী কি জন্তু মুনিসিপল সীমার মধ্যে প্রবেশ করিয়া থাকে এই আইনের বিধানমতে সেই ব্যক্তিদের যত মাসুল দিতে হয় কমিশ্যনরেরা তৎপরিবর্ত্তে তাহারদের সঙ্গে ছয়২ মাসান্তর কি বৎসর২ মোটে কতক টাকা দিবার চুক্তি করিতে পারিবেন। তাহা হইলে কমিশ্যনরেরা ঐ২ গাড়ীর কি গোরুর গাড়ীর কি জন্তুর লাইসেন্স দিবেন। সেই লাইসেন্স যত কাল প্রবল থাকে উক্ত গাড়ীপ্রভৃতি মুনিসিপল সীমায় প্রবেশ করিলেও তাহার উপর উক্ত মাসুল লওয়া যাইবে না। কিন্তু যে ব্যক্তির সঙ্গে চুক্তি করা যায় সেই ব্যক্তির সকল গাড়ী ও গোরুর গাড়ী ও জন্তু সেই চুক্তির মধ্যে ধরিতে হইবে ইতি।

যাহারা মুনিসিপল সীমার বহির্ভূত স্থানে বাস করেন মাসুল না দিয়া তাহারদের মোটে টাকা দেওনবিষয়ে কমিশ্যনরদের করার করিবার কথা।

৯৬ ধারা। কোন ব্যক্তি মাসুল আদায়কারিদের বৈধ ক্ষমতার বিপক্ষতা করিলে, প্রয়োজনমতে পোলীসের সকল কর্ম্মকারক ঐ মাসুল আদায়কারিদের সাহায্য করিতে আবদ্ধ আছেন। তদর্থে পোলীসের সাধারণ কর্ম্ম করিতে তাহারদের যে সকল ক্ষমতা থাকে সেই২ ক্ষমতামতে কার্য্য করিতে পারিবেন ইতি।

মাসুল আদায়কারিদিগকে পোলীসের সাহায্য করিবার কথা।

৯৭ ধারা। যে ব্যক্তিরা এই আইনমতে মাসুল আদায় করিতে নিযুক্ত হন, কিম্বা নিয়মিত ক্ষমতাপ্রাপ্ত হন, তাঁহারদের ছাড়া কোন ব্যক্তি কোন মাসুল আদায় কি দাওয়া করিলে এবং কোন ব্যক্তি বেআইনীমতে কি ভয় দেখাইয়া বিধিমত মাসুল ভিন্ন কিম্বা তদধিক মাসুল দাওয়া কি গ্রহণ করিলে কিম্বা কোন সম্পত্তি ক্রোক ও নিলাম করা বেআইনী কার্য্য জানিয়া এই আইনমত ক্ষমতার ছলে তাহা ক্রোক ও নীলাম করিলে কিম্বা কোন প্রকারে এই আইনমত ক্ষমতার ছলে বেআইনীমতে ভয় দেখাইয়া কোন ব্যক্তির স্থানে টাকা কি পয়সা কিম্বা কোন মূল্যবান দ্রব্য গ্রহণ করিলে সেই ব্যক্তি বঞ্চনার কিম্বা বিষয়বিশেষে ভয় দর্শাইয়া অপহরণের অপরাধী জ্ঞান হইবে এবং ভারতবর্ষীয় দণ্ড বিধির আইনে ঐ২ অপরাধের যে দণ্ড ধার্য্য হইয়াছে তাহার সেই দণ্ড হইতে পারিবে ইতি।

বেআইনীমতে মাসুল আদায় করিবার কথা।

৯৮ ধারা। মাসুল লইবার কোন ফাটকে কি আড্ডায় যত মাসুল লইবার অনুমতি আছে তাহার এক ফর্দ্দ ইঙ্গরেজী এবং দেশীয়ভাষার কিম্বা জিলার প্রচলিত ভাষার কথায় ও অক্ষরে কালি বা রঙ্গ দিয়া সুপাঠ্যরূপে লিখিত হইয়া ঐ ফাটকের কি ঘরের নিকট কোন প্রকাশ স্থানে লাগাইয়া দেওয়া যাইবে ইতি।

মাসুলের ফর্দ্দ প্রকাশরূপে লটকাইয়া রাখিবার কথা।

### Part IV.—Mode of recovery of Municipal Taxes.

Tax Collector to prepare assessment register.

**99.** Every tax collector shall prepare from the lists hereinbefore mentioned a register which shall contain the names of all persons assessed, the property in respect of the occupation of which the assessment in each case is made, and the amount payable quarterly by each person in the Municipality or division, or portion of a Municipality in which the duties of such tax collector are to be performed; and every such list shall be attested by the Chairman.

Payment of tax by instalments.

**100.** Every tax to be payable under this Act shall be payable by four equal quarterly instalments. The instalment of tax on account of any quarter shall be due on the first day of the month in the said quarter.

Bill to be presented.

**101.** When any sum is due on account of any tax leviable under this Act, the Chairman shall, unless otherwise specially provided in this Act, cause to be presented to the person liable to the payment thereof a bill for the amount, which shall also contain a statement of the period and a description of the property or thing for which the charge is made. If the bill be in respect of the tax upon carriages, horses, and elephants, it shall contain a notice of the time within which an appeal against such tax may be preferred.

Receipts to be given.

**102.** For all sums collected on account of any tax under this Act, a receipt shall be given signed by the tax collector or by some other officer who may have been specially authorized by the Magistrate to grant such receipts.

Tax Collector to remit collections.

**103.** The Tax Collector or other officer appointed on that behalf shall remit, in such manner and at such times as the Magistrate shall direct, all sums of money collected either by himself or by any one of his establishment, and the Magistrate, or some other officer authorized on that behalf, shall give the tax collector a receipt for every sum of money so remitted. The Magistrate shall also cause all such sums of money to be credited to the Municipal Fund.

Recovery of taxes.

**104.** If any bill which may have been presented in pursuance of this Act be not paid by the person liable to pay the same within ten days from the presentation thereof, the Magistrate may

### চতুর্থ খণ্ড।—মুনিসিপল টাকুস আদায় করিবার নিয়মের কথা।

নিদ্ধারিত টাকসের রেজিষ্টর টাক্স আদায়কারির প্রস্তুত করিবার কথা।

৯৯ ধারা। টাকুস আদায়কারি প্রত্যেক জন পূর্ব্ব লিখিত নামনির্ঘণ্ট দেখিয়া এক খানি রেজিস্টর প্রস্তুত করিবেন। যত ব্যক্তির টাকুস ধার্য্য হইল তাঁহাদের নাম ও প্রত্যেক জনের অধিকারগত যে সম্পত্তির উপলক্ষে টাকুস ধার্য্য হইল তাহা ও যে মুনিসিপালিটীতে কিম্বা খণ্ডে কি মুনিসিপালিটীর যে অংশে ঐ টাকুস আদাযকারির কর্ম্ম নির্ব্বাহ করিতে হইবে সেই অংশে প্রত্যেক জনের তিন মাসান্তরে যত টাকা দিতে হইবে তাহা ঐ রেজিষ্টারে লেখা যাইবে ও সভাপতি সাক্ষিস্বরূপ সেই প্রত্যেক নির্ঘন্টপত্রে স্বাক্ষর করিবেন ইতি।

কিস্তি করিয়া টাক্স দিবার কথা।

১০০ ধারা। এই আইনমতে যেং টাকুস দিতে হয় তাহা চারি কিস্তিকরিয়া তিনং মাসান্তর দেওয়া যাইবে। কোন তিন মাসের নিমিত্তে যে কিস্তির টাকুস দেনা হয় তাহা সেই তিন মাসের প্রথম মাসের প্রথম দিনে দেনা হইবে ইতি।

বিল দিবার কথা।

১০১ ধারা। এই আইনমতে যে টাকুস আদায় হইতে পারে তজ্জন্যে টাকা পাওনা হইলে, যদি এই আইনে প্রকারান্তরের বিশেষ বিধান না থাকে তবে যে ব্যক্তির স্থানে ঐ টাকা পাওনা হয় সভাপতি তাঁহাকে ঐ টাকার বিল দেখাইবেন, যে কালের নিমিত্ত এবং যে সম্পত্তির কি দ্রব্যের নিমিত্তে ঐ টাকার দাওনা হয় ঐ বিলে তাহার বর্ণনা লেখা থাকিবে। যদি গাড়ির কি ঘোড়ার কি হস্তির উপর টাকুসের বিল হয়, তবে যে সময়ের মধ্যে ঐ টাকুসের উপর আপীল করা যাইতে পারিবে তাহা নির্দ্দিষ্ট থাকিবে ইতি।

রসীদ দিবার কথা।

১০২ ধারা। এই আইনমত কোন টাকুসের টাকা আদায় হইলে টাকুস আদায়কারি কিম্বা অন্য যে ব্যক্তি মাজিষ্ট্রেটের স্থানে রসীদ দিবার বিশেষ ক্ষমতা প্রাপ্ত হন তিনি ঐ টাকার রসীদ দিবেন ইতি

টাক্স আদায়কারি টাকা আদায় করিলে তাহা চালান দিবার কথা।

১০৩ ধারা। মাজিষ্ট্রেট যে প্রকারে ও যেং সময় নির্দ্দেশ করেন টাকুস আদায়কারী কিম্বা অন্য যে কর্ম্মকারক এই কর্ম্মে নিযুক্ত হন তিনি সেই প্রকারে ও সেইং সময়ে আপনার কিম্বা আপন আমলাগণের মধ্যে কোন ব্যক্তির আদায় করা সমস্ত টাকা চালান দিবেন এবং মাজিষ্ট্রেট কিম্বা এই কর্ম্মের নিমিত্ত ক্ষমতাপ্রাপ্ত অন্য কার্য্যকারক টাকুস আদায়কারিকে চালান দেওয়া সেই সকল টাকার রসীদ দিবেন। আরো মাজিষ্ট্রেট সেই সকল টাকা মুনিসিপল ফণ্ডে জমা করিয়া দিবেন ইতি।

টাক্স আদায় করিবার কথা।

১০৪ ধারা। এই আইনমতে বিলের টাকার দায়ী কোন ব্যক্তিকে বিল দেওয়া গেলেও তিনি সেই বিল দেখাইবার দিন অবধি দশ দিনের মধ্যে টাকা না দিলে, মাজিষ্ট্রেট এই

cause to be served upon such person a notice of demand in the Form (A) in Schedule F annexed to this Act, or to the like effect; and if such person shall not, within ten days from the service of notice of such demand, pay the sum due, together with a fee of two annas as costs for the service of the notice of demand, or show to the Magistrate sufficient cause for non-payment of the same, the amount of the arrear due, with costs on the scale in the Form (B) in Schedule F. set forth, which shall include those of serving the notice of demand, may be levied by distress and sale of any goods and chattels belonging to the defaulter which may be found within the Municipality, or of any goods and chattels whatever which may be found on the premises in respect of the occupation of which such defaulter is liable to such tax.

**105.** Every warrant of distraint and sale under the last preceding section shall be issued by the Magistrate, and shall be in the Form (C) in Schedule F set forth. The officer charged with the execution of the warrant of distress shall make an inventory of all goods and chattels seized under the Magistrate's warrant, and shall give not less than ten days' previous notice of the sale, and of the time and place thereof, by beat of drum, in the town or division thereof in which the property is situated and by serving on the defaulter a notice in the Form (D) in Schedule F. If the arrear be not paid with costs before the time fixed for the sale, or the warrant be not discharged or suspended by the Magistrate, the goods and chattels seized shall be sold by public outcry at the time and place specified, in the most public manner possible; and the proceeds shall be applied in discharge of the arrears and the costs, and the surplus, if any, shall be returned on demand to the person in possession of the goods and chattels at the time of the seizure. The tax collector or other officer appointed on that behalf under this Act shall make a return of all such sales to the Magistrate in the Form (E) specified in Schedule F; and the costs upon every such proceeding shall be such as are mentioned and set forth in Form (B) in Schedule F annexed to this Act.

Sale how to be conducted.

Proceeds how to be applied.

Costs.

**106.** If no sufficient goods or chattels belonging to a defaulter or being upon the premises in respect of the occupation of which the tax is due can be found within the Municipality in which the premises are situate, the Magistrate on being satisfied thereof, and of the existence of an arrear, may issue his warrant for

Sale of property beyond limits of town, &c.



আইনের F চিহ্নিত তফসীলের A পাঠে কি তাহার মর্ম্মানুসারে তাঁহার নামে দাওয়ার নোটিস দেওয়াইবেন। ঐ দাওয়ার নোটিস পাইলে পর দশ দিনের মধ্যে ঐ প্যাওনা টাকা না দিলেও তদ্ভিন্ন দাবির নোটিস দিবার খরচা বলিয়া ৵৹ দুই আনা ফী না দিলে, কিম্বা মাজিষ্ট্রেটের নিকট সেই বিলের টাকা না দিবার উপযুক্ত কারণ না দর্শাইলে মুনিসিপালিটীর মধ্যে ঐ বাকীদারের যে মাল ও দ্রব্য থাকে তাহা কিম্বা যে বাড়ীর অধিকারপ্রযুক্ত ঐ বাকীদার সেই টাক্সের দায়ী হন সেই বাড়ীর মধ্যে যে মাল ও দ্রব্য পাওয়া যায় তাহা ক্রোক ও নীলাম হইয়া ঐ বাকী পাওনা এবং F চিহ্নিত তফসীলের B পাঠের নির্দ্দিষ্ট হারে খরচ আদায় করা যাইবে। উক্ত খরচের মধ্যে দাবির নোটিস দিবার খরচও ধরিতে হইবে ইতি।

১০৫ ধারা। ইহার পূর্ব্ব ধারামতে ক্রোক ও নীলাম করিবার যে পরওয়ানা দেওয়া যায় মাজিষ্ট্রেট সাহেব F চিহ্নিত তফসীলের (C) পাঠে সেই পরওয়ানা জারী করিবেন। ক্রোক করিবার পরওয়ানা যে কর্ম্মকারককে সাধন করিবার নিমিত্ত দেওয়া যায় তিনি মাজিষ্ট্রেটের পরওয়ানামতে যত মাল ও দ্রব্য ক্রোক করেন তাহার নির্ঘণ্টপত্র প্রস্তুত করিবেন, এবং দ্রব্য যে নগরে বা যে খণ্ডে থাকে তথায় দশ দিনের অনূন থাকিতে ঢেঁড়রা দিয়া নীলাম হইবার সময়ের ও স্থানের নোটিস এবং F তফসীলের (D) পাঠে বাকীদারকে সেই কথার নোটিস দিবেন। নিলাম হইবার যে সময় নির্দ্ধারিত হয় খরচা সমেত বাকী টাকা সেই সময়ের পূর্ব্বে না দেওয়া গেলে কিম্বা মাজিষ্ট্রেট কর্ত্তৃক সেই পরওয়ানা রহিত কি স্থগিত না করা গেলে, উক্ত যে মাল ও দ্রব্য ক্রোক করা গেল তাহা নির্দ্দিষ্ট সময়ে ও স্থানে সাধ্যমতে প্রকাশরূপে নীলাম করা যাইবে। তদ্দ্বারা যে টাকা পাওয়া যায় তাহাহইতে পাওনা টাকা ও খরচা কাটিয়া লওয়া যাইবে। উদ্বর্ত্ত থাকিলে ঐ মাল ও দ্রব্য ক্রোক করিবার সময়ে যে ব্যক্তির অধিকারে ছিল তাঁহার দাওয়ামতে তাঁহাকে ফিরিয়া দেওয়া যাইবে। টাক্স আদায়কারী কিম্বা এই আইনমতে অন্য যে কর্ম্মকারক সেই কর্ম্মে নিযুক্ত হন তিনি F তফসীলের নির্দ্দিষ্ট (E) পাঠে মাজিষ্ট্রেটের নিকট ঐ সকল নিলামের রিটর্ণ দিবেন। এই আইনের F তফসীলের (B) পাঠে যত খরচা উল্লিখিত ও নির্দ্দিষ্ট হইল উক্ত প্রত্যেক কার্য্যের তত খরচা ধরা যাইবে ইতি।

নীলাম কিরূপে হইবে তাহার কথা।

টাকা যে রূপে প্রয়োগ হইবে তাহার কথা।

খরচার কথা।

১০৬ ধারা। যত মাল ও দ্রব্য থাকিলে ঐ বাকী টাকা প্রভৃতি শোধ হইতে পারে যে বাড়ীর অধিকারপ্রযুক্ত টাক্স পাওনা হয় সেই বাড়ী যে মুনিসিপালিটীর মধ্যে থাকে ঐ মুনিসিপালিটীতে বাকীদারের তত দ্রব্য কিম্বা ঐ বাড়ীর মধ্যে তত দ্রব্য পাওয়া যাইতে পারে না মাজিষ্ট্রেট অনুসন্ধানমতে এই কথা এবং বাকী থাকার

নগরের সীমার বাহিরে যে সম্পত্তি থাকে তাহার নিলামের কথা।

the distress and sale of any goods and chattels belonging to the defaulter within any other part of the jurisdiction of the Magistrate, or for the distress and sale of any goods and chattels belonging to the defaulter within the jurisdiction of any other Magistrate whatsoever, and such other Magistrate shall back the warrant so issued, and cause it to be executed and the amount (if levied) to be remitted to the Magistrate issuing the warrant.

কথা জানিলে আপনার কর্ত্তৃত্বাধীন অন্য স্থানে বাকীদারের যে মাল ও দ্রব্য থাকে তাহা ক্রোক ও নীলাম করিবার কিম্বা অন্য কোন মাজিষ্ট্রেটের কর্ত্তৃত্বাধীন স্থানে বাকীদারের কোন মাল ও দ্রব্য ক্রোক ও নীলাম করিবার পরওয়ানা দিতে পারিবেন। ও সেই অন্য মাজিষ্ট্রেট তদ্রূপ দেওয়া পরওয়ানার পৃষ্ঠে আজ্ঞা লিখিয়া স্বাক্ষর করিয়া সাদর করাইবেন এবং টাকা আদায় হইলে যে মাজিষ্ট্রেট পরওয়ানা দিলেন তাঁহার নিকট ঐ টাকা চালান দিবেন ইতি।

All goods found on premises liable to sale.

**107.** All goods and chattels, except tools or instruments of trade, which may be found upon any premises in respect of the occupation of which an arrear is due, shall be liable to be distrained for the recovery of such arrear. If the goods and chattels belong to any person other than the defaulter, the defaulter shall be liable to indemnify the owner of such goods and chattels from any damage he may sustain by reason of such distress, or by reason of any payment he may make to avoid such distress or any sale under the same. Provided that no arrear of tax which has remained due for more than three calendar months shall be recovered by distress and sale of the goods and chattels of any person, other than the defaulter himself, who did not reside on the premises in respect of which such tax was imposed at the time when such arrear became due.

But owner of goods to be indemnified by the defaulter.

বাড়ীর মধ্যে যে মাল পাওয়া যায় তাহা নীলাম হইতে পারিবার কথা।

১০৭ ধারা। যে বাড়ীর অধিকার প্রযুক্ত বাকী পাওনা হয় সেই বাড়ীর মধ্যে ব্যবসায়াদির হাতিয়ার কি যন্ত্রভিন্ন যে কোন মাল ও দ্রব্য পাওয়া যায় তাহা ঐ বাকী আদায় করিবার জন্যে ক্রোক করা যাইতে পারিবে। ঐ মাল ও দ্রব্য বাকীদারভিন্ন অন্য ব্যক্তির দ্রব্য হইলে তাহা ক্রোক করাপ্রযুক্ত কিম্বা ক্রোক না হয় বা ক্রোক হইলে বিক্রয় না হয় এই নিমিত্ত ঐ ব্যক্তির যত হানি হইল বাকীদারের প্রতি সেই হানিপূরণ করিবার দায় থাকিতে পারিবে। কিন্তু কোন বাড়ীর যে টাক্স ধার্য্য হয় তিন মাসের অধিক কাল সেই টাক্স বাকী থাকিলে, বাকী পড়িবার সময়ে বাকীদার ভিন্ন অন্য যে ব্যক্তি ঐ বাড়ীতে বাস করেন তাঁহার মাল ও দ্রব্য ক্রোক ও নীলাম করিয়া ঐ টাক্স আদায় করা যাইবে না ইতি।

কিন্তু বাকীদারের স্থানে স্বামির হানিপূরণ পাইবার কথা।

No person employed in collection of tax to buy distrained goods.

**108.** Every tax collector and other servants appointed for, or employed in the performance of any duties connected with the assessment or collection of the tax under this Act, is prohibited from bidding for or purchasing any property at such sales as aforesaid. Any person purchasing property in contravention of this section shall be liable, upon conviction before a Magistrate, to a penalty not exceeding fifty Rupees, and the sale shall be quashed and the property declared liable to resale.

কোন ব্যক্তি টাক্স আদায় করিবার কর্ম্মে নিযুক্ত হইলে ঐ ক্রোক করা দ্রব্য তাহার ক্রয় করিতে না পারিবার কথা।

১০৮ ধারা। টাক্স আদায়কারি প্রত্যেক ব্যক্তির প্রতি এবং এই আইনমত টাক্স ধার্য্য কি আদায় করণসম্পর্কীয় কোন কার্য্যে যে চাকরেরা নিযুক্ত হয় কি কর্ম্ম পায় তাহাদের প্রতি পূর্ব্বোক্ত নীলামে কোন দ্রব্যের নিমিত্তে মূল্য ডাকিবার কি দ্রব্য ক্রয় করিবার নিষেধ আছে। কোন ব্যক্তি এই ধারার আজ্ঞা না মানিয়া দ্রব্য ক্রয় করিলে মাজিষ্ট্রেটের সম্মুখে ঐ কথার প্রমাণ হইলে তাহার ৫০৲ টাকাপর্য্যন্ত দণ্ড হইবে, সেই বিক্রয়ও অসিদ্ধ হইবে ও সেই দ্রব্যের পুনশ্চ নীলাম হওনবাধ্য কথা প্রচার হইতে পারিবে ইতি।

Magistrate to keep account of distress and sales.

**109.** The Magistrate shall cause a regular account to be kept of all distresses levied and sales made for the realization of arrears under this Act.

ক্রোক ও নীলামের হিসাব মাজিষ্ট্রেটের রাখিবার কথা।

১০৯ ধারা। এই আইনমত বাকী আদায় করিবার নিমিত্ত যে ক্রোক ও নীলাম করা যায় মাজিষ্ট্রেট তাহার নিয়মিত হিসাব রাখিবার বিধান করিবেন ইতি।

Removal of property to be fraudulent.

**110.** Whoever conceals, removes, or disposes of any property belonging to the person who is liable for any amount of tax, for the purpose of avoiding a distress under the provisions of this Act, shall be considered to have concealed, removed, or disposed of such property fraudulently.

সম্পত্তি স্থানান্তর করা প্রতারণা জ্ঞান হইবার কথা।

১১০ ধারা। কোন ব্যক্তি টাক্সের দায়ী হইলে এই আইনের বিধানমতে তাহার দ্রব্যাদি ক্রোক না হয় এই উদ্দেশে সেই দ্রব্যাদি গুপ্ত রাখিলে কি স্থানান্তর কি হস্তান্তর করিলে তিনি প্রতারণাপূর্ব্বক ঐ দ্রব্য গুপ্ত রাখিয়াছেন কি স্থানান্তর কি হস্তান্তর করিয়াছেন বলিয়া জ্ঞান হইবে ইতি।

## Part V.—Municipal Fund and its application.

What shall constitute the Municipal Fund.

**111.** All monies, rents, and profits received by the Commissioners by virtue of this or any other Act, and all fines, fees, and penalties paid or levied under this Act, and all other monies which, under sanction of Government, may be transferred to such Commissioners, shall constitute a fund, which shall be called the Municipal Fund, and shall, together with all property of every nature or kind which may become vested in the said Commissioners, be under their control, and shall be held by them and their successors in trust for the purposes of this Act.

Payment on account of Police.

**112.** The Commissioners shall set apart annually out of the Municipal Fund a sum sufficient for the maintenance of police officers appointed or employed under Act V of 1861, or any other Act which may for the time being be in force for the regulation of the police within the territories subject to the Lieutenant-Governor of Bengal or any part thereof; provided that the number of police officers shall be determined in manner as hereinafter provided.

Purposes to which Fund may be applied.

**113.** The Municipal Fund, after a sum has been set apart as in the manner provided by the next preceding section, may, subject to such rules and restrictions as the Lieutenant-Governor may from time to time prescribe, be applicable within the towns in which it is raised, to the following purposes, that is to say—

(1)—The construction, repair, and maintenance, of streets and bridges.

(2)—Works of public utility calculated to promote the health, comfort, or convenience of the townspeople; including the supply of water, expenses of lighting of streets, the construction, repair, and maintenance of hospitals, dispensaries, lunatic asylums, rest-houses, tanks, wells, and markets; also the payment of all charges connected with the objects for which such buildings were constructed, the training and employment of medical practitioners and vaccinators, the sanitary inspections, the registration of births and deaths, the cleansing of tanks or wells, and the application of the Indian Contagious Diseases Act.

(3)—The diffusion of education, and with this view, the construction and repair of school-houses, the establishment and maintenance of schools either wholly or by means of grants-in-aid, the inspection of schools and training of teachers.

## পঞ্চম খণ্ড।—মুনিসিপল ফণ্ডের ও তৎপ্রয়োগের কথা।

যাহা২ লইয়া মুনিসিপল ফণ্ড হইবে তাহার কথা।

১১১ ধারা। কমিশ্যনরেরা এই আইনের বা অন্য কোন আইনের বলে যে টাকা ও ভাড়া ও লাভ প্রাপ্ত হন, এবং এই আইনমতে অর্থদণ্ড ও ফী ও দণ্ডস্বরূপ যে টাকা পাওয়া যায় বা আদায় হয়, এবং গবর্ণমেণ্টের অনুমতিমতে আর যে সকল টাকা কমিশ্যনরদের হস্তে অর্পণ করা যায়, এই সকল টাকা লইয়া একটি ফণ্ড করা যাইবে। তাহার মুনিসিপল ফণ্ড নাম থাকিবে। সেই টাকা ও অন্য যে প্রকারের যত সম্পত্তি উক্ত কমিশ্যনরদের প্রতি বর্ত্তে তাহা তাঁহারদের কর্তৃত্বাধীন থাকিবে ও তাঁহারা ও তাঁহারদের উত্তরপদধারিরা এই আইনের কার্য্যপক্ষে ঐ সকল দ্রব্যাদি ন্যস্তস্বরূপ রাখিবেন ইতি।

পোলীসের বেতনাদির কথা।

১১২ ধারা। ১৮৬১ সালের ৫ আইনমতে কিম্বা বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের শাসিত দেশের কিম্বা তাহার কোন অংশের মধ্যে পোলীসের বিধান করণার্থ অন্য যে আইন যে সময়ে প্রচলিত থাকে সেই আইনমতে পোলীসের যে কর্ম্মকারকেরা নিযুক্ত হন বা কর্ম্ম পান কমিশ্যনরেরা বৎসর২ মুনিসিপল ফণ্ড হইতে তাঁহাদের বেতনাদির নিমিত্ত উপযুক্ত টাকা পৃথক রাখিবেন। পরন্তু পোলীসের কত জন কর্ম্মকারক নিযুক্ত হইবেন এই কথা নিম্নলিখিত বিধানমতে স্থির করা যাইবে ইতি।

ফণ্ডের টাকা যেং কর্ম্মে খরচ হইবে তাহার কথা।

১১৩ ধারা। ইহার পূর্ব্ব ধারার বিধানমতে টাকা পৃথক করিয়া রাখা গেলে পর মুনিসিপল ফণ্ড যে নগরের মধ্যে তোলা যায় সেই নগরের নিম্নলিখিত কার্য্যে প্রয়োগ হইবে। কিন্তু শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব সময়ে২ যে বিধি ও নিষেধসূচক যে আজ্ঞা করেন তাহা মানিতে হইবে বিশেষতঃ।

(১)—পথ ও পুল বাঁধিবার ও মেরামত ও রক্ষা করিবার কার্য্যে।

(২)—জল যোগাওন ও পথে আলোদেওন ও হাসপাতাল ও ঔষধালয় ও ক্ষিপ্তব্যক্তিদের আশ্রয়বাড়ী ও চটী ও পুষ্করিণী ও কূপ ও বাজার প্রস্তুত ও মেরামত ও রক্ষা করণ প্রভৃতি সাধারণের উপকারার্থ যে কার্য্যদ্বারা নগরবাসিদের স্বাস্থ্য ও সুখ ও স্বচ্ছন্দতা বর্দ্ধন হয় সেই কার্য্যে। এবং উক্ত গৃহাদি যেং উদ্দেশে প্রস্তুত করা যায় তৎসম্পর্কীয় সমস্ত খরচ দেওনে ও চিকিৎসকদের ও টীকা দিবার লোকদের শিক্ষা ও কর্ম্মদেওনে এবং স্বাস্থ্য সম্বন্ধ পরিদর্শন কার্য্যে ও জন্ম ও মৃত্যু রেজিষ্টরী করণে ও পুষ্করিণী ও কূপ পরিষ্কার করণে এবং সংক্রামক রোগ নিবারণার্থ ভারতবর্ষীয় আইন প্রয়োগ করণে।

(৩)—বিদ্যাশিক্ষা বিস্তৃত করণে। তদর্থে পাঠশালা নিম্মাণ ও মেরামৎ করণে ও পাঠশালা স্থাপন ও সম্পূর্ণ ব্যয়াদি দান কিম্বা রাজকীয় সাহায্য গ্রহণপূর্ব্বক তাহার ব্যয়াদি দেওনে ও পাঠশালার পরিদর্শনে ও শিক্ষকদিগকে প্রস্তুত করণে।

(4)—The support or relief of the poor in times of exceptional distress and scarcity.

Contribution to extra Municipal expenditure.

**114.** It shall be competent to the Commissioners, with the sanction or upon the direction of the Lieutenant-Governor, to contribute a portion of the Municipal Funds towards the expenses incurred in any other Municipality under this Act, or in any district or sub-division under the District Road Cess Act 1871 passed by the Lieutenant-Governor of Bengal in Council, where such expenditure is incurred for any of the purposes described in the last preceding section, and is calculated to benefit the inhabitants of the contributing town, or to relieve exceptional distress in the neighbourhood; provided always that, where such contribution has not been originally recommended by the Commissioners, it shall not be obligatory upon them until the proposal to make such contribution shall have been submitted to them by the Lieutenant-Governor, and they shall have had the opportunity of offering their opinions thereon.

Appointment of officers to superintend operations of Municipalities.

**115.** It shall be competent to the Lieutenant-Governor to appoint, from time to time, such officers as may be required for the purpose of inspecting or superintending the operations of the Municipalities created by this Act, and to assign to them such salaries as the Lieutenant-Governor shall think reasonable; and the expense incurred by reason of such appointments shall be defrayed in rateable proportions out of the funds of the several Municipalities established under this Act. And the said Lieutenant-Governor may direct that the municipalities in any district or division shall pay such sum as he may consider reasonable towards the cost of clerks or other establishment maintained in the office of the Collector or Commissioner for purposes of supervision under this Act.

Annual estimates of expenditure to be prepared.

**116.** The Commissioners shall consider and pass at a meeting, a statement or estimate showing the probable receipts, and the expenditure which it is proposed by the Commissioners to incur during the year commencing on the first day of April then next, and the items in respect of which it is proposed to incur such expenditure, and may also consider and pass a supplemental estimate providing for any modifications which they may deem it advisable to make in the distribution of the amount to be raised in the official year then current for the purposes of this Act.

[*Government Gazette*, 13th *February* 1872.]

(৪)—বিশেষ দুঃখের ও দুর্ভিক্ষের কালে দীন দরিদ্রদের ভরণপোষণ কি সাহায্য করণে ইতি।

মুনিসিপল নগর সংক্রান্ত অতিরিক্ত খরচ দিবার কথা।

১১৪ ধারা। এই আইনমত কোন মুনিসিপালিটীর মধ্যে কিম্বা মন্ত্রিসভাধিষ্ঠিত বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের প্রণীত প্রদেশীয় পথকর বিষয়ক ১৮৭১ সালের আইনমতে কোন জিলায় কি মহকুমায় ইহার পূর্ব্ব ধারার নির্দ্দিষ্ট অন্যতর কার্য্যে টাকা ব্যয় হইলে ও সেই কার্য্যদ্বারা ঐ মুনিসিপালিটীর অন্তর্গত লোকদের উপকারের সম্ভাবনা থাকিলে কিম্বা নিকটস্থ গ্রামাদির বিশেষ দুঃখ নিবারণ হইতে পারিলে কমিশ্যনরেরা শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের অনুমতিক্রমে কিম্বা তদীয় আদেশমতে সেই মুনিসিপালিটীর সাহায্যার্থে আপনারদের মুনিসিপল ফণ্ড হইতে টাকা দিতে পারিবেন। পরন্তু কমিশ্যনরেরাই প্রথমে তদ্রূপ সাহায্য দিবার প্রস্তাব না করিলে শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব যত কাল তাঁহারদের নিকট সেই প্রস্তাব না করেন এবং তাঁহারা তদ্বিষয়ে যতকাল আপনারদের অভিমত জ্ঞাত করিবার সুযোগ না পান ততকাল সেই সাহায্য করিতে আবদ্ধ হইবেন না ইতি।

মুনিসিপালিটীর কার্য্যের তত্ত্বাবধারণার্থে কর্ম্মকারকদের নিযুক্ত হইবার কথা।

১১৫ ধারা। এই আইনমতে যে২ মুনিসিপালিটী করা যায়, শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব সেইং মুনিসিপালিটীর কার্য্যের পরিদর্শন বা তত্ত্বাবধারণ করণার্থে সময়েং প্রয়োজনমতে কর্ম্মকারকদিগকে নিযুক্ত করিয়া তাঁহারদের যত বেতন উপযুক্ত জ্ঞান করেন তত বেতন নিরূপণ করিতে পারিবেন। ও সেই ব্যক্তিদের নিয়োগ হওয়া প্রযুক্ত যত টাকা ব্যয় হয় এই আইনমত স্থাপিত নানা মুনিসিপালিটীর ক্ষমতানুসারে সেই টাকা হারাহারিমতে তাহারদের ফণ্ড হইতে দেওয়া যাইবে। এবং এই আইনমতে তত্ত্বাবধারণ করিবার নিমিত্তে কালেক্টর সাহেবের কি কমিশ্যনর সাহেবের আফিসে যত জন কেরাণী কি অন্য আমলা নিযুক্ত করা যায়, শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব তাহারদের যত খরচ বিহিত বোধ করেন কোন জিলার কি দেশখণ্ডের মুনিসিপালিটীর প্রতি তত খরচ দিবার আদেশ করিতে পারিবেন ইতি।

খরচের অনুমানপত্র বৎসরং প্রস্তুত করিবার কথা।

১১৬ ধারা। আপ্রিল মাসের প্রথমদিবসাবধি এক বৎসর যত টাকা আদায় হইবার সম্ভাবনা ও কমিশ্যনরেরা যত টাকা খরচ করিবার প্রস্তাব করেন ও যেং কার্য্যে ঐ টাকা খরচ করিবার কল্পনা করেন তাঁহারা ঐ মাসের পূর্ব্বে অধিবেশন করিয়া ইহার বর্ণনা কি অনুমানপত্র বিবেচনা করণ পূর্ব্বক গ্রাহ্য করিবেন। এবং তৎকালে রাজকীয় যে সাল চলিতেছে সেই সালে যত টাকা তুলিতে হইবে এই আইনের কার্য্যার্থে তাহার বিলি করণ বিষয়ে অন্য নিয়ম করা বিধেয় জ্ঞান হইলে ইহার পরিশিষ্ট অনুমানপত্র বিবেচনা করিয়া গ্রাহ্য করিতে পারিবেন ইতি।

**117.** Copies of the aggregate estimates for any Municipality which shall have been passed under the provisions of the next preceding Section, and if necessary, translations thereof into the vernacular of the district, shall be lodged in the offices of the Magistrate of the district and of the Magistrate, and at some convenient place within such Municipality. During fourteen days after such estimates shall have been so lodged in the said offices, of which due notice shall be publicly given, such estimates and translations in the vernacular of the district shall be open to inspection at all reasonable times and seasons by any rate-payer of such town who may desire to inspect the same.

*Estimates to be published.*

১১৭ ধারা। কোন মুনিসিপালিটীর মোট আয়-ব্যয়ের অনুমানপত্র ইহার পূর্ব্ব ধারার বিধানমতে গ্রাহ্য করা গেলে তাহার প্রতিলিপি এবং আবশ্যক হইলে জিলার দেশীয় ভাষায় ঐ পত্রের অনুবাদ জিলার মাজিষ্ট্রেট সাহেবের আফিসে এবং ঐ মাজিষ্ট্রেটের আফিসে ও সেই মুনিসিপালিটীর কোন উপযুক্ত স্থানে রাখিতে হইবে। ও সেই প্রতিলিপি তথায় রাখা গেল ইহার নোটিস প্রকাশ করা যাইবে। উক্ত প্রকারে রাখা গেলে পর ঐ নগরের টাক্সদায়ি কোন ব্যক্তি তাহা দেখিতে চাহিলে চৌদ্দ দিন পর্য্যন্ত উপযুক্ত সকল সময়ে ঐ অনুমানপত্র ও জিলার প্রচলিত ভাষায় ঐ পত্রের অনুবাদ দেখিতে পারিবেন ইতি।

*অনুমানপত্র প্রকাশ করিবার কথা।*

**118.** As soon as is practicable, after the expiration of the said fourteen days, the Magistrate shall transmit to the Magistrate of the district the said estimates, with any remarks or objections thereupon which may have been recorded by himself or by the Municipal Commissioners at a meeting. The Magistrate of the district shall transmit to the Commissioner of the Division the said estimates, together with any remarks or objections made by the Magistrate or the Municipal Commissioners, and his own opinion thereon.

*Estimate to be transmitted to Magistrate of district and Commissioner of Division.*

১১৮ ধারা। উক্ত চৌদ্দ দিন গত হইলে পর মাজিষ্ট্রেট ও মুনিসিপল কমিশ্যনরেরা সাধ্যমতে ত্বরায় অধিবিষ্ট হইয়া ঐ অনুমানপত্র বিষয়ে কোন মন্তব্য কথা লিখিলে বা কোন আপত্তি করিলে তাহা সমেত ঐ অনুমানপত্র জিলার মাজিষ্ট্রেট সাহেবের নিকট পাঠাইবেন। মাজিষ্ট্রেট কিম্বা মুনিসিপল কমিশ্যনরেরা ঐ অনুমানপত্র বিষয়ে যে মন্তব্য কথা ও আপত্তি লেখেন জিলার মাজিষ্ট্রেট সাহেব তদ্বিষয়ে আপনার অভিমত লিখিয়া দেশখণ্ডের কমিশ্যনর সাহেবের নিকট পাঠাইবেন ইতি।

*জিলার মাজিষ্ট্রেট সাহেবের ও দেশখণ্ডের কমিশ্যনর সাহেবের নিকট অনুমানপত্র পাঠাইবার কথা।*

**119.** The Commissioner of the division shall sanction, if unobjectionable, any estimate forwarded under the next preceding section. If he see any objection to such estimate he may record his objection: and he shall have power to remit for reconsideration the estimate of any Municipality made under this Part which may have been voted by less than two-thirds of the Commissioners of such Municipality.

*Power of Commissioner of division as to estimates.*

১১৯ ধারা। ইহার পূর্ব্ব ধারামতে যে অনুমানপত্র পাঠান যায় তদ্বিষয়ের আপত্তি না থাকিলে দেশখণ্ডের কমিশ্যনর সাহেব তাহা অনুমোদন করিবেন। সেই পত্রের বিষয় তাঁহার কোন আপত্তি থাকিলে তিনি তাহা লিখিয়া দিবেন। এবং কোন মুনিসিপালিটীর কমিশ্যনরদের মধ্যে তিন অংশের দুই অংশের ন্যূন ব্যক্তি এই খণ্ডমতে প্রস্তুত সেই মুনিসিপালিটীর যে অনুমানপত্রের সপক্ষে অভিমত জ্ঞাত করিয়াছেন তিনি ঐ পত্রের পুনর্ব্বিবেচনা হইবার নিমিত্ত তাহা ফিরিয়া পাঠাইতে পারিবেন ইতি।

*অনুমানপত্র বিষয়ে কমিশ্যনর সাহেবের ক্ষমতার কথা।*

**120.** The Commissioners shall, at such time or times, and in such form as the Lieutenant-Governor shall direct, furnish an annual report of their proceedings and statements in detail of all the works executed by them, and of all sums received and expended by them. All the municipal accounts shall be audited by such person and in such manner as the Lieutenant Governor shall direct. The annual report shall be published in the *Calcutta Gazette*.

*An annual report of proceedings, &c., to be submitted.*

১২০ ধারা। শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব কমিশ্যনরদের আনুষ্ঠানিক কার্য্যের রিপোর্ট ও তাঁহারদের দ্বারা যে সকল কার্য্য সম্পাদন হইয়াছে ও তাঁহারদের যত টাকা আয় ও ব্যয় হইয়াছে তাহার বিস্তারিত বর্ণনাপত্র যে সময়ে যে পাঠে লিখিয়া দিতে আদেশ করেন কমিশ্যনরেরা সেই সময়ে সেই পাঠে লিখিয়া অর্পণ করিবেন। শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব ঐ সকল মুনিসিপল হিসাব আডিট করিবার জন্যে যে ব্যক্তিকে নিযুক্ত করেন, ও তাঁহাকে যেরূপ আদেশ করেন তিনি সেই রূপে ঐ হিসাব আডিট করিবেন। ঐ বার্ষিক রিপোর্ট কলিকাতা গেজেটে প্রকাশ করা যাইবে ইতি।

*আনুষ্ঠানিক কার্য্যাদির বার্ষিক রিপোর্ট অর্পণ করিবার কথা।*

[গবর্ণমেণ্ট গেজেট । ১৮৭২ । ১৩ ফেব্রুআরি ।]

**121.** All sums collected under this Act, and all funds appropriated by Government for the purposes of this Act, shall be paid into the nearest Government treasury of the district, or, with the sanction of Government, into any Bank or branch Bank, or Native Banker established in or near to the Municipality, and shall be credited to an account to be called the Municipal Fund of the Municipality where they have been raised, provided always that it shall be competent to the Commissioners, with the sanction of Government, to invest any sums not required for immediate use either in the Government Savings Bank or in Government securities, or in any other form of security which may be approved of by Government.

Disposal of sums collected.

**122.** All orders for payment of money from the Municipal Fund shall be signed by the Chairman or, in his absence, by the Vice-Chairman, or, in the absence of the Vice-Chairman, by any two of the Commissioners.

Mode of drawing money.

**123.** Within one month after the commencement of each year, the Magistrate shall cause to be prepared accounts of the receipts and expenditure of the Municipal Fund during the previous year; and shall cause such accounts to be laid before the Municipal Commissioners for the space of one month, and shall cause copies of such accounts and of any remarks made thereon by the Municipal Commissioners to be forwarded to the Magistrate of the district, who shall forward the same to the Commissioner of the Division.

Accounts to be prepared.

PART VI.—REGISTRATION OF BIRTHS AND DEATHS.

**124.** It shall be lawful for the Commissioners to keep in their office a register of all births and deaths within the Municipality, and for this purpose they shall divide the Municipality into such and so many districts as they shall think fit, and for every such district they shall appoint a person to be Registrar of births and deaths within such district.

Commissioners may keep a register of births and deaths, and appoint Registrars.

**125.** Every Registrar shall dwell within the district of which he is Registrar, and shall cause his name, with the addition of Registrar for the district for which he shall be so appointed, to be placed in some conspicuous place on or near the outer door of his own dwelling-house; and the Com-

Every Registrar to live in his district; list of Registrars to be published, &c.

১২১ ধারা। এই আইনমতে যত টাকা আদায় করা যায় এবং এই আইনমত কার্য্যের নিমিত্তে গবর্ণমেণ্ট যত টাকা প্রদান করেন জিলার মধ্যে গবর্ণমেণ্টের যে খাজানাখানা নিকট থাকে ঐ টাকা সেই খাজানাখানায় কিম্বা গবর্ণমেণ্টের অনুমতি হইলে মুনিসিপালিটীর মধ্যে বা তন্নিকটে স্থাপিত কোন ব্যাঙ্কে কি শাখা ব্যাঙ্কে বা এদেশীয় বণিকের নিকেটে গচ্ছিত করা যাইবে। এবং ঐ টাকা যে মুনিসিপালিটীর মধ্যে তোলা যায় সেই মুনিসিপালিটীর মুনিসিপল ফণ্ডের খাতায় জমা করিয়া দেওয়া যাইবে। কিন্তু তন্মধ্যে কতক টাকা তৎকালে ব্যয় করিবার প্রয়োজন না হইলে কমিশ্যনরেরা গবর্ণমেণ্টের অনুমতি লইয়া গবর্ণমেণ্টের সেবিং ব্যাঙ্কে ঐ টাকা রাখিতে পারিবেন কিম্বা সেই টাকাতে গবর্ণমেণ্ট সিকুরিটী ক্রয় করিতে পারিবেন কিম্বা গবর্ণমেণ্ট অন্য যে প্রকারে অনুমোদন করেন সেই প্রকারে ঐ টাকা গচ্ছিত করিয়া রাখিবেন ইতি।

যে টাকা আদায় করা যায় তাহার ব্যয়াদির কথা।

১২২ ধারা। মুনিসিপল ফণ্ড হইতে টাকা লইবার সকল অনুজ্ঞাপত্রে সভাপতি কিম্বা তাহার অনুপস্থানে প্রতিনিধি সভাপতি এবং প্রতিনিধি সভাপতির অনুপস্থানে কমিশ্যনরদের দুই জন স্বাক্ষর করিবেন ইতি।

টাকা বাহির করিয়া লইবার নিয়মের কথা।

১২৩ ধারা। কোন বৎসর আরম্ভ হইবার পর এক মাসের মধ্যে মাজিষ্ট্রেট মুনিসিপল ফণ্ডের পূর্ব্ব বৎসরের আয়ব্যয়ের হিসাবপত্র প্রস্তুত করাইবেন। এবং মুনিসিপল কমিশ্যনরদের সম্মুখে এক মাস পর্য্যন্ত ঐ হিসাবপত্র অর্পণ করাইবেন। এবং তাঁহারা তদ্বিষয়ের যে মন্তব্য কথা লেখেন তাহা সমেত ঐ হিসাবের প্রতিলিপি জিলার মাজিষ্ট্রেট সাহেবের নিকট প্রেরণ করাইবেন তিনি দেশখণ্ডের কমিশ্যনর সাহেবের নিকট তাহা পাঠাইবেন ইতি।

হিসাব প্রস্তুত করিবার কথা।

ষষ্ঠ খণ্ড।—জন্ম ও মৃত্যু রেজিস্টরী করিবার কথা।

১২৪ ধারা। মুনিসিপালিটীর মধ্যে যত সন্তানাদির জন্ম হয় ও যত ব্যক্তির মৃত্যু হয় কমিশ্যনরেরা আপনারদের আফিসে তাহার রেজিস্টর রাখিবেন। এতদর্থে তাঁহারা ঐ মুনিসিপালিটী যত পল্লিতে বিভাগ করা উচিত বোধ করেন তত পল্লি করিবেন ও প্রত্যেক পল্লিতে জন্মের ও মৃত্যুর রেজিষ্ট্রার নামে এক ব্যক্তিকে নিযুক্ত করিবেন ইতি।

জন্ম ও মৃত্যুর রেজিষ্টর রাখিতে ও রেজিষ্ট্রারকে নিযুক্ত করিতে কমিশ্যনরদের ক্ষমতার কথা।

১২৫ ধারা। যে ব্যক্তি যে পল্লির রেজিষ্ট্রার হন তিনি সেই পল্লির মধ্যে বাস করিবেন। এবং যে পল্লির রেজিষ্ট্রারের পদে নিযুক্ত হইলেন আপন বাসগৃহের বহির্দ্বারে কি তাহার নিকট কোন প্রকাশ স্থানে সেই পল্লির রেজিষ্ট্রার বলিয়া আপনার নাম প্রকাশ করিবেন। এবং কোন

রেজিষ্ট্রারের নিজপল্লিতে বাস করিতে হইবার ও রেজিষ্ট্রারদের নাম নির্ঘণ্ট প্রকাশ হইবার কথা।

missioners shall cause to be printed and published a list, containing the name and place of abode of every Registrar in the town.

Commissioners to have register books prepared and numbered.

**126.** The Commissioners shall cause to be prepared and printed a sufficient number of register books for making entries of all births and deaths which may take place within the Municipality according to the forms prescribed in Schedules (G) and (H) to this Act annexed, and the pages of such book shall be numbered progressively from the beginning to the end.

Registrar to inform himself of, and register births and deaths.

**127.** Every Registrar shall inform himself carefully of every birth and of every death which shall happen in his district after the first day of September, and shall learn and register, as soon as conveniently may be after the event, without fee or reward, the particulars required to be registered, according to the forms in the said Schedules (G) and (H), respectively, touching every such birth and every such death, as the case may be, which shall not have been already registered, every such entry being made in order from the beginning to the end of the book.

Information of births to be given within one month

**128.** The father or mother of every child born within the Municipality, or in case of the death, illness, absence, or inability of the father and mother, the occupier of the house or tenement in which such child shall have been born, shall, within one month next after the day of every such birth, give information to the Registrar of the district, according to the best of his or her knowledge and belief, of the several particulars hereby required to be known and registered touching the birth of such child. Any person whose duty it shall be to give information to a Registrar under this section, who shall reufse or neglect to give such information, shall be liable toa penalty not exceeding one hundred Rupees.

Information of death to be given.

**129.** Some one of the persons present at the death, or in attendance during the last illness, of every person dying within the Municipality, or, in case of the death, illness, inability, or default of all such persons, the occupier of the house or tenement, or if the occupier be the person who shall have died, some inmate of the house or tenement in which such death shall have happened, shall, within eight days next after the day of such death, give information to the Registrar of the district, according to the best of his

নগরে যত জন রেজিষ্ট্রার নিযুক্ত হন কমিশ্যনরেরা তাঁহারদের নাম ও বাসস্থানের নির্ঘণ্টপত্র ছাপাইয়া প্রকাশ করিবেন ইতি।

রেজিষ্টরী বহী প্রস্তুত করিয়া নম্বর দিবার কথা।

১২৬ ধারা। মুনিসিপালিটীর মধ্যে যত সন্তানাদির জন্ম ও যত ব্যক্তির মৃত্যু হয় তাহারদের নামাদি লিখিয়া রাখিবার জন্যে যত খানি রেজিস্টরী বহীর প্রয়োজন হয় কমিশ্যনরেরা এই আইনের (G) ও (H) তফসীলের পাঠানুসারে তত খানি বহী প্রস্তুত করিয়া ছাপাইয়া দিবেন। ঐ২ বহীর প্রথমাবধি শেষপর্য্যন্ত পেজের নম্বর দেওয়া যাইবে ইতি।

জন্মের ও মৃত্যুর সন্ধান রেজিষ্ট্রারের লইয়া রেজিষ্টরী করিবার কথা।

১২৭ ধারা। কোন রেজিষ্ট্রারের পল্লির মধ্যে সেপ্টেম্বর মাসের প্রথম দিনের পর যত সন্তানাদির জন্ম হয় ও যত ব্যক্তির মৃত্যু হয়, তিনি অবধানপূর্ব্বক তাহার সন্ধান লইবেন এবং যে সন্তানের জন্মের ও যে ব্যক্তির মৃত্যুর কথা পূর্ব্বে রেজিস্টরী করা যায় নাই উক্ত (G) ও (H) তফসীলের পাঠানুসারে তদ্বিষয়ের যেং বর্ণনা রেজিস্টরী করিতে হইবে তিনি ঐ জন্মাদির বৃত্তান্ত অবগত হইয়া সুবিধামতে ত্বরায় রেজিস্টরী করিবেন। ইহার নিমিত্তে ফী কি পারিতোষিক লইবেন না। উক্ত কথা বহীর প্রথমাবধি শেষপর্য্যন্ত ক্রমান্বয়ে লিখিতে হইবে ইতি।

জন্মের সম্বাদ এক মাসের মধ্যে দিবার কথা।

১২৮ ধারা। মুনিসিপালিটীর মধ্যে কোন সন্তানের জন্ম হইলে তদ্বিষয়ের যেং বৃত্তান্ত এই আইনমতে অবগত হইয়া রেজিস্টরী করিবার আজ্ঞা হইল ঐ জন্মদিনের পর এক মাসের মধ্যে সন্তানের পিতা কি মাতা এবং তাহারদের মৃত্যু কি পীড়া হইলে কিম্বা তাঁহারা উপস্থিত না থাকিলে কি অক্ষম হইলে যে ঘরের কি বাসার মধ্যে সন্তানের জন্ম হয় সেই ঘরের দখীলকার আপন জ্ঞানানুসারে পল্লির রেজিষ্ট্রারকে সেই বৃত্তান্ত জানাইবেন। এই ধারামতে রেজিষ্ট্রারকে উক্ত সন্ধান জ্ঞাত করা যে ব্যক্তির কর্ত্তব্য তিনি তাহা জানাইতে অস্বীকার কি ত্রুটি করিলে তাঁহার এক শত টাকাপর্য্যন্ত দণ্ড হইতে পারিবে ইতি।

মৃত্যুর সম্বাদ দিবার কথা।

১২৯ ধারা। মুনিসিপালিটীর মধ্যে কোন ব্যক্তি মরিলে তদ্বিষয়ের যেং বৃত্তান্ত এই আইনমতে অবগত হইয়া রেজিস্টরী করিবার আজ্ঞা হইল ঐ ব্যক্তির মরণ সময়ে যাঁহারা উপস্থিত ছিলেন কিম্বা পীড়ার চরমাবস্থায় তাঁহার সুশ্রূষা করিলেন তাঁহারদের অন্যতর ব্যক্তি, ও তাঁহারদের মৃত্যু হইলে কি পীড়া থাকিলে কিম্বা তাঁহারা অক্ষম হইলে কি সম্বাদ না দিলে, যে ঘরে কি বাসাঘরে ঐ ব্যক্তির মৃত্যু হয় সেই ঘরের দখীলকার, ও সেই দখীলকারেরই মৃত্যু হইলে তাহার মরণকালে যাঁহারা ঐ ঘরে বাস করিতেন কি থাকিতেন তাঁহারদের কোন ব্যক্তি তাঁহার মরণের আট দিনের মধ্যে

or her knowledge and belief, of the several particulars hereby required to be known and registered touching the death of such person. Any person who shall refuse or neglect to give any information which it is his duty to give under this section, shall be liable to a penalty not exceeding one hundred Rupees.

**130.** Every person by whom the information contained in any register of births or deaths under this Act shall have been given, shall sign in the register his name, description, and place of abode; and no such registration shall be deemed to be complete or of any effect until such person shall have so signed it.

Person giving information to sign the register.

PART VII.—MUNICIPAL POLICE.

**131.** At such time or times, and in such form as the Lieutenant-Governor shall direct, the Commissioners at a meeting shall prepare a statement of the police force required for their Municipality, and such statement, when passed at a meeting of the Commissioners shall be forwarded to the Lieutenant-Governor through the Magistrate to the Commissioner of the division, who shall either himself sanction or amend the statement, or shall forward it to the Lieutenant-Governor for sanction or amendment, according as the said Lieutenant-Governor may, in each case from time to time, direct who shall sanction or amend such statement. The police force, according to the statement finally approved by the Lieutenant-Governor, shall be the police force of the Municipality for the year next ensuing, and its cost shall be incorporated on the estimates of expenditure to be prepared under this Act.

Strength of the force.

**132.** When the strength and the cost and distribution of the police of any Municipality shall have been settled under the next foregoing section, no alteration shall be made in such strength or cost or distribution of costs, save on the recommendation of the Commissioners and with the sanction of the Lieutenant-Governor of Bengal, or of the Commissioner of the division in cases where the Lieutenant-Governor may have delegated to the Commissioner powers under this section.

Alteration therein.

**133.** The Commissioners or a sub-committee of the Commissioners nominated for that purpose shall control, appoint, and dismiss or suspend the members of the town police force; provided that no police officer above the rank of constable shall be dis-

Appointment of police.

আপন জ্ঞান ও বিশ্বাসানুসারে পল্লির রেজিষ্ট্রারকে সেই২ বৃত্তান্ত জানাইবেন। এই ধারামতে কোন সন্ধান জ্ঞাত করা যে ব্যক্তির কর্ত্তব্য তিনি তাহা জানাইতে অস্বীকার কি ত্রুটি করিলে তাঁহার এক শত টাকা-পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে ইতি।

১৩০ ধারা। এই আইনমতে জন্মের ও মৃত্যুর রেজিষ্টরী বহীতে যে সন্ধান লেখা যায়, যে ব্যক্তি ঐ সন্ধান জানান তিনিই সেই রেজিষ্টরীতে আপনার নাম ও বর্ণনা ও নিবাস লিখিবেন। সেই ব্যক্তির স্বাক্ষর না থাকিলে ঐ রেজিষ্টরী কার্য্য সম্পূর্ণ ও সিদ্ধ বলিয়া জ্ঞান হইবে না ইতি।

যে ব্যক্তি সম্বাদ দেন রেজিষ্টরে তাঁহার স্বাক্ষর করিবার কথা।

সপ্তম খণ্ড।—মুনিসিপল পোলীসের কথা।

১৩১ ধারা। কোন মুনিসিপালিটীর মধ্যে পোলীস সংক্রান্ত কত জনের আবশ্যক শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব যে২ সময় ও যে পাঠ নির্দ্দিষ্ট করেন কমিশ্যনরেরা অধিবিষ্ট হইয়া সেই২ সময়ে সেই পাঠে ইহার বর্ণনাপত্র প্রস্তুত করিবেন। কমিশ্যনরদের অধিবেশন কালে সেই বর্ণনাপত্র গ্রাহ্য হইলে তাহা মাজিষ্ট্রেটের দ্বারা খণ্ডের কমিশ্যনর সাহেবের নিকট পাঠান যাইবে। উক্ত প্রকারের কোন্ বর্ণনাপত্র কাহার দ্বারা অনুমোদন কি সংশোধন করা যাইবে এই বিষয়ে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব সময়ে২ যে আজ্ঞা করেন তদনুসারে কমিশ্যনর সাহেব আপনি তাহার অনুমোদন কি সংশোধন করিবেন অথবা অনুমোদন কি সংশোধন হইবার জন্যে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের নিকট পাঠাইবেন। শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব শেষে যে বর্ণনাপত্র অনুমোদন করেন তদনুসারে আগামি বৎসরের নিমিত্ত ঐ মুনিসিপালিটীর পোলীসদল নির্দ্ধারিত থাকিবে ও এই আইনমতে ব্যয়ের যে অনুমানপত্র প্রস্তুত করা যাইবে তন্মধ্যে ঐ পোলীসদলের খরচ ধরিতে হইবে ইতি।

পোলীসদলে যত জন থাকিবে তাহার কথা।

১৩২ ধারা। কোন মুনিসিপালিটীতে পোলীসদলের কত জন থাকিবে ও তাহারদের কত খরচ লাগিবে ও কোন্ পল্লির কত খরচ দিতে হইবে ইহার পূর্ব্ব ধারামতে এই সকল কথা নির্দ্ধারিত হইলে পর তাহার আর পরিবর্ত্তন হইবে না। কিন্তু কমিশ্যনরদের পরামর্শমতে বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের অনুমোদন হইলে, কিম্বা শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব দেশখণ্ডের কমিশ্যনর সাহেবের প্রতি এই ধারার নির্দ্দিষ্ট ক্ষমতা অর্পণ করিলে ঐ কমিশ্যনর সাহেবের অনুমোদনক্রমে পরিবর্ত্তন হইতে পারিবে ইতি।

ঐ দলের পরিবর্ত্তনের কথা।

১৩৩ ধারা। কমিশ্যনরেরা কিম্বা এতৎপক্ষে মনোনীত কমিশ্যনরদের সব-কমিটী নগরের পোলীসদলের লোকদের উপর কর্ত্তৃত্ব করিবেন ও তাহাদিগকে নিযুক্ত ও একবারে কিম্বা কিছুকালের নিমিত্ত অবসর করিবেন। কিন্তু নিম্নের

পোলীসের কর্ম্মকারকেরদের নিয়োগাদির কথা।

missed or suspended without the sanction of the magistrate of the district; and provided that all the acts of a sub-committee under this section shall be liable to revision by the Commissioners at a meeting.

Police paid under Act not to be employed beyond town.

**134.** No police officer, who forms part of the strength of the Municipal police, shall be liable to serve beyond the limits of the Municipality, save in execution of duties imposed on him by his employment as a police officer of such Municipality.

Police to be paid monthly.

**135.** As soon as possible after the close of each month the District Superintendent of Police shall, as regards each Municipality, present to the Magistrate, in whose jurisdiction such Municipality may be situated, a bill showing the actual expenses incurred during the preceding month in the payment of the said force, and the contingent expenses thereof; and the said Magistrate, on being satisfied that the bill is substantially in accordance with the estimate for such town, shall cause the amount of such bill to be paid to the District Superintendent from the Municipal Fund.

Maximum amount chargeable on account of police.

**136.** The total amount which shall be chargeable to the Municipal Fund for the cost of any police force which may be sanctioned by the Government for employment within any town, including the contingent expenses of such force, shall not exceed the average rate of one rupee and eight annas per annum for each house in such town, provided that the number of police officers appointed shall not be greater than one superior officer for every fifteen constables, and one constable for every fifty houses.

PART VIII.—INTERVENTION BY THE GOVERNMENT.

Administration of Municipality may be transferred to Magistrate if Commissioners fail to maintain roads and pay for police.

**137.** If the Commissioners of any Municipality fail to effect the necessary repairs and maintenance of roads, or to pay for the police of the town, it shall be lawful for the Commissioner of the Division in which such Municipality is situated to convene a Committee, consisting of the district sub-divisional Magistrate, the executive engineer of the division, the civil surgeon, and two members nominated by the said Commissioner; and such Committee shall inquire into and report upon the state of such Municipality. And the Lieutenant-Governor may on the report of such Committee

মাজিষ্ট্রেট সাহেবের অনুমতিবিনা পোলীস কনষ্টেবলের ঊর্দ্ধ শ্রেণীর কোন কর্ম্মকারককে কর্ম্মহইতে অবসর কি স্থগিত করা যাইবে না। আরো এই ধারামত সব-কমিটী যে কার্য্য করেন অধিবিষ্ট কমিশ্যনরেরা তাঁহা পুনরালোচনা করিতে পারিবেন ইতি।

এই আইনমতে পোলীসের যে কর্ম্মকারকেরা বেতন পায় নগরের বাহিরে তাহারদের কর্ম্ম করিতে না হইবার কথা।

১৩৪ ধারা। মুনিসিপল পোলীসদলের অন্তর্গত পোলীসের কোন কর্ম্মকারক ঐ মুনিসিপালিটীর পোলীসের কর্ম্মকারক হওয়া প্রযুক্ত মুনিসিপালিটীর সীমার বহির্ভূত স্থানে তাঁহার প্রতি যে কর্ম্ম নির্দ্ধারিত হয় তদ্ভিন্ন তিনি ঐ সীমার বহির্ভূত স্থানে কোন কর্ম্ম করিতে পাইবেন না ইতি।

মাসে২ পোলীসের বেতন দিবার কথা।

১৩৫ ধারা। যে মুনিসিপালিটী যে মাজিষ্ট্রেটের কর্ত্তৃত্বাধীন স্থানে থাকে পোলীসের ডিসট্রিক্ট সুপরিন্টেণ্ডেণ্ট সাহেব প্রতি মাসের অবসানে সাধ্যমতে ত্বরায় সেই মুনিসিপালিটীর পক্ষে সেই মাজিষ্ট্রেটকে এক খানি বিল দিবেন। পূর্ব্ব মাসে ঐ পোলীস দলের বেতন বলিয়া ও নৈমিত্তিক যত টাকা খরচ হইল তাহা সেই বিলে লেখা থাকিবে। এবং ঐ বিল বস্তুতঃ ঐ নগরের অনুমানপত্রের সঙ্গে মিলে উক্ত মাজিষ্ট্রেট ইহা সন্তোষমতে জানিলে মুনিসিপল ফণ্ডহইতে ডিসট্রিক্ট সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবকে ঐ বিলের টাকা দেওয়াইবেন ইতি।

পোলীসের নিমিত্ত যত টাকার অধিক খরচ করিতে হইবে না তাহার কথা।

১৩৬ ধারা। কোন নগরে গবর্ণমেণ্ট যত জন লইয়া পোলীস দল নিযুক্ত করিবার অনুমতি দেন ঐ নগরের ঘর প্রতি গড়ে বৎসর ১।০ টাকা ধরিলে যত টাকা হয় মুনিসিপল ফণ্ডহইতে সেই দলের নৈমিত্তিক খরচ সুদ্ধ সকল খরচ তাহার অধিক হইবে না। কিন্তু পোলীসের সংখ্যার মধ্যে পনেরং জন কনষ্টেবলের উপর উচ্চ শ্রেণীর একং জন কর্ম্মকারকের ও পঞ্চাশং ঘরের প্রতি একং জন কনষ্টেবলের অধিক নিযুক্ত হইবেন না; ইতি।

অস্টম খণ্ড।—গবর্ণমেণ্টের হস্তক্ষেপ করিবার কথা।

কমিশ্যনরেরা পথ সকল সারাইয়া না রাখিলে ও পোলীসের বেতন না দিলে মাজিষ্ট্রেটের প্রতি মুনিসিপালিটীর কার্য্যাধিকার অর্পণ হইতে পারিবার কথা।

১৩৭ ধারা। কোন মুনিসিপালিটীর কমিশ্যনরেরা প্রয়োজনমতে নগরের পথ মেরামত না করিলে ও সারাইয়া না রাখিলে কিম্বা পোলীসের বেতন না দিলে, ঐ মুনিসিপালিটী যে দেশখণ্ডের অন্তর্গত থাকে সেই খণ্ডের কমিশ্যনর সাহেব জিলার মহকুমার মাজিষ্ট্রেটকে ও দেশখণ্ডের একসেকিটিব ইঞ্জিনিয়রকে ও সিবিল চিকিৎসক সাহেবকে এবং উক্ত কমিশ্যনর সাহেবের মনোনীত দুই জন কমিশ্যনরকে লইয়া কমিটী করিবেন ও সেই কমিটী ঐ মুনিসিপালিটীর অবস্থার অনুসন্ধান লইয়া তদ্বিষয়ের রিপোর্ট করিবেন। শ্রীযুক্ত

call upon the Commissioners, by requisition in writing signed by him and published in the *Calcutta Gazette,* to raise the necessary funds and carry out the purposes of this Act, and thereupon if the Commissioners neglect for the space of three months then next ensuing to comply with the said requisition, the Lieutenant-Governor may direct the Magistrate to raise the necessary funds under the provisions of this Act and carry out in all respects the purposes thereof.

লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব ঐ কমিটীর রিপোর্ট পাইলে উক্ত কমিশ্যনরদের নামে অনুজ্ঞাপত্র লিখিয়া আপনি তাহাতে স্বাক্ষর করিয়া ও কলিকাতা গেজেটে প্রকাশ করিয়া তাঁহাদিগকে এই আইনমত কার্য্য নির্ব্বাহ করিবার উপযুক্ত টাকা তুলিতে ও সেই কার্য্য নির্ব্বাহ করিতে আদেশ করিবেন। কমিশ্যনরেরা তৎপশ্চাৎ তিন মাসের মধ্যে ঐ আদেশ মতে কর্ম্ম করিতে শৈথিল্য করিলে, শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব মাজিষ্ট্রেটকে এই আইনের বিধানমতে প্রয়োজনীয় টাকা তুলিয়া সর্ব্বতোভাবে এই আইনমত কার্য্য সম্পাদন করিবার আজ্ঞা দিতে পারিবেন ইতি।

**138.** When it shall appear to the Lieutenant-Governor in regard to any first class Municipality, or to such officer as he may delegate authority under this section in regard to any second class Municipality, either that due provision is not made for the construction and maintenance in the municipal limits of any district road passing through such limits, and that hinderance to the traffic of the country is caused thereby, or that reasonable elementary education is not available at a fair cost for children of the residents, it shall be lawful for the Lieutenant-Governor, or such delegated officer as aforesaid, to call upon the Commissioners to repair or maintain such roads, or to provide such means of elementary education as may seem to the Lieutenant-Governor fit, and in case they shall not within three months make due provision for the same, to authorize the Magistrate to collect and apply to these purposes any of the municipal taxes hereinbefore authorized to be imposed.

*On if Commissioners fail to maintain district roads or provide means of elementary education*

১৩৮ ধারা। প্রথম কি দ্বিতীয় শ্রেণীর মুনিসিপালিটীর মধ্য দিয়া জিলার কোন পথ গেলে ও পথের যে অংশ ঐ মুনিসিপালিটীর সীমার মধ্যে থাকে তাহা বাঁধিবার ও সারাইবার উপযুক্ত বিধান হয় নাই তৎপ্রযুক্ত দেশের মধ্যে বাণিজ্য দ্রব্য প্রেরণের ব্যাঘাত হয়, অথবা নগরনিবাসিরদের স্থানে ন্যায্যমতে খরচ লইয়া যুক্তিমতে সন্তানাদির প্রথম বিদ্যা শিক্ষা দিতে পারে নাই প্রথম শ্রেণীর মুনিসিপালিটীর পক্ষে শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব ইহা দেখিতে পাইলে, ও তিনি এই ধারামতে যে কর্ম্মকারকের প্রতি ক্ষমতা প্রদান করেন দ্বিতীয় শ্রেণীর মুনিসিপালিটীর পক্ষে তিনি ইহা দেখিতে পাইলে, উক্ত শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব যদ্রূপ পথ ও বিদ্যাশিক্ষার যদ্রূপ উপায় করা বিহিত বোধ করেন, শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব কিম্বা উক্ত ক্ষমতাপ্রাপ্ত কর্ম্মকারক কমিশ্যনরদিগকে তদ্রূপ পথ সারাইয়া সদবস্থায় রাখিতে কিম্বা প্রথম বিদ্যা শিক্ষার তদ্রূপ উপায় করিতে আজ্ঞা করিবেন। তাঁহারা তিন মাসের মধ্যে উক্ত কার্য্যের উপযুক্ত বিধান না করিলে, পূর্ব্বোক্ত বিধানমতে যে২ মুনিসিপল টাক্স ধার্য্য হইল তিনি মাজিষ্ট্রেটসাহেবকে উক্ত অন্যতর টাক্স আদায় করিয়া উক্ত কার্য্যে প্রয়োগ করিবার আজ্ঞা দিতে পারিবেন ইতি।

*কিম্বা কমিশ্যনরেরা জিলার পথ সারাইয়া না রাখিলে বা প্রথম শিক্ষা দিবার উপায় না করিলে।*

**139.** It shall be lawful for the Lieutenant-Governor to direct the Commissioners of any Municipality to contribute the whole or a part of the cost of any elementary school established within such municipality, provided that in no case shall the contribution made under this section for any one year exceed one-sixth part of the balance of the Municipal Fund available, after the cost of police has been met, for carrying out the purposes of this Act. An elementary school shall be deemed to be a vernacular school or a school with a vernacular department, provided that the fee for each vernacular scholar at such school be not more than one anna per month.

*Commissioners may be required to contribute towards the cost of Government schools.*

১৩৯ ধারা। উক্ত কোন মুনিসিপালিটীর মধ্যে প্রথমবিদ্যা শিক্ষা করিবার যে পাঠশালা স্থাপিত হয় শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব সেই মুনিসিপালিটীর কমিশ্যনরদিগকে ঐ পাঠশালার সমুদয় খরচ কিম্বা তাহার একাংশ দিবার আদেশ করিতে পারিবেন। কিন্তু পোলীসের খরচ দিলে পর এই আইনের নির্দ্দিষ্ট অন্য২ কার্য্যের নিমিত্ত মুনিসিপল ফণ্ডের অবশিষ্ট যত টাকা থাকে এই ধারার নির্দ্দিষ্ট কার্য্যের নিমিত্তে কোন এক বৎসরে তাহার ষষ্ঠ ভাগের অধিক দিতে হইবে না। দেশীয় ভাষার পাঠশালা কিম্বা যে পাঠশালার মধ্যে দেশীয় ভাষা শিক্ষার্থ বিভাগ থাকে তাহা প্রথমবিদ্যা শিক্ষার পাঠশালা বলিয়া জ্ঞান হইবে। উক্ত পাঠশালায় দেশীয় ভাষার প্রত্যেক পড়ুয়ার স্থানে মাসে /০ এক আনার অধিক ফী লওয়া যাইবে না ইতি।

*কমিশ্যনরদের প্রতি গবর্ণমেণ্টের বিদ্যালয়ের খরচের একাংশ দিবার আজ্ঞা হইতে পারিবার কথা।*

## Part IX.—Municipal Regulations.

### Chapter 1.

*Duties of Commissioners, &c.*

Limits of the operation of this Part.

**140.** The provisions of this and the next succeeding Part shall not have force in any Municipality until they shall have been specially extended thereto, and it shall be lawful for the Lieutenant-Governor of Bengal to extend any or all of the sections in this Part to any Municipality created under this Act, and the said Lieutenant-Governor shall have power to withdraw any Municipality from the operation of all or any of the sections of this Part.

Names of streets and numbers of houses.

**141.** The Commissioners may cause a name to be given to any road and affixed in such place or places as they may think fit, and may also cause a number to be affixed to every house in every road for the purpose of identifying such house; and the Commissioners at a meeting may cause such names and numbers to be altered.

Places of deposit for filth.

**142.** The Commissioners shall provide all cattle, carts, and implements required for the removal of night-soil, dung, and other filth, and shall, from time to time, appoint or provide places convenient for the deposit of such night-soil, dung, and other filth, and for keeping all cattle, carts, and implements, required for the removal thereof, and for other purposes of conservancy.

Occupiers of houses to remove night-soil, &c., to carts of Commissioners.

**143.** It shall be the duty of the occupier of every house within the limits of any Municipality to remove from his premises all night-soil, dung, and other filth into carts provided by the Commissioners for the purpose of carrying away the same, and at such times and in such manner as the Commissioners may direct.

Proviso.

Provided that of the occupier of any house shall prefer to carry away the said night-soil, dung, or other filth, it shall be open to him to do so in conformity with the provisions of Section 146 of this Act.

All rubbish collected to be the property of Municipal Commissioners.

**144.** All dirt, ashes, rubbish, sewage, soil, dung, and filth, collected by the Commissioners from the roads, houses, privies, sewers, and cess-pools, shall be held to be the property of the said Commissioners, who shall have power to sell and dispose

## নবম খণ্ড।—মুনিসিপল বিধি।

### ১ অধ্যায়।

কমিশ্যনরপ্রভৃতির কর্ত্তব্য কর্ম্মের কথা।

এই খণ্ডের কার্য্যের পরিসীমার কথা।

১৪০ ধারা। কোন মুনিসিপালিটীতে এই খণ্ডের ও ইহার পশ্চাৎ খণ্ডের বিধান যত কাল বিশেষমতে প্রচলিত না করা যায় তত কাল সেই মুনিসিপালিটীতে প্রবল হইবে না। এই আইনমতে যে মুনিসিপালিটী স্থাপিত হয় বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব তাহার অন্যতর মুনিসিপালিটীতে এই খণ্ডের কোন২ বা সকল ধারা বর্ত্তাইতে পারিবেন, এবং উক্ত শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব এই খণ্ডের সকল কিম্বা কোন২ ধারার বিধানহইতে কোন মুনিসিপালিটী মুক্ত করিতে পারিবেন ইতি।

রাস্তার নাম ও ঘরের নম্বর দিবার কথা।

১৪১ ধারা। কমিশ্যনরেরা পথের নাম রাখিতে পারিবেন এবং যে স্থানে বা যে২ স্থানে উচিত বোধ করেন সেই২ স্থানে ঐ পথের নাম লিখিয়া লাগাইয়া দিতে পারিবেন। আরো প্রত্যেক পথের ধারে যে২ ঘর থাকে তাহা নির্ণয় করিবার জন্যে সেই২ ঘরের নম্বর দেওয়াইতে পারিবেন ও কমিশ্যনরেরা অধিবিষ্ট হইয়া সেই২ নাম ও নম্বর পরিবর্ত্তন করিতে পারিবেন ইতি।

মলাদি ফেলিবার স্থানের কথা।

১৪২ ধারা। কমিশ্যনরেরা মলমূত্র গোবরপ্রভৃতি ময়লা দ্রব্য তুলিয়া লইবার নিমিত্ত গোরু ও গাড়ী ও হাতিয়ার যোগাইয়া দিবেন এবং সময়ে২ সেই মলমূত্র গোবরপ্রভৃতি ময়লা দ্রব্য ফেলিবার স্থান, ও তাহা তুলিয়া লইবার ও নগর পরিপাটিরূপে রাখিবার অন্য২ কার্য্যের নিমিত্ত গোরু ও গাড়ী ও হাতিয়ার রাখিবার স্থান নিরূপণ করিবেন বা করাইয়া দিবেন ইতি।

কমিশ্যনরদের গাড়ীতে মলাদি গৃহস্থদের ফেলিতে হইবার কথা।

১৪৩ ধারা। কোন মুনিসিপালিটীর কমিশ্যনরেরা মল গোবরপ্রভৃতি ময়লা দ্রব্য লইয়া যাইবার নিমিত্ত যে২ গাড়ী যোগাইয়া দেন, কমিশ্যনরেরা যে২ সময় ও যে২ নিয়ম নিরূপণ করেন ঐ মুনিসিপালিটীর সীমার অন্তর্গত প্রত্যেক ঘরের গৃহস্থ সেই২ সময়ে ও সেই২ নিয়মমতে আপন২ বাড়ীর সকল মলাদি ঐ গাড়ীতে দিবেন।

উপবিধি।

কিন্তু কোন গৃহস্থ মল ও গোবর ও অন্য ময়লা দ্রব্য আপনি স্থানান্তর করিতে ইচ্ছুক হইলে এই আইনের ১৪৬ ধারার বিধানমতে তাহা করিতে পারিবেন ইতি।

যত রাবিশ জমা হয় তাহা কমিশ্যনরদের সম্পত্তি হইবার কথা।

১৪৪ ধারা। পথ ও ঘর ও পাইখানা ও নর্দ্দমা ও মলকুণ্ডহইতে কমিশ্যনরেরা যত মল ও ছাই ও রাবিশ ও নর্দ্দমার ও পাইখানার মলাদি ও গোবর ও ময়লা দ্রব্য জমা করিয়া রাখেন তাহা ঐ কমিশ্যনরদের সম্পত্তি বলিয়া জ্ঞান হইবে। তাঁহারদের সেই

of the same; and the money arising from the sale thereof shall form part of the Municipal Fund.

Dust boxes in streets.

**145.** The Commissioners may cause any number of movable or fixed dust boxes, or other convenient receptacles wherein dust and rubbish may be temporarily deposited until removed and carried away, to be provided and placed in convenient situations, and may require the occupiers of houses in roads to cause all such matter as aforesaid to be deposited daily, or otherwise periodically, in the said receptacles.

Removal of night-soil.

**146.** The Commissioners shall from time to time fix the hours within which it shall be lawful to remove night-soil or other such offensive matter, and the manner in which such night-soil or other offensive matter shall be removed.

Inspection of drains, privies, and cess-pools.

**147.** The Commissioners, or any officer appointed by them for that purpose, may inspect all privies, drains, and cess-pools within any Municipality at any time between sunrise and sun-set, after six hours' notice in writing to the occupier of any premises in which such privies, drains, or cess-pools are situated, and may, if necessary, cause the ground to be opened where they or he think fit for the purpose of preventing or removing any nuisance arising from such privies drains, or cess-pools.

All public streams, &c., to be under direction and control of the Commissioners.

**148.** All public streams, channels, water-courses, tanks, reservoirs, springs, and wells in any town shall, for the purposes of this Act, be under the direction and control of the Commissioners.

Bathing places, &c.

**149.** The Commissioners shall have power to set apart a sufficient number of convenient tanks, or parts of rivers, streams, or channels, not being private property, for the inhabitants to bathe in, and also to set apart tanks or other places for washing animals or clothes, or for any other purpose connected with the health, cleanliness, or comfort of the inhabitants.

Power to require unwholesome tanks on private premises to be cleansed or drained.

**150.** It shall be lawful for the Commissioners to require, by notice in writing, the owner of any premises to cleanse any private tank, and to drain off and remove any waste or stagnant water within any such premises which may appear to be inju-



দ্রব্য বিক্রয় ও হস্তান্তর করিবার ক্ষমতা থাকিবে। তদ্দ্বারা যে টাকা উৎপন্ন হয় তাহা মুনিসিপল ফণ্ডে জমা করিয়া লওয়া যাইবে ইতি।

পথে ধুলা ফেলিবার বাক্সের কথা।

১৪৫ ধারা। ধুলা ও রাবিশ যত কাল স্থানান্তর করা যাইতে না পারে তত কাল তাহা রাখিবার যে বাকস কি অন্য আধার ইচ্ছামতে তোলা যাইতে বা বদ্ধ থাকিতে পারিবে কমিশ্যনরেরা এমত উপযুক্ত আধার করাইয়া দিয়া উপযুক্ত স্থানে রাখিয়া পথের ধারের সকল ঘরের গৃহস্থকে প্রতিদিন কিম্বা নিরূপিত অন্য সময়ে তাহার মধ্যে ধুলা প্রভৃতি ফেলিবার আজ্ঞা দিতে পারিবেন ইতি।

মলমূত্র স্থানান্তর করিবার কথা।

১৪৬ ধারা। মলমূত্র ও অন্য দুর্গন্ধ দ্রব্য যেং সময়ে ও যে প্রকারে স্থানান্তর করিয়া দিতে হইবে কমিশ্যনরেরা সময়েং তাহা নিরূপণ করিবেন ইতি।

নর্দ্দমা ও পাইখানা ও মলকুণ্ড দেখিবার কথা।

১৪৭ ধারা। কোন মুনিসিপালিটীর অন্তর্গত যে বাড়ীর মধ্যে পাইখানা কি নর্দ্দমা কি মলকুণ্ড থাকে কমিশ্যনরেরা কিম্বা এতৎকার্য্যে তাঁহারদের নিযুক্ত অন্য কর্ম্মকারক ছয় ঘন্টা থাকিতে সেই বাড়ীর গৃহস্থকে সম্বাদ দিয়া সূর্য্যের উদয় ও অস্ত হইবার মধ্য কোন সময়ে সেই পাইখানা ও নর্দ্দমা ও মলকুণ্ড দেখিতে পারিবেন। এবং সেই পাইখানা কি নর্দ্দমা কি মলকুণ্ড হইতে অনিষ্ট না হয় কিম্বা অনিষ্টের নিবৃত্তি হয় এই নিমিত্ত তাঁহারা আবশ্যক জ্ঞান করিলে যে স্থানে উচিত বোধ করেন সেই স্থানের মাটি তুলিয়া ফেলিতে পারিবেন ইতি।

সাধারণ স্রোতাদি কমিশ্যনরদের আজ্ঞার ও কর্তৃত্বের অধীন থাকিবার কথা।

১৪৮ ধারা। কোন নগরের মধ্যে সাধারণের ব্যবহার্য্য যে জলস্রোত ও নালা ও জলধারা ও পুকুর ও জলাশয় ও উফুই ও কূপ থাকে তাহা এই আইনের কার্য্যের নিমিত্ত কমিশ্যনরদের আজ্ঞার ও কর্তৃত্বের অধীন থাকিবে ইতি।

স্নান করিবার স্থানের কথা।

১৪৯ ধারা। কমিশ্যনরেরা ব্যক্তিবিশেষের পুষ্করিণী প্রভৃতিভিন্ন নগর নিবাসিদের সংখ্যা বিবেচনায় তাহারদের স্নান করিবার উপযুক্ত পুষ্করিণী কিম্বা নদীর কি স্রোতের কি নালার একং অংশ নিরূপণ করিতে পারিবেন। এবং পশুর গা ধুইবার ও কাপড় কাচিবার ও নগর নিবাসিদের সুস্থ ও পরিষ্কার ও স্বচ্ছন্দ থাকার জন্যে অন্যং কার্য্যের নিমিত্ত অন্য পুকুর কি স্থান নিরূপণ করিতে পারিবেন ইতি।

কোন ব্যক্তির বাড়ির মধ্যে অস্বাস্থ্যজনক পুকুর থাকিলে তাহা পরিষ্কার করাইবার ও জল বাহির করিয়া দিবার ক্ষমতার কথা।

১৫০ ধারা। কোন ব্যক্তির বাড়ীর মধ্যে তাঁহার নিজ পুকুরে কিম্বা সেই বাড়ীর ময়লা কি মরা জলে প্রতিবাসিদের স্বাস্থ্যের হানি হয় কি অনিষ্ট জন্মে এমত বোধ হইলে, কমিশ্যনরেরা সেই বাড়ীর

rious to health or offensive to the neighbourhood; and if such owner refuse or neglect to comply with such requisition during eight days from the service thereof, the Commissioners, their officers, and workmen, may enter such premises, and do all such necessary acts for all or any of the purposes aforesaid as they shall think fit, and the expense incurred thereby shall be paid by the owner of such premises so making default, and shall be recoverable as a debt due to the Commissioners.

*Power to clear noxious vegetation and to improve bad drainage.*

**151.** Whenever any lands or premises being private property or within any private enclosure, appear to the Commissioners to be, by reason of thick or noxious vegetation or want of drainage, in a state injurious to health or offensive to the neighbourhood, it shall be lawful for the Commissioners to require, by notice in writing, the owner or occupier of the premises to clear and remove such vegetation or drain such premises, and if he do not within one week after such notice begin to cut, clear, and remove such vegetation or to drain such land, and do not complete such work with the due diligence, the Commissioners, their officers and workmen, may after forty eight hours' notice, enter into the said premises, and do all necessary acts for the purpose aforesaid as they shall think fit, and the expense incurred thereby shall be paid by the owner or occupier of such premises, and shall be recoverable as a debt due to the Commissioners.

*Power to drain off and cleanse stagnant pools in open places.*

**152.** The Commissioners may, from time to time, as they see fit, drain off into any sewers, and cleanse and fill up or otherwise abate, any stagnant pool, ditch, tank, pond, or other receptacle of water (the same not being within any private enclosure) which shall appear to them to be useless or unnecessary, or likely to prove injurious to the health of the inhabitants, whether the same be the private property of any person or not.

CHAPTER 2.

*Penalties.*

*Altering names of streets &c.*

**153.** Whoever wilfully removes, obliterates, or destroys any name or number affixed under section 141 of this Act, or under the provisions of any Act

স্বামির নামে নোটিস লিখিয়া দিয়া তাঁহাকে সেই পুকুর পরিষ্কার করিবার এবং নালা কাটাইয়া সেই মরা জল বাহির করিয়া দিবার আজ্ঞা দিতে পারিবেন। স্বামী ঐ নোটিস পাইলে পর আটদিনের মধ্যে সেই আদেশানুসারে কার্য্য করিতে অস্বীকার কি শৈথিল্য করিলে কমিশ্যনরেরা ও তাঁহাদের কার্য্যকারকেরা ও মজুরে। সেই বাড়ীতে প্রবেশ করিয়া পুর্ব্বোক্ত সকল কি অন্যতর অভিপ্রায়ে যে কার্য্য আবশ্যক হয় তাহা আপনারদের বিবেচনামতে করিবেন। ইহাতে যত টাকা খরচ লাগে বাড়ীর যে স্বামী ঐ কার্য্য করিতে ত্রুটি করিলেন তাঁহার সেই খরচ দিতে হইবে। ও কমিশ্যনরদের পাওনা ঋণের ন্যায় ঐ টাকা আদায় হইতে পারিবে ইতি।

*অস্বাস্থ্যজনক জঙ্গলাদি পরিষ্কার করিবার ও জল নিঃসরবার সুনিয়ম করিবার ক্ষমতার কথা।*

১৫১ ধারা। ব্যক্তিবিশেষের আবৃত ভূম্যাদিতে কিম্বা ব্যক্তি বিশেষের কোন ভূমিতে কি বাড়ীতে ঘন কি অস্বাস্থ্যজনক জঙ্গলাদি থাকাতে কি জল নিঃসরিবার পথ না থাকাতে স্বাস্থ্যের বিঘ্ন কি প্রতিবাসিবদের অনিষ্ট জন্মে, কমিশ্যনরে দের এমত বিবেচনা হইলে, তাঁহারা ঐ বাটীর স্বামিরে কি প্রজাকে আদেশপত্র লিখিয়া ঐ জঙ্গলাদি পরিষ্কার ও স্থানান্তর করিতে কিম্বা ঐ বাটীর উপযুক্ত পয়োনালা করিতে আজ্ঞা দিতে পারিবেন। ঐ আদেশপত্র প্রাপণের পর এক সপ্তাহের মধ্যে সেই ব্যক্তি ঐ জঙ্গলাদি কাটিয়া পরিষ্কার ও স্থানান্তর করিতে, কিম্বা ঐ ভূমির পয়োনালা করিতে আরম্ভ করিয়া উপযুক্ত যত্নক্রমে সমাধা না করিলে, তাঁহাকে ৪৮ ঘণ্টা থাকিতে জানাইয়া কমিশ্যনরেরা ও তাঁহারদের কর্ম্মকারকেরা ও মজুরেরা ঐ বাড়ীর মধ্যে প্রবেশ করিয়া পূর্ব্বোক্ত অভিপ্রায়ের আবশ্যক সকল কার্য্য যেমন উচিত বোধ করেন তেমনি করিতে পারিবেন। তাহাতে যে খরচ লাগে তাহা ঐ বাড়ীর স্বামির কি প্রজার দিতে হইবে ও কমিশ্যনরেরদের পাওন ঋণের ন্যায় আদায় হইতে পারিবে ইতি।

*অনাবৃত স্থানে ডোবার বদ্ধ জল বাহির করিয়া দিবার ও তাহা পরিষ্কার করিবার ক্ষমতার কথা।*

১৫২ ধারা। বদ্ধ জলের কোন জলাশয় কি খাই কি পুকুর কি ডোবা কি অন্য জলাধার কোন বিশেষ ব্যক্তির বেড়ার মধ্যে না থাকিলে তাহা মুনিসিপল কমিশ্যনরেরদের বিবেচনায় অকর্ম্মণ্য কি অনাবশ্যক কি নিবাসি লোকেরদের স্বাস্থ্যের বিঘ্নজনক হইবার সম্ভাবনা হইলে, বিশেষ কোন ব্যক্তির সম্পত্তি হউক বা না হউক তাঁহারা সময়ে২ যেমন উচিত বোধ করেন তেমনি তাহাতে নালা কাটাইয়া তাহার জল কোন বড় নর্দ্দমায় চালাইয়া দিতে, ও সেই পুকুরপ্রভৃতি পরিষ্কার করিতে ও বুজাইয়া ফেলিতে কিম্বা অন্য প্রকারে রহিত করিতে পারিবেন ইতি।

২ অধ্যায়।

দণ্ডের কথা।

*রাস্তাপ্রভৃতির নাম পরিবর্ত্তন করিবার কথা।*

১৫৩ ধারা। এই আইনের ১৪১ ধারামতে কিম্বা এই আইনদ্বারা অন্য যে আইন রহিত করা গেল তাহার কোন বিধানমতে রাস্তার যে নাম কি ঘরের যে নম্বর দেওয়া যায়, কোন

hereby repealed, shall be liable on conviction by a Magistrate to a fine not exceeding Rs. 20.

ব্যক্তি স্বেচ্ছামতে তাহা উঠাইয়া দিলে কি অক্ষর মুছিয়া ফেলিলে কি তাহা নষ্ট করিলে মাজিষ্ট্রেটের সম্মুখে ঐ কথার প্রমাণ হইলে তাহার ২০৲ টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে ইতি।

Depositing dirt in streets, &c.

**154.** Whoever commits any nuisance, or deposits, or permits his servants to deposit any dust, dirt, dung, ashes, garden, kitchen, or stable refuse or filth of any kind, or any animal matter, or any broken glass or earthenware, broken brick, mortar, or other rubbish, in any road or on the pavement or verandah of any house, or on any ground between the house and the road, or any public quay, jetty, or landing place, or on any part of a river bank, whether above or below high water-mark, except in such places and in such manner and at such hours as shall be fixed by the Commissioners, shall be liable to a penalty not exceeding ten Rupees for each offence.

রাস্তাপ্রভৃতিতে মলাদি ফেলিবার কথা।

১৫৪ ধারা। কোন ব্যক্তি কোন পথে কি খাম প্রস্তুত করা পথে কিম্বা কোন ঘরের বারান্দায় কি উঠনে কিম্বা ঘরের ও রাস্তার মধ্য কোন জমীতে কিম্বা মালাদি তুলিবার রাজকীয় কোন ঘাটে কি জেটিতে কি নৌকাহইতে নামিবার কোন ঘাটে কিম্বা জোয়ারের অতি উচ্চ জলের দাগের ঊর্দ্ধ কি নিম্ন কোন স্থানে মল মূত্র ত্যাগ করিলে, কিম্বা কমিশ্যনরেরা যেং স্থান ও যে নিয়ম ও যেং সময় নিরূপণ করেন তদ্ভিন্ন কোন স্থানে কি সময়ে কোন ধূলা কি মল কি গোবর কি ছাই কিম্বা বাগানের কি রান্ধিবার ঘরের কি আস্তাবলের ওচলা কিম্বা কোন প্রকারের ময়লা অন্য কিম্বা জন্তুজাত কোন দ্রব্য কি ভাঙ্গা গেলাস কি হাঁড়ি কলসী কি ভাঙ্গা ইট কি চুন সুরকী কি অন্য রাবিশ ফেলিলে কি চাকরদিগকে ফেলিতে দিলে তাঁহার উক্ত প্রত্যেক অপরাধের জন্যে ১০৲ টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে ইতি।

Allowing sewerage to flow on public highway.

**155.** Whoever causes or allows the water of any sink or sewer, or any other offensive liquid matter, belonging to him or being on his land, to run, drain, or be thrown or put upon any road or public highway; or causes or allows any offensive matter from any sewer or privy to run, drain, or be thrown into a surface drain in any such road or highway, shall be liable to a fine not exceeding ten Rupees.

ময়লা জলাদি রাজপথে আসিতে দিবার কথা।

১৫৫ ধারা। কোন ব্যক্তি আপনার কি আপন ভূমির অন্তর্গত কোন জুলির ময়লা জল কিম্বা অন্য কোন দুর্গন্ধ আর্দ্র দ্রব্য কোন রাজপথে আসিতে কি পড়িতে দিলে কিম্বা কোন কাহাকে ফেলিতে কি রাখিতে দিলে কিম্বা কোন জুলির কি সেতখানার কোন দুর্গন্ধ দ্রব্য রাজপথের খোলা নরদমায় আসিতে কি পড়িতে কি ফেলিতে দিলে সেই ব্যক্তি ১০৲ টাকার অনধিক অর্থদণ্ডের যোগ্য হইবে ইতি।

Penalty on occupier of a house not removing filth.

**156.** Whoever, being the occupier of a house within the limits of any Municipality, keeps or allows to be kept for more than twenty-four hours, or otherwise than in some proper receptacle, any dirt, dung, night-soil, filth, or any noxious or offensive matter, in or upon the roof of such house, or in or upon the roof of any outhouse, or in any yard or ground attached to, and occupied by the occupier of such house, shall be liable to a penalty not exceeding ten Rupees for each offence.

গৃহস্থ ময়লা দ্রব্য স্থানান্তর না করিলে তাহার কথা।

১৫৬ ধারা। কোন মুনিসিপালিটীর সীমার মধ্যে কোন গৃহস্থ আপন ঘরে কি ঘরের ছাতে কিম্বা কোন বাহির ঘরে কি তাহার ছাতে কিম্বা ঐ গৃহস্থের দখল করা কোন কারখানায় কি তাহার লাগাও জমীতে চব্বিশ ঘন্টার অধিক কিম্বা উপযুক্ত আধার ভিন্ন কোন স্থানে কোন জঞ্জাল কি গোবর কি মল কি ময়লা দ্রব্য কিম্বা অস্বাস্থ্য জনক কি দুর্গন্ধ দ্রব্য রাখিলে তাহার উক্ত প্রত্যেক অপরাধের জন্যে ১০৲ টাকা পর্য্যন্ত দণ্ডহইতে পারিবে ইতি।

Filthy houses.

**157.** Whoever, being the owner or occupier of any house, building, or land within any Municipality, whether tenantable or otherwise, suffers the same to be in a filthy or unwholesome state, shall be liable to a penalty not exceeding ten Rupees, and to a further penalty not exceeding ten Rupees for every day after conviction for such offence during which the offence is continued.

ময়লা ঘরের কথা।

১৫৭ ধারা। কোন মুনিসিপালিটার মধ্যে রায়ত থাকিবার উপযুক্ত কিম্বা অনুপযুক্ত কোন ঘরের কি কোটার কি জমীর স্বামী কি দখিলকার সেই গৃহাদি ময়লা কি অস্বাস্থ্যজনক ভাবে থাকিতে দিলে তাহার ১০৲ টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে। ও সেই অপরাধের প্রমাণ হইলে পর যত দিন সেই অপরাধ হইতে থাকে তাহার দিন প্রতি ঐ ব্যক্তির ১০ টাকাপর্য্যন্ত দণ্ড হইতে পারিবে ইতি।

[*Government Gazette*, 13*th February* 1872.]

**158.** It shall also be lawful for the Commissioners to grant to such persons and for such period as they think fit, licenses to keep privies for public accommodation, subject to such conditions as may be necessary for the preservation of public health and decency. Any such person holding such license, and failing to observe the conditions prescribed in such license, shall be liable to a fine not exceeding fifty Rupees. Provided that it shall be lawful for the Commissioners, at any time, on giving one month's notice in writing, to cancel any license granted under this section.

Licensed public necessaries.

১৫৮ ধারা। কমিশ্যনরেরা যে ব্যক্তিদিগকে যত কালের নিমিত্তে উচিত বোধ করেন তাহারদিগকে তত কালের নিমিত্ত সাধারণ লোকদের পাইখানা রাখিবার লাইসেন্স দিতে পারিবেন। সাধারণের স্বাস্থ্য ও লজ্জা রক্ষার জন্যে যে নিয়ম আবশ্যক হয় ঐ লাইসেন্স সেই নিয়মের অধীন হইবে। কোন ব্যক্তি সেই লাইসেন্স পাইয়া তাহার নির্দ্দিষ্ট নিয়ম পালন করিতে ত্রুটি করিলে তাহার ৫০৲ টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে। কিন্তু এই ধারামতে লাইসেন্স দেওয়া গেলে পর কমিশ্যনরেরা কোন সময়ে এক মাস থাকিতে নোটিস লিখিয়া দিয়া সেই লাইসেন্স রহিত করিতে পারিবেন ইতি।

সাধারণের ব্যবহার্য্য লাইসেন্স প্রাপ্ত পাইখানার কথা।

**159.** Whoever throws or puts, or permits his servants to throw or put any earth, dirt, or other filth, rubbish, or night-soil into any sewer not specially appropriated for such purpose by the Commissioners, shall be liable to a penalty not exceeding ten Rupees for each offence.

Throwing rubbish into sewers

১৫৯ ধারা। কমিশ্যনরেরা বিশেষমতে মাটিপ্রভৃতি ফেলিবার যে মর্দ্দমা নিরূপণ করিয়া দেন, কোন ব্যক্তি তদ্ভিন্ন কোন মরদমায় মাটি কি জঞ্জাল কি অন্য ময়লা দ্রব্য কি রাবিশ কি মলমূত্র ফেলিলে কি রাখিলে কিম্বা চাকরদিগকে ফেলিতে কি রাখিতে দিলে তাহার উক্ত প্রত্যেক অপরাধের জন্যে ১০৲ টাকা পর্য্যন্ত অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

ময়লা জলের মরদমায় রাবিশ ফেলিবার কথা।

**160.** Whoever, except as permitted by the Commissioners, bathes in any public stream, channel, water-course, tank reservoir spring, or well, or in any other manner fouls the water thereof, shall be liable to a fine not exceeding ten Rupees for each offence.

Fouling water by bathing, &c.

১৬০ ধারা। কমিশ্যনরেরা যে স্থানে স্নানাদি করিবার অনুমতি দেন, কোন ব্যক্তি তদ্ভিন্ন সাধারণের ব্যবহার্য্য কোন জলস্রোতে কি নালায় কি জল ধারায় কি পুষ্করিণীতে কি জলাশয়ে কি উনুইতে কি কূপে স্নান করিলে কিম্বা অন্য কোন প্রকারে তাহার জল ময়লা করিলে, তাঁহার উক্ত প্রত্যেক অপরাধের জন্যে ১০ টাকাপর্য্যন্ত অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

স্নানাদি করিয়া জল ময়লা করিবার কথা।

**161.** Whoever being the owner or keeper of any cattle, sheep, or pigs, suffers the stall, pen, or place in which they are kept, in or near any road or public highway, to be in a filthy or noxious state, or neglects to employ proper means to remove the filth therefrom, shall be liable to a fine not exceeding twenty Rupees, and to a fine not exceeding three Rupees for every day after conviction for such offences during which the offence is continued.

Penalty for keeping sheep pen, &c, in a filthy state

১৬১ ধারা। কোন রাজপথের ধারে কি নিকটে যে গোয়ালঘরে কি খোঁয়াড়িতে কি স্থানে গোমেষাদি কি শূকর থাকে কোন ব্যক্তি ঐ গোমেষাদির স্বামী কি রক্ষক হইয়া তাহা গলিজ কি অস্বাস্থ্যজনক অবস্থায় থাকিতে দিলে কিম্বা গলিজ দ্রব্য স্থানান্তর করিবার উপযুক্ত উপায় করিতে তাচ্ছল্য করিলে, সেই ব্যক্তির ২০৲ টাকাপর্য্যন্ত অর্থদণ্ড হইতে পারিবে ও সেই দোষ প্রমাণ হইলে পর যত দিন করিতে থাকে দিন প্রতি তাহার ৩৲ টাকাপর্য্যন্ত অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

মেষের খোঁয়াড়ি প্রভৃতি ময়লা রাখিবার দণ্ডের কথা।

## CHAPTER 3.

### *Conservancy works.*

## ৩ অধ্যায়।

### নগর পরিপাটী করণার্থ কার্য্যের কথা।

**162.** The Commissioners shall provide and maintain, in sufficient numbers and in proper situations, common privies and urinals, and shall cause the same to be kept in proper order and to be daily cleansed.

Common privies

১৬২ ধারা। কমিশ্যনরেরা নগরীয় লোকদের সংখ্যা বিবেচনায় উপযুক্ত নানা স্থানে সাধারণের পাইখানা ও মূত্র ত্যাগ করিবার স্থান প্রস্তুত করিয়া তাহা সদবস্থায় রাখিবেন ও প্রতি দিন তাহা পরিষ্কার করাইবেন ইতি

সাধারণের পাইখানার কথা।

Construction of privy.

**163.** It shall be lawful for the Commissioners to prescribe the form or construction of privy which the owner or occupier of any house or building within the limits of the Municipality may have on his premises; and such owner or occupier shall have such privy shut out by a wall or fence from the view of persons passing by or residing in the neighbourhood; and any such owner or occupier having a privy constructed in a form different from that prescribed by the Commissioners, or failing to shut it out from public view in the manner hereinbefore directed, shall be liable to a fine not exceeding ten Rupees, and to a further fine not exceeding ten Rupees a day for each day of default or breach of the provisions of this section after written notice duly given by the Commissioners to such owner or occupier.

Sewers and drains, &c., under control of the Commissioners.

**164.** All public sewers, drains, and other works for conservancy existing in any Municipality at the time this Act comes into operation, or which may afterwards be made, shall be under the direction and control of the Commissioners.

Sewers, &c., to be constructed under the direction of the Commissioners.

**165.** All public sewers, or other works for the improvement, or the conservancy hereafter required in any Municipality shall be constructed under the direction of the Commissioners, who shall be empowered to purchase any land necessary for such purpose from funds at their disposal; or such land shall, if necessary, be taken under the sanction of Government, under the provisions of any Act heretofore passed, or which shall hereafter be passed, for the acquisition of land for public purposes.

Branch drains, privies, &c., under control of Commissioners.

**166.** All branch drains, and all privies and cess-pools within any town, shall be under the survey and control of the Commissioners, and shall be repaired and made efficient at the cost of the owners of the lands and buildings to which the same belong. If any such owner neglect, during eight days after notice in writing, to repair and make the same efficient in such manner as may be required by the Commissioners, the Commissioners shall cause such drain, privy, or cess-pool to be made efficient, or, if necessary, removed, and the expense of such removal or repair shall be paid by the owner

পাইখানা যেরূপে প্রস্তুত করিতে হইবে তাহার কথা।

১৬৩ ধারা। মুনিসিপলিটীর সীমার অন্তর্গত কোন ঘরের কি কোটার স্বামির কি গৃহস্থের বাড়ীর মধ্যে পাইখানা থাকিলে তাহার কিরূপ আকার হইবে ও কি রূপে তাহা প্রস্তুত করিতে হইবে কমিশ্যনরেরা ইহার নিয়ম করিতে পারিবেন। পথিক ও প্রতিবাসিগণ ঐ পাইখানার ভিতর দেখিতে না পায় এই নিমিত্তে ঐ স্বামী কি গৃহস্থ প্রাচীর কি বেড়া দিয়া তাহা আবৃত করিবেন। কমিশ্যনরেরা পাইখানা করিবার যে আকার নির্দ্ধার্য্য করেন কোন স্বামী কি দখিলকার তদ্ভিন্ন অন্য আকারে তাহা নির্ম্মাণ করিলে কিম্বা সাধারণের না দেখিবার জন্যে পূর্ব্বোক্ত মতে তাহার পর্দ্দা করিয়া না দিলে তাহার ১০৲ টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে ও কমিশ্যনরেরা নিয়মমতে ঐ স্বামিকে কি গৃহস্থকে নোটিস লিখিয়া দিলে পর যত দিন এই ধারার বিধান মানিতে ত্রুটি করেন বা তাহা লঙ্ঘন করেন তাহার দিন প্রতি ঐ ব্যক্তির আর ১০৲ টাকাপর্য্যন্ত দণ্ড হইতে পারিবে ইতি।

বড় ও ছোট মরদমা প্রভৃতি কমিশ্যনরদের কর্তৃত্বের অধীন থাকার কথা।

১৬৪ ধারা। এই আইন যে সময়ে প্রচলিত হয় সেই সময়ে কোন মুনিসিপলিটীতে বড় ও ছোট যে মরদমা এবং নগর পরিপাটী করিবার জন্যে অন্য যে বিষয় থাকে ও পরে যাহা করা যাইবে তাহা সকলই কমিশ্যনরদের আজ্ঞার ও কর্ত্তৃত্বের অধীন থাকিবে ইতি।

মরদমাপ্রভৃতি কমিশ্যনরদের আজ্ঞামতে প্রস্তুত করিবার কথা।

১৬৫ ধারা। ইহার পরে কোন মুনিসিপলিটীর উৎকর্ষ সাধনের কি পারিপাট্যের নিমিত্ত রাজকীয় যে সকল বড় ও ছোট মরদমা ও অন্য বিষয় করিবার প্রয়োজন হয়, তাহা কমিশ্যনরদের আদেশানুসারে প্রস্তুত করা যাইবে। ও সেই কার্য্যের নিমিত্ত যত ভূমির প্রয়োজন হয় তাঁহারা তাহা ক্রয় করিয়া আপনারদের হাতে যে ফণ্ড থাকে তাহাহইতে মূল্য দিবেন। অথবা প্রয়োজন হইলে, রাজকীয় কার্য্যের নিমিত্তে ভূমি গ্রহণ করিবার যে আইন ইতি পূর্ব্বে প্রণীত হইয়াছে বা ইতঃপরে প্রণীত হইতে পারিবে তাঁহারা গবর্ণমেণ্টের অনুমতি লইয়া সেই আইনের বিধানমতে ভূমি লইতে পারিবেন ইতি।

শাখা মরদমা পাইখানা প্রভৃতি কমিশ্যনরদের কর্ত্তৃত্বাধীন থাকিবার কথা।

১৬৬ ধারা। কোন নগরের মধ্যে যত শাখা মরদমা ও পাইখানা ও মলকুণ্ড থাকে তাহা কমিশ্যনরদের তত্ত্বের ও কর্তৃত্বের অধীন থাকিবে। ও যে ঘর ও ভূমি সংক্রান্ত হয় তাহার স্বামির খরচে তাহা মেরামত করা যাইবে ও কর্ম্মোপযোগিমতে রাখা যাইবে। কমিশ্যনরেরা তাহা যে প্রকারে মেরামত ও কর্ম্মোপযোগী করিতে আদেশ করেন উক্ত স্বামী ইহার লিখিত নোটিস পাইলে পর আট দিনের মধ্যে তাহা সেই প্রকারে মেরামত ও কর্ম্মোপযোগী করিতে শৈথিল্য করিলে কমিশ্যনরেরা সেই মরদমা কি পাইখানা কি মলকুণ্ড কর্ম্মোপযোগী করাইবেন কিম্বা আবশ্যক হইলে তাহা স্থানান্তর করিয়া দিতে পারিবেন। ও ত্রুটিকারি সেই

or occupier so making default, and shall be recoverable as a debt due to the Commissioners.

Penalty for making drains, &c., contrary to Commissioners' orders

**167.** If any such drain, privy, or cess-pool is constructed, after the passing of this Act, contrary to the directions and regulations of the Commissioners, or contrary to the provisions of this Act, or if any person, without the consent of the Commissioners, constructs, re-builds, or unstops any drain, privy, or cess-pool, which has been ordered by them to be demolished or stopped up, or not to be made, every person so doing shall be liable to a penalty not exceeding fifty Rupees. And the Commissioners may cause such drain, privy, or cess-pool to be removed, or may cause such amendment or alteration to be made therein as they think fit, and the expense thereof shall be paid by the person by whom such drain, privy, or cess-pool was improperly constructed, re-built, or unstopped, and shall be recoverable as a debt due to the Commissioners.

## CHAPTER 4.

*Obstructions in the road.*

Future obstructions in highway

**168.** Whoever builds any wall or erects or sets up any fence, rail, post or other obstruction or encroachment, in any road or public highway, or in or over any open drain, sewer, or aqueduct along the side of any such road or highway, shall be liable to a fine not exceeding one hundred Rupees; and the Commissioners shall have power to remove any such obstruction or encroachment, and the expense of such removal shall be paid by the person erecting the same, and shall be recoverable as a debt due to the Commissioners.

Taking up pavements

**169.** Whoever displaces, takes up, or makes any alteration in the pavement or other materials, or in the fences or posts of any road or public highway, without the consent in writing of the Commissioners, or without other lawful authority, shall be liable to a fine not exceeding fifty Rupees.

Projections from houses erected in future to be removed

**170.** The Commissioners may give notice in writing to the owner or occupier of any house or building as aforesaid, to remove or alter any projection, encroachment, or obstruction, which after this Act shall have taken effect, shall

স্বামী কি দখিলকার তাহা স্থানান্তর বা মেরামত করিবার খরচ দিবেন ও সেই টাকা কমিশ্যনরদের পাওনা ঋণের ন্যায় আদায় হইতে পারিবে ইতি।

কমিশ্যনরদের আজ্ঞার বিপরীতে নরদমা প্রভৃতি করিবার দণ্ডের কথা।

১৬৭ ধারা। কমিশ্যনরেরা নরদমা কি পাইখানা কি মলকুণ্ড যে প্রকারে প্রস্তুত করিতে আজ্ঞা করেন এই আইন প্রচলিত হইবার পর যদি সেই নরদমা প্রভৃতি ঐ আজ্ঞার ও বিধানের বিপক্ষে প্রস্তুত করা যায়, অথবা কোন নরদমা কি পাইখানা কি মলকুণ্ড নষ্ট কি বন্ধ করিবার কি প্রস্তুত না করিবার আজ্ঞা হইলে পর যদি কোন ব্যক্তি কমিশ্যনরদের অনুমতি না পাইয়া তাহা প্রস্তুত করেন কি পুনরায় গাঁথিয়া দেন কি খুলিয়া ফেলেন তবে সেই ক্রিয়াকারি প্রত্যেক ব্যক্তির ৫০৲ টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে। এবং কমিশ্যনরেরা ঐ নরদমা কি পাইখানা কি মলকুণ্ড স্থানান্তরে করাইয়া দিতে পারিবেন কিম্বা যদ্রূপ উচিত বোধ করেন তদ্রূপ তাহা সংশোধন কি পরিবর্ত্তন করাইতে পারিবেন ও সেই নরদমা কি পাইখানা কি মলকুণ্ড যে ব্যক্তির দ্বারা অনুচিতমতে প্রস্তুত করা কি পুনরায় গাঁথা কি খোলা গেল সেই ব্যক্তির উক্ত কার্য্যের খরচ দিতে হইবে ও সেই টাকা কমিশ্যনরদের পাওনা ঋণের ন্যায় আদায় হইতে পারিবে ইতি।

## ৪ অধ্যায়।

পথ অবরোধের কথা।

রাজপথ অবরোধের কথা।

১৬৮ ধারা। কোন ব্যক্তি রাজপথে, কিম্বা রাজপথের পার্শ্বস্থ কোন খোলা পয়োনালাতে কি নরদমা জুলিতে কি জল প্রণালীতে কি তাহার উপরে প্রাচীর গাঁথিলে কিম্বা বেড়া কি গরাদিয়া কি থাম কি অবরোধক কি স্থানযোড়াকারি অন্য দ্রব্য বসাইলে কি স্থাপন করিলে তাহার এক শত টাকাপর্য্যন্ত দণ্ড হইতে পারিবে। এবং সেই অবরোধক কি স্থানযোড়াকারি কোন দ্রব্য মুনিসিপল কমিশ্যনরদের স্থানান্তর করিবার ক্ষমতা থাকিবে। ও যে ব্যক্তি তাহা স্থাপন করিলেন তাঁহার সেই দ্রব্য স্থানান্তর করিবার খরচ দিতে হইবে। ও তাহা মুনিসিপল কমিশ্যনরেরদের পাওনা ঋণের ন্যায় আদায় হইতে পারিবে ইতি।

পথের পাতরাদি তুলিয়া লওনের কথা।

১৬৯ ধারা। কোন ব্যক্তি মুনিসিপল কমিস্যনরেরদের লিখিত অনুমতি কিম্বা আইনসিদ্ধ অন্য ক্ষমতা না পাইয়া, কোন রাজপথে পাতা প্রস্তর কি অন্য দ্রব্য কি রাজপথের বেড়া কি থাম স্থানান্তর করিলে কি তুলিয়া ফেলিলে কি কোন প্রকারে পরিবর্ত্তন করিলে সেই ব্যক্তির পঞ্চাশ টাকাপর্য্যন্ত অর্থ দণ্ড হইতে পারিবে ইতি।

ঘরের কোন অংশ বাড়িয়া থাকিলে তাহা স্থানান্তর করিবার কথা।

১৭০ ধারা। এই আইন প্রচলিত হইবার পরে উক্ত কোন ঘরের কি কোঠার আড়ালে কি অগ্রভাগে কোন বাড়ান কি স্থানযোড়াকারি কি অবরোধক বিষয় নির্ম্মিত কি স্থাপিত হইলে ও তাহা কোন রাজপথের উপর ঝুঁকিয়া কি বাড়িয়া থাকিলে, কিম্বা

be erected or placed against or in front of such house or building, if the same overhangs, or juts into, or in any way projects or encroaches upon, or is an obstruction to the safe and convenient passage along any road or public highway, or obstructs, or projects or encroaches into or upon, any uncovered aqueduct, drain, or sewer in such road or highway; and such owner or occupier shall, within fourteen days after the service of such notice upon him, remove such projection, encroachment, or obstruction, or alter the same in such manner as shall have been directed by the Commissioners, and in default thereof shall be liable to a fine not exceeding two hundred Rupees; and the Commissioners in such case may remove or alter such projection, encroachment, or obstruction; and the expense of such removal or alteration shall be paid by the owner or occupier so making default, and shall be recoverable as a debt due to the Commissioners.

পথের উপর কোন প্রকারে ঝুঁকিয়া পড়িলে কি বাড়িয়া থাকিলে কি স্থানযোড়া করিলে, কি পথিমধ্যে নির্ব্বিঘ্নে ও স্বচ্ছন্দে গমনের বাধা জন্মাইলে কি সেই পথের পার্শ্বের কোন খোলা প্রণালী কি পয়নালা কি ময়লজলির বাধক হইলে, কি তাহার উপর বাড়িয়া পড়িলে, কি স্থানযোড়া করিলে, কমিশ্যনরেরা সেই ঘরের কি কোটার স্বামিকে কি প্রজাকে সেই বিষয় উঠাইয়া দিবার কি পরিবর্ত্তন করিবার নোটিস লিখিয়া দিতে পারিবেন। ও স্বামিকে কি প্রজাকে ঐ নোটিস দেওয়া গেলে পর, চৌদ্দ দিনের মধ্যে তিনি ঐ বাড়ান কি স্থানযোড়াকারি কি অবরোধক বিষয় স্থানান্তর করিবেন, কিম্বা কমিশ্যনরেরা যদ্রূপ আজ্ঞা করেন তদ্রূপে পরিবর্ত্তন করিবেন। না করিলে তাঁহার দুই শত টাকাপর্য্যন্ত অর্থদণ্ড হইতে পারিবে। তদ্রূপ স্থলে কমিশ্যনরেরা সেই বাড়ান কি স্থানযোড়াকারি কি অবরোধক বিষয় স্থানান্তর করিতে পারিবেন, ও তাহা স্থানান্তর কি পরিবর্ত্তন করিবার খরচ ঐ ত্রুটিকারি স্বামির কি প্রজার দিতে হইবে, ও তাহা মুনিসিপল কমিশ্যনরেরদের পাওনা ঋণের ন্যায় আদায় হইতে পারিবে ইতি।

**171.** The Commissioners may cause any such projection, encroachment, or obstruction erected or placed against or in front of any house or building in any road or public highway before this Act shall have been extended to the place, to be removed or altered as they shall think fit; provided that notice be given of such intended removal or alteration to the occupier of the house or building against, or in front of which such projection, encroachment, or obstruction shall be, thirty days before such alteration or removal is begun; and they shall make reasonable compensation to every person who suffers damage by such removal or alteration.

Removal of existing projection from houses.

Notice of removal.

Compensation when to be made.

১৭১ ধারা। এই আইন কোন স্থানে প্রচলিত হইবার পূর্ব্বে সেই স্থানের কোন রাজপথের নিকট কোন ঘরের কি কোটার আড়ালে কি সম্মুখ ভাগে তদ্রূপ কোন বাড়ান কি স্থান যোড়াকারি কি অবরোধক বিষয় নির্ম্মিত কি স্থাপিত হইয়া থাকিলে মুনিসিপল কমিশ্যনরেরা যেমন উচিত বোধ করেন তেমনি তাহা স্থানান্তর কি পরিবর্ত্তন করাইতে পারিবেন। পরন্তু যে ঘরের কি কোটার আড়ালে কি সম্মুখভাগে ঐ বাড়ান কি স্থানযোড়াকারি কি অবরোধক বিষয় থাকে, তাঁহারা ঐ স্থানান্তর কি পরিবর্ত্তন কার্য্য আরম্ভ হওনের পূর্ব্বে ত্রিশ দিন থাকিতে সেই গৃহাদির প্রজাকে ঐ কার্য্যের নোটিস দিবেন। এবং ঐ স্থানান্তর কি পরিবর্ত্তন করণেতে কোন ব্যক্তির ক্ষতি হইলে তাঁহারা যুক্তিমতে ঐ ক্ষতির প্রতিকার করিবেন ইতি।

ঘরের যে ভাগ একণে বাড়াইয়া থাকে তাহা স্থানান্তর করিবার কথা।

স্থানান্তর করিবার নোটিসের কথা।

মূল্য দিবার সময়ের কথা।

**172.** Whenever any house or building, part of which projects beyond the regular line of a road or public highway or beyond the front of the house or building on either side thereof, shall be taken down in order to be re-built or altered, the Commissioners may require the same to be set back to, or towards the line of the road or highway, or the line of the adjoining houses or buildings, and shall make reasonable compensation to the owner of such house or building for any damage he may thereby sustain.

Houses projecting beyond line of highway, when taken down to be set back.

১৭২ ধারা। যদি কোন ঘরের কি কোটার কোন ভাগ রাজপথের অবধারিত সীমা অতিক্রম করিয়া থাকে, অথবা পার্শ্বের কোন ঘরের কি কোটার অগ্রভাগ অপেক্ষা আগিয়া থাকে, তবে সেই গৃহাদি পুনর্নির্ম্মাণ কি পরিবর্ত্তনার্থে ভাঙ্গিয়া ফেলা গেলে মুনিসিপল কমিশ্যনরেরা তাহা পিছিয়া রাজপথের কি নিকটস্থ ঘরের কি কোটার সীমার রেখার সমান করিবার আজ্ঞা করিতে পারিবেন তাহাতে সেই ঘরের কি কোটার স্বামির কোন ক্ষতি হইলে, মুনিসিপল কমিশ্যনরেরা তাঁহার ক্ষতির উপযুক্ত প্রতিকার করিবেন ইতি।

ঘর পথের সীমার বাহিরে থাকিলে, যখন ভাঙ্গা যায় তখন পিছিয়া করিতে হইবার কথা।

**173.** The Commissioners may give notice to the owner or occupier of any land to cut and trim any hedges or trees which overhang any road or public highway, so as to obstruct the passage; and in the event of such notice not being complied with within eight days from the date of service thereof, the Commissioners may cause the said hedges or trees to be cut and trimmed in the manner required; and the expense incurred by the Commissioners in respect thereof shall be paid by the owner or occupier, and shall be recoverable as a debt due to the Commissioners.

Power to trim hedges and trees bordering roads.

**174.** It shall be lawful for the Commissioners, by a by-law to be made in manner hereinafter provided, to direct that the external roof and walls of huts or other buildings about to be erected or renewed in or near any road or public highway shall not be made of grass, leaves, mats, or other such inflammable materials.

Roofs and external walls not to be made of inflammable materials.

**175.** No person intending to build or take down, alter, or repair any building, shall deposit any building materials or make a hole in or near any public highway, without the permission of the Commissioners, and when such permission is granted to any person, he shall, at his own expense, cause such materials or such hole to be sufficiently fenced and enclosed until the materials are removed, or the hole is filled up or otherwise made secure; and shall cause the same to be sufficiently lighted during the night: and whoever so deposits materials or so makes a hole without such permission, or fails to fence or enclose and cause to be lighted such materials or hole, or remove such materials or fill up or otherwise make secure such hole when the permission has been withdrawn, shall be liable to a fine not exceeding fifty Rupees, and a further fine not exceeding fifty Rupees for every day while the offence is continued after twenty-four hours' notice from the Commissioners.

Penalty for not lighting deposits of building materials or excavations.

**176.** If any house or other building, tank, well, or hole or other place, whether on public or private ground be, for want of sufficient repair or protection, dangerous to human beings, the Commissioners shall cause notice in writing to be given to the owner, if he be known and resident within the limits of their jurisdiction, and also to the occupier

Dangerous places to be repaired or enclosed.

১৭৩ ধারা। কোন গাছের কি বেড়ার ডাল কোন রাজপথের উপর ঝুলিয়া পড়াতে গমনাগমনের বাধা হইলে কমিশ্যনরেরা সেই ভূমির স্বামিকে কি প্রজাকে তাহা কাটিবার কি ঝুড়িয়া দিবার নোটিস দিতে পারিবেন। সেই নোটিস দেওনের তারিখঅবধি আট দিনের মধ্যে তদনুসারে কর্ম্ম না করা গেলে কমিশ্যনরেরা ঐ বেড়া ও গাছ প্রয়োজনমতে কাটাইয়া ও ঝুড়াইয়া দিতে পারিবেন। ও তাহাতে কমিশ্যনরদের যে খরচ হয় তাহা স্বামির কি প্রজার দিতে হইবে ও তাহা কমিশ্যনরেরদের পাওনা ঋণের ন্যায় আদায় হইতে পারিবে ইতি।

পথের ধারের গাছ ও বেড়া ঝুড়িয়া দিবার শক্তির কথা।

১৭৪ ধারা। কমিশ্যনরেরা পশ্চাৎ লিখিত বিধানমতে উপবিধি করিলে কোন রাজপথের পার্শ্বে কি নিকটে বাঙ্গলা ঘর কি অন্য ঘর বাঁধিবার কি সারাইবার উদ্যোগ হইলে তাহার উপরিস্থ ছাউনী ও বেড়া খড় কি পাতা কি দর্ম্ম কি অনায়াসজ্বলনীয় অন্য দ্রব্যে করা না যাইবার আজ্ঞা দিতে পারিবেন ইতি।

ঘরের ছাউনি ও বেড়া অনায়াসজ্বলনীয় দ্রব্যে নির্ম্মাণ না হইবার কথা।

১৭৫ ধারা। কোন ব্যক্তি কোন ঘর গাঁথিতে কি ভাঙ্গিয়া ফেলিতে কি পরিবর্ত্ত করিতে কি সারাইতে মনস্থ করিলে, মুনিসিপল কমিশ্যনরেরদের অনুমতি বিনা রাজপথে কি তন্নিকটে গাঁথিবার ইষ্টকাদি জমা করিয়া রাখিবেন না ও গর্ত্ত করিবেন না। কোন ব্যক্তিকে তদ্রূপ অনুমতি দেওয়া গেলে সেই ইষ্টকাদি যত কাল স্থানান্তর না করা যায় কি ঐ গর্ত্ত যত কাল বুজিয়া না ফেলা যায় কি প্রকারান্তরে তাহার সুরক্ষা না হয়, তত কাল সেই ব্যক্তি আপনার খরচে সেই ইষ্টকাদি কি সেই গর্ত্ত উপযুক্তমতে বেড়া দিয়া ঘেরিয়া রাখিবেন ও রাত্রিকালে তাহাতে উপযুক্ত আলো দেওয়াইবেন। কেহ তদ্রূপ অনুমতি না পাইয়া সেই প্রকারে ইষ্টকাদি জমা করিয়া রাখিলে কি গর্ত্ত করিলে, কিম্বা সেই ইষ্টকাদি কি গর্ত্ত বেড়া দিয়া ঘেরিয়া রাখিতে ও তাহাতে আলো দেওয়াইতে ত্রুটি করিলে, কিম্বা সেই অনুমতি রহিত হইলে পর ঐ ইষ্টকাদি স্থানান্তর না করিলে কি ঐ গর্ত্ত বুজিয়া না ফেলিলে, কিম্বা প্রকারান্তরে রক্ষা না করিলে, তাহার ৫০৲ টাকা পর্য্যন্ত অর্থদণ্ড হইতে পারিবে ও তদতিরিক্ত কমিশ্যনরেরদের নোটিস পাইয়া চব্বিশ ঘণ্টার পর যত দিন সেই অপরাধ হইতে থাকে ততদিন সেই ব্যক্তির দিনপ্রতি ৫০৲ টাকাপর্য্যন্ত অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

গাঁথিবার ইষ্টকাদি যে-স্থানে ফেলা যায় সেই স্থানে ও গর্ত্তে আলো না দিবার দণ্ডের কথা।

১৭৬ ধারা। রাজকীয় কিম্বা ব্যক্তিবিশেষের ভূমিতে কোন ঘর কি কোঠা কি পুষ্করিণী কি কূপ কি গর্ত্ত উপযুক্তমতে মেরামৎ না হওয়াতে কিম্বা ঘেরিয়া না দেওয়াতে মনুষ্যদের প্রাণের আশঙ্কাজনক হইলে, যদি স্বামী কমিশ্যনরদের জানা লোক হন ও তাঁহারদের কর্তৃত্বাধীন স্থানের মধ্যে বাস করেন, তবে

আশঙ্কাজনক স্থান মেরামৎ করিবার কি ঘেরিয়া রাখিবার কথা।

of Burdwan, is allowed furlough for one year three months and twenty-seven days, under Sections II and III of the Covenanted Service Absentee Rules.

*The 14th February* 1872.—Mr. William Humphrey Page, Assistant Magistrate of Goalundo, for three months, under Section XIX of the Covenanted Service Absentee Rules.

*The 15th February* 1872.—Baboo Dinonath Addy, Deputy Magistrate and Deputy Collector of Patooakhally, in Backergunge, for three months, from the beginning of March next, under Financial Notification No. 3622, dated the 22nd December 1865.

Mr. John Nathaniel Cosserat, Assistant Sub-Deputy Opium Agent, Patna, is allowed two months' leave, under paragraph 11 of the Uncovenanted Service Absentee Rules, together with ten days' preparatory leave from the date on which he has availed himself of it.

Mr. Thomas Smith, c.s., having reported his arrival at Bombay on the 1st instant on his return from furlough, is allowed subsidiary leave for a period not exceeding thirty days from the 2nd idem, to enable him to join his appointment in Cooch Behar.

*The 16th February* 1872.—Mr. Edward Stewart Deputy Magistrate and Deputy Collector of Arrareah, in Purneah, is allowed six months' leave, under paragraph 12, clause I of the Uncovenanted Service Absentee Rules, together with fifteen days' preparatory leave.

*The 19th February* 1872.—Mr. William Driberg Ridsdale, Assistant Sub-Deputy Opium Agent at Kheree, Lucknow, for one month, under paragraph 16 of the Uncovenanted Service Absentee Rules.

*The 20th February* 1872.—Mr. Augustus Rivers Thompson, Officiating Secretary to the Government of Bengal, Judicial and Political Departments, is allowed furlough for one year, from the 29th instant, under Section VIII, Clause *a* of the Covenanted Service Absentee Rules.

Mr. Richard Palmer Jenkins, Commissioner of Patna, is allowed subsidiary leave for a period not exceeding thirty days, from the 8th March next, or any subsequent date on which he may be relieved to enable him to proceed to Europe on furlough.

The following Officers of the Bengal Civil Service having reported their arrival at Bombay on the 8th instant, on their return from furlough, are allowed subsidiary leave for a period not

পোর্ট সাহেব চিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ২ ও ৩ ধারামতে এক বৎসর তিন মাস সাতাইশ দিন ছুটী পাইয়াছেন।

১৮৭২ সাল ১৪ ফেব্রুআরি।—গোয়ালন্দের আসিস্টাণ্ট মাজিস্ট্রেট শ্রীযুত উলিয়ম হম্ফ্রি পেজ সাহেব চিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১৯ ধারামতে তিন মাস ছুটী পাইয়াছেন।

১৮৭২ সাল ১৫ ফেব্রুআরি —বাকরগঞ্জের অন্তর্গত পটুয়াখালীর ডেপুটী মাজিস্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু দীননাথ আঢ্য ফিনান্সিয়াল ডিপার্টমেণ্টের ১৮৬৫ সালের ২২ ডিসেম্বরের ৩৬২২ নং বিজ্ঞাপনমতে আগামি মার্চ মাসের আরম্ভ অবধি তিন মাস ছুটী পাইয়াছেন।

পাটনার আফিসের আসিস্টাণ্ট সব-ডেপুটী এজেণ্ট শ্রীযুত জান নাথানিয়েল কসিরাট সাহেব অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১১ ধারামতে দুই মাস ছুটী পাইয়াছেন। তদ্ভিন্ন যে তারিখে ছুটী গ্রহণ করেন সেই তারিখ অবধি প্রস্তুত হওনার্থে দশ দিন ছুটী পাইয়াছেন।

সিবিল কার্য্যসংক্রান্ত শ্রীযুত তামস্ স্মিথ সাহেব নিয়মিত ছুটী হইতে প্রত্যাগমন করিয়া এই মাসের ১ তারিখে বোম্বাইয়ে পঁহুছিয়াছেন রিপোর্ট করাতে কুচবেহারে আপন কর্ম্ম গ্রহণ করিতে পারিবার নিমিত্ত এই মাসের ২ তারিখ অবধি ত্রিশ দিন পর্য্যন্ত উপকরণার্থ ছুটী পাইয়াছেন।

১৮৭২ সাল ১৬ ফেব্রুআরি —পূর্ণিয়ার অন্তর্গত অররিয়ার ডেপুটী মাজিস্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত এডওয়ার্ড ষ্টুয়ার্ট সাহেব অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১২ ধারার ১ প্রকরণমতে ছয় মাস ছুটী পাইয়াছেন তদ্ভিন্ন প্রস্তুত হওনার্থে পনের দিন ছুটী পাইয়াছেন।

১৮৭২ সাল ১৯ ফেব্রুআরি।—লক্ষ্ণৌয়ের অন্তর্গত ক্ষীরি আফিসের আসিস্টাণ্ট সব-ডেপুটী এজেণ্ট শ্রীযুত উলিয়ম ড্রিবর্গ রিড্‌স্‌ডেল সাহেব অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১৬ ধারামতে এক মাস ছুটী পাইয়াছেন।

১৮৭২ সাল ২০ ফেব্রুআরি।—জুডিশ্যাল ও পোলিটিকাল ডিপার্টমেণ্টে বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী শ্রীযুত আগষ্টস্ রিবর্স তামসন সাহেব চিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ৮ ধারার *a* প্রকরণমতে এই মাসের ২৯ তারিখ অবধি এক বৎসর নিয়মিত ছুটী পাইয়াছেন।

পাটনার কমিশনর শ্রীযুত রিচার্ড পামর জেন্‌কিন্স সাহেব আগামি মার্চ মাসের ৮ তারিখ অবধি অথবা তাহার পর যে তারিখে অন্যের প্রতি কর্ম্মের ভার অর্পণ করেন সেই তারিখ অবধি নিয়মিত ছুটীক্রমে ইউরোপে গমন করিতে পারিবার নিমিত্তে ত্রিশ দিন পর্য্যন্ত উপকরণার্থ ছুটী পাইয়াছেন।

বঙ্গদেশের সিবিল কার্য্যসংক্রান্ত নিম্নলিখিত কার্য্যকারকেরা নিয়মিত ছুটী হইতে প্রত্যাগমন করিয়া এই মাসের ৮ তারিখে বোম্বাইয়ে পঁহুছিয়াছেন রিপোর্ট করাতে আপনার কর্ম্ম পুনর্গ্রহণ করিতে পারিবার নি-

exceeding thirty days, from the 9th idem, to enable them to rejoin their appointments, *viz.*:—

Lord Henry Ulick Browne.
Mr. Henry Abbott Robert Alexander.
„ Valentine Irwin.

NOTIFICATION.

*The* 19*th February* 1872.—Mr. Edward Dowdeswell Lockwood, C.S., reported his return to Calcutta from furlough on the evening of the 11th instant.

H. L. DAMPIER,
*Secy. to the Govt. of Bengal.*

---

NOTIFICATION.

*The* 8*th February* 1872.—In continuation of the Notification of this Government dated the 5th November last, which was published in the *Calcutta Gazette* of the 8th idem, the following rule has, under instructions of the Right Hon'ble the Secretary of State and His Excellency the Governor General in Council, been added to the revised rules for encouraging the study of oriental languages among graded European officers of the Bengal Educational Service.

*Rule* 8.—No educational officer will be permitted to receive rewards for passing in more than two languages.

H. L. DAMPIER,
*Secy. to the Govt. of Bengal.*

---

NOTIFICATION.

*The* 14*th February* 1872.—It is hereby notified that under the provisions of Section 5 of the Indian Registration Act (VIII of 1871), the Lieutenant-Governor has been pleased to form the following sub-districts in the district of Backergunge:—

A new sub-district, with head-quarters at Nalchiti, shall comprise that portion of the thannah of that name, which is situated south of the Nalchiti river.

Another new sub-district, with head quarters at Jhalokati, shall include that portion of the thannah of Nalchiti, which is situated north of the Nalchiti river.

A third sub-district, with the head-quarters at Backergunge, shall be conterminous with the thannah of that name.

The sudder sub district of Burrisaul will thus comprise the thannahs of Burrisaul and Mehdigunge only.

[গবর্ণমেণ্ট গেজেট । ১৮৭২ । ২৭ ফেব্রুআরি ।]

দিতে এই মাসের ৯ তারিখ অবধি ত্রিশ দিন পর্যন্ত উপকরণার্থ ছুটী পাইয়াছেন ;

লর্ড শ্রীযুক্ত হেনরি ইউলিক ব্রোন সাহেব।
শ্রীযুক্ত হেনরি আবট রবর্ট আলেকজাণ্ডর সাহেব।
„ বালন্টাইন্ অর্বিন সাহেব।

বিজ্ঞাপন।

১৮৭২ সাল ১৯ ফেব্রুআরি।—সিবিল কার্য্যকার্য্যকারী শ্রীযুক্ত এডওয়ার্ড ডৌডেসওয়েল লকউড সাহেব নিয়মিত ছুটীহইতে এই মাসের ১১ তারিখের সন্ধ্যার সময়ে কলিকাতায় প্রত্যাগমন করিয়াছেন এমত রিপোর্ট করেন।

এচ, এল, ডাম্পিয়র,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

বিজ্ঞাপন।

১৮৭২ সাল ৮ ফেব্রুআরি।—গবর্ণমেণ্টের গত নবেম্বর মাসের ৫ তারিখের যে বিজ্ঞাপনপত্র ঐ মাসের ৮ তারিখের কলিকাতা গেজেটে প্রকাশ করা যায় তদতিরিক্ত মন্ত্রিবর শ্রীযুক্ত ষ্টেট সেক্রেটারী সাহেবের ও মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীমান্ শ্রীযুক্ত গবরনর জেনরল সাহেবের আদেশানুসারে বঙ্গদেশের শিক্ষাসংক্রান্ত শ্রেণীবদ্ধ ইউরোপীয় কর্ম্মকারকদের এদেশীয় ভাষা শিক্ষা করিবার উৎসাহ প্রদানার্থ সংশোধিত বিধিতে নিম্নলিখিত বিধি সংযোগ করা গেল।

৮ ধারা। শিক্ষাসংক্রান্ত কোন কার্য্যকারক দুই ভাষার অধিক কোন ভাষায় উত্তীর্ণ হওয়া প্রযুক্ত পারিতোষিক গ্রহণ করিতে পাইবেন না।

এচ এল ডাম্পিয়র,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

বিজ্ঞাপন।

১৮৭২ সাল ১৪ ফেব্রুআরি।—ভারতবর্ষীয় রেজিষ্টরীকরণ বিষয়ক ১৮৭১ সালের ৮ আক্টের ৫ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল। শ্রীযুক্ত লেফটেনেণ্ট গবর্ণর সাহেব বাকরগঞ্জ জিলাতে নিম্নলিখিত কএক সব-ডিষ্ট্রিক্ট স্থাপন করিবার অনুমতি দিয়াছেন।

এক নূতন সব-ডিষ্ট্রিক্টের সদর স্থান নলছিটী। তন্মধ্যে নলছিটী থানার যে অংশ নলছিটী নদীর দক্ষিণ দিগে আছে সেই অংশ ধরিতে হইবে।

অন্য নূতন সব-ডিষ্ট্রিক্টের সদর স্থান ঝালকাটি। ইহার মধ্যে নলছিটী থানার যে অংশ নলছিটী নদীর উত্তর দিগে আছে সেই অংশ ধরিতে হইবে।

তৃতীয় সব-ডিষ্ট্রিক্টের সদর স্থান বাকরগঞ্জ। বাকরগঞ্জ থানার সীমার সহিত তাহার সীমা মিলিবে।

বরিশালের সদর সব-ডিষ্ট্রিক্টের মধ্যে কেবল বরিশাল ও মেহদিগঞ্জ থানা ধরিতে হইবে।

This Notification shall take effect on and from the 1st March 1872.

H. L. DAMPIER,
*Secy. to the Govt. of Bengal.*

---

NOTIFICATION.

*The 19th February* 1872.—A plan and estimate, amounting to Rs. 1,27,780, for the introduction of Sir W. Armstrong's Hydraulic Crane on the Port Commissioners' Jetties having been submitted by the Vice-Chairman to the Commissioners for making improvements in the Port of Calcutta, with his letter No. 2143, dated the 12th January 1872, the Lieutenant-Governor has been pleased to sanction the project under Section 35, Act V. (B.C.) of 1870.

H. L. DAMPIER,
*Secy. to the Govt. of Bengal.*

---

## JUDICIAL AND POLITICAL DEPARTMENTS

No. 230J.

APPOINTMENTS.

*The 19th February* 1872.—The following gentlemen to be Municipal Commissioners for the town of Purneah:—

Mr. John Alexander Campbell.
,, William Newnham Toulmin.

Mr. Edward Hardcastle Ruddock, C.S., to be Vice-Chairman of the Municipal Commissioners for the town of Mozufferpore.

Mr. James Horatio Reily to officiate, until further orders, as District Superintendent of Police, Howrah.

*The 20th February* 1872.—Lord Henry Ulick Browne to be a Justice of the Peace for the Town of Calcutta.

The following Moonsiffs are promoted to fill up existing vacancies:—

*From the 2nd to the 1st Grade.*

Moulvie Ali Ajmul Hossein, Moonsiff of Mudehpoorah, in Bhaugulpore.

Baboo Umbica Churn Mitter, Moonsiff of Doobrajpore, in Beerbhoom.

Baboo Sreenath Dutt, Moonsiff of Pothna, in East Burdwan.

Moulvie Abdool Khalik, Moonsiff of Bazitpore, in Mymensing.

Baboo Kasseenath Das, Moonsiff of Kotulpore, in West Burdwan.

*From the 3rd to the 2nd Grade.*

Baboo Baney Madhub Mitter, B.L., Moonsiff of Dinagepore.

[*Government Gazette, 27th February* 1872.]

এই বিজ্ঞাপন ১৮৭২ সালের মার্চ মাসের ১ তারিখ অবধি প্রবল হইবে।

এচ, এল, ডাম্পিয়র,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

বিজ্ঞাপন।

১৮৭২ সাল ১৯ ফেব্রুআরি।—কলিকাতা বন্দর সৌষ্ঠব কার্য্যার্থ কমিশ্যনরদের প্রতিনিধি সভাপতি সাহেব বন্দরীয় কমিশনরদের জেটিতে শ্রীযুত সর ডবলিউ আম্‌ষ্ট্রং সাহেবের কৃত হাইড্রলিক ক্রেন্‌ প্রবর্ত্তন করিবার নিমিত্ত ১৮৭২ সালের জানুআরি মাসের ১২ তারিখের ২১৪৩ নম্বরের পত্র সহিত ঐ ক্রেনের নক্সা ও ১,২৭,৭৮০৲ টাকা ব্যয়ের অনুমানপত্র প্রেরণ করাতে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব ১৮৭০ সালের বঙ্গীয় ৫ আইনের ৩৫ ধারামতে তাহা অনুমোদন করিয়াছেন।

এচ এল ডাম্পিয়র,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

## জুডিশ্যল ও পালিটিকাল ডিপার্টমেন্ট।

২৩০ J. নম্বর।

নিয়োগ।

১৮৭২ সাল ১৯ ফেব্রুআরি।—নিম্নলিখিত মহাশয়েরা পূরণিয়া নগরের মুনিসিপল কমিশ্যনর হইবেন।

শ্রীযুত জান আলেকজাণ্ডর কাম্বেল সাহেব।
,, উলিয়ম নিউন্‌হাম টোলমিন্‌ সাহেব।

সিবিল কার্য্যসংক্রান্ত শ্রীযুত এডওয়ার্ড হার্ড কাষ্টল রডক সাহেব মজফরপুর নগরের মুনিসিপল কমিশ্যনরদের প্রতিনিধি সভাপতি হইবেন।

শ্রীযুত জেমস হোরেসিও রাইলী সাহেব অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত হাবড়ার পোলীসের ডিষ্ট্রিক্ট সুপরিণ্টেণ্ডেণ্টের কর্ম্ম করিবেন।

১৮৭২ সাল ২০ ফেব্রুআরি।—লার্ড শ্রীযুত হেনরি ইউলিক ব্রৌন সাহেব কলিকাতা নগরের শান্তিরক্ষার্থ জষ্টিস হইবেন।

নিম্নলিখিত মুনসেফেরা বর্ত্তমান শূন্যপদ পূরণার্থ উচ্চ পদভুক্ত হইয়াছেন।

দ্বিতীয় শ্রেণীহইতে প্রথম শ্রেণীতে।

ভাগলপুরের অন্তর্গত মধেপুরার মুনসেফ শ্রীযুত মৌলবী আলী আজমল হুসেন।

বীরভূমের অন্তর্গত দুবরাজপুরের মুনসেফ শ্রীযুত বাবু অম্বিকাচরণ মিত্র।

পূর্ব্ব বর্দ্ধমানের অন্তর্গত পোথনার মুনসেফ শ্রীযুত বাবু শ্রীনাথ দত্ত।

ময়মনসিংহের অন্তর্গত বাজিৎপুরের মুনসেফ শ্রীযুত মৌলবী আবদুল খালিক।

পশ্চিম বর্দ্ধমানের অন্তর্গত কোতলপুরের মুনসেফ শ্রীযুত বাবু কাশীনাথ দাস

তৃতীয় শ্রেণীহইতে দ্বিতীয় শ্রেণীতে।

দিনাজপুরের মুনসেফ শ্রীযুত বাবু বেণীমাধব মিত্র বি, এল,।

Baboo Koylash Chunder Mookerjee, B.L., Moonsiff of Maldah.

Baboo Aghorenath Ghose, B.L., Moonsiff of Begumgunge, in Tipperah.

Baboo Rajchunder Sandyal, Moonsiff of Putneetollah, in Dinagepore.

Baboo Mohendronath Mitter, Moonsiff of Cowcolly, in Backergunge.

Baboo Bullóram Mullick, B.L., Moonsiff of Cutwa, in East Burdwan.

Baboo Radha Kristo Sen, B.L., Officiating Moonsiff of Selimabad, in East Burdwan.

Baboo Juggutdoollub Mozoomdar, B.L., Moonsiff of Nemal, in Midnapore.

Baboo Dwarkanath Ghose, Officiating Moonsiff of Goalundo, to be Moonsiff of that Chowkey.

Baboo Radhamohun Gossain, Officiating Moonsiff of Burpettah, to be Moonsiff of that Chowkey.

Baboo Hurrish Chunder Chakee to be a Moonsiff of the Third Grade, and to be Moonsiff of Dhoobree, in Goalparah.

Baboo Kristodhun Chowdry to be a Moonsiff of the Third Grade, and to be Moonsiff of Beergunge, in Dinagepore.

Baboo Anuntoram Ghose, B.L., to be a Moonsiff of the Third Grade, and to be Moonsiff of Bamunarah, in East Burdwan, but to continue to officiate as Moonsiff of Kandorah, in Beerbhoom, till relieved, or until further orders.

Baboo Gopeenath Mattay to be a Moonsiff of the Third Grade, and to be Moonsiff of Jamooe, Bhaugulpore, but to continue to officiate as Moonsiff of Begoo Serai till relieved, or until further orders.

Boboo Poreshnath Sircar, B.L., to be a Moonsiff of the Third Grade, and to be Additional Moonsiff of Midnapore.

Baboo Kooladanund Mookerjee to be Second Subordinate Judge of the 24-Pergunnahs.

Baboo Mohendronath Bose to be Judge of the Small Cause Court of Midnapore, and to be Subordinate Judge of that District.

Baboo Bhooputty Roy to be Additional Subordinate Judge of Dacca and Furreedpore.

LEAVE OF ABSENCE.

*The 19th February 1872.*—Captain Reginald Julin Wimberley, Officiating District Superin-

কাঁকুড়গেছের মুনসেফ শ্রীযুত বাবু কৈলাসচন্দ্র মুখোপাধ্যায়, বি, এল।

ত্রিপুরার অন্তর্গত বেগমগঞ্জের মুনসেফ শ্রীযুত বাবু অঘোরনাথ ঘোষ, বি, এল।

দিনাজপুরের অন্তর্গত পত্নীটোলার মুনসেফ শ্রীযুত বাবু রাজচন্দ্র সান্যাল।

বাকরগঞ্জের অন্তর্গত কৌখালীর মুনসেফ শ্রীযুত বাবু মহেন্দ্রনাথ মিত্র।

পূর্ব্ব বর্দ্ধমানের অন্তর্গত কাটওয়ার মুনসেফ শ্রীযুত বাবু বলরাম মল্লিক, বি, এল।

পূর্ব্ব বর্দ্ধমানের অন্তর্গত সেলিমাবাদের একটিং মুনসেফ শ্রীযুত বাবু রাধাকৃষ্ণ সেন, বি, এল।

মেদিনীপুরের অন্তর্গত নিমালের মুনসেফ শ্রীযুত বাবু জগদ্দুর্লভ মজুমদার, বি, এল।

গোয়ালন্দের একটিং মুনসেফ শ্রীযুত বাবু দ্বারকানাথ ঘোষ ঐ চৌকীর মুনসেফ হইবেন।

বড়পেটার একটিং মুনসেফ শ্রীযুত বাবু রাধামোহন গোস্বামী ঐ চৌকীর মুনসেফ হইবেন।

শ্রীযুত বাবু হরিশচন্দ্র চাকি তৃতীয় শ্রেণীর মুনসেফ হইয়া গোয়ালপাড়ার অন্তর্গত ধুবড়ীর মুনসেফ হইবেন।

শ্রীযুত বাবু কৃষ্ণধন চৌধুরী তৃতীয় শ্রেণীর মুনসেফ হইয়া দিনাজপুরের অন্তর্গত বীরগঞ্জের মুনসেফ হইবেন।

শ্রীযুত বাবু অনন্তরাম ঘোষ, বি, এল, তৃতীয় শ্রেণীর মুনসেফ হইয়া পূর্ব্ববর্দ্ধমানের অন্তর্গত বামুনআড়ার মুনসেফ হইবেন। কিন্তু অন্যের প্রতি কার্য্যভার অর্পণ না করণ কিম্বা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত বীরভূমের অন্তর্গত কেন্দরার মুনসেফের কর্ম্ম করিতে থাকিবেন।

শ্রীযুত বাবু গোপীনাথ মেট্যা তৃতীয় শ্রেণীর মুনসেফ হইয়া ভাগলপুরের অন্তর্গত জমুইয়ের মুনসেফ হইবেন কিন্তু অন্যের প্রতি কার্য্যভার অর্পণ না করণ কিম্বা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত বেগু সরাইয়ের মুনসেফের কর্ম্ম করিতে থাকিবেন।

শ্রীযুত বাবু পরেশনাথ সরকার, বি, এল, তৃতীয় শ্রেণীর মুনসেফ হইয়া মেদিনীপুরের আডিশ্যনল মুনসেফ হইবেন।

শ্রীযুত বাবু কুলদানন্দ মুখোপাধ্যায় ২৪ পরগনার দ্বিতীয় সবরডিনেট জজ হইবেন।

শ্রীযুত বাবু মহেন্দ্রনাথ বসু মেদিনীপুরের ক্ষুদ্র মোকদ্দমার আদালতের জজ ও ঐ জিলার সবরডিনেট জজ হইবেন।

শ্রীযুত বাবু ভূপতি রায় ঢাকা ও ফরীদপুরের আডিশ্যনল সবরডিনেট জজ হইবেন।

ছুটী।

১৮৭২ সাল ১৯ ফেব্রুআরি।—হাবড়ার পোলীসের একটিং ডিষ্ট্রিক্ট সুপরিন্টেণ্ডেণ্ট কাপ্তান শ্রীযুত

**tendent of Police, Howrah, is allowed one month's leave in India on Medical Certificate, under the Military Furlough Rules of 1868.**

NOTIFIATION.

*The 20th February* 1872.—The appointment of Mr. Edward Alfred Vines to officiate in the Fourth Grade of District Superintendents of Police, will have effect from the 15th July 1871, instead of from the 1st January 1872, as notified in the *Calcutta Gazette* of the 31st ultimo.

RIVERS THOMPSON,
*Offg. Secy. to the Govt. of Bengal*

---

NOTIFICATION.

*The 15th February* 1872.—It is hereby notified under Section 14 of Act XI of 1865, that the Officiating Judge of the Courts of Small Causes of Sealdah and Howrah will, from the 2nd March 1872, hold sittings in the Howrah Court on Saturdays only.

RIVERS THOMPSON,
*Offg. Secy. to the Govt of Bengal.*

---

## Public Works Department,—Bengal.

IRRIGATION.

No. 49.

*The 12th February* 1872.

*Declaration* —Whereas it appears to the Lieutenant-Governor of Bengal that land is required to be taken by Government at the public expense, for a public purpose, *viz.*, for the construction of an embankment on the right bank of the river Byturnee, it is hereby declared that, for the above purpose, a strip of land 6 miles 1,576 feet in length, and of an average width of 87 feet, measuring 66 acres 1 rood 27 poles, more or less, and commencing from Mouzah Burpadda, and passing in an easterly direction through the villages of Moolapal, Rooya, Kheroo, Dhantipatna, Gobindpur, Ronopal, Buggiree, Sarsooda, and Sallapata, and terminating at Mouzah Barindi, all in Pergunnah Surgarra, in the district of Cuttack, is required.

রেজিমালড অষ্টস্ উইম্বলী সাহেব চিকিৎসকের সর্টিফিকটক্রমে ১৮৬৮ সালের সামরিক নিয়মিত ছুটীর বিধিমতে ভারতবর্ষে এক মাস ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৭২ সাল ২০ ফেব্রুআরি।—শ্রীযুত এডওয়ার্ড আলফ্রেড বাইন্স সাহেব ১৮৭২ সালের জানুআরি মাসের ১ তারিখ অবধি পোলীসের ডিষ্ট্রিক্ট সুপরিন্টেণ্ডেণ্টদের চতুর্থ শ্রেণীমতে কর্ম্ম করিবেন বর্ত্তমান ফেব্রুআরি মাসের ৬ তারিখের বাঙ্গলা গেজেটে প্রকাশিত এই কথার পরিবর্ত্তে ১৮৭১ সালের জুলাই মাসের ১ তারিখ অবধি উক্ত নিয়োগ প্রবল হইবে।

রিবর্স তামসন,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।

---

বিজ্ঞাপন।

১৮৭২ সাল ১৫ ফেব্রুআরি।—১৮৬৫ সালের ১১ আইনের ১৪ ধারামতে প্রকাশ করা যাইতেছে যে হাবড়া ও শিয়ালদহের ক্ষুদ্র মোকদ্দমার আদালতের একটিং জজ ১৮৭২ সালের মার্চ মাসের ২ তারিখ অবধি কেবল শনিবারে হাবড়ার আদালতে অধিবেশন করিবেন।

রিবর্স তামসন,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।

---

## পবলিক ওকস ডিপার্টমেণ্ট।

জলসেচনসম্পর্কীয়।

৪৯ নম্বর।

১৮৭২ সাল ১২ ফেব্রুআরি।

বিজ্ঞাপন।—বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব অবগত হইয়াছেন যে রাজকায় কার্য্যার্থে অর্থাৎ বৈতরণী নদীর দক্ষিণ তটে বাঁধ প্রস্তুত করণার্থে রাজকীয় অর্থ ব্যয়ে গবর্ণমেণ্টের ভূমি লওয়া আবশ্যক, অতএব সংবাদ দেওয়া যাইতেছে যে পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে ৬ মাইল ১৫৭৬ ফুট দীর্ঘ ও গড় ৮৭ ফুট প্রস্থ অর্থাৎ ন্যূনাধিক ৬৬ একর ১রুড ২৭ পোল পরিমিত জমির প্রয়োজন। উক্ত ভূমি বড়পদ্দা মৌজায় আরম্ভ হইয়া পূর্ব্বভাবে মূলাপাল ও রুয়া ও খেরু ও ধানটিপাটনা ও গোবিন্দপুর ও রণপাল ও বগিড়ি ও সারসুদা ও সাল্লাপাটা গ্রাম হইয়া বারিন্দি মৌজা পর্য্যন্ত যায়। উক্ত সকল গ্রাম কটক জিলার সরগরা পরগনার অন্তর্গত।

This Declaration is made, under the provisions of Section 6, Act X of 1870, to all whom it may concern.

G. A. Searle. *Lieut.-Col*, *S. C.*,
*For Offg. Joint-Secy. to the Govt. of Bengal, in the P. W. D., Irrigation Branch.*

# Orders by the High Court of Judicature at Fort William in Bengal.

TRANSFERS OF MOONSIFFS.

*The 6th February* 1872.—Baboo Monu Lall Chatterjee, Moonsiff of Pandooah, to Serampore, Zillah Hooghly.

Baboo Mohesh Chunder Roy, Moonsiff of Serampore, to Ooloberiah, Zillah Hooghly.

Baboo Troylukhonath Mitter, Moonsiff of Ooloberiah, to Pandooah, Zillah Hooghly.

*The 7th February* 1872.—Baboo Mohima Chunder Ghose, Officiating Additional Moonsiff of Chittagong, to Howlah, temporarily.

*The 8th February* 1872.—Baboo Koylash Chunder Mookerjee, Moonsiff of Malda, to Hemtabad, Zillah Dinagepore.

Baboo Uma Churn Dutt, Moonsiff of Hemtabad, to Maldah, Zillah Dinagepore.

NOTIFICATION.

*The 20th February* 1872.

LEAVE OF ABSENCE.

*The 7th February* 1872.—Baboo Ram Moni Sen, Moonsiff of Runganea, Zillah Chittagong, for one month, from the 15th instant, under paragraph 16 of the Uncovenanted Absentee Rules.

Baboo Ramdyal Ghose, Moonsiff of Howlah, Zillah Chittagong, for two months, from 15th March next, under Financial Notification No 3622, dated the 22nd December 1865.

*The 21st February* 1872.—Baboo Bolac Chand, Moonsiff of Bhaugulpore, for fifteen days, under paragraph 16 of the Uncovenanted Absentee Rules.

By order of the High Court,

(Signed) F. B. PEACOCK,
*Registrar.*

উক্ত ভূমিতে যাঁহারদের সম্পর্ক থাকে তাঁহাদের জ্ঞানার্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারামতে এই সম্বাদ দেওয়া গেল।

পবলিক ওর্কস ডিপার্টমেন্টে জলসেচন
শাখার বঙ্গদেশের গবর্ণমেন্টের একটিং জাইন্ট
সেক্রেটারীর পরিবর্ত্তে,
জি, এ, সরল, লেপ্টেনেন্ট কর্ণেল, এস, সি।

# বঙ্গদেশস্থ ফোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টের আজ্ঞা।

মুনসেফদের স্থানান্তরে নিয়োগ।

১৮৭২ সাল ৬ ফেব্রুআরি।—হুগলী জিলার পাণ্ডুয়ার মুনসেফ শ্রীযুত বাবু মনুলাল চট্টোপাধ্যায় শ্রীরামপুরে নিযুক্ত হইয়াছেন।

হুগলী জিলার শ্রীরামপুরের মুনসেফ শ্রীযুত বাবু মহেশচন্দ্র রায় উলুবেড়িয়ায় নিযুক্ত হইয়াছেন।

হুগলী জিলার উলুবড়িয়ার মুনসেফ শ্রীযুত বাবু ত্রৈলোক্যনাথ মিত্র পাণ্ডুয়ার প্রেরিত হইয়াছেন।

১৮৭২ সাল ৭ ফেব্রুআরি।—চট্টগ্রামের একটিং অ্যাডিশ্যনল মুনসেফ শ্রীযুত বাবু মহিমচন্দ্র ঘোষ কিয়ৎকালের নিমিত্তে হাওলায় প্রেরিত হইয়াছেন।

১৮৭২ সাল ৮ ফেব্রুআরি।—দিনাজপুর জিলার মালদহের মুনসেফ শ্রীযুত বাবু কৈলাসচন্দ্র মুখোপাধ্যায় হেমতাবাদে প্রেরিত হইয়াছেন।

দিনাজপুর জিলার হেমতাবাদের মুনসেফ শ্রীযুত বাবু উমাচরণ দত্ত মালদহে প্রেরিত হইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৭২ সাল ২০ ফেব্রুআরি।

ছুটী।

১৮৭২ সাল ৭ ফেব্রুআরি।—চট্টগ্রাম জিলার রঙ্গণিয়ার মুনসেফ শ্রীযুত বাবু রামমণি সেন অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১৬ ধারামতে এই মাসের ১৫ তারিখ অবধি এক মাস ছুটী পাইয়াছেন।

চট্টগ্রাম জিলার হাওলার মুনসেফ শ্রীযুত বাবু রামদয়াল ঘোষ ফিনান্‌শ্যল ডিপার্টমেন্টের ১৮৬৫ সালের ২২ ডিসেম্বরের ৩৬২২ নং বিজ্ঞাপনমতে আগামি মার্চ মাসের ১৫ তারিখ অবধি দুই মাস ছুটী পাইয়াছেন।

১৮৭২ সাল ২১ ফেব্রুআরি।—ভাগলপুরের মুনসেফ শ্রীযুত বলাক চাঁদ বাবু অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১৬ ধারামতে পনের দিন ছুটী পাইয়াছেন।

হাই কোর্টের আজ্ঞাক্রমে,

এফ, বি, পীকক,
রেজিষ্ট্রার।

# GOVERNMENT ADVERTISEMENT. গবর্ণমেণ্টের ইশ্‌তিহার।

## LAND ADVERTISEMENT. ভূমিবিষয়ক ইশ্‌তিহার।

### জেলা যশোহর।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ১৮৬৯ সালের ৬ ধারা অনুসারে জেলা যশোহরের মধ্যবর্ত্তি নিম্নলিখিত মহাল সকল ১৮৭২ সালের ১২ জানুআরি তারিখে প্রাপ্য বাকী মালগুজারি এবং অন্যান্য দাওয়া চলিত আইন এবং আক্টের অনুসারে বাকি রাজস্বের ন্যায় আদায় করা যাইতে পারে তাহা আদায় নিমিত্তে ১৮৭২ সালের ১৫ মার্চে মোং ১২৭৮ সালের ৩ চৈত্র শুক্রবার ঐ জিলার কালেক্টর সাহেবের কাছারীতে বিনা ওজরে ও প্রকাশ্য নীলামে ধরা যাইবে।

প্রথম শ্রেণীর জমা ধার্য্য হওয়া এস্তমুরারি মহাল।

১৯ নং তৌজির মহাল পং ইশফপুরের মৌজে বোড়া মাং তালুক অন্নচন্দ্র ও রাধাচরণ ও চন্দ্রকান্ত ঘোষ ও ঈশ্বরচন্দ্র রায় ও জগৎচন্দ্র চৌধুরী সদর জমা ৯৯৮৶১০ টাকা ৯৮৸৶৯ টাকা বাকী খাজানা আদায় কারণ নীলাম হইবেক।

২৬১ নং তৌজির মহাল পং মাহাম্মদ সাহি তরফ সাগেন্যা তালুক রাজনারায়ণ ও প্রেমনারায়ণ পাণ্ডে ও লক্ষ্মীমণি ও ব্রহ্মময়ী ও দ্বিতীয় ব্রহ্মময়ী ও জয়তারা দেব্যা সদর ১৫৯৬৷৷৯ টাকা ৩৭৶ টাকা বাকী খাজানা আদায় কারণ নীলাম হইবেক।

৪৫৭৫ নং তৌজী পং ভাটনা তালুক রাজা বরদাকণ্ঠ রায় বাহাদুর ৫০৮৭/১৮ টাকা সদর জমা ৩৮৸৶১ টাকা বাকি খাজানা আদায় কারণ নীলাম হইবেক।

J. MONRO,
*Offg. Collector.*

(F)

---

### জেলা ত্রিপুরা।

ইস্তাহার নামা কাছারি কালেক্টরি জিলা ত্রিপুরা এই যে।

১৮৫৯ ইং ১১ আইনের ৬ ধারার বিধানানুসারে ইহাদ্বারা সকলকে জানান যাইতেছে যে জিলা ত্রিপুরার অন্তর্গত নিম্নলিখিত মহাল সকল উক্ত জিলার কালেক্টর সাহেবের আফিসে বাকি রাজস্ব যে ১৮৭২ ইং ১২ জানুআরি দিবসে দেয় হইলে প্রচলিত আইনঅনুসারে আদায় হইবার বিধি আছে তাহা আদায় নিমিত্ত ১৮৭২ ইং ২৭ ফেব্রুআরি মোং ১২৭৮ বাং ১৬ ফাল্গুন রোজ মঙ্গলবার প্রকাশ্য নীলামে অবশ্য বিক্রয় হইবেক ইতি ১৮৭২ ইং ১৭ জানুআরি।

| নম্বর রেজিষ্টরী। | নাম মহাল। | নাম মালিক। | সদর জমা। | বাকি। | |
|---|---|---|---|---|---|
| ৩১০ | পং বরদাখাত হিং ৷৷৶১৩ — কান্ত চাপীতলা মৌজা | জগৎচন্দ্র চৌধুরী শিবচন্দ্র পাল গং | ১৬৯৷৸০<br>রাস্তা খরচ ১৭৲<br>১৭১০৸<br>বিতং | | প্রকাশ থাকে যে উক্ত /৫ হিস্যা ১০ মহালতে স্বতন্ত্র হিসাব হইয়াছে তন্মধ্যে ।৩ কড়ার হিস্যা বটে মোট মহাল জেন্ত বাকিদারের জাতে ঐ ।৩ কড়ার স্বতন্ত্র মোটের আর্জনা হওয়ায় কেবল ।৩ কড়ার ইস্তাহার হইল। |
| | | উক্ত মহাল মধ্যে ১৮৭৯ ইং ১১ আইনঅনুসারে হিস্যা পৃথকমতে শিবচন্দ্র পাল ও রামগতি ঘোষ গং হিং/৫ পাই | ১৩২।/২<br>রাস্তা খরচ ১/৩<br>১৩৩৷৷৶৫ | | |
| | | ঐ হিস্যার মধ্যে শিবচন্দ্র পাল হিং ।৩ কড়া | ১৯৸৶০<br>রাস্তা খরচ ৶.০<br>২০৷১০ | ৬৸৯ | |
| ৩৭৩ | পং বরদাখাত হিং ৷৶১৩৷ — কামীনা মৌজা | খান্দে আছানউল্লা | ১৬৫৯৸০<br>রাস্তা খরচ ১৬৷৷০<br>১৬৬৬৷০ | ৫৬৭৶০ | |

F. COWLEY,
*Offg. Collector.*

(F)

[*Government Gazette, 27th February 1872.*]

জিলা হুগলি।

জমিদারী বিক্রয়ের ইস্তাহার কাছারি কালেক্টরী জিলা হুগলি।

সন ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারার বিধান অনুসারে ইহা দ্বারা সকলকে জানান যাইতেছে যে জিলা হুগলির অন্তর্গত নিম্নলিখিত মহাল ১৮৭২ সালের ১২ জানুআরি তারিখে প্রাপ্য বাকী রাজস্ব এবং যে সকল দাবি বাকী রাজস্বের ন্যায় প্রচলিত আইন অনুসারে আদায় হইবার বিধি আছে তাহা আদায় নি-মিত্ত সন ১৮৭২ সালের ১৪ মার্চ মোতাবক বাঙ্গলা ১২৭৮ সালের ২ চৈত্র বৃহস্পতিবার দিবসে প্রকাশ্য নীলামে বিক্রয় হইবে ইতি সন ১৮৭২। ৩ ফেব্রুআরি।

| মহালের নম্বর | মহাল ও পরগনার নাম | বাকিদার মালিকের নাম | সদর জমার তাইদ | বাকীর পরিমাণ | কৈফিয়ৎ ॥ |
|---|---|---|---|---|---|
| প্রথম শ্রেণীর ইস্তমুরারি বন্দবস্ত মহাল | | | | | |
| ৬৭ নং | গুড়বাড়ী পং চৌমুহা | রাধাকান্ত চৌধুরি ও ৺ মদনমোহন জিউ ঠাকুরের সেবাত গোপীকৃষ্ণ বসু ও অন্নপূর্ণা দেবী ও মানগোবিন্দ বিশ্বাস ও কাশীনাথ কোঙার ও যজ্ঞেশ্বর ঘোষ ও ঈশ্বরচন্দ্র ঘোষ ও মাখনলাল ঘোষ | ২৬৯৭৷৶১৫ | | |
| | | বাদ মানগোবিন্দ বিশ্বাসের অংশ লাট গুড়বাড়ির সামিল মৌজে কাটগড়া ও কাশীপুরের রকম ॥০ আনার বাত ... | ৫৯০।৵৫ | | |
| | | ও কাশীনাথ কোঙারের অংশ নিজ গুড়-বাড়ি মায় হরিরামপুরের ১৫৭৫/ বিঘা জমির বাত ... | ৬৯৭৵৯ | | |
| | | যাহার ১৮১৯ সালের ১১ আইনের মর্ম্মমত পৃথক হিসাব পত্তন হইয়াছে | ১২৮২। /২ | | |
| | | রাধাকান্ত চৌধুরী সাং গুড়বাড়ি পং চৌ-মুহা ও ৺ মদনমোহন জিউ ঠাকুরের সেবাত গোপীকৃষ্ণ বসু সাং ফরাসডাঙ্গা পং বোরো ও অন্নপূর্ণা দেবী সাং ইটল্যা পং চৌমুহা যজ্ঞেশ্বর ঘোষ ও ঈশ্বর-চন্দ্র ঘোষ ও মাখনলাল ঘোষ সাং কাট-গড়া পং চৌমুহা এহাদের অংশের বাকী সদর জমা ... ... | ১৪১৩।/১০ | ২১৭।৵৯ | এই বাকীর জন্য নীলাম হইবেক |
| | | যাহার পৃথক হিসাব হয় নাই | | | |

(F)

F. H. Pellew,
*Offg. Collector.*

জিলা ফরিদপুর।

এস্তাহারনামা কাছারি কালেক্টরি জেলা ফরিদপুর।

সন ১৮৫৯ সনের ১১ আইনের ৬ ধারা ও ১৮৬৮ সনের ৭ আইনের ৩ ধারামত ইহার দ্বারা সংবাদ দেওয়া যাইতেছে যে জেলা ফরিদপুরের তৌজীর নিম্নলিখিত মহালের ১৮৭২ সালের মাং ১২ জানুআরি পর্য্যন্তের দেনা রাজস্ব আদায় না হওয়ায় ১৮৭২ সালের ৪ মার্চ মোং ১২৭৮ সালের ২২ ফাল্গুন রোজ সোমবার অত্র জেলার কালেক্টরির কাছারিতে নীলামে ধরা যাইবেক ও বিনা বাধায় বিক্রয় হইবেক ইতি ১৮৭২ ইং তাং ২৭ জানুআরি।

প্রথম শ্রেণী ইস্তমুরারি জমা ধার্য্য হওয়া মহাল।

২৭৯৩ নং পং জালালপুর তাং আমানউল্লা মালিক আমানউল্লা গয়রহ ১৮৫৯ সালের ১১ আইনের ১০ ধারামত স্বতন্ত্র হিসাব হওয়া মহালের অংশ বাদে ১৫-৫।৩৬ পাই সদর জমা মাং ১২ জানুআরির বাকী ৩২৸/৬ পাই।

(F)

A. J. Fraser,
*Deputy Collector in Charge.*

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৭২। ২৭ ফেব্রুআরি।]




# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, MARCH 5, 1872. REGISTERED No 51.

মঙ্গলবার ১৮৭২ সাল ৫ মার্চ।

## Orders by the Lieutenant-Governor of Bengal.

NOTIFICATION.

*The 20th February* 1872.—Under the provisions of Section 83, Act V (B C.) of 1870. (An Act to appoint Commissioners for making improvements in the Port of Calcutta), the following Bye-laws for landing and delivery of goods at the jetties, as proposed by the Commissioners, are published for general information.—

SECTION 2.

LANDING AND DELIVERY OF GOODS AT THE JETTIES.

**BYE-LAWS.**

Allotment of jetties.

1. The allotment of jetties shall be entirely at the discretion of the Commissioners, but as a general rule, vessels shall be accommodated in the order of their arrival off the jetties. Vessels discharging or loading at the jetties shall move from one jetty to another when ordered.

## বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আজ্ঞা।

বিজ্ঞাপন।

১৮৭২ সাল ২০ ফেব্রুআরি।—কলিকাতা বন্দরের সৌষ্ঠ করণার্থ কমিশ্যনরদিগকে নিযুক্ত করিবার ১৮৭০ সালের বঙ্গীয় ৫ আইনের ৮৩ ধারামতে কমিশ্যনরেরা জেটীতে মাল নামাইয়া আনিবার ও ছাড়িয়া দিবার নিম্নলিখিত বিধি প্রস্তাব করিয়াছেন। তাহা সাধারণের জ্ঞানার্থে প্রকাশ করা যাইতেছে।

২ পরিচ্ছেদ।

জাহাজ হইতে জেটীতে মাল নামাইয়া লইবার ও ছাড়িয়া দিবার

উপবিধি।

জেটী নিরূপণ করিবার কথা।

১। কোন জেটীর ধারে কোন্ জাহাজ যাইবে এই কথা কমিশ্যনরেরা আপনাদের বিবেচনামতে নিরূপণ করিবেন। সামান্যতঃ সময়ের যে ক্রমে জাহাজ পঁহুছে সেই ক্রমানুসারে জেটীতে গিয়া থাকিবে। কোন জেটীতে জাহাজ হইতে মাল নামান যাইতেছে বা জাহাজে তোলা যাইতেছে এমন সময়েও আজ্ঞা পাইলে ঐ জাহাজ এক জেটী হইতে সরিয়া অন্য জেটীর ধারে যাইবে।

2. Masters of vessels about to discharge at the jetties, shall not break bulk until a copy of the manifest, or the Master's copies of the bills of lading have been deposited in the jetty office. The copies of the bills of lading, if deposited, shall be returned after discharge of the inward cargo.

*Copy of manifest or the Master's bills of lading to be sent in before breaking bulk.*

3. Ships lying at the jetties shall not discharge cargo into boats if such cargo is to be subsequently landed on the Calcutta bank of the river, between Chitpore Canal and Tolly's Nullah.

*Conditions under which vessels lying at the jetties may discharge into boats.*

4. Packages of cargo shall be slung in the hatchway, and under no circumstances whatever shall the cranes be employed in breaking out cargo or removing it from under the combings.

*Packages to be slung in the hatchway.*

5. Single packages over three tons shall not be hoisted until the correct weight shall have been ascertained; and when packages weighing more than three tons are being hoisted, the Superintendent of the cranes shall invariably be present.

*Hoisting heavy weights*

6. Masters of vessels shall furnish special notice to the shed officers before landing packages containing articles liable to ignition or explosion, or which are otherwise dangerous.

*Notice of dangerous articles to be given by Masters to shed officers*

7. Packages shall not be opened for appraisement except in the presence of the consignee or his representative, and under an application to the shed officer from the appraiser endorsed on the bill of entry.

*Packages not to be opened for appraisement without written order of appraisers*

8. No person shall remove from the wharf any goods other than those covered by the customs bill of entry and the jetty challan. In the event of any person removing goods not covered by such documents, the Commissioners may detain any goods of such person until all questions connected with the erroneous removal shall have been adjusted, and all monies due to the Commissioners paid.

*Erroneous removal of goods by a consignee*

২। কোন জাহাজ মাল নামাইবার নিমিত্ত জেটীর ধারে আইলে জাহাজের কাপ্তান অগ্রে মানিফেষ্টের এক কেতা নকল কিম্বা তাঁহার নিকট যে বিল অফ লেডিং থাকে তাহা জেটীর আফীসে দাখিল করিবেন পরে মাল নামাইয়া দিতে আরম্ভ করিবেন। বিল অফ লেডিং দাখিল করা গেলে পর জাহাজের আনীত মাল নামাইয়া দেওয়া গেলে তাহা কাপ্তান সাহেবকে ফিরিয়া দেওয়া যাইবে।

*বোঝাই দ্রব্য তুলিবার আগে মানিফেষ্ট কি বিল অফ লেডিং দেখাইবার কথা।*

৩। জেটীর ধারে যে জাহাজ থাকে তাহার মাল যদি পশ্চাৎ চিৎপুর খাল অবধি টালির নালা পর্য্যন্ত কলিকাতার নদীর ধারের কোন স্থানে নামাইয়া দিবার অভিপ্রায় থাকে, তবে সেই মাল নৌকায় নামাইয়া দিতে হইবে না।

*জাহাজ জেটীর ধারে থাকিলে যে নিয়মমতে নৌকায় মাল নামাইয়া দিতে পারিবে তাহার কথা।*

৪। মালের বস্তা কলকায় রাখিয়া ক্রেনের কাঁটায় লাগাইতে হইবে। খোলহইতে মাল তুলিবার জন্যে ক্রেনের কাঁটা ব্যবহার করিতে হইবে না।

*কলকায় বস্তাদি বাঁধিয়া দিবার কথা।*

৫। একি বস্তা তিন টনের অধিক ভারি হইলে তাহার ঠিক ওজন নিরূপণ না করা গেলে জাহাজহইতে তুলিয়া দিতে হইবে না। তিন টনের অধিক ভারি বস্তা তুলিতে হইলে ক্রেনের সুপরিন্টেণ্ডেণ্ট উপস্থিত থাকিবেন।

*ভারি২ বস্তাদি তুলিবার কথা।*

৬। যে দ্রব্য অনায়াসে জ্বলিয়া উঠে কি শব্দ করিয়া জ্বলিয়া উঠে কিম্বা অন্য কোন প্রকারে আশঙ্কাজনক হয়, কোন বস্তাদিতে এমত দ্রব্য থাকিলে জাহাজহইতে নামাইবার পূর্ব্বে কাপ্তান সাহেব শেডের আমলাদিগকে সেই কথা বিশেষমতে জানাইবেন।

*আশঙ্কাজনক দ্রব্য থাকিলে শেডের আমলাদিগকে কাপ্তান সাহেবের জানাইবার কথা।*

৭। কানসাইনী কিম্বা তাঁহার তরফের কোন লোক হাজির না হইলে এবং যাচনদার বিল আফ এনটির পিঠে শেডের আমলার নামে হুকুম লিখিয়া না দিলে দ্রব্য যাচাইবার নিমিত্ত ঐ বস্তাদি খুলিতে হইবে না।

*যাচনদার হুকুম লিখিয়া না দিলে যাচিয়া লইবার নিমিত্ত কোন বস্তা খুলিতে না হইবার কথা।*

৮। কোন মালের সঙ্গে কষ্টমের বিল আফ এনট্রি ও জেটীর চালান না থাকিলে ঘাটহইতে কেহ সেই দ্রব্য লইয়া যাইবে না। সেই২ দস্তাবেজভিন্ন কোন ব্যক্তি মাল লইয়া গেলে ভুলক্রমে সেই মাল লইয়া যাইবার সকল কথা যত কাল নিষ্পত্তি না হয় ও কমিশ্যনরদের পাওনা সকল টাকা যত কাল না দেওয়া যায় কমিশ্যনরেরা তত কাল সেই ব্যক্তির কোন মাল আটক করিয়া রাখিতে পারিবেন।

*কানসাইনী ভুলক্রমে কোন দ্রব্য লইয়া গেলে তাহার কথা।*

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭২। ৫ মার্চ।]

*Smoking prohibited under penalty.*

9. Smoking, and the use of any unprotected fire or light, in any office, shed, or warehouse within the jetty enclosure, is strictly prohibited.

*Persons not to remain in the jetties after twilight.*

10. Excepting persons passing to and from ships lying at the jetties, no person shall be allowed inside the jetty enclosure after twilight.

*Carpenters' tools not to be taken into the compound without permission*

11. No person, unless duly permitted by the Commissioners, shall take inside the jetty premises carpenters' tools, or other instruments used for opening cases, and no cooper shall be allowed to work in the sheds without a license from the Commissioners.

*Penalty for non-observance of bye-laws.*

12. Any person committing an infringement of any of the foregoing bye-laws, shall be liable for the first offence to a fine not exceeding Rs. 100, and for a continuance of that offence after notice shall have been given him by the Commissioners of his having committed the offence, to a further fine of Rs. 50 per day.

*Bills of lading to be produced before delivery*

13. Goods landed at the jetties shall only be delivered on production of the bills of lading, accompanied by a delivery order from the Master or Agents of the vessel, and no delivery orders, unsupported by the bills of lading, will be accepted.

*Consignments of metals to be kept separate*

14. When discharging iron, drainage pipes, or other goods, which from their want of description or want of proper distinguishing marks, there will be difficulty in delivering correctly to consignees, the Master of the vessel shall separate before landing, or in course of landing, the various marks and consignments, failing which the Commissioners will refuse to receive the goods.

*Specie to be taken delivery of direct from the jetties.*

15. Packages containing jewellery, precious stones, or specie shall be taken delivery of by consignees direct from the jetties as soon as they are landed, as the Commissioners undertake no risk in respect of such packages.

[*Government Gazette, 5th March* 1872.]

*তামাক খাওয়ার নিষেধ ও দণ্ডের কথা।*

৯। জেটীর বেড়ার মধ্যে যে আফিস কি শেড কি গুদাম থাকে তাহার মধ্যে তামাক খাইতে কিম্বা আগুণ কি আলো আলগা করিয়া লইয়া যাইতে অতি দৃঢ় নিষেধ হইল।

*সন্ধ্যা হইলে জেটীতে লোকদের না থাকিবার কথা।*

১০। সন্ধ্যা হইলে জেটীর বেড়ার মধ্যে কেহ থাকিতে পাইবে না। কেবল সেই জেটীর ধারে যে জাহাজ থাকে সেই জাহাজে লোকদের যাওয়া আসা হইতে পারিবে।

*অনুমতি না হইলে বেড়ার মধ্যে ছুতারের হাতিয়ার লইয়া না যাইবার কথা।*

১১। কমিশ্যনরেরা নির্দিষ্টরূপে অনুমতি না দিলে কোন ব্যক্তি জেটীর ঘেরা স্থানের মধ্যে কোন ছুতারের হাতিয়ার কিম্বা বাক্স খুলিবার অন্য যন্ত্র লইয়া যাইতে পারিবে না। এবং কোন কুপর কমিশ্যনরদের স্থানে অনুমতি-পত্র না পাইলে শেডের মধ্যে কর্ম্ম করিতে পাইবে না।

*উপবিধি না মানিবার দণ্ডের কথা।*

১২। কোন ব্যক্তি পূর্ব্বোক্ত কোন উপবিধি লঙ্ঘন করিলে প্রথমবার তাহার ১০০৲ টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে। ও সেই ব্যক্তি অপরাধ করিতেছে কমিশ্যনরেরা তাহাকে এই কথার নোটিস দিলে পর যত দিন তাহার সেই অপরাধ হইতে থাকে তাহার দিন প্রতি ঐ ব্যক্তির আর ৫০৲ টাকা দণ্ড হইতে পারিবে।

*মাল ছাড়িয়া দিবার পূর্ব্বে বিল অফ লেডিং দেখাইবার কথা।*

১৩। মাল জাহাজ হইতে নামাইয়া জেটীতে আনা গেলে কোন ব্যক্তি বিল অফ লেডিং এবং জাহাজের কাপ্তান সাহেবের কি এজেন্টদের ডিলিবরি অর্ডর দেখাইলে তাহাকে মাল দেওয়া যাইবে। ডিলিবরি অর্ডরের সঙ্গে বিল অফ লেডিং না থাকিলে তাহা গ্রাহ্য হইবে না।

*ধাতুময় দ্রব্য স্বতন্ত্র রাখিবার কথা।*

১৪। লৌহ কি ড্রেনেজ পাইপ প্রভৃতি যে দ্রব্যের বর্ণনা কিম্বা যাহা চিনিবার উপযুক্ত চিহ্ন না থাকাতে কানসাইনীদিগকে ঠিক করিয়া দেওয়া কঠিন হয় জাহাজ হইতে নামাইবার সময়ে কিম্বা নামাইবার পূর্ব্বে জাহাজের কাপ্তান সাহেব ভিন্ন২ চিহ্নের ও কানসাইনমেণ্টের সেই লৌহ প্রভৃতি পৃথক করিয়া রাখিবেন। না করিলে কমিশ্যনরেরা সেই মাল লইবেন না।

*জেটীতেই সোণা রূপার ডিলিবরি লইবার কথা।*

১৫। বস্তাদির মধ্যে অলঙ্কার কি রত্ন কি সোণা রূপা থাকিলে তাহা জাহাজ হইতে নামান গেলেই কানসাইনীরা জেটীতেই তাহার ডিলিবরি লইবেন। কমিশ্যনরেরা সেই প্রকারের দ্রব্যের দায় স্বীকার করেন না।

16. All goods trans-shipped from one vessel to another without being landed, and without the assistance of the jetty cranes, are exempted from all charges, provided notice of trans-shipment is given by consignees or vessel's agents to the jetty superintendent immediately after the vessel hauls alongside a jetty to discharge. If goods for trans-shipment are landed on the jetties, they will be allowed to remain in the sheds free of wharf-rent for five clear running days.

*Trans-shipment of goods.*

১৬। কোন মাল ঘাটে না নামাইয়া ও জেটীর ক্রেনের কাহায্য বিনা এক জাহাজহইতে তুলিয়া অন্য জাহাজে দিতে হইলে তাহার খরচ লাগিবে না। কিন্তু এমন স্থলে প্রয়োজন যে মাল নামাইবার জন্যে জাহাজ জেটীর ধারে আসা গেলে কানসাইনীরা কিম্বা জাহাজের এজেণ্টেরা জেটীর সুপরিন্টেণ্ডেণ্টকে অন্য জাহাজে ঐ মাল দিতে হইবার সম্বাদ দেন। অন্য জাহাজে যে মাল দিতে হইবে তাহা জেটীতে নামাইয়া দেওয়া গেলে ক্রমান্বয়ে পাঁচ দিন পর্য্যন্ত ঘাটের ভাড়া না দিয়া শেডে থাকিতে পাইবে।

*এক জাহাজহইতে অন্য জাহাজে মাল তুলিয়া দিবার কথা।*

17. The Commissioners shall not be responsible for damage by chafage, salt-water or oil, nor for any damage done in course of landing, except such damage as may be caused by carelessness on the part of the Commissioners' servants or failure in the jetty appliances, nor for any loss resulting from fire in the jetty sheds or enclosure.

*Limits of Commissioners' responsibility for damages sustained.*

১৭। ঘর্ষণদ্বারা কিম্বা লোণা জলে কি তৈলে কিম্বা মাল নামাইয়া আনাতে কিম্বা জেটীর শেডে ও ঘেরা স্থানে অগ্নিদ্বারা মালের হানি হইলে কমিশ্যনরেরা তাহার দায়ী নহেন। কিন্তু মাল নামাইবার সময়ে যদি কমিশ্যনরদের চাকরদের অমনোযোগে কিম্বা জেটীর উপযুক্ত সরঞ্জাম না থাকাতে সেই হানি হইয়া থাকে, তবে তাঁহারা দায়ী হইবেন।

*হানি হইলে কমিশ্যনরদের দায়ের সীমার কথা।*

18. Masters of vessels shall be responsible for the proper slinging of cargo, and directing the crane drivers when discharging or loading.

*Commissioners not responsible in the matter of slinging cargo.*

১৮। ক্রেনের কাঁটায় মাল উপযুক্ত মতে ঝুলাইবার বিষয়ে এবং মাল তুলিবার ও নামাইবার সময়ে ক্রেন ড্রাইবরদিগকে আদেশদেওন বিষয়ে জাহাজের কাপ্তান দায়ী হইবেন।

*মাল ঝুলাইয়া দিবার বিষয়ে কমিশ্যনরদের দায়ী না হইবার কথা।*

19. The special sanction of the Commissioners shall be necessary to work the jetties before and after regular hours, and on Sundays and authorized holidays, and no overtime work shall be performed by any of the servants of the Commissioners, without permission. In order to facilitate the discharge of vessels, they will be allowed to work on holidays, so long as accommodation can be conveniently provided for cargo in the jetty sheds, on payment of double jetty hire, and the usual overtime fees to the establishments employed

*Restrictions to working jetties with respect to time*

১৯। কর্ম্ম করিবার নিৰ্দ্ধারিত সময়ের পূর্ব্বে কি পরে ও রবিবারে ও অবধারিত বন্দের দিনে কমিশ্যনরদের বিশেষ অনুমতি না হইলে জেটীতে কার্য্য চালান যাইবে না। এবং কমিশ্যনরদের চাকরেরা অনুমতি না পাইলে অবধারিত সময়ের পূর্ব্বে কি পরে কর্ম্ম করিবে না। জেটীর শেডে সুবিধামতে মাল রাখিবার স্থান থাকিলে জাহাজহইতে মাল ত্বরায় নামাইয়া দেওয়া যায় এই নিমিত্ত বন্দের দিনেও কর্ম্ম চলিতে পারিবে কিন্তু তাহা হইলে জেটীর দ্বিগুণ ভাড়া লাগিবে এবং অবধারিত সময়ের পূর্ব্বে কি পরে কর্ম্ম করিলে আমলাগণের যত ফী দেওয়া গিয়া থাকে তাহাও দিতে হইবে।

*যেসময়ে জেটির কার্য্য চালাইতে হইবে তাহার কথা।*

20. The sanctioned holidays recognised by the Commissioners shall be—

*Recognised holidays.*

| | | |
|---|---|---|
| New year's day | ... ... | 1 day. |
| Sree Punchoomy | ... ... | 1 ,, |
| Good Friday | ... ... | 1 ,, |
| Queen's Birth-day | ... ... | 1 ,, |
| Doorga and Luckhee Poojah | ... | 12 ,, |
| Kally Poojah | ... ... | 1 ,, |
| Juggodhatree Poojah | ... ... | 1 ,, |
| Christmas | ... ... | 2 ,, |
| | | 20 days. |

২০। কমিশ্যনরেরা বন্দের এই২ দিন অবধারিত করিয়াছেন।

*অবধারিত বন্দের দিনের কথা।*

| | | |
|---|---|---|
| নূতন বৎসরের প্রথম দিন | ... | ১ দিন |
| শ্রীপঞ্চমী | ... | ১ দিন |
| গুডফ্রাইডে | ... | ১ দিন |
| মহারাণীর জন্মদিন | ... | ১ দিন |
| দুর্গা পূজাহইতে লক্ষ্মীপূজাপর্য্যন্ত | | ১২ দিন |
| কালীপূজা | ... | ১ দিন |
| জগদ্ধাত্রী পূজা | ... | ১ দিন |
| কৃসমস | ... | ১ দিন |
| | | ২০ দিন |

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৭২। ৫ মার্চ।]

**21.** **Working hours shall be from 7 A.M. to 4 P.M. All fees for overtime work, and for working on holidays, shall be regulated by the sanctioned pay of each** ***employé.*** **The rule shall be one-and-a-half hour's pay for one hour's work—working days being calculated at 26 days in the month—and for holidays or part of a holiday, one day's pay. All fees for overtime work shall be paid to the Commissioners.**

*Working hours.*

২১। বেলা ৭ ঘণ্টা অবধি ৪ টা পর্য্যন্ত কর্ম্ম করিবার নির্দ্ধারিত সময়। উপরি সময়ে কি বন্ধের দিনে কর্ম্ম করিলে যে ব্যক্তি যত বেতন পাইয়া থাকে তদনুসারে তাহার সেই উপরি সময়ের ফী ধার্য্য হইবে। বিধি এই। মাসে কর্ম্ম করিবার ২৬ দিন ধরিয়া এক ঘণ্টা কর্ম্ম করিলে দেড় ঘণ্টার হিসাবে বেতন পাইবে। বন্ধের দিনে কি সেই দিনের কোন অংশে কর্ম্ম করিলে পূরা এক দিনের বেতন পাইবে। উপরি সময়ের যত ফী লাগে তাহা কমিশ্যনরদিগকে দিতে হইবে।

*কর্ম্ম করিবার অবধারিত ঘণ্টার কথা।*

**22.** Two clear days, exclusive of Sundays and the holidays recognized by the Commissioners, shall be allowed to consignees for the removal of goods from the jetty-sheds.

*Time allowed for removal of goods.*

২২। রবিবার ও কমিশ্যনরদের অবধারিত বন্ধের দিন ছাড়া জেটীর শেড হইতে কানসাইনীদের মাল লইয়া যাইতে পূরা দুই দিন মিয়াদ দেওয়া গেল।

*মাল লইয়া যাইবার সময়ের কথা।*

**23.** Consignees applying for delivery of goods shall fill up the jetty challan showing the quantities, weights or measurements, and the landing charges payable thereon. This form, accompanied by the Custom House bill of entry, shall be presented at the office of the Commissioners, where the amount of the landing charges will be received, and a receipt granted in original and duplicate if required. The jetty challan, accompanied by the bill of lading and a delivery order from the Master or Agents of the vessel, shall then be handed to the shed officer, who will examine the document, and on being satisfied that they are in order, will grant delivery and authorise the gate officer to pass the goods.

*Procedure for delivery.*

২৩। কানসাইনীরা মাল স্থানান্তর করিতে চাহিলে, কত দ্রব্য ও তাহার কত ওজন কি মাপ ও জাহাজ হইতে নামাইবার কত খরচ জেটীর চালানে এই সকল কথা লিখিবেন। পরে কমিশ্যনরদের আফিসে কষ্টম হৌসের বিল আফ এন্‌ট্রির সহিত সেই ফার্ম দেখাইতে হইবে ও তথায় মাল নামাইবার খরচ দিয়া রসীদ লইবেন ও ইচ্ছা করিলে দোকর রসীদ পাইতে পারিবেন। পরে সেই জেটীর চালান ও জাহাজের কাপ্তান সাহেবের বা এজেণ্টদের ডিলিবরি আডর ও বিল আফ লেডিঙ্গ শেডের প্রধান কর্ম্মকারককে দেওয়া যাইবে তিনি সেই দলীল পরীক্ষা করিয়া দেখিয়া সব ঠিক হইয়াছে জানিলে ঐ মাল ছাড়িয়া দিয়া দরওয়ানকে যাইতে দিবার আজ্ঞা করিবেন।

*মাল লইয়া যাইবার কার্য্যপ্রণালীর কথা।*

**24.** The opening of any package for appraisement, without the condition of the package being previously questioned, shall be considered as delivery of the goods by the Commissioners to the consignee, and no claim for damage subsequently discovered shall be admitted.

*Opening of a package, its condition not being questioned.*

২৪ কোন বস্তার ভাল মন্দ অবস্থার বিষয়ে আপত্তি না হইয়া যাচাইবার জন্যে তাহা খুলিয়া দেওয়া গেলে সেই খুলিয়া দেওয়াই কানসাইনীদের প্রতি কমিশ্যনরদের সেই মাল সমর্পণ করিবার ন্যায় জ্ঞান হইবে। তাহার পরে হানি দেখা গেলেও তজ্জন্যে কোন দাওয়া গ্রাহ্য হইবে না।

*কোন বস্তাপ্রভৃতির তারতম্য বিষয়ে আপত্তি না হইলে তাহা খুলিবার কথা।*

**25.** Permission to consignees from the Collector of Customs to open packages shall be countersigned by the superintendent of the jetties, and the opening of such packages without their condition being questioned shall be considered as delivery by the Commissioners, and no claim for damage subsequently discovered shall be admitted.

*Permission of Collector of Customs to open packages to be countersigned by the jetty superintendent.*

২৫। কানসাইনীরা কষ্টমের কালেক্টর সাহেবের স্থানে কোন বস্তা খুলিবার যে অনুমতিপত্র পান তাহাতে জেটীর সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের আড়সহী করিতে হইবে। ও বস্তার ভাল মন্দ অবস্থার বিষয়ে আপত্তি না হইয়া তাহা খুলিয়া দেওয়াই কমিশ্যনরদের সেই মাল সমর্পণ করিবার তুল্য জ্ঞান হইবে। তাহার পরে হানি দেখা গেলেও তজ্জন্যে কোন দাওয়া গ্রাহ্য হইবে না।

*কষ্টমের কালেক্টর সাহেব বস্তা খুলিবার যে অনুমতি দেন তাহাতে জেটীর সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের আড়সহী করিবার কথা।*

26. Packages which have been opened for appraisement, or by permission of the Collector of Customs, shall lie at the risk and expense of the owner, consignee, or agent.

Packages opened for appraisement and left unprotected.

27. Damaged goods for which a claim is brought against the ship shall not be charged wharf-rent until the fourth day after landing, provided notice of survey is given to the jetty superintendent within forty-eight hours after the goods have been received from the ship.

Damaged goods to be detained.

28. Goods taken delivery of but not removed from the jetty compound, shall lie at the risk of the owner, consignee, or agent.

Goods taken delivery of and left in the jetty compound.

H. L. DAMPIER,
*Secy. to the Govt. of Bengal.*

২৬। কোন বস্তা যাচাইয়া করিবার নিমিত্ত কিম্বা কষ্টমের কালেক্টর সাহেবের অনুমতিক্রমে খোলা গেলে পর যতকাল তথায় থাকে ততকালের মধ্যে হানি হইলে সেই হানি ও তাহার যত খরচ লাগে তাহা স্বামির কি কামসাইনীর কি এজেন্টের শিরে পড়িবে।

যাচাইবার নিমিত্তে বস্তা খোলা গেলে ও সুরক্ষা না করিলে তাহার কথা।

২৭। কোন মালের হানি হওয়াতে যদি জাহাজের নামে নালিশ হইয়া থাকে তবে জাহাজহইতে নামাইবার দিন ধরিয়া চারি দিন ঘাটের ভাড়া লাগিবে না। কিন্তু এমত স্থলে জাহাজহইতে মাল নামাইবার পর আটচল্লিশ ঘণ্টার মধ্যে জেটীর সুপরিণ্টেণ্ডেণ্টকে সরবের নোটিস দেওয়া প্রয়োজন।

মাল ডামেজ হইলে তাহা আটক রাখিবার কথা।

২৮। কোন মালের ডিলিবরি দেওয়া গেলে পর যদি জেটীহইতে স্থানান্তর না করা যায় তবে তাহার হানি হইলে সেই হানি ও তাহার যত খরচ লাগে তাহা স্বামির কি কামসাইনীর কি এজেন্টের শিরে পড়িবে।

যে মালের ডিলিবরী লওয়া যায় তাহা জেটিহইতে সরাইয়া না লইলে তাহার কথা।

এচ এল ডাম্পিযর,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

## REVENUE AND GENERAL DEPARTMENTS.

No. 392R.

APPOINTMENTS.

*The 20th February* 1872.—Moonshee Myjooddeen Ahmed to officiate temporarily as a Deputy Collector of Settlements in Midnapore, under the orders of Mr. James Catrall Price. He is vested with the powers of a Collector under Regulations VII. of 1822 and IX. of 1825.

*The 24th February* 1872.—Mr. William Macpherson to be a Magistrate and Collector of the First Grade.

Mr James Monro to be Magistrate and Collector of Jessore, in the Second Grade, but to continue to officiate as a Magistrate and Collector of the First Grade

Mr. William Kemble to be a Joint-Magistrate and Deputy Collector of the First Grade.

Mr. Joseph Samuel Armstrong to be a Joint-Magistrate and Deputy Collector of the Second Grade, but to continue to officiate as a Joint-Magistrate and Deputy Collector of the First Grade.

Mr Villiers Thomas Taylor to be Magistrate and Collector of Bhaugulpore, in the First Grade.

Mr. Alexander Smith, on furlough, to be Senior Superintendent of Survey.

## রেবিনিউ ও জেনরল ডিপার্টমেণ্ট।

৩৯২ R. নম্বর।

নিযোগ।

১৮৭২ সাল ২০ ফেব্রুআরি —শ্রীযুত মুনশী ময়জুদ্দীন আহম্মদ কিয়ৎকালের নিমিত্তে শ্রীযুত জেমস কাট্রল প্রাইস সাহেবের আজ্ঞাধীনে মেদিনীপুরের বন্দোবস্তের ডেপুটী কালেকটরের কর্ম্ম করিবেন, তিনি ১৮২২ সালের ৭ আইন ও ১৮২৫ সালের ৯ আইনমতে কালেকটরের ক্ষমতা পাইযাছেন।

১৮৭২ সাল ২৪ ফেব্রুআরি।—শ্রীযুত উলিযম মাকফরসন সাহেব প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেট ও কালেকটর হইবেন।

শ্রীযুত জেমস মন্‌রো সাহেব দ্বিতীয় শ্রেণীমতে যশোহরের মাজিষ্ট্রেট ও কালেকটর হইবেন কিন্তু প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেট ও কালেকটরের কর্ম্ম করিতে থাকিবেন।

শ্রীযুত উলিযম কেম্বল সাহেব প্রথম শ্রেণীর জাইণ্টমাজিষ্ট্রেট ও ডেপুটী কালেকটর হইবেন।

শ্রীযুত জোসেফ সামুয়েল আর্ম্মষ্ট্রং সাহেব দ্বিতীয় শ্রেণীর জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেকটর হইবেন, কিন্তু প্রথম শ্রেণীর জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেকটরের কর্ম্ম করিতে থাকিবেন।

শ্রীযুত বিলিয়র্স তামস টেলর সাহেব প্রথম শ্রেণীমতে ভাগলপুরের মাজিষ্ট্রেট ও কালেকটর হইবেন।

শ্রীযুত আলেকজাণ্ডর স্মিথ সাহেব জরীপী কার্য্যের পদজ্যেষ্ঠ সুপরিণ্টেণ্ডেণ্ট হইবেন। ইনি নিয়মিত ছুটী পাইয়াছেন।

Mr. Henry Thoby Prinsep to be Magistrate and Collector of Pooree, but to continue to officiate as District and Sessions Judge of Hooghly, until further orders.

Mr. Anthony Benn Falcon to be a Magistrate and Collector of the Second Grade, and to be Magistrate and Collector of Bogra.

The above eight appointments will take effect from the 1st instant.

Mr. Steuart Colvin Bayley, Officiating Commissioner of Chittagong, to officiate as Commissioner of Revenue and Circuit of the Patna Division, during the absence, on leave, of Mr. Richard Palmer Jenkins, or until further orders.

Moulvie Syed Mahomed Israil, Deputy Magistrate and Deputy Collector of Sylhet, on leave, is transferred to Mymensing.

Mr. Warren Hastings D'Oyly to officiate, in the Second Grade, as Magistrate and Deputy Collector of Howrah, as a temporary arrangement.

LEAVE OF ABSENCE

*The 21st February* 1872.—Mr. Godfrey John Bective Tuite Dalton, Officiating Joint-Magistrate and Deputy Collector of Bhaugulpore, is allowed furlough for two years, under Sections II and III of the Covenanted Service Absentee Rules.

Mr. Henry Fillcrup Campbell, Sub-Deputy Opium Agent of Futtehpore, is allowed leave of absence for one year, under paragraph 12, Clause 2 of the Uncovenanted Service Absentee Rules, together with fourteen days' preparatory leave from the 17th April next.

*The 26th February* 1872.—Mr Robert Douglas Hare, Extra Assistant Commissioner, Maunbhoom, for two months, under Section XIX of the Covenanted Service Leave Rules.

H. L. DAMPIER,
*Secy. to the Govt. of Bengal.*

---

The following Orders issued by the Government of India, in the Home Department, are republished for general information.—

*No. 95.—Fort William, the 19th February* 1872.—*Education.*—Under Section 12 of Act II of 1857, the Acting Governor General in Council authorizes the affiliation in Arts, up to the standard of the First Arts Examination, of the Metropolitan Institution, Calcutta, to the Calcutta University, with effect from the 1st ultimo.

H. L. DAMPIER,
*Secy. to the Govt. of Bengal.*

---

NOTIFICATION.

*The 23rd February* 1872.—It is hereby notified that under the provisions of Section 5 of the

শ্রীযুত হেনরি টোবি প্রিন্সেপ সাহেব পুরীর মাজিষ্ট্রেট ও কালেকটর হইবেন কিন্তু অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত হুগলীর ডিষ্ট্রিক্ট ও সেশন জজের কর্ম্ম করিতে থাকিবেন।

শ্রীযুত আন্টনি বেন্ ফালকন্ সাহেব দ্বিতীয় শ্রেণীর মাজিষ্ট্রেট ও কালেকটর হইয়া বগুড়ার মাজিষ্ট্রেট ও কালেকটর হইবেন।

উপরোক্ত আট নিয়োগ এই মাসের প্রথম দিবসাবধি প্রবল হইবে।

শ্রীযুত রিচার্ড পামর জেন্কিন্স সাহেবের ছুটী প্রযুক্ত অনুপস্থানকালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত চট্টগ্রামের একটিং কমিশ্যনর শ্রীযুত ষ্টুয়ার্ট কল্‌বিন্ বেলি সাহেব পাটনাখণ্ডের রাজস্বের ও দায়ের সায়েরির কমিশ্যনরের কর্ম্ম করিবেন।

শ্রীহট্টের ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেকটর শ্রীযুত মৌলবী সৈয়দ মহম্মদ ইস্রাইল ময়মনসিংহে প্রেরিত হইলেন। ইনি ছুটী লইয়াছেন।

শ্রীযুত ওয়ারন্ হেষ্টিংস ডয়লী সাহেব কিয়ৎকালের নিমিত্তে দ্বিতীয় শ্রেণীমতে হাবড়ার মাজিষ্ট্রেট ও কালেকটরের কর্ম্ম করিবেন।

ছুটী।

১৮৭২ সাল ২১ ফেব্রুআরি।—ভাগলপুরের একটিং জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেকটর শ্রীযুত গডফ্রি জান বেকুটিব টুইট ডাল্টন সাহেব চিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ২ ও ৩ ধারামতে দুই বৎসর নিয়মিত ছুটী পাইয়াছেন।

ফতেপুরের আফিনের সব-ডেপুটী এজেন্ট শ্রীযুত হেনরি ফিলরুপ কাম্বেল সাহেব অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১২ ধারার ২ প্রকরণমতে এক বৎসর নিয়মিত ছুটী পাইয়াছেন, তদ্ভিন্ন প্রস্তুত হওনার্থে আগামি আপ্রেল মাসের ১৭ তারিখ অবধি চৌদ্দ দিন ছুটী পাইয়াছেন।

১৮৭২ সাল ২৬ ফেব্রুআরি।—মানভূমের অতিরিক্ত আসিষ্টান্ট কমিশ্যনর শ্রীযুত রবর্ট ডগলাস হেয়র সাহেব চিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১৯ ধারামতে দুই মাস ছুটী পাইয়াছেন।

এচ এল ডাম্পিয়র,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

---

হোম ডিপার্টমেন্টে ভারতবর্ষের গবর্ণমেন্টের নিম্নলিখিত আজ্ঞা সর্ব্বসাধারণের জ্ঞানার্থে প্রকাশ করা গেল।

৯৫ নম্বর।—ফোর্ট উলিয়ম ১৮৭২ সাল ১৯ ফেব্রুআরি।—মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত একটিং গবর্ণর জেনরল সাহেব ১৮৫৭ সালের ২ আইনের ১২ ধারামতে গত মাসের ১ তারিখ অবধি আর্টস সম্পর্কে প্রধান কষ্টির পরীক্ষা পর্য্যন্ত কলিকাতার বিশ্ববিদ্যালয়ের সহিত কলিকাতার মেট্রোপোলিটান ইনষ্টীটুশন সংযুক্ত করিয়াছেন।

এচ, এল, ডাম্পিয়র,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

---

বিজ্ঞাপন।

১৮৭২ সাল ২৩ ফেব্রুআরি।—ভারতবর্ষীয় রেজিষ্টরীকরণবিষয়ক ১৮৭১ সালের ৮ আইনের ৫ ধারার

Indian Registration Act VIII. of 1871, the Lieutenant-Governor has been pleased to form the following sub-districts in the district of Noakhali:—

A new sub-district, with Head-Quarters at Lakhipurah, shall comprise the Thannahs of Lakhipurah and Ramganj.

Another new sub-district, with Head-Quarters at Amirgaon, shall include the Thannahs of Amirgaon and Bamni.

This notification shall take effect on and from the 1st March 1872.

H. L. Dampier,
*Secy. to the Govt. of Bengal.*

---

JUDICIAL AND POLITICAL DEPARTMENTS.

No. 273J.

APPOINTMENTS.

*The 16th February* 1872.—Baboo Mohendronath Hazra to officiate in charge of the office of District Superintendent of Police, Midnapore, during the absence, on leave, of Mr. William Parry Davis, or until further orders.

*The 23rd February* 1872.—Mr. Henry Cockburn Richardson to officiate temporarily as District and Sessions Judge of Bhangulpore, from the date on which Mr. Henry Robarts Madocks may make over charge to him.

Mr. Samuel Wauchope, C.B., is appointed to officiate as Commissioner of Police for the town of Calcutta and its Suburbs as a special and temporary arrangement, the Commissioner being relieved of his Police duties, except so far as concerns the conservancy of the town and any other arrangements necessarily connected with the office of Chairman of the Justices held by him. Mr. Wauchope is vested with the powers of a Magistrate of Police, Calcutta, under Section 6, Act IV (B.C.) of 1866, and Act XXI of 1864, and also with the powers of a Magistrate under the Criminal Procedure Code in the District of the 24-Pergunnahs, to be exercised within the limits of the Suburbs of Calcutta as defined by the Notification issued on the 17th October 1867, under the provisions of Section 1, Act II. (B.C.) of 1866.

Lord Henry Ulick Browne is appointed to officiate as Chairman of the Justices for the town of Calcutta, and Commissioner of Police for that town and its Suburbs, subject to the temporary appointment of Mr. S. Wauchope, C.B., to perform most of the duties of the latter office, during the



বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।—শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব নওয়াখালী জিলাতে নিম্নলিখিত সব-ডিষ্ট্রিক্ট স্থাপন করিয়াছেন।

এক নূতন সব-ডিষ্ট্রিক্টের সদর স্থান লক্ষ্মীপুরা। তন্মধ্যে লক্ষ্মীপুরা ও রামগঞ্জ থানা ধরিতে হইবে।

অন্য নূতন সব-ডিষ্ট্রিক্টের সদরস্থান আমীরগাঁ। তন্মধ্যে আমীরগাঁ ও বামনি থানা ধরিতে হইবে।

এই বিজ্ঞাপন ১৮৭২ সালের মার্চ মাসের ১ তারিখ অবধি প্রবল হইবে।

এচ এল ডাম্পিয়র,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

জুডিশ্যল ও পালিটিকাল ডিপার্টমেণ্ট।

২৭৩ J. নম্বর।

নিয়োগ।

১৮৭২ সাল ১৬ ফেব্রুআরি।—শ্রীযুত উলিয়ম পারি ডেবিস্ সাহেবের ছুটী প্রযুক্ত অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওনপর্য্যন্ত শ্রীযুত বাবু মহেন্দ্র নাথ হাজরা মেদিনীপুরের পোলীসের ডিষ্ট্রিক্ট সুপরিণ্টেণ্ডেণ্টের কার্য্যালয়ের অধ্যক্ষতার কর্ম্ম করিবেন।

১৮৭২ সাল ২৩ ফেব্রুআরি।—শ্রীযুত হেনরি রবার্টস মাডকস সাহেব যে তারিখে শ্রীযুত হেনরি কোবর্ণ রিচাডসন সাহেবের প্রতি কর্ম্মের ভার অর্পণ করেন সেই তারিখ অবধি কিয়ৎকালের নিমিত্তে তিনি ভাগলপুরের ডিষ্ট্রিক্ট ও সেশন জজের কর্ম্ম করিবেন।

শ্রীযুত সামুয়েল ওয়াকোপ সাহেব সি, বি, বিশেষ ও কিয়ৎকালীন নিয়মমতে কলিকাতা নগরের ও শাখানগরের পোলীসের কমিশ্যনরের কর্ম্ম করণার্থে নিযুক্ত হইলেন। নগর শৌচকরণ কার্য্যের ও জষ্টিসদের সভাপতির পদ সংক্রান্ত যেং কার্য্যের সহিত সম্পর্ক থাকে তদ্ভিন্ন কমিশ্যনর স্বীয় পোলীসের কার্য্যভারহইতে অব্যাহতি পাইয়াছেন। তিনি ১৮৬৬ সালের বঙ্গীয় ৪ আইনের ৬ ধারামতে ও ১৮৬৪ সালের ২১ আইনমতে কলিকাতার পোলীসের মাজিষ্ট্রেটের ক্ষমতা এবং ২৪ পরগনা জিলায় ফৌজদারী মোকদ্দমার কার্য্যবিধানের আইনমতে মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইয়াছেন। ১৮৬৬ সালের বঙ্গীয় ২ আইনের ১ ধারার বিধানমতে ১৮৬৭ সালের ১৭ অক্টোবরের প্রচারিত বিজ্ঞাপনে কলিকাতা শাখা নগরের যে সীমা নির্দ্দিষ্ট হইয়াছে তিনি তন্মধ্যে সেই ক্ষমতাক্রমে কর্ম্ম করিবেন।

শ্রীযুত ষ্টুয়ার্ট সাণ্ডর্স হগ সাহেবের ছুটী প্রযুক্ত অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওনপর্য্যন্ত শ্রীযুত এস ওয়াকোপ সাহেব সি, বি, কিয়ৎকালের নিমিত্ত কলিকতা নগরের ও তৎশাখানগরের পোলীসের কমিশ্যনরের পদের অধিকাংশ কর্ম্ম নির্ব্বাহ করণার্থে নিযুক্ত হওয়াতে শ্রীযুত লার্ড হেনরি ইউলিক

absence, on leave, of Mr. Stuart Saunders Hogg, or until further orders. Lord Ulick Browne is also appointed to be a Municipal Commissioner for the Suburbs of Calcutta.

*The 24th February* 1872.—Mr John Mangles Lowis to officiate as Additional Judge of Hooghly, as a temporary arrangement, in consequence of the departure of Mr. S. Wauchope, C.B.

Mr. Edward Grey, officiating District and Sessions Judge of Moorshedabad, to be District and Sessions Judge of that District, with effect from the 1st instant.

Mr. Edward Drummond to be District and Sessions Judge of Purneah, with effect from the 1st instant, but to continue to officiate, until further orders, as District and Sessions Judge of Tirhoot.

Mr. Henry Muspratt to officiate as District and Sessions Judge of Rungpore, during the absence, on duty, of Mr. Henry Cockburn Richardson, or until further orders.

Mr. Charles Edward Bernard to officiate as Secretary to the Government of Bengal, until the return from leave of Mr. Augustus Rivers Thompson, or until further orders.

Mr. Thomas Guyther Charles to be a Municipal Commissioner for the town of Durbhungah.

*The 26th February* 1872.—Mr Arthur Levien to officiate as Additional Judge of Chittagong and Dacca, during the absence, on leave, of Mr. Henry Bruce Simson, or until further orders.

The Sub-Assistant Surgeons in charge of the Charitable Dispensaries at the following Stations are appointed to be ex-officio Medical Examiners of Laborers, under Section 22, Act II. (B.C.) of 1870, *viz*:—

Rajmehal.
Baraset.
Satkhira.
Serajgunge.
Cutwa.
Durbhunga.
Seetamurhee.
Palamow.
Sherghotty.
Kandi.
Mudhoobanee.
Sasseram.
Jehanabad.

### Leave of Absence.

*The 16th February* 1872.—Mr. William Parry Davis, District Superintendent of Police, Midnapore, for six weeks, from the 17th instant, or any

ব্রৌন সাহেব কলিকাতা নগরের জষ্টিসদের সভাপতির কর্ম্ম করণার্থে নিযুক্ত হইয়াছেন। তিনি কলিকাতা শাখানগরের একজন মুনিসিপাল কমিশনারও হইবেন।

১৮৭২ সাল ২৪ ফেব্রুআরি।—শ্রীযুত এস ওয়াকোপ সি, বি, সাহেবের গমন প্রযুক্ত শ্রীযুত জান ম্যাঙ্গলস লোইস সাহেব কিয়ৎকালীন নিয়মমতে হুগলীর আডিশ্যানল জজের কর্ম্ম করিবেন।

মুরশিদাবাদের একটিং ডিষ্ট্রিক্ট ও সেশন জজ শ্রীযুত এডওয়ার্ড গ্রে সাহেব এই মাসের ১ তারিখ অবধি ঐ জিলার ডিষ্ট্রিক্ট ও সেশন জজ হইবেন।

শ্রীযুত এডওয়ার্ড ড্রমণ্ড সাহেব এই মাসের ১ তারিখ অবধি পূর্ণিয়ার ডিষ্ট্রিক্ট ও সেশন জজ হইবেন, কিন্তু অন্য আজ্ঞা না হওয়া পর্য্যন্ত ত্রিহুতের ডিষ্ট্রিক্ট ও সেশন জজের কর্ম্ম করিতে থাকিবেন।

রাজকীয় কার্য্যোপলক্ষে শ্রীযুত হেনরি কোকবর্ণ রিচার্ডসন সাহেবের অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওয়া পর্য্যন্ত শ্রীযুত হেনরি মস্প্রাট সাহেব রঙ্গপুরের ডিষ্ট্রিক্ট ও সেশন জজের কর্ম্ম করিবেন।

শ্রীযুত অগষ্টস রিবর্স থামসন সাহেবের প্রত্যাগমন না করণ কিম্বা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুত চার্লস এডওয়ার্ড বর্ণার্ড সাহেব বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরির কর্ম্ম করিবেন।

শ্রীযুত টমাস গাইথর চার্লস সাহেব দ্বারভাঙ্গা নগরের একজন মুনিসিপাল কমিশনার হইবেন।

১৮৭২ সাল ২৬ ফেব্রুআরি।—শ্রীযুত হেনরি ব্রুস সিমসন সাহেবের ছুটী লইয়া অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুত আর্থর লেবিয়ন সাহেব চট্টগ্রাম ও ঢাকার আডিশ্যানল জজের কর্ম্ম করিবেন।

নিম্নলিখিত মোকামের দাতব্য ঔষধালয়ের অধ্যক্ষতাকারী সব আসিষ্টাণ্ট সার্জনেরা স্ব স্ব পদোপলক্ষে ১৮৭০ সালের বাঙ্গালা ২ আইনের ২২ ধারামতে মজুরদের স্বাস্থ্যপরীক্ষক হইবেন।

রাজমহল।
বারাসত।
সাতক্ষীরা।
সেরাজগঞ্জ।
কাটওয়া।
দ্বারভাঙ্গা।
সীতামারী।
পালামৌ।
শেরঘাটী।
কান্দি।
মধুবনি।
সাসিরাম।
জাহানাবাদ।

### ছুটী।

১৮৭২ সাল ১৬ ফেব্রুআরি।—মেদিনীপুরের পোলীসের ডিষ্ট্রিক্ট সুপারিণ্টেণ্ডেণ্ট শ্রীযুত উলিয়ম পারি ডেবিস সাহেব ফিনানশ্যাল ডিপার্টমেণ্টের ১৮৬৭

other date on which he made over charge, under Financial Notification No. 3622, dated the 22nd December 1865.

*The 23rd February* 1872.—Mr. Henry Roberts Madocks, Judge of Bhaugulpore, is allowed subsidiary leave of absence for a period not exceeding thirty days, from the 1st proximo, or any other date on which he may be relieved, preparatory to proceeding to Europe on furlough, embarking at Bombay.

Mr. Henry Bruce Simson, Additional Judge of Chittagong and Dacca, for three months, from the 1st proximo, under Section XIX. of the Covenanted Service Absentee Rules, subject to making the declaration required by Financial Notification No. 3463, dated 30th December 1871.

NOTIFICATION.

*The 19th February* 1872.—Her Majesty's Secretary of State for the Colonies has appointed Mr. H. A. Firth, Second Sub-Agent of Immigration in British Guiana, to be Emigration Agent for that Colony at Calcutta, *vice* Mr. W. J. Jeffrey, deceased.

*The 22nd February* 1872.—The orders of the 16th ultimo appointing Sub-Assistant Surgeon Aubinash Chunder Banerjee to have temporary Medical charge of the Sub-division of Cutwa, and of the Charitable Dispensary at that place, are cancelled.

*The 24th February* 1872.—The Lieutenant-Governor is pleased to accept the resignation tendered by Mr. Augustus Rivers Thompson of his seat in the Council of the Lieutenant-Governor of Bengal, for the purpose of making laws and regulations in the Bengal Division of the Presidency of Fort William.

The leave granted to Baboo Udoy Chand Dutt, Civil Medical Officer of Noakhally, under orders of the 22nd ultimo, is cancelled at his own request.

A. MACKENZIE,
*Junior. Secy. to the Govt. of Bengal.*

---

NOTIFICATION.

*The 22nd February* 1872.—The following shall be the boundaries of Thannahs Mushruk, Bussuntpoor (late Tajpoor), Chupra, and Pursa, in Zillah Sarun, in lieu of those described in the Notification of the 10th June 1865, at page 1068 of the *Calcutta Gazette* of the 14th idem :—

সালের ২২ ডিসেম্বরের ৩৬২২নং বিজ্ঞাপনমতে এই মাসের ১৭ তারিখ অবধি অথবা তাহার পর যে তারিখে অন্যের প্রস্ত কর্ম্মের ভার অর্পণ করেন সেই তারিখ অবধি ছয় সপ্তাহ ছুটী পাইয়াছেন।

১৮৭২ সাল ২৩ ফেব্রুআরি।—ভাগলপুরের জজ শ্রীযুত হেনরি রবার্টস মাডকস সাহেব নিয়মিত ছুটীক্রমে বোম্বাইয়ে জাহাজারোহণ করিয়া ইউরোপে গমনার্থ প্রস্তুত হইবার জন্যে আগামি মাসের ১ তারিখ অবধি অথবা যে তারিখে অন্যের প্রতি কার্য্যের ভার অর্পণ করেন সেই তারিখ অবধি ত্রিশদিনপর্য্যন্ত উপকরণার্থ ছুটী পাইয়াছেন।

ফিনানশ্যল ডিপার্টমেন্টের ১৮৭১ সালের ৩০ ডিসেম্বরের ৩৪৬৩ নং বিজ্ঞাপনমতে যে প্রতিজ্ঞা করিবার আজ্ঞা হইয়াছে চট্টগ্রাম ও ঢাকার আডিশ্যনল জজ শ্রীযুত হেনরি ব্রুস সিমসন সাহেব সেই প্রতিজ্ঞা করিয়া চিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১৯ ধারামতে আগামি মাসের ১ তারিখ অবধি তিন মাস ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৭২ সাল ১৯ ফেব্রুআরি।—ডবলিউ জে জেফ্রি সাহেবের মৃত্যু হওয়াতে শ্রীশ্রীমতীর ষ্টেট সেক্রেটারী সাহেব তৎপরিবর্ত্তে উপনিবেশের পক্ষে ব্রিটনীয় গৈয়নার বিদেশগামিদের দ্বিতীয় সব-এজেন্ট শ্রীযুত এচ, এ, ফর্থ সাহেবকে কলিকাতায় উক্ত উপনিবেশের নিমিত্ত বিদেশগামিদের এজেন্টের পদে নিযুক্ত করিয়াছেন।

১৮৭২ সাল ২২ ফেব্রুআরি।—সব-আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত অবিনাশচন্দ্র বন্দ্যোপাধ্যায় কিয়ৎকালের নিমিত্ত কাটওয়া শাখাখণ্ডের চিকিৎসাকার্য্যের ও তথাকার দাতব্য ঔষধালয়ের অধ্যক্ষতা ভার পাইবেন গত মাসের ১৬ তারিখের এই আজ্ঞা রহিত করা গেল।

শ্রীযুত আগষ্টস রিবর্স তামসন সাহেব ফোর্ট উলিয়ম প্রেসিডেন্সীর বঙ্গদেশ খণ্ডে আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের মন্ত্রি সভায় আসন ত্যাগ করণার্থ যে প্রস্তাব করেন শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব তাহা গ্রাহ্য করিয়াছেন।

নওয়াখালীর সিবিল চিকিৎসক শ্রীযুত বাবু উদয়চাঁদ দত্ত গত মাসের ২২ তারিখের আজ্ঞামতে যে ছুটী পান তাহা তাঁহার প্রার্থনাক্রমে রহিত করা গেল।

এ মাকেঞ্জি,
বঙ্গদেশের গবর্ণমেন্টের দ্বিতীয় সেক্রেটারী

---

বিজ্ঞাপন।

১৮৭২ সাল ২২ ফেব্রুআরি।—১৮৬৫ সালের জুন মাসের ১০ তারিখের যে বিজ্ঞাপন ঐ সালের আগষ্ট মাসের ৮ তারিখের অতিরিক্ত বাঙ্গলা গেজেটের ২৬ ও ২৭ পৃষ্ঠায় প্রকাশ হয় তাহাতে সারণ জিলার অন্তর্গত মশরক, ও বসন্তপুর (পুর্ব্বে তাজপুর) ও ছাপরা এবং পরশা থানার যেং সীমা নির্দ্দিষ্ট হইয়াছিল তৎপরিবর্ত্তে ঐ২ থানার নিম্নলিখিত সীমা হইবে।

*Thannah Mushruk.*

The northern and eastern boundaries shall be the same as described in the Notification of the 10th June 1865.

The southern boundary shall also remain unaltered from the village of Molnapoor to that of Oosuree Kulan (detached). Thence—

The south-western and western boundary shall pass along the limits of the following villages, *viz.* Oosuree Kulan (detached), Oosuree Khoord, Byreea, Beckhura, Durwa, Dumra Beersowlee, Pursowlee, Shampoor, Gumruheea, Shumspoor, Semuree, Sonowlee, Dhowree Gopal, Buheeara, Buhrampoorgopee or Gopee, Bishoonpoora, Buhwaree, and Jungowlee; whence along the limits of Pergunnahs Goa and Murhul, up to the village of Salehpoor.

*Thannah Bussuntpoor (late Tajpoor).*

The northern and western boundaries shall accord with those of the sub-division from the village of Tilma Khoord to that of Pursahurnatund. Whence—

The southern boundary shall run along the limits of the following villages, *viz.* Pursahurnatund, Mutheeabechungur, Dupnee, Kodur, Bugowra Khas Nankar Bundobustteehat, Mudaree Chuk, Julalpoor, Debee Boozoorg Mai Jungul, Pandeypoora Akrowlee, Sudowlee, Bulwan, Sureea, Hurpoorgoianar, Khanpoora, Sookhteea, Dharpoor, Buhadoorpoor, Mukhdoompoor, Meerjumeela, Mirzapoor, Rajahpoor, Budurzumeen, Russoolpoor, Meetunpoora, Gopalpoor, Meerhatah, Bunkutpoor, Chuk Moonda, Mahmudpoor, Usli-o-Bhuwaneenugur Dakhli, Ramputty Khas, Rampoorputtydeegur, and Buheeara Mafee. Thence—

The eastern and north-eastern boundary shall be conterminous with the western boundary of Thannah Mushruk.

*Note.*—The Police Station of Tajpore has been removed from Tajpore to Bussuntpoor.

*Thannah Chupra.*

On the north and north-east the boundary shall be conterminous with that of Thannahs Bussuntpoor and Mushruk, from the village of Dyalpoor to that of Khubsee; whence, it shall pass along the villages of Khubsee, Bhutwuleea, and Peerowta; then along the limit of Pergunnah Ball to the village of Shahpoor; whence along the following villages, *viz.* Putra, Moteerajpoor, Oodheea, Kewanee, &c., Singhee Khoord-Bazeedpoor, Munkee or Singeeboozoorg, &c., Beebeepoor, Mitheepoor, &c., and Bureearpoor Kudua; and thence again along the limit of Pergunnah Ball to the village of Ramgudha. Whence—

মশরক থানা।

উত্তর ও পূর্ব্ব সীমা ১৮৬৫ সালের জুনমাসের ১০ তারিখের বিজ্ঞাপনের নির্দ্দিষ্ট সীমাই থাকিবে।

দক্ষিণ সীমা মলনাপুর গ্রাম অবধি (স্বতন্ত্র) উশরী কুলান পর্য্যন্ত যেমন আছে তেমনি থাকিবে। তথা-হইতে,

দক্ষিণ পশ্চিম ও পশ্চিম সীমা এই২ গ্রামের সীমার সঙ্গে২ চলিবে, যথা, উশরী কুলান (স্বতন্ত্র) উশরী খুর্দ্দ। বাইরিয়া, ও বিখরা ও দরওয়া, ও দমরা বীশোলী ও পরসোলী ও শ্যামপুর ও গমরহিয়া ও শমসপুর, ও সেমরি ও সোনৌলী ও দৌরী গোপাল ও বহীয়ারা ও বহরামপুরগোপী বা গোপী ও বিষ্ণুপুরা ও বহওয়ারী ও জঙ্গৌলী। তথাহইতে গোয়া ও মঢ়ল পরগনার সীমার সঙ্গে২ সালেপুর গ্রামপর্য্যন্ত যায়।

বসন্তপুর (পূর্ব্বে তাজপুর) থানা।

উত্তর ও পশ্চিম সীমা তিলমা খুর্দ্দ অবধি পরশাহর-নাতন্দ গ্রাম পর্য্যন্ত শাখাখণ্ডের সীমার সহিত মিলিবে, তথাহইতে,—

দক্ষিণ সীমা এই২ গ্রামের সীমার সঙ্গে২ চলে, যথা পরশাহরনাতন্দ ও মতিসাবিচঙ্গর ও দপনী ও কোদর ও ও বগৌরা খাস নানকার বন্দোবস্তীহাট ও মদারী চক ও জলালপুর ও দেবী বুজুর্গ মাস জঙ্গল ও পাণ্ডেপুরা আকরৌলী ও সদৌলা ও বলওয়ান ও সরিয়া ও হর পুরগোয়ানার ও খাঁপুরা ও সুখটীয়া ও ধারপুর ও বাহাদুরপুর ও মখদুমপুর ও মীরজমীলা ও মির্জ্জাপুর ও রাজাপুর ও বদরজমীন ও রসুলপুর ও মীতনপুরা ও গোপালপুর ও মীরহাটা ও বঙ্কতপুর ও চকমুণ্ডা ও মহম্মদপুর ও অসলী ও ভবানীনগর দাখিলী ও রামপটী খাস ও রামপুর পটীদিগর এবং বহীআরা মাফী। তথাহইতে

পূর্ব্ব ও উত্তরপূর্ব্ব সীমা মশরক থানার পশ্চিম সীমার সঙ্গে মিলিবে।

মন্তব্য। তাজপুরের পোলীস থানা তাজপুরহইতে উঠিয়া বসন্তপুরে গিয়াছে।

ছাপরা থানা।

উত্তর ও উত্তরপূর্ব্ব সীমা দয়ালপুর অবধি খবসী গ্রাম-পর্য্যন্ত বসন্তপুর ও মশরকপুর থানার সীমার সহিত মিলে। তথাহইতে খবসী ও ভটওয়ালীয়া ও পীরৌতা গ্রামের সঙ্গে২ চলে। পরে বাল পরগনার সীমার সঙ্গে২ শাহপুর গ্রাম পর্য্যন্ত যায়। তথাহইতে এই২ গ্রামের সীমার সঙ্গে২ যায়, যথা, পতরা ও মতিরাজপুর ও উধিয়া ও কেওয়ানী প্রভৃতি ও সিঙ্গী খুর্দ্দ বাজীদপুর ও মনকী বা সিঙ্গীবুজুর্গ প্রভৃতি ও বিবিপুর ও মিথিপুর প্রভৃতি এবং বরিয়ারপুর কদুয়া এবং তথাহইতে আবার বাল পরগনার সীমার সঙ্গে২ রামগদা গ্রাম পর্য্যন্ত যায়। তথাহইতে,

[*Government Gazette*, 5th *March* 1872.]

On the east the boundary shall pass along the village of Mirzapoor, and then along the limits of Pergunnahs Ball and Cherand to the Ganges River.

On the south, the boundary shall accord with that of the zillah.

On the west, the boundary shall be conterminous with the eastern limit of Thannah Manjhee, from the village of Bhudpai Boozoorg, on the Gogra River, up to Dyalpoor

*Note.*—The Thannah of Goldingunge has been amalgamated with Thannah Chupra, and is now an outpost of the latter.

*Thannah Pursa.*

On the north, by Thannah Mushruk

On the north-east and east, by the zillah boundary.

On the south, by Thannah Deegwara

On the south-west and west, by Thannah Chupra.

*Note*—In the above description all villages and pergunnahs named as situated on the boundaries of thannahs are included in the limits of thannahs to which reference is being made

A. Mackenzie,
*Junior Secy. to the Govt. of Bengal*

---

Notification.

*The 22nd February* 1872.—The Lieutenant-Governor is pleased to confirm the adoption by the Municipal Commissioners of Midnapore of the following additional Bye-laws —

" 60. Every person driving or being owner of any carriage, cart, or vehicle plying within the limits of the town on a dark night shall cause such carriage, cart, or vehicle to be lighted

Penalty for infringement not exceeding Rs 2 "

" 30A. Every owner, occupier, or farmer of any bazar, hât or market shall, within fourteen days after receipt of notice from Commissioners, provide such latrines and urinals as in the opinion of the Commissioners may be necessary to secure the health and cleanliness of the bazar, hât or market aforesaid.

Penalty for infringement, Rs 20, penalty for continued infringement after notice, Rs 5 daily "

A. Mackenzie,
*Junior Secy. to the Govt. of Bengal.*

---

Declaration.

*The 10th February* 1872.—Whereas it appears to the Lieutenant-Governor of Bengal that land is required to be taken by Government at the public expense, for a public purpose, *viz*, for

পূর্ব্বসীমা মির্জ্জাপুর গ্রামের সঙ্গে২ পরে বাল ও চেরান্দ পরগনার সীমার সঙ্গে২ গঙ্গা নদী পর্য্যন্ত যায়।

দক্ষিণসীমা জিলার সীমার সহিত মিলে।

পশ্চিমসীমা গোগরা নদীর তীরস্থ ভদপাই বুজুর্গ গ্রাম অবধি দয়ালপুর পর্য্যন্ত মানঝি থানার পূর্ব্বসীমার সহিত মিলিবে।

মন্তব্য, গোলদিনগঞ্জ থানা ছাপরা থানার সঙ্গে সংযোগ করাতে এইক্ষণে শেষোক্ত থানার ফাঁড়ি হইয়াছে।

পরশা থানা।

উত্তর সীমা মশরক থানা।

উত্তর-পূর্ব্ব ও পূর্ব্ব সীমা জিলার সীমা।

দক্ষিণ সীমা দিগওয়ারা থানা।

দক্ষিণ পশ্চিম ও পশ্চিম সীমা ছাপরা থানা।

মন্তব্য —উপরোক্ত বিবরণে কোন থানার সীমাস্থিত যে সকল গ্রামের ও পরগনার নামোল্লেখ করা গেল তাহা সেইং থানার সীমার মধ্যে ধরা গিয়াছে।

এ, মাকেঞ্জি,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের দ্বিতীয় সেক্রেটারী।

---

বিজ্ঞাপন।

১৮৭২ সাল ২২ ফেব্রুআরি।—মেদিনীপুরের মুনিসিপল কমিশ্যনরেরা নিম্নলিখিত যে অতিরিক্ত উপবিধি করিয়াছেন শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব তাহা দৃঢ় করিলেন।

"৬০। কোন ব্যক্তি ঘোড়ার বা গরুর গাড়ীর কিম্বা অন্য যানের চালক কিম্বা স্বামী হইয়া নগরের সীমার মধ্যে অন্ধকার রাত্রিতে সেই ঘোড়ার বা গরুর গাড়ী কিম্বা যান লইয়া গমনাগমন করিলে তাহাতে আলো জ্বালাইবে।

এই বিধি লঙ্ঘনের দণ্ড ২৲ টাকাপর্য্যন্ত।"

"৩০A। কোন বাজার হাটাদির স্বামী, দখীলকার বা ইজারদার কমিশ্যনরদের স্থানে নোটিস পাইবার দিন বধি চৌদ্দ দিনের মধ্যে উক্ত বাজার হাটাদিতে পাড়া নিবারণ করিবার ও তাহা পরিষ্কার রাখিবার নিমিত্ত কমিশ্যনরদের বিবেচনায় মলমূত্র ত্যাগের যেরূপ স্থান প্রস্তুত করা আবশ্যক বোধ হয় তদ্রূপ করাইবেন।

বিধি লঙ্ঘনের দণ্ড ২০৲ টাকা। নোটিস পাইবার পর বিধি লঙ্ঘন করিতে থাকিলে দিন প্রতি ৫৲ টাকা দণ্ড।"

এ, মাকেঞ্জি,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের দ্বিতীয় সেক্রেটারী।

---

বিজ্ঞাপন।

১৮৭২ সাল ১০ ফেব্রুআরি।—বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব অবগত হইয়াছেন যে রাজকীয় কার্য্যার্থে অর্থাৎ হুগলী জিলার পাইকান পরগনার হাবড়া নগরের গোয়ালাপাড়ার জিলখানায় কিংস

straightening King's road at Pheelkapah, Gowalaparah, in the town of Howrah, Pergunnah Paikan, Zillah Hooghly, it is hereby declared that, for the above purpose, a piece of land measuring, more or less, 2½ cottahs of standard measurement, bounded on the north and east by King's road; on the south by Pitambor Banerjee's tank; and on the west by Ramdhan Mall's house, is required within the aforesaid town of Howrah.

This Declaration is made, under the provisions of Section 6 of Act X of 1870, to all whom it may concern.

A. MACKENZIE,
*Junior Secy. to the Govt. of Bengal.*

রোড নামক পথ সোজা করণার্থে রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেণ্টের ভূমি লওয়া আবশ্যক, অতএব সংবাদ দেওয়া যাইতেছে যে পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে উক্ত হাবড়া নগরে কথিমত পরিমাণের ন্যূনাধিক ./২॥ কাঠা পরিমিত ভূমির প্রয়োজন। উক্ত ভূমির উত্তর ও পূর্ব্ব সীমা কিংস রোড, দক্ষিণ সীমা পীতাম্বর বন্দ্যোপাধ্যায়ের পুষ্করিণী, পশ্চিম সীমা রামধন মালের ভূমি।

উক্ত ভূমিতে যাঁহারদের সম্পর্ক থাকে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে তাঁহারদের জ্ঞানার্থে এই সংবাদ দেওয়া গেল।

এ, মাকেঞ্জি,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের দ্বিতীয় সেক্রেটারী।

DECLARATION.

*The 22nd February* 1872.—Whereas it appears to the Lieutenant-Governor of Bengal that land is needed to be taken up by the Government at the public expense, for a public purpose, *viz.*, for a site for the erection of a public latrine, it is hereby declared that, for the above purpose, a plot of land is required, measuring about eight cottahs, more or less, situated in Mohulla Bajaprotappore within the municipal limits of the town of Burdwan, and bounded as follows: *North*, by a tank, the property of Baboo Omachurn Sett; *South*, by paddy land, the property of Baboo Bindaban Chunder Roy; *East*, by the land of Baboo Omachurn Set; *West*, by the houses of Banessur Moodee and others.

This Declaration is made, under the provisions of Section 6 of Act X. of 1870, to all whom it may concern.

A. MACKENZIE,
*Junior Secy. to the Govt. of Bengal.*

বিজ্ঞাপন।

১৮৭২ সাল ২২ ফেব্রুআরি।—বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব অবগত হইয়াছেন যে রাজকীয় কার্য্যার্থে অর্থাৎ সাধারণের মলমূত্র ত্যাগের স্থান প্রস্তুত করণার্থে রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেণ্টের ভূমি লওয়া আবশ্যক, অতএব সংবাদ দেওয়া যাইতেছে যে পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে বৰ্দ্ধমান নগরের মুনিসিপাল সীমার অন্তর্গত বাজাপ্রতাপপুর মহল্লায় ন্যূনাধিক ৮ কাঠা পরিমিত ভূমির প্রয়োজন। উক্ত ভূমির উত্তর সীমা বাবু উমাচরণ সেটের পুষ্করিণী, দক্ষিণ সীমা বাবু বৃন্দাবন চন্দ্র রায়ের ধান্যের ভূমি, পূর্ব্বসীমা বাবু উমাচরণ সেটের ভূমি, পশ্চিম সীমা বাণেশ্বর মুদি প্রভৃতির বাটী।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের জ্ঞানার্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সম্বাদ দেওয়া গেল।

এ, মাকেঞ্জি,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের দ্বিতীয় সেক্রেটারী।

## GOVERNMENT ADVERTISEMENT.

## গবর্ণমেণ্টের ইশ্‌তিহার।

### LAND ADVERTISEMENT.

### ভূমিবিষয়ক ইশ্‌তিহার।

জেলা যশোহর।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ১৮৫৯ সালের ৬ ধারা অনুসারে জেলা যশোহরের মধ্যবর্ত্তি নিম্নলিখিত মহাল সকল ১৮৭২ সালের ১২ জানুআরি তারিখে প্রাপ্য বাকী মালগুজারি এবং অন্যান্য দাওয়া চলিত আইন এবং আক্টের অনুসারে ধার্য্যকি রাজস্বের ন্যায় আদায় করা যাইতে পারে তাহা আদায় নিমিত্তে ১৮৭২ সালের ১৫ মার্চে মোং ১২৭৮ সালের ৩ চৈত্র শুক্রবার ঐ জিলার কালেক্টর সাহেবের কাছারীতে বিনা ওজরে ও প্রকাশ্য নীলামে ধরা যাইবে।

প্রথম শ্রেণীর জমা ধার্য্য হওয়া এস্তমুরারি মহাল।

১৯ নং তৌজির মহাল পং ইশকপুরের মৌজে বোড়া নামা তালুক জমচন্দ্র ও রাধাচরণ ও চন্দ্রকান্ত ঘোষ ও ঈশ্বরচন্দ্র রায় ও জগৎচন্দ্র চৌধুরী সদর জমা ৯৯৮৶১০ টাকা ৯৮৬৵৯ টাকা বাকী খাজানা আদায় কারণ নীলাম হইবেক।

২৬১ নং তৌজির মহাল পং বাহাদুর সাহি তরফ সাপেঞ্জ্যা তালুক রাজনারায়ণ ও প্রেমনারায়ণ পাঁড়ে ও লক্ষ্মীমণি ও ব্রজময়ী ও দ্বিতীয় ব্রজময়ী ও জয়তারা দেব্যা সদর ১৫৯৬।।৯ টাকা ৩৭৶ টাকা বাকী খাজানা আদায় কারণ নীলাম হইবেক।

৫৫৭৫ নং তৌজী পং ভাটনা তালুক রাজা বরদাকণ্ঠ রায় বাহাদুর ৫০৮৭/৭৮ টাকা সদর জমা ৬৮৬৶১ টাকা বাকি খাজানা আদায় কারণ নীলাম হইবেক।

J. MONRO,
*Offg. Collector.*

(F)

---

জিলা হুগলি।

জমিদারী বিক্রয়ের ইস্তাহার কাছারি কালেক্টরী জিলা হুগলি।

সন ১৮৫৯ সালের ১১ আইনের ৮ ধারার বিধান অনুসারে ইহা দ্বারা সকলকে জানান যাইতেছে যে জিলা হুগলির অন্তর্গত নিম্নলিখিত মহাল ১৮৭২ সালের ১২ জানুআরি তারিখে প্রাপ্য বাকী রাজস্ব এবং যে সকল দাবি বাকী রাজস্বের ন্যায় প্রচলিত আইন অনুসারে আদায় হইবার বিধি আছে তাহা আদায় নিমিত্ত সন ১৮৭২ সালের ১৪ মার্চ মোতাবক বাঙ্গলা ১২৭৮ সালের ২ চৈত্র বৃহস্পতিবার দিবসে প্রকাশ্য নীলামে বিক্রয় হইবে ইতি সন ১৮৭২। ৩ ফেব্রুআরি।

| মহালের নম্বর | মহাল ও পরগনার নাম | বাকিদার মালিকের নাম | সদর জমার তাইদ | বাকীর পরিমাণ | কৈফিয়ৎ। |
|---|---|---|---|---|---|
| প্রথম শ্রেণীর ইস্তমুরারি বন্দবস্ত মহাল | | | | | |
| ৬৭ নং | গুড়বাড়ী পং চৌমুহা | রাধাকান্ত চৌধুরি ও ৺ মদনমোহন জিউ ঠাকুরের সেবাত গোপীকৃষ্ণ বসু ও অন্নপূর্ণা দেবী ও মানগোবিন্দ বিশ্বাস ও কাশীনাথ কোঙার ও যজ্ঞেশ্বর ঘোষ ও ঈশ্বরচন্দ্র ঘোষ ও মাখনলাল ঘোষ | ২৬৯৫৸৶ | | |
| | | বাদ মানগোবিন্দ বিশ্বাসের অংশ লাট গুড়বাড়ির সামিল মৌজে কাটগড়া ও কাশীপুরের ৴কম। ০ আনার কাত ... | ৫৯০।৵৫ | | |
| | | ও কাশীনাথ কোঙারের অংশ নিজ গুড়বাড়ি মায় হরিরামপুরের ১৪৭৫/ বিঘা জমির কাত .. | ৬৯২৵৯ | | |
| | | যাহার ১৮৫৯ সালের ১১ আইনের মর্ম্মমত পৃথক হিসাব পত্তন হইয়াছে | ১২৮২।।/২ | | |
| | | রাধাকান্ত চৌধুরী সাং গুড়বাড়ি পং চৌমুহা ও ৺ মদনমোহন জিউ ঠাকুরের সেবাত গোপীকৃষ্ণ বসু সাং ফরাসডাঙ্গা পং বোরো ও অন্নপূর্ণা দেবী সাং ইটল্যা পং চৌমুহা যজ্ঞেশ্বর ঘোষ ও ঈশ্বরচন্দ্র ঘোষ ও মাখনলাল ঘোষ সাং কাটগড়া পং চৌমুহা এঁহাদের অংশের বাকী সদর জমা ... ... | ১৪১৩।/১০ | ২১৭।।৶৯ | এই বাকীর জন্য নীলাম হইবেক |
| | | যাহার পৃথক হিসাব হয় নাই | | | |

F. H. PELLEW,
*Offg. Collector.*

(F)

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৭২। ৫ মার্চ।]

## জিলা নদীয়া।

ইহারদারা সম্বাদ দেওয়া যাইতেছে যে, ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারানুসারে জেলা নদীয়ার মধ্যবর্ত্তী নিম্নলিখিত মহাল সকল ১৮৭২ সালের ১২ জানুআরি তারিখে প্রাপ্য বাকি মালগুজারী এবং অন্যান্য দাওয়া চলিত আইন এবং আক্টের অনুসারে বাকী রাজস্বের ন্যায় আদায় করা যাইতে পারে তাহা আদায় নিমিত্ত ১৮৭২ সালের ২৭ মার্চ তারিখ ঐ জিলার কালেক্টর সাহেবের কাছারিতে বিনা ওজরে ও প্রকাশ্য নীলামে ধরা যাইবে। ইতি সন ১৮৭২ সাল তারিখ ২১ ফেব্রুআরি।

| | | | বাকি। |
|---|---|---|---|
| ১ নং। | পং আলমপুর মালিক ঈশ্বরচন্দ্রপাল চৌধুরিদিগর স্বতন্ত্র হিসাববাদে অবশিষ্ট সদরজমা ... | ৫০২৮৭৸৵৭ | ২৩৭৪৩।৴৮ |
| | পুলীষ ... | ৫৬৮৸৵৭ | |
| ১৭ নং। | ডিঃ আলকা মালিক শান্তিরাম রায়দিগর স্বতন্ত্র হিসাববাদে অবশিষ্ট সদর-জমা ... | ৪০৪৬৴২॥ | ৯৭৴৫॥ |
| | পুলীষ ... | ৪৪৸৵৮ | |
| ২২ নং। | পং বেলগাঁ মালিক কেদারনাথ ঘোষদিগর সদরজমা ... | ৬০৫৪৶৮ | ৮৩২।৵৬ |
| | পুলীষ ... | ৭৩॥৶১১ | |
| ৬২ নং। | ডিঃ বকশীপুর মালিক হরিমোহন মুখোপাধ্যায়দিগর স্বতন্ত্র হিসাব বাদে অবশিষ্ট সদর জমা ... | ৫২৭৬।৵১১ | ৬৫৩৸৶১০ |
| ২৪০ নং। | ডিঃ হরিশঙ্কর মালিক মহামায়া চৌধুরাণীদিগর স্বতন্ত্র হিসাব বাদে অবশিষ্ট সদর-জমা ... | ১৯৩।৶৭৸ | ৪৮।৵১০ |
| ৩০৪ নং। | ডিঃ খএরহুদা মালিক নবকৃষ্ণ চৌধুরিদিগর স্বতন্ত্র হিসাববাদে অবশিষ্ট সদর-জমা ... | ৫৩৯।৵৫॥ | ৯৸৫॥ |
| ৩৭১ নং। | ডিঃ নাকাশীপাড়া মালিক শান্তিরাম রায়দিগর স্বতন্ত্র হিসাববাদে অবশিষ্ট সদর-জমা ... | ৩৮২৯৶০ | ৬৯৫॥৬ |
| | পুলীষ ... | ৪৬৸৶৯ | |
| ২০৭৯ নং। | চরশ্যামনগর মালিক মেং জেরি মেকন্টস সাহেব সদরজমা ... | ৫২৩॥৴৮ | ২৭৵১০ |
| | রোড়ফণ্ড ... | ৫৶১০ | |
| ৩২২৭ নং। | ডিঃ পাকুড়িয়া মালিক নবকৃষ্ণ চৌধুরিদিগর সদরজমা ... | ৭৯৯৸/৪ | ২৬৻১০ |
| ৩২৩১ নং। | ডিঃ সাঁওতা মালিক জীবন নেছাবিবিদিগর সদর জমা ... | ৫৫৩৶১০ | ৭৸৬ |

C. C. STEVENS,
*Offg. Collector.*

(F)

---

## জিলা পুর্ব্বাংশবর্দ্ধমান।

ইহারদ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারানুসারে জেলা পুর্ব্বাংশ বর্দ্ধমানের মধ্যবর্ত্তী নিম্নলিখিত মহাল সকল ১৮৭২ সালের নাগাদ ১২ জানুআরি তারিখে প্রাপ্য বাকি মালগুজারী এবং অন্যান্য দাওয়া চলিত আইন এবং আক্টের অনুসারে বাকী রাজস্বের ন্যায় আদায় করা যাইতে পারে তাহা আদায় নিমিত্ত ১৮৭২ সালের ২৭ মার্চ বুধবার তারিখে ঐ জিলার কালেক্টর সাহেবের কাছারিতে বিনা ওজরে ও প্রকাশ্য নীলামে ধরা যাইবে ইতি। সন ১৮৭২ সাল তারিখ ১৯ ফেব্রুআরি।

প্রথম শ্রেণীর ইস্তমুরারি জমাধার্য্য হওয়া মহাল।

৩০ নং তৌজী মহাল ভাদীয়া ।০ চারআনি পরগনে মনোহর সাহি মালিক হিরালাল বাবু ও দুর্গানারায়ণ বন্দ্যোপাধ্যায় খোদেজাবিবি স্বয়ং অলিজানবে নাবালগ আবদুল অদুদ ও কেদারনাথ মুখোপাধ্যায় ও ব্রজমোহন ঘোষ সদর জমা ২৬৭৬।৵৫

এই মহালে ব্রজমোহন ঘোষের ১৪৩॥৴১ টাকা সদরজমার ও কেদারনাথ মুখোপাধ্যয়ের ৩০৭।৵১১ টাকা সদর জমার পৃথক হিসাব আছে ও ঐ দুই অংশের রাজস্ব দাখীল হইয়া শোধ হইয়াছে।

৬২ নং তৌজী মহাল পলশনা ঐ নম্বর সামীল ১৬ নং চাকারাণ ঐ { পং সমরসাহি মালিক অম্বিকাচরণ চন্দ্র ও কাশিনাথ চন্দ্র ও লোকনাথ চন্দ্র ও রুক্মিণীবল্লভ চন্দ্র ও সীতারাম চন্দ্র ও কালিদাস চন্দ্র ও হরমোহন চন্দ্র মূল মহাল ৬২ নম্বরের সদর জমা ৭৪০০॥৶১১
চাকারাণ মহাল ১৬ নম্বরের সদর জমা ৪৪॥২ }

৭৮ নং তৌজী নেজামপুর দীং পং সমরসাহি মালিক ৺ রাধামদনমোহন জীউ সেবাই গোপীকৃষ্ণ বসু ও পুর্ণচন্দ্র বন্দ্যোপাধ্যায় সদর জমা ১১৬৮॥১০

১৫৮ নং তৌজী সুমুদ্রগড়ী পং সাতসৈকা মালিক রহিমননেছা বিবি ও কৈলাসচন্দ্র দে চৌধুরি সদর জমা ২৭১০॥১১

[*Government Gazette*, *5th March* 1872.]

১৭৪ নং তৌং গোয়াড়া পং মামুদাবিপুর মালিক কৃষ্ণদেব ভট্টাচার্য্য সদর জমা ৭২৭৸৵৭

৫৫২৭ নং তৌং নাকাস্তুরপুর পং চৌমুহা মালিক রামগোবিন্দ রায় সদর জমা ৫০৮৸৶০

এই মাহাল সকল শুদ্ধ বাকী রাজস্বের জন্য নীলাম হইবেক ইতি

R. Porch,
*For Collector.*

(F)

---

## বিজ্ঞাপন।

কলিকাতা মিউনিসিপোলটী।

যে কালের নিমিত্তে নগরের পার্শ্বের লিখিত অংশের কর ধার্য্য করা গিয়াছিল সেই কাল অতীত হওয়াতে সংবাদ দেওয়া যাইতেছে যে কলিকাতা নগরের শান্তি রক্ষার্থ জষ্টিসেরা ১৮৬৩ সালের বঙ্গদেশীয় ৬ আইনের

উত্তর অপর সেরকিউলর রোড দক্ষিণ মানিকতলা ষ্ট্রীট পশ্চিম করমেওয়ালিশ ষ্ট্রীট পূর্ব্ব অপর সেরকিউলার রোড মাগাইদ মারহাট্টা ডিচ এই চৌহদ্দির মধ্যে ষ্টেট্ট।

৭৬ ধারার বিধানমত পূর্ব্বকৃত যে মূল্য ও মাপ ও কর নিরূপনানুসারে করাবধারন করা গিয়াছিল তাহা তিন বৎসরের নিমিত্তে সেই করাবধারণ করিতে স্থির করিয়াছেন। উক্ত মূল্য ও পরিমাপ ও করাবধারন যে রেজিষ্টারে লেখা গিয়াছে সম্পত্তির স্বামি অধিকারিরা জষ্টিসদের কার্য্যালয়ে তাহা দেখিতে পাইবে।

ইহাতে আরো সংবাদ দেওয়া যাইতেছে যে ১৮৬৩ সালের বঙ্গদেশীয় ৬ আইনের ৭৩ ধারার বিধানানুসারে জষ্টিসেরা ১৮৭২ সালের ২৬ মার্চ তারিখের মধ্যাহ্নে উক্ত মূল্য ও পরিমাপণ ও করাবধারনের বিপক্ষে প্রার্থনা শ্রবণ করিবেন এবং যে ব্যক্তি উক্ত পরিমাপণ করাবধারণের বিপক্ষে প্রার্থনা করিতে ইচ্ছুক হন প্রার্থনা শ্রবণার্থে যে দিন নিরূপিত হইয়াছে তাহার তিন দিবস পূর্ব্বে জষ্টিসেদের কার্য্যালয়ে তাঁহার লিখিত আবেদন পত্র অর্পণ করিতে হইবেক। ১৮৬৬ সালের বঙ্গদেশীয় ৬ আইনের ২৭ ধারামতে রেটের টাকা জষ্টিসদের স্থানে গচ্ছিত না করিলে এবং যে বাটীর বিষয়ে প্রার্থনা করা যায় সেই বাটীর স্বামি কি অধিকারি বলিয়া তাঁহার নাম করাবধারণের রেজিষ্টরে না থাকিলে তাঁহার প্রার্থনা শ্রবন করা যাইতে পারিবে না।

জি ডবলিউ বার্টলেড,
শান্তিরক্ষার্থ জষ্টিসদের আফিসিএটিং
সেক্রেটরী।

শান্তি রক্ষার্থ জষ্টিসদের কার্য্যালয়,
৩ নং চৌরঙ্গী রোড
সন ১৮৭২ সাল ১ মার্চ। (124—1)

---

**Rates of Subscription to the Bengali Government Gazette,**
FROM 1ST JANUARY 1872,
*Payable in advance.*

| | | | | |
|---|---|---|---|---|
| For one year without postage | Rs. 10 | 0 | 0 |
| Do. with postage | „ 12 | 8 | 0 |

When postage stamps are remitted in payment of subscription, half an anna in the rupee should be added for discount.

১৮৭২ সালের জানুআরি মাসের ১ তারিখ অবধি বাঙ্গলা গবর্ণমেণ্ট গেজেটের অগ্রিম মূল্যের হার।

| | | |
|---|---|---|
| ডাকমাসুল বিনা এক বৎসরের | .. | ১০৲ |
| ডাকমাসুল শুদ্ধ ঐ | ... | ১২৷৷০ |

ডাকের টিকিট ক্রয় করিয়া মূল্য পাঠান গেলে টাকা প্রতি আধ আনা মূল্যের একর খান ডাকের টিকিট ডিস্কোণ্ট দিবার জন্যে পাঠাইতে হইবে।



---

কলিকাতা বাঙ্গালা সেক্রেটারীয়েট যন্ত্রালয়ে গবর্ণমেণ্টের জন্যে শ্রীযুত এডউইন মরিস্ লুইস সাহেবকর্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।





# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, MARCH 12, 1872.

REGISTERED No. 51.

মঙ্গলবার ১৮৭২ সাল ১২ মার্চ।


## Government of India.

LEGISLATIVE DEPARTMENT.

The following Bill was introduced into the Council of the Governor General of India for the purpose of making Laws and Regulations on the 28th February 1872, and was referred to a Select Committee with instructions to make their report thereon in a month.

No. 2 OF 1872.

*A Bill to provide for the Extradition of Criminals and for the trial of offences in Native States.*

Preamble.

WHEREAS various Courts have been established by the Governor General in Council beyond the limits of British India for the trial of offences committed by British subjects beyond such limits; and whereas it is expedient to consolidate and amend the law relating to such Courts, and to offences committed by British subjects, beyond the limits of British India, and to the extradition of criminals; It is enacted as follows:—

Short title.

1. This Act may be called "The Native Courts and Extradition Act, 1872":

## ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

ব্যবস্থাপন কর্ম্মবিভাগ।

আইনের এই পাণ্ডুলিপি ১৮৭২ সালের ফেব্রুআরি মাসের ২৮ তারিখে আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ ভারতবর্ষের শ্রীযুত গবরনর জেনরল সাহেবের মন্ত্রিসভায় পঠিত হইয়া মনোনীত কমিটীর প্রতি অর্পিত হইল ও এক মাসের মধ্যে তাঁহারদের তদ্বিষয়ের রিপোর্ট করিবার আদেশ হইল।

১৮৭২ সালের ২ নম্বর।

অপরাধিদিগকে স্বদেশে প্রেরণ করিবার এবং এতদ্দেশীয় রাজ্যাধিকারে অপরাধের বিচার করিবার বিধান করণার্থ আইনের পাণ্ডুলিপি।

হেতুবাদ।

ব্রিটনীয় প্রজারা ব্রিটনীয় ভারতবর্ষদেশের সীমার বহির্ভূত স্থানে অপরাধ করিলে তাহারদের বিচার হইবার জন্যে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেব কর্তৃক সেই দেশের সীমার বহির্ভূত স্থানে নানা আদালত সংস্থাপিত হইয়াছে, সেই২ আদালত সম্পর্কীয় আইন এবং ব্রিটনীয় ভারতবর্ষ দেশের সীমার বহির্ভূত স্থানে ব্রিটনীয় প্রজারদের অপরাধ বিষয়ক আইন ও অপরাধিদিগকে স্বদেশে প্রেরণবিষয়ক আইন সংগ্রহ ও সংশোধন করা বিহিত এই নিমিত্ত নিম্ন লিখিত বিধান করা গেল।

সংক্ষেপ নামের কথা।

১ ধারা। এই আইন "এতদ্দেশীয় আদালত এবং অপরাধিদের স্বদেশে প্রেরণ বিষয়ক ১৮৭২ সালের আইন" নামে খ্যাত হইতে পারিবে।

Local extent.

It extends to the whole of British India;

to all Native Indian subjects of Her Majesty without and beyond the Indian territories under the dominion of Her Majesty; and

to all European British subjects within the dominions of Princes and States in India in alliance with Her Majesty;

Commencement.

And it shall come into force on the passing thereof.

Repeal of enactments.

**2.** The enactments mentioned in the first schedule hereto annexed are repealed to the extent specified in the third column thereof.

"Political Agent" defined.

**3.** In this Act the expression 'Political Agent' means and includes—

(1.) the principal officer representing the British Government in any Native State;

(2.) any officer in British territory appointed by the Governor General in Council to act as Political Agent for any place not forming part of the British territory.

"Native State."

'Native State' means, in reference to Native Indian subjects of Her Majesty, all States without and beyond the Indian territories under the dominion of Her Majesty; and, in reference to European British subjects, it means the dominions of Princes and States in India in alliance with Her Majesty.

COURTS IN NATIVE STATES.

Power to establish Courts for trial of offences committed in Native States.

**4.** The Governor General in Council may establish Courts of Justice with criminal jurisdiction for the trial of offences committed by Native Indian subjects of Her Majesty in the territories of Native States and Princes in and adjacent to British India.

Notification of establishment of such Courts.

**5.** The establishment of such Courts shall be notified in the Gazette.

The notification shall state:

(1.) What powers the Court is to have.

(2.) What is to be the course of commitment,

যত দূর ব্যাপ্ত হইবে তাহার কথা।

এই আইন ব্রিটনীয় ভারতবর্ষের অন্তর্গত তাবৎ দেশে ব্যাপ্ত হইবে।

এবং শ্রীশ্রীমতী মহারাণীর ভারতবর্ষীয় যত জন প্রজা শ্রীশ্রীমতী মহারাণীর শাসনাধীন ভারতবর্ষ দেশের বাহিরে ও বহির্ভূত স্থানে থাকে তাহারদের প্রতি,

এবং ভারতবর্ষে শ্রীশ্রীমতী মহারাণীর সহিত সন্ধিবদ্ধ রাজগণের ও রাজ্যাধিকারের শাসনাধীন দেশে ইউরোপীয় ব্রিটনীয় যত জন প্রজা থাকে তাহারদের প্রতি বর্ত্তিবে।

যে অবধি প্রচলিত হইবে তাহার কথা।

এই আইন বিধিবদ্ধ হইলেই প্রবল হইবে ইতি।

যেং আইন রহিত করা গেল তাহার কথা।

২ ধারা। এই আইনের প্রথম তফসীলে যেং আইনের উল্লেখ হইয়াছে তৃতীয় ঘরে যত দূর নির্দ্দিষ্ট হইল তাহা ততদূর রহিত করা গেল ইতি।

পলিটিকাল এজেন্ট এই শব্দের অর্থের কথা।

৩ ধারা। এই আইনে "পলিটিকাল এজেন্ট" শব্দে নিম্নলিখিত ব্যক্তিদিগকে বুঝাইবে ও তাঁহারা সেই শব্দে গণ্য।

(১) এতদ্দেশীয় কোন রাজ্যাধিকারে প্রধান যে কর্ত্তৃপক্ষ ব্রিটনীয় গবর্ণমেন্টের স্থলাভিষিক্তস্বরূপ হন তিনি।

(২) মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেব ব্রিটনীয় দেশের এক অংশ ভিন্ন কোন দেশের পলিটিকাল এজেন্টস্বরূপ কর্ম্ম করণার্থে ব্রিটনীয় দেশস্থ যে কর্ম্মকারককে নিযুক্ত করেন তিনি।

"এতদ্দেশীয় রাজ্যাধিকার।"

শ্রীশ্রীমতী মহারাণীর ভারতবর্ষীয় প্রজাদের সম্পর্কে "এতদ্দেশীয় রাজ্যাধিকার" শব্দ প্রয়োগ হইলে, শ্রীশ্রীমতী মহারাণীর শাসনাধীন ভারতবর্ষ দেশের বহির্ভূত সকল দেশ বুঝায়। এবং ইউরোপীয় ব্রিটনীয় প্রজাদের সম্পর্কে ঐ শব্দ প্রয়োগ হইলে, শ্রীশ্রীমতী মহারাণীর সহিত সন্ধিবদ্ধ ভারতবর্ষস্থ রাজগণের ও রাজ্যাধিকারির শাসনাধীন দেশ বুঝায় ইতি।

এতদ্দেশীয় রাজ্যাধিকারস্থ আদালতের কথা।

এতদ্দেশীয় রাজ্যাধিকারে অপরাধের বিচারার্থ আদালত স্থাপন করিবার ক্ষমতার কথা।

৪ ধারা। শ্রীশ্রীমতী মহারাণীর ভারতবর্ষীয় প্রজাগণ ব্রিটনীয় ভারতবর্ষের অন্তর্গত ও তৎ সন্নিহিত রাজ্যাধিকারিদের ও রাজগণের শাসিত দেশে যে অপরাধ করে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেব সেইং অপরাধের বিচার করণার্থে সেইং দেশে অপরাধের বিচারাধিপত্য সহিত আদালত স্থাপন করিতে পারিবেন ইতি।

তদ্রূপ আদালত স্থাপন হইবার জ্ঞাপনপত্রের কথা।

৫ ধারা। তদ্রূপ আদালত স্থাপন হওয়ার কথা গেজেটে প্রকাশ করা যাইবে।

সেই জ্ঞাপনপত্রে এইং কথা নির্দ্দিষ্ট থাকিবে।

(১) ঐ আদালতের কিং ক্ষমতা থাকিবে।

(২) সেইং আদালতে অপরাধিদিগকে সমর্পণ

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৭২। ১২ মার্চ।]

and of appeal and revision to which the proceedings and judgments of such Courts are to be subject; and whether such Courts are in any, and, if so, in what, cases to report their proceedings to the Governor General in Council or to the Local Government for final orders.

(3.) What is to be the local area of the Court's jurisdiction within which they are to exercise the powers hereinafter described.

Every such notification shall have the force of law.

Appointment, powers and jurisdiction of Justice of the Peace.

6. The Governor General in Council may also appoint any European British subject in any such State or territory to be a Justice of the Peace, and every such Justice of the Peace shall have all the powers conferred on Justices of the Peace by any law in force for the time being in British India. The Governor General in Council may direct to what Court having jurisdiction over European British subjects any such Justice of the Peace is to commit for trial.

Confirmation of existing Courts and Justices.

7. All Courts heretofore established, and all Justices of the Peace heretofore appointed by the Governor General in Council in any such Foreign State as aforesaid, shall be deemed to be and to have been established and appointed, and to have had jurisdiction under the provisions of this Act.

Extension of Criminal law of British India to British subjects in Native States.

8. The law relating to crimes and to criminal procedure in force in British India for the time being, shall extend to all British subjects, European and Native, in the territories of Native States and Princes in and adjacent to British India.

Jurisdiction of Courts under Act.

9. The Courts hereinbefore referred to shall have the same jurisdiction to inquire into, try and determine all charges against British subjects, European or Native, charged with any offence against such laws, as Courts with the same powers would have in British India, subject to such rules as may be contained in the notification by which they are established or in any orders heretofore issued by the Gover-

[*Government Gazette*, 12*th March* 1872.]

করিবার কি কার্য্যপ্রণালী থাকিবে ও সেই আদালতের আনুষ্ঠানিক কার্য্যের ও নিষ্পত্তির উপর আপীল করিবার ও তাহার পুনরালোচনা হইবার কি বিধান, এবং কোন স্থলে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেবের কিম্বা স্থানীয় গবর্ণমেণ্টের চূড়ান্ত আজ্ঞা জানিবার জন্যে ঐ২ আদালতের আনুষ্ঠানিক কার্য্যের রিপোর্ট করিতে হইবে কি না। করিতে হইলে কোন্২ স্থলে হইবে।

(৩) উক্ত আদালতের নিম্নলিখিত যে২ ক্ষমতা নির্দ্দিষ্ট হইয়াছে তাঁহারা কোন্ সীমার মধ্যে সেই২ ক্ষমতামতে কার্য্য করিতে পারিবেন।

উক্ত প্রত্যেক জ্ঞাপনপত্র আইনের তুল্য বলবৎ হইবে ইতি।

শান্তিরক্ষার্থ জষ্টিসদের নিয়োগ ও ক্ষমতা ও বিচারাধিপত্যের কথা।

৬ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেব উক্ত কোন রাজ্যাধিকারে কি দেশে ইউরোপীয় কোন ব্রিটনীয় প্রজাকে শান্তিরক্ষার্থ জষ্টিস স্বরূপ নিযুক্ত করিতে পারিবেন। ব্রিটনীয় ভারতবর্ষের মধ্যে যে সময়ে যে আইন প্রচলিত থাকে তদনুসারে শান্তিরক্ষার্থ জষ্টিসদের প্রতি যে২ ক্ষমতা অর্পিত হয় শান্তিরক্ষার্থ উক্ত প্রত্যেক জষ্টিসের সেই সকল ক্ষমতা থাকিবে। শান্তিরক্ষার্থ উক্ত জষ্টিস সাহেব ইউরোপীয় ব্রিটনীয় প্রজাদের বিচারাধিপত্যবিশিষ্ট যে আদালতের বিচারার্থে তদ্রূপ ব্যক্তিদিগকে সমর্পণ করিবেন, মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেব ইহা নির্ণয় করিবেন ইতি।

বর্ত্তমান আদালত ও জষ্টিসদের স্থায়ী হইবার কথা।

৭ ধারা। ইতিপূর্ব্বে পূর্ব্বোক্ত ভিন্নাধিকারে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল কর্ত্তৃক যত আদালত ও শান্তিরক্ষার্থ যত জন জষ্টিসকে নিযুক্ত করা যায় তাহা ও তাঁহারা এই আইনের বিধানমতে সংস্থাপিত ও নিযুক্ত হইয়াছিলেন ও আছেন এবং এই আইনের বিধানমতে বিচারাধিপত্যপ্রাপ্ত আছেন ও ছিলেন বলিয়া জ্ঞান হইবে ইতি।

ব্রিটনীয় ভারতবর্ষের অপরাধ বিষয়ক আইন এদেশীয় রাজ্যাধিকারস্থ ব্রিটনীয় প্রজাদের প্রতি বর্ত্তিবার কথা।

৮ ধারা। ব্রিটনীয় ভারতবর্ষে অপরাধ ও ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক যে আইন যৎকালে প্রচলিত থাকে তাহা ব্রিটনীয় ভারতবর্ষের অন্তর্গত ও তৎসন্নিহিত এদেশীয় রাজ্যাধিকারস্থ ও রাজগণের দেশস্থ ইউরোপীয় ও এদেশীয় সকল ব্রিটনীয় প্রজার প্রতি বর্ত্তিবে ইতি।

এই আইনের অধীন আদালতের বিচারাধিপত্যের কথা।

৯ ধারা। ইউরোপীয় কি এদেশীয় ব্রিটনীয় প্রজাদের নামে অভিযোগ হইলে ব্রিটনীয় ভারতবর্ষের মধ্যে পূর্ব্বোক্ত আদালতের তুল্য ক্ষমতাবিশিষ্ট আদালতের সেই অভিযোগের অনুসন্ধান করিবার ও তাহার বিচার ও নিষ্পত্তি করিবার যে আধিপত্য থাকে, পূর্ব্বোক্ত আদালতেরও সেই বিচারাধিপত্য থাকিবে কিন্তু সেই আদালত যে জ্ঞাপনপত্রক্রমে সংস্থাপিত হয় তদন্তর্গত কিম্বা মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেব

nor General in Council.

INQUIRIES IN BRITISH INDIA INTO CRIMES COMMITTED BY BRITISH SUBJECTS IN NATIVE STATES

*Liability of British subjects for offences committed in Native States*

**10.** All British subjects, European and Native, in the British territories, may be dealt with in respect of offences committed by them in Native States as if such offences had been committed in any place within the British territories in which any such subject may be or may be found.

*Political Agent to certify fitness of inquiry into charge*

Provided that no charge as to any such offence shall be enquired into unless the Political Agent for the territory in which the offence is said to have been committed certifies that, in his opinion, the charge is one which ought to be enquired into.

*Proceedings for compelling appearance of such offenders before officers having jurisdiction*

**11.** All such proceedings shall be taken by officers in British territory for compelling the appearance of such persons before the British officers having jurisdiction in the Native territory in which the alleged offences were committed as might be had in British territory for compelling the appearance in one district of a person charged with committing an offence in another district.

Provided that any proceedings taken against any person under section ten which would be a bar to subsequent proceedings against such person for the same offence, if the offence had been committed in British territory, shall be a bar against further proceedings against him in respect of the same offence in Native territory under this section.

Provided, also, that the Political Agent may give over any such person being a Native Indian subject of Her Majesty to be tried by the ordinary Courts of the territory in which the offence was committed, if he is generally or specially directed to do so by the Governor General in Council, or by the Governors in Council of Madras and Bombay respectively.

*Power to direct copies of depositions and exhibits to be received in evidence*

**12.** Whenever any such offence as is referred to in section ten is being inquired into or tried, the Local Government may, if it thinks fit, direct that copies of depositions taken or exhibits produced in a State

ইতিপূর্ব্বে যে আজ্ঞাপত্র প্রচার করিলেন তদনুযায়ি সেইং আদালতে মান্য হইবে ইতি।

এদেশীয় রাজ্যাধিকারে ব্রিটনীয় প্রজাদের কৃত অপরাধ বিষয়ে ব্রিটনীয় ভারতবর্ষে অনুসন্ধান লইবার কথা।

*ব্রিটনীয় প্রজারা এদেশীয় রাজ্যাধিকারে অপরাধ করিলে তাহারদের দায়ের কথা।*

১০ ধারা। ইউরোপীয় ও এদেশীয় কোন ব্রিটনীয় প্রজা এদেশীয় রাজ্যাধিকারে অপরাধ করিয়া ব্রিটনীয়দের শাসিত দেশের অন্তর্গত কোন স্থানে থাকিলে কিম্বা তাহাকে সেই স্থানে পাওয়া গেলে সেই স্থানেই অপরাধ করার ন্যায় ব্রিটনীয়দের শাসিত দেশে তাহার সেই অপরাধহেতুক বিচারাদি হইবে।

*অভিযোগের অনুসন্ধান লওয়া উচিত এই বিষয়ে পলিটিকাল এজেণ্টের সর্টিফিকট দিবার কথা।*

পরন্তু যে দেশে সেই অপরাধ করা গিয়াছে বলিয়া প্রকাশ হয় সেই দেশের পলিটিকাল এজেণ্ট সাহেব সেই অভিযোগের অনুসন্ধান করা উচিত বলিয়া আপন অভিমতের সর্টিফিকট না দিলে উক্ত কোন অপরাধ বিষয়ক অভিযোগের অনুসন্ধান লওয়া যাইবে না ইতি।

*বিচার করিবার ক্ষমতাবিশিষ্ট কার্য্যকারকদের সম্মুখে অপরাধিদিগকে উপস্থিত করাইবার কার্য্যপ্রণালীর কথা।*

১১ ধারা। কোন ব্যক্তির নামে ব্রিটনীয়দের শাসিত দেশের এক জিলায় কোন অপরাধ করিবার অভিযোগ হইলে অন্য জিলায় তাহাকে উপস্থিত করিবার যে কার্য্য প্রণালী থাকে এদেশীয় রাজার শাসিত যে দেশে কথিত অপরাধ করা যায় সেই দেশে বিচারাধিপত্যবিশিষ্ট ব্রিটনীয় কার্য্যকারকদের সম্মুখে তাহাকে উপস্থিত করাইবার জন্যে ব্রিটনীয়দের শাসিত দেশের অন্তর্গত কর্ত্তৃপক্ষেরাও সেই প্রণালীমতে কার্য্য করিবেন।

কিন্তু ১০ ধারামতে কোন ব্যক্তির বিপক্ষে কোন কার্য্যানুষ্ঠান হইলে পর, ব্রিটনীয়দের শাসিত দেশে সেই অপরাধ করা গেলে যদি সেই অপরাধের নিমিত্ত পশ্চাৎ সেই ব্যক্তির বিপক্ষে আর কার্য্যানুষ্ঠান হইবার নিবৃত্তি হয়, তবে সেই ধারামতে এদেশীয় রাজার শাসিত দেশে সেই অপরাধের উপলক্ষে তাহার বিপক্ষে আর কার্য্যানুষ্ঠান হইতে পারিবে না।

আরো যে ব্যক্তির নামে অভিযোগ হয় সে শ্রীশ্রীমতী মহারাণীর ভারতবর্ষীয় প্রজা হইলে, পলিটিকাল এজেণ্ট সাহেব সাধারণ কি বিশেষমতে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের কিম্বা মান্দ্রাজ কি বোম্বাইয়ের মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর সাহেবদের আদেশ প্রাপ্ত হইলে অপরাধ যে দেশে করা গেল সেই দেশের সাধারণ আদালতের দ্বারা বিচার হইবার নিমিত্ত তাহাকে সমর্পণ করিতে পারিবেন ইতি।

*সাক্ষ্যের ও দলীলের প্রতিলিপি সাক্ষ্যস্বরূপ গ্রাহ্য করিতে আজ্ঞা করিবার ক্ষমতার কথা।*

১২ ধারা। ১০ ধারায় যে প্রকারের অপরাধের উল্লেখ হইয়াছে তাহার অনুসন্ধান লওয়া যাইতেছে কি বিচার হইতেছে এমন সময়ে কথিতমতে যে রাজ্যাধিকারে অপরাধ করা যায়

in which such offence is alleged to have been committed, or exhibits filed before a competent judicial officer of such State, shall be received as evidence by the Court holding such inquiry or trial, as though made or produced before such Court.

### EXTRADITION.

Arrest and removal of offenders in Foreign States not being British subjects escaping into British territory.

**13.** When an offence has been committed or is supposed to have been committed in any such State against the law of such State by a person not being a European British subject, and such person escapes into, or is in British territory, the Political Agent may issue a warrant for his arrest and delivery at a place in such State, and to an officer of such State to be named in the warrant,

if he thinks that the charge is one which ought to be enquired into,

and if the act said to have been done would, if done in British India, have constituted an offence against any of the sections of the Indian Penal Code mentioned in the second schedule hereto,

or under any other section which may, from time to time, be specified by the Governor General in Council by a notification in the Gazette.

The warrant may be directed to the Magistrate of any district in which the accused person is believed to be, and shall be executed in the manner provided in the Code of Criminal Procedure; and the accused person, when arrested, shall be forwarded to the place and officer named in the warrant.

Power to make rules.

**14.** The Governor General in Council may make, and may from time to time alter, rules to provide for—

(1) the confinement, diet and prison discipline of British subjects, European or Native, imprisoned by Political Agents under this Act;

(2) the removal of accused persons under this Act, and their control and maintenance until such time as they are handed over to the authorities of the State in which the offence is alleged to have been committed;

তথায় যে সাক্ষ্য লওয়া গেল কি যে দলীল উপস্থিত করা গেল কিম্বা ঐ রাজ্যাধিকারের উপযুক্ত ক্ষমতাপন্ন বিচারপতির সম্মুখে যে দলীল উপস্থিত করা গেল, যে আদালত ঐ অনুসন্ধান লন কি বিচার করেন সেই আদালতেরই সম্মুখে ঐ সাক্ষ্য দেওনের কি ঐ দলীল উপস্থিত করণের ন্যায় সেই আদালত ঐ সাক্ষ্যের ও দলীলের প্রতিলিপি গ্রহণ করেন, স্থানীয় গবর্ণমেণ্ট বিহিত বোধ করিলে এমন আজ্ঞা করিতে পারিবেন ইতি।

অপরাধিকে স্বদেশে প্রেরণ করণের কথা।

ব্রিটনীয় প্রজাভিন্ন কোন ব্যক্তি ভিন্নাধিকারদেশে অপরাধী হইয়া ব্রিটনীয় দেশে পলায়ন করিলে তাহাকে ধরিয়া লইয়া যাইবার কথা।

১৩ ধারা। পূর্ব্বোক্ত কোন রাজ্যাধিকারের মধ্যে ইউরোপীয় ব্রিটনীয় প্রজাভিন্ন কোন ব্যক্তি ঐ রাজ্যাধিকারের আইন বিরুদ্ধে অপরাধ করিলে কিম্বা তাহার প্রতি অপরাধি হওয়ার সন্দেহ থাকিলে, ও সেই ব্যক্তি পলায়ন করিয়া ব্রিটনীয় দেশে আইলে কিম্বা তথায় থাকিলে, যদি পলিটিকাল এজেণ্ট সাহেব সেই অপরাধের অনুসন্ধান লওয়া উচিত বোধ করেন

এবং কথিতমতে যে ক্রিয়া করা গেল তাহা ব্রিটনীয় ভারতবর্ষের মধ্যে করা গেলে, ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের যে২ ধারা এই আইনের দ্বিতীয় তফসীলে উল্লিখিত হইয়াছে তাহার অন্যতর ধারামতে

কিম্বা মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেব গেজেটে জ্ঞাপনপত্র প্রকাশ করিয়া সময়ে২ অন্য যে২ ধারার উল্লেখ করেন তাহার কোন ধারামতে যদি অপরাধ হইত

তবে তিনি ঐ ব্যক্তিকে ধরিবার পরওয়ানা দিয়া ঐ রাজ্যাধিকারের কোন স্থানে ও সেই স্থানের যে কর্ত্তৃপক্ষের নাম পরওয়ানায় লেখেন তাঁহার নিকটে সেই ব্যক্তিকে সমর্পণ করিবার আজ্ঞা দিতে পারিবেন।

অভিযুক্ত ব্যক্তির যে জিলায় থাকা সম্ভাবনা পরওয়ানা সেই জিলার মাজিষ্ট্রেট সাহেবের নামে লেখা যাইতে পারিবে এবং ফৌজদারী মোকদ্দমার কার্য্যবিধানের আইনের বিধানমতে সেই পরওয়ানা সাধন হইতে পারিবে। এবং অভিযুক্ত ব্যক্তিকে ধরা গেলে পরওয়ানায় যে স্থানের ও যে কর্ম্মকারকের নাম লেখা থাকে তথায় তাঁহার নিকট তাহাকে পাঠান যাইবে ইতি।

বিধি করিবার ক্ষমতার কথা।

১৪ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেব নিম্নলিখিত বিষয়ের বিধি করিতে ও সময়ে২ তাহা পরিবর্ত্তন করিতে পারিবেন।

(১) পলিটিকল এজেণ্ট সাহেবেরা এই আইনমতে ইউরোপীয় কি এদেশীয় যে ব্রিটনীয় প্রজাদিগকে কারাবদ্ধ করেন তাহারদের বদ্ধ রাখিবার ও তাহারদের আহারের ও সুশাসনের বিধি।

(২) এই আইনমতে অভিযুক্ত ব্যক্তিদিগকে স্থানান্তরে পাঠাইবার ও তাহারা কথিতমতে যে দেশে অপরাধ করিল সেই দেশের কর্ত্তৃপক্ষদের হাতে তাহাদিগকে যত কাল সমর্পণ করা না যায় তত কাল তাহারদের উপর কর্ত্তৃত্ব রাখিবার ও তাহারদের আহারাদির বিধি।

(3) and generally to carry out the purposes of this Act.

## SCHEDULE I.

| Number and year. | Title. | Extent of repeal. |
|---|---|---|
| 26 Geo. III, C. 57. | An Act for the further Regulation of the trial of persons accused of certain offences committed in the East Indies, for repealing so much of an Act made in the twenty-fourth year of the reign of his present Majesty (intituled "An Act for the better Regulation and Management of the Affairs of the East India Company, and of the British Possessions in India, and for establishing a Court of Judicature for the more speedy and effectual trial of persons accused of offences committed in the East Indies"), as requires the Servants of the East India Company to deliver Inventories of their Estates and Effects, for rendering the Laws more effectual against persons unlawfully resorting to the East Indies, and for the more easy proof, in certain cases of Deeds and Writings executed in Great Britain or India | Section 29 |
| 33 Geo. III, C. 52. | An Act for continuing in the East India Company, for a further term, the possession of the British Territories in India, together with their exclusive Trade under certain limitations for establishing further Regulations for the government of the said Territories and the better Administration of Justice within the same, for appropriating to certain uses the Revenues and Profits of the said Company and for making provision for the good order and government of the Towns of Calcutta Madras and Bombay | Section 67. |
| Act I of 1849 | An Act to provide more effectually for the punishment of offences committed in Foreign States | The whole |
| Act VII of 1854. | An Act for the apprehension within the territories under the Government of the East India Company, of persons charged with the commission of heinous offences beyond the limits of the said territories and for delivering them up to justice, and to provide for the execution of warrants in places out of the jurisdiction of the authorities issuing them | So much as is unrepealed. |

## SCHEDULE II.

SECTIONS OF THE INDIAN PENAL CODE REFERRED TO IN SECTION 12.

Sections 230 to 263, both inclusive; sections 299 to 304, both inclusive; sections 307, 310 and 311; sections 312 to 317, both inclusive; sections 323 to 333, both inclusive; sections 347 and 348;

(৩) ও সাধারণমতে এই আইনানুযায়ি কার্য্য সম্পাদন করিবার সকল বিধি।

১ তফসীল।

| সাল ও নম্বর | নাম। | যত দূর রহিত করা গেল। |
|---|---|---|
| তৃতীয় জর্জের ২৬ বৎসরের ৫৭ অধ্যায়। | ভারতবর্ষে যে ব্যক্তিদের নামে কোন২ অপরাধের অভিযোগ হয় তাহারদের বিচার করিবার অধিক বিধান করণার্থ, এবং বর্ত্তমান মহারাজার রাজত্ব কালের ২৪ বৎসরে "ইষ্টইণ্ডিয়া কোম্পানির এবং ভারতবর্ষে ব্রিটনীয়দের অধিকৃত দেশের নানা ব্যাপারের সুবিধান করণের ও শ্রেষ্ঠতররূপে তাহার কার্য্যাধ্যক্ষতা করিবার ও ভারতবর্ষে যে ব্যক্তিদের নামে অপরাধের অভিযোগ হয় ত্বরায় ও সফলরূপে তাহারদের বিচার করণার্থ আদালত সংস্থাপন করিবার যে আইন প্রণীত হয় তাহার যে অংশে ইষ্ট-ইণ্ডিয়া কোম্পানির কর্ম্মকারকদের সম্পত্তির ও বিষয়ের নির্ঘণ্টপত্র লিখিয়া দিবার আজ্ঞা হইল সেই অংশ রহিত করণার্থ ও যে ব্যক্তিরা অবৈধমতে ভারতবর্ষে গমন করেন তাঁহারদের বিপক্ষ আইন অধিক বলবৎ করণার্থ এবং গ্রেট ব্রিটনে কি ভারতবর্ষে যেং দলীল ও লেখ্য সম্পাদন করা যায় কোন২ স্থলে তাহার অক্লেশে প্রমাণ করণার্থ আইন। | ২৯ ধারা। |
| তৃতীয় জর্জের ৩৩ বৎসরের ৫২ অধ্যায়। | ভারতবর্ষে ব্রিটনীয়দের শাসিত দেশ এবং সীমাবিশেষ নিরূপণ পূর্ব্বক সেই দেশের একচেটিয়া ব্যবসায় অধিককাল ইষ্ট ইণ্ডিয়া কোম্পানির অধিকারে রাখিবার এবং উক্ত দেশ শাসনের ও তন্মধ্যে ন্যায় বিচার সম্পাদনের অধিক বিধান করিবার ও উক্ত কোম্পানির রাজস্ব ও লাভ কার্য্যবিশেষে প্রয়োগ করিবার এবং কলিকাতা ও মান্দ্রাজ ও বোম্বাই নগরের সুনিয়ম ও সুশাসন হইবার বিধান করণার্থ আইন। | ৬৭ ধারা। |
| ১৮৪৯ সা ১ আ। | বিদেশে করা অপরাধের পূর্ব্বাপেক্ষা প্রবলরূপে দণ্ড করণের আইন। | সম্পূর্ণ। |
| ১৮৫৪ সা ৭ আ। | যে ব্যক্তিদের নামে কোম্পানি বাহাদুরের শাসিত দেশের বাহিরে ভারি অপরাধের নালিশ হয় তাহারদিগকে কোম্পানি বাহাদুরের শাসিত দেশের মধ্যে গ্রেফ্তার করণের ও বিচারার্থে সমর্পণ করণের এবং পরওয়ানা জারীকরণিয়া কার্য্যকারকেরদের এলাকার বাহিরের স্থানে ঐ পরওয়ানা জারী হইবার বিধান করণের আইন। | যত দূর রহিত হয় নাই। |

২ তফসীল।

১২ ধারার উল্লিখিত ভারতবর্ষীয় দণ্ড বিধির আইনের কএক ধারা।

২৩০ অবধি ২৬৩ পর্য্যন্ত সকল ধারা। ২৯৯ অবধি ৩০৪ পর্য্যন্ত সকল ধারা। ৩০৭, ৩১০ ও ৩১১ ধারা। ৩১২ অবধি ৩১৭ পর্য্যন্ত সকল ধারা। ৩২৩ অবধি ৩৩৩ ল পর্য্যন্ত সকল ধারা। ৩৪৭ ও ৩৪৮ ধারা। ৩৬৩ অবধি

sections 360 to 373, both inclusive; sections 375 to 377, both inclusive, sections 378 to 414, both inclusive; sections 435 to 440, both inclusive; sections 443 to 446, both inclusive; sections 464 to 468, both inclusive; sections 471 to 477, both inclusive.

---

STATEMENT OF OBJECTS AND REASONS.

The object of this Bill is to throw the existing law as to offences committed in foreign territory into a more compact and convenient form; to provide in a distinct manner for the establishment of Courts in Native States for the trial of British subjects; and to lay down the conditions under which Extradition can be enforced

J. F. STEPHEN

H. S CUNNINGHAM,
*Offg. Secy. to the Council of the Govr. Genl for making Laws and Regulations.*

---

THE following Bill was introduced into the Council of the Governor General of India for the purpose of making Laws and Regulations on the 28th February 1872, and was referred to a Select Committee with instructions to make their report thereon in a month:—

No. 3 OF 1872.

*A Bill to amend Act XXIV of* 1867.

Preamble.

WHEREAS it is expedient to amend Act XXIV of 1867, It is hereby enacted as follows —

Amendment of section 3 of Act XXIV of 1867

1. In section three of Act XXIV of 1867, after the words "Presidency of Bengal includes the territories which are or shall for the time being be respectively under the Governments of the Lieutenant-Governors of Bengal, the North-Western Provinces and the Punjab, and under the administrations of the Chief Commissioners of Oudh, the Central Provinces, and British Burmah," the following shall be read:—

"and such other places within the territories of Native States and Princes in alliance with Her Majesty as shall be from time to time declared by the Governor General in Council by notification in the Gazette to form part of the Presidency of Bengal."

Amendment of section 52 of said Act.

2. After section 52 of the said Act, the following shall be read:—

"*Explanation.*—When an Administrator General, representing or having taken out letters of

[*Government Gazette*, 12*th March* 1872.]

৩৭৩ পর্য্যন্ত সকল ধারা। ৩৭৫ অবধি ৩৭৭ পর্য্যন্ত সকল ধারা। ৩৭৮ অবধি ৪১৪ পর্য্যন্ত সকল ধারা। ৪৩৫ অবধি ৪৪০ পর্য্যন্ত সকল ধারা। ৪৪৩ অবধি ৪৪৬ পর্য্যন্ত সকল ধারা। ৪৬৪ অবধি ৪৬৮ পর্য্যন্ত সকল ধারা। ৪৭১ অবধি ৪৭৭ পর্য্যন্ত সকল ধারা।

---

অভিপ্রায়ের ও হেতুর বর্ণনা।

ভিন্নদেশে যে অপরাধ করা যায় তদ্বিষয়ক বর্ত্তমান সকল আইন সঙ্কোচ করিয়া অনায়াসে দেখিবার উপযুক্ত আকারে প্রণয়ন করা ও এতদ্দেশীয় রাজ্যাধিকারে ব্রিটনীয় প্রজাদের বিচার করিবার আদালত স্থাপন করিবার বিশেষ বিধান করা এবং অপরাধিদের স্বদেশে প্রেরণ কার্য্য যে নিয়মমতে প্রবল করা যাইতে পারিবে তাহা নিরূপণ করা এই আইনের উদ্দেশ্য।

জে এফ ষ্টিবন।

এচ এস কনিংহ্যাম।
আইন ও ব্যবস্থা করণার্থ শ্রীযুক্ত গবর্ণর জেনেরল সাহেবের মন্ত্রিসভার একটিং সেক্রেটারী।

---

আইনের এই পাণ্ডুলিপি ১৮৭২ সালের ফেব্রুআরি মাসের ২৮ তারিখে আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের মন্ত্রিসভায় পঠিত হইয়া মনোনীত কমিটীর প্রতি অর্পিত হইল। ও এক মাসের মধ্যে তদ্বিষয়ের রিপোর্ট করিবার আদেশ হইল।

১৮৭২ সালের ৩ নম্বর।

১৮৬৭ সালের ২৪ আইন সংশোধন করণার্থ আইনের পাণ্ডুলিপি।

হেতুবাদ।

১৮৬৭ সালের ২৪ আইন সংশোধন করা বিহিত এই কারণে নিম্নলিখিত বিধান করা গেল।

১৮৬৭ সালের ২৪ আইনের ৩ ধারা সংশোধন করিবার কথা।

১ ধারা। ১৮৬৭ সালের ২৪ আইনের ৩ ধারাগত "যে সকল দেশ বঙ্গদেশের ও উত্তর পশ্চিম দেশের ও পঞ্জাবের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবদিগের শাসনাধীন এবং অযোধ্যা ও মধ্যপ্রদেশ ও ব্রিটনীয় ব্রহ্মদেশের প্রধান কমিশনর সাহেবদিগের নিরূপণাধীন থাকে কি যৎকালে যে দেশ তাঁহাদিগের অধীন হয়" এই কথার পরে

"এবং মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব সময়ে২ গেজেটে জ্ঞাপনপত্র প্রকাশ করণ পূর্ব্বক শ্রীশ্রীমতী মহারাণীর সহিত সন্ধিবদ্ধ এদেশীয় রাজগণের দেশের ও রাজ্যাধিকারের অন্তর্গত অন্য যেং স্থান বঙ্গদেশের একাংশ বলিয়া নির্ণয় করেন" এই কথা পাঠ করিতে হইবে।

ঐ আইনের ৫২ ধারা সংশোধন করিবার কথা।

২ ধারা। উক্ত আইনের ৫২ ধারার পর এই কথা পাঠ করিতে হইবে।

"ব্যাখ্যা।—কোন আডমিনিষ্ট্রেটর জেনরল ইষ্টেটের স্থলাভিষিক্ত হইয়া কিম্বা সম্পত্তি নিরূপণাধি-

administration to an estate, pays, sets aside in account, or otherwise deals with any of assets of such estate, at the request of an Executor or Administrator of such estate not in British India,

কারিষ্ণপত্র লইয়া যদি ব্রিটনীয় ভারতবর্ষের বহির্ভূত ঐ ইষ্টেটের অছির কিম্বা এবংমিরুপণাধিকারির আদেশানুসারে ঐ ইষ্টেটের দেনা টাকা দিয়া থাকেন কিম্বা খাতায় লিখিয়া পৃথক রাখেন বা তাহা লইয়া অন্য কার্য্য করেন

or, having declared a dividend or payment in full of the debts due by any estate which he represents, sets aside the funds to meet such dividend or payment in full on account of the creditors,

কিম্বা যে ইষ্টেটের স্থলাভিষিক্ত হন তাহার ঋণ শোধ করিবার ডিবিডেণ্ড কি সম্পূর্ণ ঋণ শোধ করিবার নোটিস প্রচার করিয়া ঐ ডিবিডেণ্ডের টাকা কিম্বা উত্তমর্ণদের সমুদয় টাকা শোধ করণার্থে যদি টাকা পৃথক রাখেন

or, after payment of the debts due by any such estate, sets aside any of the assets of such estate to the account of a person entitled to a share in or legacy payable out of such estate,

কিম্বা উক্ত ইষ্টেটের ঋণ শোধ করিলে পর যদি ঐ ইষ্টেটের একাংশ পাইবার কিম্বা উইলের দ্বারা নিরূপিত টাকা পাইবার স্বত্ববান কোন ব্যক্তির জন্যে ঐ ইষ্টেটের কোন টাকা পৃথক রাখেন

there shall be and shall be deemed to have been a 'distribution' of the assets so paid, set aside or dealt with, within the meaning of this section, and of section 27 of Act VIII of 1855."

তবে যত টাকা তদ্রূপে দেওয়া যায় কি পৃথক করিয়া রাখা যায় ও যত টাকা লইয়া উক্ত অন্যতর কার্য্য করা যায় এই ধারার ও ১৮৫৫ সালের ৮ আইনের ২৭ ধারার মর্ম্মানুসারে ঐ টাকার "বণ্টন" হইল ও তাহার বণ্টন হইয়াছে জ্ঞান হইবে ইতি।

Act to be read as part of Act XXIV of 1867

**3.** This Act shall be read as part of the said Act XXIV of 1867.

এই আইন ১৮৬৭ সালের ২৪ আইনের একাংশ বলিয়া পাঠ করিবার কথা।

৩ ধারা। এই আইন ১৮৬৭ সালের উক্ত ২৪ আইনের একাংশ বলিয়া পাঠ করিতে হইবে ইতি।

---

STATEMENT OF OBJECTS AND REASONS.

The object of this Bill is to enable the Governor General in Council to extend the Administrator General's Act, 1867, to places in Native Indian States in which, owing to the existence of a considerable European community, it is desirable that the Administrator General should be able to act. This has been done by providing that the "Presidency of Bengal" shall, for the purpose of the Act, include such places in Native States as the Governor General shall, by notification in the Gazette, declare to belong to it.

The occasion has also been taken to clear up some uncertainty which at present exists as to the meaning of the word "distribution" in section 52.

J. F. STEPHEN.

*The 7th February* 1872.

H. S. CUNNINGHAM,
*Offg. Secy. to the Council of the Govr. Genl. for making Laws and Regulations.*

অভিপ্রায়ের ও হেতুর বর্ণনা।

এদেশীয় রাজ্যাধিকারের স্থানে২ অনেক ইঙ্গ্রেজ লোক বাস করিতে লাগিয়াছেন ও সেই২ দেশে আডমিনিষ্ট্রেটর জেনরল সাহেবের কার্য্য করিবার ক্ষমতা দেওয়া বিহিত বিবেচনায় মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব তত্তদ্দেশে এডমিনিষ্ট্রেটর জেনেরল বিষয়ক ১৮৬৭ সালের আইন প্রচলিত করিতে পারেন এই পাণ্ডুলিপির এই উদ্দেশ্য। তদর্থে শ্রীযুত গবরনর জেনেরল সাহেব গেজেটে জ্ঞাপনপত্র প্রকাশ করিয়া এদেশীয় রাজ্যাধিকারের যে২ স্থান "বঙ্গপ্রেসিডেন্সীর" অন্তর্গত বলিয়া নির্ণয় করেন এই আইনের কার্য্যপক্ষে সেই২ স্থান ঐ প্রেসীডেন্সীর অন্তর্গত হইবে এই বিধান করা গেল।

৫২ ধারায় বণ্টন শব্দের অর্থ নিশ্চিত নয় বলিয়া প্রকাশ হওয়াতে এই সুযোগে তাহাও স্পষ্ট করা গেল।

জে এফ ষ্টিবন।

১৮৭২ সাল ২৩ ফেব্রুআরি।

এচ এস. কনিংহাম।
আইন ও ব্যবস্থা করণার্থ শ্রীযুত গবরনর
জেনেরল সাহেবের মন্ত্রিসভার একটিং সেক্রেটারী।

JOHN ROBINSON, *Bengalee Translator.*

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭২। ১২ মার্চ।]

## Government of Bengal.

LEGISLATIVE DEPARTMENT.

THE following Report of the Select Committee on the Bill to amend the Calcutta Port Improvement Act, being Act V of 1870 passed by the Lieutenant-Governor of Bengal in Council, with the amended Bill, is by order of the President, published for general information :—

We, the Select Committee appointed to consider the Bill "to amend the Calcutta Port Improvement Act, being Act V of 1870 passed by the Lieutenant-Governor of Bengal in Council," have the honor to make the following Report.

We have made one verbal alteration in the provision regarding indemnity.

We have proposed two fresh sections empowering the Commissioners to recover moneys spent by them on removing wrecks in the Port.

We have proposed a fresh section reducing the amount of gunpowder to be stored on board a vessel in the Port; and a further section laying certain obligations on police officers in respect to breaches of the Port Act and Rules.

C. BERNARD.
V. H. SCHALCH.
T. M. ROBINSON.

*The 2nd March 1872.*

## AMENDED BILL.

*A Bill to amend the Calcutta Port Improvement Act, being Act V of 1870 passed by the Lieutenant-Governor of Bengal in Council, and to amend Act XXII of 1855.*

Preamble.

WHEREAS it is expedient to give to the Commissioners for making improvements in the Port of Calcutta a like indemnity to that which is given to the East India Company by section 61 of Act XXII of 1855, and otherwise to amend the said Act; It is hereby enacted as follows :—

Indemnity to Port Commissioners against default of officers, &c.

1. The said Commissioners shall not be answerable for any act or default of any Conservator or Harbour Master of the said port, or of any Deputy or Assistant of the said officers, or of any person

## বঙ্গদেশের গবর্ণমেণ্ট।

ব্যবস্থাপন কর্ম্মবিভাগ।

মন্ত্রিসভাধিষ্ঠিত বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবরনর সাহেব কলিকাতা বন্দর সৌষ্ঠব করণার্থে ১৮৭০ সালের যে ৫ আইন প্রণয়ন করেন তাহা সংশোধন করিবার আইনের পাণ্ডুলিপি বিবেচনা করিবার নিমিত্তে মনোনীত কমিটীর প্রতি অর্পিত হইলে সভাপতি সাহেবের আজ্ঞাক্রমে তাঁহারদের এই রিপোর্ট ও সংশোধিত পাণ্ডুলিপি সাধারণের জ্ঞানার্থে প্রকাশ করা যাইতেছে।

মন্ত্রিসভাধিষ্ঠিত বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেব কলিকাতা বন্দর সৌষ্ঠব করণার্থ ১৮৭০ সালের যে ৫ আইন প্রণয়ন করেন তৎসংশোধন করিবার আইনের পাণ্ডুলিপি অস্মদাদির বিবেচনার্থে অর্পিত হইলে আমরা তাহার এই রিপোর্ট করিলাম।

হানি নিবারণ বিষয়ক বিধির একটি কথা পরিবর্ত্তন করিলাম।

বন্দরের মধ্যে জাহাজ ভগ্ন হইলে সেই ভগ্নাংশ স্থানান্তর করণার্থে কমিশ্যনরেরা যত টাকা খরচ করেন তাঁহারদিগকে সেই টাকা ফিরিয়া লইবার ক্ষমতা প্রদানার্থ নূতন দুই ধারা করিলাম।

বন্দরস্থ জাহাজে যত বারুদ জমা থাকিতে পারে তাহা ন্যূন করণোদ্দেশে নূতন ধারার প্রস্তাব করিলাম। এবং বন্দরের আইন ও বিধি লঙ্ঘন করিবার কার্য্যোপলক্ষে পোলীসের কর্ম্মকারকদের প্রতি দায় বর্ত্তাইবার আর একটি বিধি প্রণয়ন করিলাম।

সি, বর্ণার্ড।
বি, এচ, শক।
টি, এম, রাবিনসন।

১৮৭২ সাল ২ মার্চ।

## সংশোধিত পাণ্ডুলিপি।

কলিকাতা বন্দরের সৌষ্ঠব করণার্থে মন্ত্রিসভাধিষ্ঠিত বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেবের প্রণীত ১৮৭০ সালের ৫ আইন এবং ১৮৫৫ সালের ২২ আইন সংশোধন করিবার আইনের পাণ্ডুলিপি।

অনুবাদ।

১৮৫৫ সালের ২২ আইনের ৬১ ধারায় কোম্পানি বাহাদুরের পক্ষে দায় নিবৃত্তির যে বিধান হইয়াছিল কলিকাতা বন্দরের সৌষ্ঠব করণার্থ কমিশ্যনরদের পক্ষেও সেই বিধান বর্ত্তান এবং প্রকারান্তরে সেই আইন সংশোধন করা বিহিত এই হেতুক নিম্নলিখিত বিধান করা যাইতেছে।

কর্ম্মকারক প্রভৃতির ত্রুটির নিমিত্ত পোর্ট কমিশ্যনরদের দায়ী না হইবার কথা।

১ ধারা। উক্ত বন্দরের কোন রক্ষক সাহেব কি হারবর মাষ্টর সাহেব কিম্বা উক্ত কার্য্যকারকদের কোন ডেপুটী কি আসিষ্টাণ্ট কিম্বা উক্ত কোন কার্য্যকারকের কি আসিষ্টাণ্টের অনুমতি কি আজ্ঞামতে কর্ম্মকারি কোন ব্যক্তি ইতি-

acting under the authority or directions of any such officer or assistant, heretofore or hereafter done within the limits of the said port; nor for any damage or injury heretofore or hereafter sustained by any vessel in consequence of any defect in any of the moorings, hawsers, or other thing belonging to the said Commissioners within the said port which may be used by such vessel. Provided that nothing in this section shall protect the said Commissioners from an action in respect of any act done by or under the express order or sanction of the said Commissioners.

পূর্ব্বে বা অতঃপরে ঐ বন্দরের সীমার মধ্যে যে কার্য্য কি ত্রুটি করেন তন্নিমিত্তে উক্ত কমিশ্যনরেরা দায়ী হইবেন না এবং উক্ত বন্দরস্থ কোন জাহাজ উক্ত কমিশ্যনরদের যে বয়া কি হাঁসিল কি অন্য দ্রব্য ব্যবহার করে ইতিপূর্ব্বে বা অতঃপরে সেই বয়া প্রভৃতির কোন দোষ প্রযুক্ত ঐ জাহাজের কিছু ক্ষতি কি হানি হইলে তন্নিমিত্ত উক্ত কমিশ্যনরেরা দায়ী হইবেন না। পরন্তু উক্ত কমিশ্যনরদের স্পষ্ট আজ্ঞা কি অনুমতিক্রমে সেই কার্য্য করা গেলে এই ধারার কোন কথাপ্রযুক্ত কমিশ্যনরদের নামে তাহা ধরিয়া নালিশ হইবার কিছু আটক নাই ইতি।

Repeal of Section 23 Act XXII of 1855.

**2.** Section 23 of the said Act XXII of 1855 is hereby repealed so far as the same affects the Port of Calcutta, but such repeal shall not affect any act done or liability incurred under the said section.

১৮৫৫ সালের ২২ আইনের ২৩ ধারা রহিত হইবার কথা।

২ ধারা। কলিকাতা বন্দরের সহিত ১৮৫৫ সালের ২২ আইনের ২৩ ধারার যত দূর সম্পর্ক থাকে সেই ধারা ততদূর রহিত করা গেল। কিন্তু উক্ত ধারামতে যে কার্য্য করা গেল কি যে দায় বর্ত্তিল ঐ ধারা রহিত হইলেও তাহার ব্যতিক্রম হইবে না ইতি।

Conservator may raise wreck &c., and charge reasonable expenses.

**3.** If any vessel shall be wrecked, stranded, or sunk within the limits of the said port, the Conservator may in any case cause the same to be raised, removed, or destroyed, or he may call on the owner, master, or consignee thereof, to cause the same to be raised, removed, or destroyed, and if the said owner, master, or consignee, when called upon, shall refuse or neglect forthwith so to do, the Conservator, in that case also, may cause the same to be raised, removed, or destroyed. Unless all expenses in or towards executing any works undertaken by the Conservator under this section shall be repaid within one month after the completion thereof, the Commissioners may recover the same in the manner provided by the next succeeding section. The amount claimable and due under this section shall include all monies expended, reasonable remuneration for labor and for the use of the property and appliances of the Commissioners, and a further sum of twenty per cent on the total amount so due in respect of monies expended and of remuneration. If any dispute shall arise concerning the amount due to the Commissioners under this section, the same shall be determined by a Magistrate, who, upon application made to him for that purpose, shall have power to determine such amount, and to award such costs as he shall think reasonable to be added to or deducted from the amount due under this section as he shall direct.

জাহাজপ্রভৃতির ভগ্নাংশ রক্ষক সাহেবের তুলিয়া দিয়া যুক্তিসিদ্ধমতে খরচের দাওয়া করিতে পারিবার কথা।

৩ ধারা। উক্ত বন্দরের সীমার মধ্যে জাহাজপ্রভৃতি ভগ্ন হইলে কি চরায় ঠেকিলে কি মগ্ন হইলে, রক্ষক সাহেব তাহা তোলাইয়া দিতে বা স্থানান্তর বা নষ্ট করাইতে পারিবেন। অথবা তিনি সেই জাহাজপ্রভৃতির স্বামিকে কি অধ্যক্ষকে কি কানসাইনীকে তাহা তুলিয়া লইবার কি স্থানান্তর কি নষ্ট করিবার আজ্ঞা দিতে পারিবেন। আর উক্ত স্বামী কি অধ্যক্ষ কি কানসাইনী আদেশ পাইলে পর অগৌণ সেই কার্য্য করিতে অস্বীকার কি শৈথিল্য করিলে, রক্ষক সাহেব তাহা তোলাইয়া দিতে কি স্থানান্তর কি নষ্ট করাইতে পারিবেন। এই ধারামত কোন কার্য্য সম্পাদনে কিম্বা তৎসম্পর্কে রক্ষক সাহেবের যত টাকা খরচ করা যায় ঐ কার্য্য সম্পাদন হইলে পর এক মাসের মধ্যে তাহা ফিরিয়া না দেওয়া গেলে, কমিশ্যনরেরা ইহার পশ্চাৎ ধারার বিধানমতে তাহা আদায় করিতে পারিবেন। এই ধারামতে যে টাকার দাওয়া হইতে পারে ও যাহা দেনা হইবে তন্মধ্যে এই২ গণ্য বিশেষতঃ নগদ যত টাকা খরচ হইল তাহা এবং মজুরি, ও কমিশ্যনরদের সম্পত্তির ও যন্ত্রাদির ব্যবহারের নিমিত্ত পারিতোষিক, এবং তাঁহারদের সেই খরচ ও পারিতোষিক বলিয়া যত টাকা পাওনা হয় তাহার উপর শতকরা বিশ টাকা। এই ধারামতে কমিশ্যনরদের কত টাকা পাওনা হয়, এই বিষয়ের বিবাদ হইলে কোন মাজিষ্ট্রেট তাহা নিষ্পত্তি করিতে পারিবেন। তদর্থে তাঁহার নিকট প্রার্থনা করা গেলে কত টাকা দেনা হয় তিনি তাহা নির্ণয় করিয়া এই ধারামতে যত টাকা পাওনা থাকে তাহার উপর যত খরচ চড়াইয়া দেওয়া কি তাহাহইতে যত খরচ বাদ দেওয়া উচিত বোধ করেন তাহার আজ্ঞা করিবেন ইতি।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭২। ১২ মার্চ।]

**4.** If the property recovered under the next preceding section is unclaimed, or if the person claiming the same refuses or neglects within one month from the date of recovery, to pay the amount due to the Commissioners under the next preceding section in respect thereof, such property, if of a perishable nature, may be sold forthwith; and if not of a perishable nature, may be sold at any period not less than two months after the recovery thereof by public auction; and after the realization of the proceeds thereof, the amount due to the Commissioners as aforesaid shall be deducted therefrom and paid to the Commissioners, and the balance shall be paid to the person entitled to recover, on his applying for the same; provided that such application be made within one year from the sale of such property, or good reason to the satisfaction of the Commissioners be shown why such application was not made. Otherwise, such balance shall be held by the Commissioners upon trust for the purposes of the said Act V of 1870.

Sale of property if unclaimed, or if expenses unpaid.

**5.** In sections 29 and 31 of the said Act XXII of 1855, for the words "fifty pounds" wherever such words occur, shall be substituted the words "five pounds," and the said Act shall be hereafter read and construed as if the words hereby directed to be substituted were inserted in place of the words for which they are hereby directed to be substituted.

Vessels not to have more than five pounds of powder, &c., on board.

**6.** It shall be the duty of all police officers to give immediate information to the Commissioners of any offence committed contrary to the provisions of the said Act V of 1870, or of Act XXII of 1855, or of any bye-laws or rules having the force of law prescribed in accordance therewith. Any police officer may arrest any person committing in his view any offence against any of the said provisions, if the name and address of such person be unknown. Such person may be detained at the station house until his name and address shall be correctly ascertained.

Duty of police officers.

**7.** This Act shall be read with and taken as part of the said Act V of 1870, and of the said Act XXII of 1855.

Construction of Act.

HERBERT COWELL,
*Asst. Secy. to the Govt. of Bengal,*
*Legislative Department.*

[*Government Gazette, 12th March* 1872.]

৪ ধারা। ইহার পূর্ব্বধারামতে যে জাহাজ প্রভৃতি তোলা যায়, কেহ তাহার দাওয়া না করিলে কিম্বা কোন ব্যক্তি দাওয়া করিলেও ইহার পূর্ব্ব ধারামতে তৎসম্পর্কে কমিশ্যনরদের যত টাকা পাওনা থাকে ঐ জাহাজপ্রভৃতি তুলিয়া দিবার তারিখঅবধি এক মাসের মধ্যে সেই টাকা না দিলে কি দিতে অস্বীকার করিলে ঐ দ্রব্য ক্ষয়নীয় হইলে অগোণে বিক্রয় করা যাইতে পারিবে। ক্ষয়নীয় না হইলে তাহা তুলিয়া দিবার পর দুই মাসের অন্যূন কোন সময়ের মধ্যে নীলাম করা যাইতে পারিবে। ঐ বিক্রয়ের টাকা আদায় করা গেলে পর তাহা-হইতে কমিশ্যনরদের পূর্ব্বোক্ত পাওনা টাকা কাটিয়া তাঁহাদিগকে দেওয়া যাইবে ও যে ব্যক্তির অবশিষ্ট টাকা পাইবার স্বত্ব থাকে তিনি প্রার্থনা করিলে অবশিষ্ট টাকা তাঁহাকে দেওয়া যাইবে। কিন্তু ঐ সম্পত্তি বিক্রয় করিবার পর এক বৎসরের মধ্যে ঐ টাকা পাইবার প্রার্থনা করিতে হইবে তৎকালের মধ্যে না করিলে কমিশ্যনরদের হৃদ্বোধমতে উপযুক্ত হেতু জানাইতে হইবে। নতুবা কমিশ্যনরেরা ১৮৭০ সালের উক্ত ৫ আইনের কার্য্যপক্ষে ঐ অবশিষ্ট টাকা ন্যস্তস্বরূপ রাখিবেন ইতি।

সম্পত্তির দাওয়া না হইলে কি খরচ না দেওয়া গেলে সম্পত্তি বিক্রয় করিবার কথা।

৫ ধারা। ১৮৫৫ সালের উক্ত ২২ আইনের ২৯ ও ৩১ ধারার যেং স্থানে "পঞ্চাশ পৌণ্ড" এই কথা থাকে সেইং স্থানে পঞ্চাশ পৌণ্ডের পরিবর্ত্তে পাঁচ পৌণ্ড দিতে হইবে। ও পূর্ব্বোক্ত কথার পরিবর্ত্তে এই ধারায় যে কথা দিবার আদেশ হইল তাহাই যেন সেইং ধারার মধ্যে আছে এই ভাবে সেই ধারা পাঠ করিতে ও সেই ধারার অর্থ করিতে হইবে ইতি।

জাহাজে পাঁচ পৌণ্ডের অধিক বারুদপ্রভৃতি না রাখিবার কথা।

৬ ধারা। ১৮৭০ সালের উক্ত ৫ আইনের কিম্বা ১৮৫৫ সালের উক্ত ২২ আইনের বিধানের বিপক্ষে কিম্বা সেইং আইন অনুসারে আইনের তুল্য বলবৎ যে বিধি কি উপবিধি করা যায় তদ্বিপক্ষে কোন অপরাধ করা গেলে কমিশ্যনরদিগকে অগোণে সেই বিষয়ের সন্ধান জ্ঞাত করা পোলীসের কর্ম্মকারকদের কর্ত্তব্য কর্ম্ম। পোলীসের কোন কর্ম্মকারক কোন ব্যক্তিকে উক্ত কোন বিধানের বিপক্ষে কোন অপরাধ করিতে দেখিলে ও তাহার নাম ও বাসস্থান জানিতে না পাইলে তাহাকে ধৃত করিতে পারিবে। ও তাহার যথার্থ নাম ও বাসস্থান যত কাল জানা না যায় ঐ ব্যক্তিকে ততকাল থানায় আটক করিয়া রাখা যাইতে পারিবে ইতি।

পোলীসের কর্ম্মকারকদের কর্ত্তব্য কর্ম্ম।

৭ ধারা। এই আইন মন্ত্রিসভাধিষ্ঠিত বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেবের প্রণীত ১৮৭০ সালের ৫ আইনের ও ১৮৫৫ সালের উক্ত ২২ আইনের একাংশ বলিয়া তাহার সহিত পাঠ করিতে হইবে ইতি।

আইনের অর্থ করণের কথা।

হরবর্ট কোএল,
ব্যবস্থাপন কর্ম্ম বিভাগে বঙ্গদেশের
গবর্ণমেণ্টের আসিষ্টাণ্ট সেক্রেটারী।

Leave to introduce the following Bill in the Council of the Lieutenant-Governor of Bengal for making Laws and Regulations having been obtained on the 2nd March 1872, the Bill is by order of the President hereby published for general information :—

*A Bill to provide for the due appropriation of certain educational and charitable endowments.*

Preamble.

Whereas there are at present endowments granted in money or in land for certain educational and charitable purposes, in respect of which either no person has been originally nominated a trustee, or there is now no trustee living or capable of being appointed under the instrument of endowment; and whereas it is expedient to provide for their due appropriation and management; It is enacted as follows :—

Vesting of endowment.

1. All moneys or lands heretofore granted, or which may be hereafter granted by any person or persons for any charitable or educational purposes, within any district within the territories subject to the Lieutenant-Governor of Bengal, for which no person or persons have been nominated trustees or trustee, or for which there may not be any living trustee, or any power of appointing a trustee under the instrument of endowment, are hereby vested in such trustees as the said Lieutenant-Governor, shall, as soon as possible after the passing of this Act, nominate, as hereinafter provided.

Appointment of trustees.

2. For every district in respect of which any such endowments have been made whereof at the time of the passing of this Act or thereafter there shall not be any trustee living or capable of being appointed under the instrument of endowment, the said Lieutenant-Governor shall nominate trustees in whom such endowments shall vest; provided that the chief executive officer of such district shall be nominated as one of the trustees in respect of such endowments. Such trustees shall have in all respects the same powers and responsibilities in relation thereto as if they had been appointed by the donor thereof under the instrument of endowment, and where there is no instrument of endowment, they shall be subject in all respects to the orders of the Lieutenant-Governor.

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৭২। ১২ মার্চ।]

১৮৭২ সালের মার্চ মাসের ২ তারিখে আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবরনর সাহেবের মন্ত্রিসভায় নিম্নলিখিত আইনের পাণ্ডুলিপি পাঠ করিবার অনুমতি হওয়াতে সভাপতির আজ্ঞাক্রমে তাহা সাধারণের জ্ঞানার্থে প্রকাশ করা গেল।

বিদ্যাদানার্থে ও পরোপকারার্থে নিরূপিত ধন বিহিতমতে প্রয়োগ করিবার বিধান করণার্থ আইনের পাণ্ডুলিপি।

হেতুবাদ।

বিদ্যাদানার্থ ও পরোপকারর্থ কোন২ কার্য্য হেতুক ধন কি ভূমি নিরূপণ করা গেলেও প্রথমাবধি ন্যাসধারিস্বরূপ কোন ব্যক্তি নিযুক্ত হন নাই ও এইক্ষণে সেই ধনাদিনিরূপণপত্রানুসারে ন্যাসধারি নাই কিম্বা যাঁহাকে ন্যাসধারিস্বরূপ নিযুক্ত করা যাইতে পারে এমত ব্যক্তিও নাই কিন্তু সেই ধনাদি উপযুক্তমতে প্রয়োগ করিবার ও তাহার কার্য্যাধ্যক্ষতা করিবার সুবিধান করা বিহিত এই হেতুক নিম্নলিখিত বিধান করা যাইতেছে।

নিরূপিত ধনাদি ন্যস্ত থাকিবার কথা।

১ ধারা। বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবরনর সাহেবের শাসিত দেশের অন্তর্গত কোন জিলায় কোন ব্যক্তি কি ব্যক্তিরা ইতিপূর্ব্বে পরোপকারার্থে কি বিদ্যাদানার্থে যে টাকা কি ভূমি নিরূপণ করিয়াছেন কিম্বা ইতঃপরে করেন তাহার ন্যাসধারিস্বরূপ কোন ব্যক্তিকে কি ব্যক্তিদিগকে নিযুক্ত করা না গেলে কিম্বা ন্যাসধারী বর্ত্তমান না থাকিলে ও সেই ধননিরূপণপত্রানুসারে ন্যাসধারিকে নিযুক্ত করিবার ক্ষমতা না থাকিলে, উক্ত শ্রীযুত লেপ্টেনেন্ট গবরনর সাহেব এই আইন প্রচলিত হইবার পর সাধ্যমতে ত্বরায় নিম্নলিখিত বিধানানুসারে যে ন্যাসধারিদিগকে মনোনীত করেন ঐ ধন তাঁহারদের নিকট ন্যস্ত থাকিবে ইতি।

ন্যাসধারিদিগকে নিযুক্ত করিবার কথা।

২ ধারা। এই আইন প্রচলিত হইবার সময়ে কিম্বা তাহার পরে পূর্ব্বোক্ত প্রকারের নিরূপিত ধনের কোন ন্যাসধারী বর্ত্তমান না থাকিলে ও ধননিরূপণপত্রানুসারে কোন ন্যাসধারী নিযুক্ত হইতে না পারিলে, যেং জিলার উপলক্ষে ঐ ধন নিরূপণ করা যায় উক্ত শ্রীযুত লেপ্টেনেন্ট গবরনর সাহেব সেই২ জিলায় ন্যাসধারিদিগকে মনোনীত করিবেন ও ঐ ধন তাঁহারদের নিকট ন্যস্ত থাকিবে। কিন্তু সেই জিলার প্রধান কর্ম্মকারি কর্ত্তৃপক্ষ সাহেব ঐ নিরূপিত ধন সম্পর্কে অন্যতর ন্যাসধারী হইবেন। ধনদাতা ধননিরূপণপত্রানুসারে সেই ন্যাসধারিদিগকে নিযুক্ত করিলে সেই ধন সম্পর্কে তাঁহারদের যে ক্ষমতা থাকিত ও তাঁহারদের প্রতি যে দায় বর্ত্তিত উক্ত প্রকারের মনোনীত ন্যাসধারিদের সর্ব্বতোভাবে সেই ক্ষমতা থাকিবে ও তাঁহারদের প্রতি সেই দায় বর্ত্তিবে। যদি ধন নিরূপণের পত্র না থাকে, তবে তাঁহারা সর্ব্ববিষয়ে শ্রীযুত লেপ্টেনেন্ট গবরনর সাহেবের আজ্ঞাধীন থাকিবেন ইতি।

**3.** It shall be the duty of such trustees to take order that all endowments so vested in them as aforesaid shall be duly appropriated to the purposes for which they were destined by the respective donors thereof, so far as the same can be ascertained, and to invest the same in Government securities, and to apply the yearly proceeds or income thereof to the purposes aforesaid, subject in all respects to the general instructions of the Lieutenant-Governor; provided that the trustees may, with the sanction of the said Lieutenant-Governor, devote any portion of the capital sum or value of the said funds to any especial object for the furtherance of the above-mentioned purposes.

Appropriation of endowments.

**4.** Any person interested in the purposes to which any endowment, not being for a purely religious purpose, may have been intended may, without joining as plaintiff any of the other persons interested therein, sue before the civil court the trustee, manager, or superintendent by whom such endowment may be administered, or any trustee appointed under this Act, for any misfeasance, breach of trust, or neglect of duty, committed by such trustee, manager, or superintendent, in respect of the trusts vested in or confided to them respectively, and the civil court may direct the specific performance of any act by such trustee, manager, or superintendent, and may decree damages and costs against such trustee, manager, or superintendent, and may also direct the removal of such trustee, manager, or superintendent. The interest required in order to entitle a person to sue under this section need not be a pecuniary or a direct or immediate interest, or such an interest as would entitle the person suing to take any part in the management or superintendence of the trusts. Provided that any trustee, nominated under this Act, shall not be liable for damages on account of any act done or omitted by him *bonâ fide* for the furtherance of the objects of the trust; and provided also that any costs which may be awarded against any trustee as aforesaid in a suit instituted under this section may, if the said trustee be found to have acted *bonâ fide*, be defrayed from the endowment vested in such trustee under this Act.

Suits in court.

**5.** The Lieutenant-Governor may at any time nominate and appoint a new trustee or trustees for any endowment which by virtue of this Act has been vested as aforesaid, and also

New trustees.

৩ ধারা। ধনদাতারা যেং কার্য্যে ঐ ধন প্রয়োগ হইবার মনস্থ করিলেন তাহা নিশ্চয়মতে যত দূর জানা যাইতে পারে, সেই ধন সেই কার্য্যে নিয়মিতরূপে ততদূর প্রয়োগ করা যায়, যে ন্যাসধারিদের নিকট উক্ত ধন পূর্ব্বোক্তমতে ন্যস্ত থাকে তাঁহারদের এই বিষয়ের বিধান করা কর্ত্তব্য। ও সর্ব্ব বিষয়ে শ্রীযুত লেপ্টেনেন্ট গবরনর সাহেবের সাধারণ উপদেশ মানিয়া সেই ধনে গবর্ণমেন্ট সিকুরিটী ক্রয় করিয়া পূর্ব্বোক্ত কার্য্যে তাহার বার্ষিক উৎপন্ন কি আয় প্রয়োগ করা তাঁহারদের কর্ত্তব্য। কিন্তু উক্ত ন্যাসধারিরা উক্ত শ্রীযুত লেপ্টেনেন্ট গবরনর সাহেবের অনুমতি লইয়া পূর্ব্বোক্ত অভিপ্রায় সাধন করিবার কোন বিশেষ কার্য্যে মূল ধনের কোন অংশ কিম্বা ঐ ফণ্ডের মূল্য প্রয়োগ করিতে পারিবেন ইতি।

নিরূপিত ধন প্রয়োগের কথা।

৪ ধারা। ঐ নিরূপিত ধনঘটিত কার্য্য যে ন্যাসধারির কি কার্য্যাধ্যক্ষের কি তত্ত্বাবধারকের দ্বারা সম্পাদন হইয়া থাকে তাঁহার কিম্বা এই আইনমতে নিযুক্ত কোন ন্যাসধারির নিকট কেবল ধর্ম্মসম্বন্ধীয় কার্য্যভিন্ন অন্য যে কার্য্যের নিমিত্ত নিরূপিত যে ধন ন্যস্ত থাকে কিম্বা তাঁহার প্রতি বিশ্বাস পূর্ব্বক অর্পিত হয় তিনি তৎকার্য্যভিন্ন অন্য কার্য্যে ঐ ধন প্রয়োগ করিলে কিম্বা বিশ্বাসঘাতক হইলে কি কর্ম্মে শৈথিল্য করিলে, ঐ কার্য্যে যে কোন ব্যক্তির সম্পর্ক থাকে তিনি সেই কার্য্যের স্বার্থযুক্ত অন্য ব্যক্তিকে সহবাদি না করিয়া আপনি দেওয়ানী আদালতে নালিশ করিতে পারিবেন এবং দেওয়ানী আদালত ঐ ন্যাসধারি কি কার্য্যাধ্যক্ষ কি তত্ত্বাবধারককর্ত্তৃক বিশেষ কোন কার্য্য সাধন হইবার আজ্ঞা করিতে এবং সেই ন্যাসধারির কি কার্য্যাধ্যক্ষের কি তত্ত্বাবধারকের বিপক্ষে হানিপূরণের ও খরচার ডিক্রী করিতে ও সেই ন্যাসধারির কি কার্য্যাধ্যক্ষের কি তত্ত্বাবধারকের অবসর হওয়ার আজ্ঞা করিতে পারিবেন। যে প্রকারের স্বার্থ থাকিলে কোন ব্যক্তির এই ধারামতে নালিশ করিবার অধিকার হয়, ধন ঘটিত কিম্বা স্পষ্ট কি অব্যবহিত স্বার্থ না থাকিলেও এবং যে স্বার্থের বলে সেই ন্যস্ত ধনের অধ্যক্ষতা কি তত্ত্বাবধারকতা কার্য্যে ঐ ব্যক্তির অংশী হওয়ার স্বত্ব হয় এমত স্বার্থ না থাকিলেও তাহার নালিশ করিবার অধিকার হইতে পারিবে। পরন্তু এই আইনমতে যে ন্যাসধারী মনোনীত হন তিনি সরলভাবে ধন নিরূপণের অভিপ্রায় সাধন করিবার জন্যে যে কার্য্য করেন বা যে কার্য্যে নিরস্ত হন তজ্জন্যে তিনি হানিপূরণের দায়ী হইবেন না। আরো এই ধারামতে মোকদ্দমা উপস্থিত হইয়া পূর্ব্বোক্ত কোন ন্যাসধারির খরচা দিবার আজ্ঞা হইলেও তিনি সরলভাবে কর্ম্ম করিয়াছেন ইহা যদি দৃষ্ট হয়, তবে এই আইনমতে ঐ ন্যাসধারির নিকট নিরূপিত যে ধন ন্যস্ত থাকে তাহাহইতে উক্ত খরচা দেওয়া যাইবে ইতি।

আদালতে মোকদ্দমার কথা।

৫ ধারা। এই আইনের বলে যে নিরূপিত ধন পূর্ব্বোক্তমতে ন্যস্ত করা যায় শ্রীযুত লেপ্টেনেন্ট গবরনর সাহেব কোন সময়ে সেই ধনের নূতন ন্যাসধারিকে কি ন্যাসধারিদিগকে মনোনীত ও নিযুক্ত

নূতন ন্যাসধারিদের কথা।

may at any time remove any trustee so appointed as aforesaid.

STATEMENT OF OBJECTS AND REASONS.

IN some districts of Bengal there are certain educational and charitable endowments for which there are no properly constituted trustees. The present Bill is introduced to enable the Government to appoint standing trustees, who shall be responsible for the care of such endowments.

C BERNARD.

*The 2nd March* 1872.

HERBERT COWELL,
*Asst Secy. to the Govt. of Bengal, Legislative Department.*

করিতে পারিবেন ও পূর্ব্বোক্তমতে নিযুক্ত কোন ন্যাসধারিকে কোন সময়ে অবসন্ন করিতে পারিবেন ইতি।

অভিপ্রায়ের ও হেতুর বর্ণনা।

বঙ্গদেশের কোন২ জিলায় বিদ্যাদানার্থে ও পরোপকারার্থে ধন নিরূপণ করা গেলেও যথাবিধিমতে তাহার ন্যাসধারি নিযুক্ত হন নাই। যাঁহারা উক্ত নিরূপিত ধন রক্ষণ বিষয়ে দায়ী হইবেন গবর্ণমেণ্ট স্থায়ি এমত ন্যাসধারিদিগকে নিযুক্ত করিতে পারেন এই পাণ্ডুলিপির এই উদ্দেশ্য।

সি বর্নার্ড,

১৮৭২ সাল ২ মার্চ।

হরবর্ট কৌয়েল,
ব্যবস্থাপক কর্ম্ম বিভাগে বঙ্গদেশের গবর্ণমেণ্টের আসিষ্টাণ্ট সেক্রেটারী।

JOHN ROBINSON, *Bengalee Translator.*

# Circular Order of the High Court of Judicature at Fort William in Bengal.

No 6.

To all District Judges and Judicial Commissioners,—(dated Calcutta the 10th February 1872)

HIGH COURT, &c,
Civil Side
*Present*
The Hon Sir R Couch *Kt, Chief Justice*
The Hon'ble G Loch
" H V Bayley
" F B Kemp
" Louis S Jackson
" A G Macpherson
" E Jackson
" F A Glover,
" D N Mitter,
" W Ainslie
*Judges of the Court*

ARE requested to have the following alteration made in the first portion of clause (9), paragraph 6 of Circular Order No 9, dated 6th April 1871 —

FOR—

"The Court should in all cases obtain the proof which is above described as requisite, according to the cases," &c

READ—

"The proof which is above described as requisite, according to the case, may be," &c.

By order of the High Court,

F. B PEACOCK,
*Registrar.*

No. 7.

To all Civil Authorities, Lower and Non Regulation Provinces —(dated Calcutta the 20th February 1872)

HIGH COURT, &c,
Civil Side
*Present*
The Hon'ble Sir R Couch *Kt, Chief Justice*
The Hon'ble G Loch
" Louis S Jackson,
" A G Macpherson,
" E Jackson,
*Judges of the Court.*

THE following instructions are laid down for observance by all Civil Courts subordinate to the High Court, when issuing Commissions under Section 175 of the Code of Civil Procedure (VIII of 1859)

# বঙ্গদেশস্থ ফোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টের সরক্যুলর অর্ডর।

৬ নম্বর।

কলিকাতা ১৮৭২ সাল ১০ ফেব্রুআরি।

সকল জিলার জজ ও জুডিশ্যাল কমিশ্যনর সাহেব সমীপেষু

হাই কোর্ট।
দেওয়ানী পক্ষ।
উপস্থিত।
মান্যবর স্যার আর কৌচ সাহেব। নাইট। চীফ জষ্টিস।
মান্যবর জি, লক সাহেব।
" এচ, বি, বেলি সাহেব।
" এফ, বি, কেম্প সাহেব।
" লুইস এস, জাকসন সাহেব।
" এ, জি, মাকফরসন সাহেব।
" ই, জাকসন সাহেব।
" এফ, এ, গ্লবর সাহেব।
" ডি, এন, মিত্র।
" ডবলিউ এন্স্‌লি সাহেব।
আদালতের জজ।

১৮৭১ সালের ৬ আপ্রিলের ৯ নম্বরের সরক্যুলর অর্ডরের ৬ ধারার (৯) প্রকরণের প্রথমাংশ নিম্নলিখিতমতে পরিবর্ত্তন করিতে হইবে।

"পূর্ব্বোক্ত যে প্রমাণ আবশ্যক বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছে [illegible] মোকদ্দমার [illegible] বিবেচনা [illegible] সেই প্রমাণ লইবেন।" এই কথার পরিবর্ত্তে নিম্নলিখিত কথা পাঠ করিতে হইবে।

"পূর্ব্বোক্ত যে প্রমাণ আবশ্যক বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছে, মোকদ্দমার ভাব বিবেচনায় সেই প্রমাণ এই প্রকারে লওয়া যাইতে পারিবে।"

হাই কোর্টের আজ্ঞাক্রমে।

এফ, বি, পীকক,
রেজিষ্ট্রার।

৭ নং

বঙ্গপ্রভৃতি দেশের ও আইনবহির্ভুত প্রদেশের সকল দেওয়ানী কর্ত্তৃপক্ষ সমীপেষু।— কলিকাতা ১৮৭২ সাল ২০ ফেব্রুআরি।

হাই কোর্ট।
দেওয়ানী পক্ষ।
উপস্থিত।
মান্যবর সর আর কৌচ সাহেব। নাইট। চীফ জষ্টিস।
" জি লক সাহেব।
" লুইস, এস, জাকসন সাহেব।
" এ, জি, মাকফরসন সাহেব।
" ই, জাকসন সাহেব।
আদালতের জজ।

হাই কোর্টের অধীন কোন এক দেওয়ানী আদালতের বিচারাধিপত্যের বহির্ভুত স্থানে অথচ প্রথমতঃ মোকদ্দমা শুনিবার ক্ষমতাপন্ন হাই কোর্টের বহির্ভুত স্থানে যে সাক্ষিরা বাস করেন উক্ত

for the examination of witnesses resident beyond the jurisdiction of the Court issuing the Commission and not within the local jurisdiction of the High Court on its Original Side.

2. Such Commissions ought not generally to be directed to the District Courts, the terms of the law requiring that it be issued ordinarily to the Court within whose jurisdiction the witness may reside "and which can most conveniently execute the same." This language clearly points to the Courts of first instance with narrow local limits, so that on the one hand the labor of examination may be divided and may not accumulate on the District Court, and, on the other, that the witness may attend the nearest Court.

3. The Commission should therefore, in ordinary cases, and especially those issuing from Moonsiffs' Courts, be addressed to the Moonsiff within whose jurisdiction the witness resides, by whom, for the above reasons, the evidence can usually be taken more conveniently than by the Subordinate Judge.

By order of the High Court,

F. B. PEACOCK,
*Registrar.*

---

## CIRCULAR MEMO. No 3

To all Judges of Courts of Small Causes.—(dated Calcutta, the 9th February 1872.)

In supersession of the forms prescribed by Circular Order No. 12, dated 19th December 1862, all Judges of Courts of Small Causes are required to make their monthly returns of work to the High Court in the two forms sent herewith.

HIGH COURT
CIVIL SIDE
*Present*
The Hon'ble Louis S. Jackson
*One of the Judges of the Court*

2. Where a Judge presides over more than one Court, he should show the work of each Court distinctly in the manner described in Circular Order No. 12, dated 23rd June 1865. The work, however, of two or more Courts, though exhibited separately, should not be entered in different statements, but should appear in different sections of the same statement so as to admit of the general results being exhibited in aggregate at the foot of the returns.

3. The Superintendent of Stationery, has been furnished with samples for the supply of Indents, which should specify the number of Courts presided over by the indenting Judge.

By order of the High Court,

F. B. PEACOCK,
*Registrar.*

[*Government Gazette*, 12*th March* 1872.]

দেওয়ানী আদালত দেওয়ানী মোকদ্দমার কার্য্যবিধানের ১৮৫৯ সালের ৮ আইনের ১৭৫ ধারামতে সেই সাক্ষিদের জোবানবন্দী লইবার জন্যে কমিশ্যন দিলে যে বিধিমতে কর্ম্ম করিবেন তাহা নিম্নভাগে লেখা গেল।

২। সামান্যতঃ সেই প্রকারের কমিশ্যন জিলার আদালতের নামে দেওয়া উচিত নয়। আইনের কথার মর্ম্ম এই। সাক্ষী যে আদালতের বিচারাধীন স্থানে বাস করে ও যে আদালত অতি সুবিধামতে ঐ কমিশ্যন অনুসারে কার্য্য করিতে পারেন সামান্যতঃ সেই আদালতের নামে কমিশ্যন দিতে হইবে। এই কথাতেই আদৌ শুনিবার ক্ষমতাপন্ন যে আদালতের বিচারাধীন স্থানের সংক্ষেপ সীমা আছে সেই আদালত সপষ্টই লক্ষ হইয়াছে, ইহাতে যেমন এক দিগে জোবানবন্দী লইবার আয়াস বিভাগ হইয়া জিলার আদালতের উপর তাহার ভার চাপিয়া পড়ে না তেমনি অন্য দিগে সাক্ষীও অতি নিকট আদালতে উপস্থিত হইতে পারিবে।

অতএব সামান্যতো বিশেষতঃ মুনসেফদের আদালত হইতে কমিশ্যন দেওয়া গেলে সাক্ষী যে মুনসেফের বিচারাধীন স্থানে বাস করে সেই মুনসেফের নামে দেওয়া উচিত, যেহেতুক পূর্ব্বোক্ত কারণে সবর্ডিনেট জজ অপেক্ষা তিনিই সুবিধামতে ঐ জোবানবন্দী লইতে পারেন।

হাই কোর্টের আজ্ঞাক্রমে,

এফ, বি, পীকক,
রেজিষ্ট্রার।

---

স্মরণার্থ ৩ নং সরকুলার।

---

ক্ষুদ্র মোকদ্দমার আদালতের সকল জজ সমীপেষু।
কলিকাতা। ১৮৭২ সা। ৯ ফেব্রুআরি।

১৮৬২ সালের ১৯ ডিসেম্বরের ১২ নং সরকুলর অর্ডরে যে পাঠ নির্দ্দিষ্ট হইয়াছে তাহা রহিত হইয়া ইহার সঙ্গে যে দুই খানি পাঠ পাঠান যাইতেছে ক্ষুদ্র মোকদ্দমার আদালতের সকল জজের সেই পাঠানুসারে আপনার কর্ম্মের মাসিক রিটর্ণ হাই কোর্টে পাঠাইতে হইবে।

হাই কোর্ট।
দেওয়ানী পক্ষ।
উপস্থিত।
মান্যবর শ্রীযুত লুইস, এস, জাক্সন সাহেব।
আদালতের অন্যতর জজ

২। কোন জজ দুই কি ততোধিক আদালতের অধিপতি হইলে তাঁহার প্রত্যেক আদালতের কর্ম্ম ১৮৬৫ সালের ২৩ জুনের ১২ নং সরকুলর অর্ডরের নির্দ্দিষ্টমতে পৃথক২ দেখাইতে হইবে। কিন্তু দুই কি ততধিক আদালতের কর্ম্ম স্বতন্ত্র দেখাইতে হইলে ও ভিন্ন২ বর্ণনাপত্রে তাহা লিখিবার প্রয়োজন নাই কিন্তু এক বর্ণনাপত্রের ভিন্ন২ ভাগে এমন করিয়া লিখিতে হইবে যেন রিটর্ণের তলভাগে কার্য্যের সাধারণ ফল মোটে প্রকাশ পায়।

৩। ইহার নিদর্শনপত্র ষ্টেশনারির সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবকে দেওয়া গেল ইণ্ডেণ্ট পাইলে তিনি তাহা পাঠাইবেন। জজেরা যখন ইণ্ডেণ্ট পাঠান তখন তাঁহারা কয়টি আদালতের অধিপতি হন তাহা সপষ্ট করিয়া লিখিবেন।

হাই কোর্টের আজ্ঞাক্রমে,

এফ, বি, পীকক,
রেজিষ্ট্রার।

| HIGH COURT, CIVIL. | No 4, S. C. C. |
|---|---|

*Statement of Applications for execution of Decrees on the file of the Court of Small Causes of during the month of* 187 .

| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 | | 10 | 11 | 12 |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| Denomination of Court. | Pending at the end of 187 . | Applications filed during 187 . | TOTAL. | Executed completely. | Executed in part. | Struck off Judgment-creditor not proceeding. | Total disposed of. | Pending at the end of 187 . | Three months and upwards. | Six months and upwards. | Cause of delay. |
| | | | | | | | | | | | |

| HIGH COURT, CIVIL. | No. 3, S. C. C. |
|---|---|

*Statement of Cases on the file of the Court of Small Causes of during the month of* 187 .

| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 | 9 | 10 | | 11 | | 12 | 13 | 14 | 15 |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| DESCRIPTION OF CASES. | Pending at the end of 187 . | Instituted during the month of 187 . | Total before the Court. | Compromised. | Withdrawn. | Dismissed on default. | Confession, Plaintiff absent. | Confession, Plaintiff present. | EX-PARTE. | | CONTESTED. | | Total disposed of. | Pending at close of. | Of these pending over six weeks. | REMARKS. Including explanations regarding cases pending over six weeks. |
| | | | | | | | | | Judgment for Plaintiff. | Judgment for Defendant. | Judgment for Plaintiff. | Judgment for Defendant. | | | | |
| 1. Money claims, whether on bond or other contract .. .. | | | | | | | | | | | | | | | | |
| 2. Rent of houses ... ... ... ... ... | | | | | | | | | | | | | | | | |
| 3. Claims for personal property ... .. ... ... | | | | | | | | | | | | | | | | |
| 4. Claims for damages ... ... ... ... ... | | | | | | | | | | | | | | | | |
| TOTAL ... | | | | | | | | | | | | | | | | |

HIGH COURT, CIVIL. No. 3, S. C. C.

*Statement of Cases on the file of the* *Court of Small Causes of* *during the month of* 187 .

| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 | 9 | 10 | | 11 | | 12 | 13 | 14 | 15 |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| DESCRIPTION OF CASES | Pending at the end of 187 . | Instituted during the month of 187 . | Total before the Court. | Compromised. | Withdrawn. | Dismissed on default. | Confession, Plaintiff absent. | Confession, Plaintiff present. | EX-PARTE. | | CONTESTED. | | Total disposed of. | Pending at close of | Of these pending over six weeks. | REMARKS. Including explanations regarding cases pending over six weeks. |
| | | | | | | | | | Judgment for Plaintiff. | Judgment for Defendant. | Judgment for Plaintiff. | Judgment for Defendant. | | | | |
| 1. Money claims, whether on bond or other contract ... | | | | | | | | | | | | | | | | |
| 2. Rent of houses .. .. . .. | | | | | | | | | | | | | | | | |
| 3. Claims for personal property .. . ... | | | | | | | | | | | | | | | | |
| 4. Claims for damages ... .. | | | | | | | | | | | | | | | | |
| TOTAL . | | | | | | | | | | | | | | | | |
| 1. Money claims, whether on bond or other contract .. | | | | | | | | | | | | | | | | |
| 2. Rent of houses .. . ... ... | | | | | | | | | | | | | | | | |
| 3. Claims for personal property .. .. . ... | | | | | | | | | | | | | | | | |
| 4. Claims for damages .. .. . .. | | | | | | | | | | | | | | | | |
| TOTAL ... .. | | | | | | | | | | | | | | | | |

## Public Works Department.—Bengal.

LOCAL,—COMMUNICATIONS.

No. 98.

*The* 5*th March* 1872.

*Declaration under Section VI. of Act X. of* 1870 *of the Government of India.*—Whereas it appears to the Lieutenant-Governor of Bengal that land is required to be taken by Government at the public expense, for a public purpose, *viz.* for the construction of a portion of the line of road proposed from Lakutia to Madaripur *vid* the villages of Lakutia, Chhatia, Hijla, Mohangunj *alias* Rohimgang, Mohangong, Rohamutpur, Manikkathe, Dwarika, Rakudia, within the Pergunnah of Chandradeep, and the villages of Rohutkathi, Sikarpur, Joyasree, Baita, Shanior, Bamrail, and Batagore, within the Pergunnah of Bangorarah, in the District of Backergunge, it is hereby declared that, for the above purpose, a piece of land measuring, more or less, 11 miles 520 feet in length and 80 feet in breadth is required within the aforesaid villages in the District of Backergunge.

A plan of the land has been made, and may be inspected at the Office of the Magistrate of Backergunge.

This Declaration is made, under the provisions of Section 6 of Act X. of 1870, to all whom it may concern.

By order of the Lieutenant-Governor of Bengal,

H. LEONARD, *C. E.*,
*Offg. Secretary to the Government of Bengal,*
*P. W. D.*

## পবলিক ওর্কস ডিপার্টমেণ্ট।

বত্ম বিষয়ক।

৯৮ নম্বর।

১৮৭২ সাল ৫ মার্চ।

ভারতবর্ষের গবর্ণমেণ্টের ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারামত বিজ্ঞাপন।—বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব অবগত হইয়াছেন যে রাজকীয় কার্য্যার্থে অর্থাৎ বাকরগঞ্জ জিলার অন্তর্গত চন্দ্রদ্বীপ পরগনার লাকুটিয়া ও ছাতিয়া ও হিজলা ও মোহনগঞ্জ বা রহিমগাঁ ও মোহনগাঁ ও রহামৎপুর ও মাণিককাঠী ও দ্বারিকা ও রাকুদিয়া গ্রাম এবং বঙ্গোরারা পরগনার অন্তর্গত রহৎকাঠী ও শীকারপুর, জয়শ্রী ও বাইতা ও শানিয়র ও বামরৈল ও বাটাগোর গ্রাম দিয়া লাকুটিয়া অবধি মাদারীপুর পর্য্যন্ত পথের একাংশ প্রস্তুত করণার্থ রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেণ্টের ভূমি লওয়া আবশ্যক, অতএব সংবাদ দেওয়া যাইতেছে যে পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে বাকরগঞ্জ জিলার অন্তর্গত উক্ত সকল গ্রামে ন্যূনাধিক ১১ মাইল ৫২০ ফুট দীর্ঘ ও ৮০ ফুট প্রস্থ ভূমির প্রয়োজন।

উক্ত ভূমির নকশা করা গিয়াছে তাহা বাকরগঞ্জের মাজিষ্ট্রেটের কার্য্যালয়ে দেখা যাইতে পারিবে।

উক্ত ভূমিতে যাঁহারদের সম্পর্ক থাকে তাঁহারদের জ্ঞানার্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আজ্ঞাক্রমে,

এচ, লেনার্ড, ই, সি,
পবলিক ওর্কস ডিপার্টমেণ্ট,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।

---

## GOVERNMENT ADVERTISEMENT. গবর্ণমেণ্টের ইশতিহার।

---

## LAND ADVERTISEMENT. ভূমিবিষয়ক ইশতিহার।

জেলা যশোহর।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ১৮৫৯ সালের ৬ ধারা অনুসারে জেলা যশোহরের মধ্যবর্ত্তি নিম্নলিখিত মহাল সকল ১৮৭২ সালের ১২ জানুআরি তারিখে প্রাপ্য বাকী মালগুজারি এবং অন্যান্য দাওয়া চলিত আইন এবং আকূটের অনুসারে বাকি রাজস্বের ন্যায় আদায় হয় যাইতে পারে তাহা আদায় নিমিত্তে ১৮৭২ সালের ১৫ মার্চে মোং ১২৭৮ সালের ৩ চৈত্র শুক্রবার ঐ জিলার কালেক্টর সাহেবের কাছারীতে বিনা ওজরে ও প্রকাশ্য নীলামে ধরা যাইবে।

প্রথম শ্রেণীর জমা ধার্য্য হওয়া এস্তমুরারি মহাল।

১৯ নং তৌজির মহাল পং ইশকপুরের মৌজে বোড়া মাং তালুক অমচন্দ্র ও রাধাচরণ ও চন্দ্রকান্ত ঘোষ ও ঈশ্বরচন্দ্র রায় ও জগৎচন্দ্র চৌধুরী সদর জমা ৯৯৮৶/১০ টাকা ৯৮৸৵/৯ টাকা বাকী খাজানা আদায় কারণ নীলাম হইবেক।

২৬১ নং তৌজির মহাল পং বাহাদুর সাহি তরফ সাগেন্যা তালুক রাজনারায়ণ ও প্রেমনারায়ণ পাড়ে ও লক্ষ্মীমণি ও ব্রহ্মময়ী ও দ্বিতীয় ব্রহ্মময়ী ও জয়তারা দেব্যা সদর ১৫৯৬।৷৯ টাকা ৩৭৶ টাকা বাকী খাজানা আদায় কারণ নীলাম হইবেক।

৪৫৭৫ নং তৌজী পং ভাটনা তালুক রাজা বরদাকণ্ঠ রায় বাহাদুর ৫০৮৭/৭৸ টাকা সদর জমা ৩৮৸৶১ টাকা বাকি খাজানা আদায় কারণ নীলাম হইবেক।

J. MONRO,
*Offg. Collector.*

(F)

---

জিলা হুগলি।

জমিদারী বিক্রয়ের ইস্তাহার কাছারি কালেক্টরী জিলা হুগলি।

সন ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারার বিধান অনুসারে ইহা দ্বারা সকলকে জানান যাইতেছে যে জিলা হুগলির অন্তর্গত নিম্নলিখিত মহাল ১৮৭২ সালের ১২ জানুআরি তারিখে প্রাপ্য বাকী রাজস্ব এবং যে সকল দাবি বাকী রাজস্বের ন্যায় প্রচলিত আইন অনুসারে আদায় হইবার বিধি আছে তাহা আদায় নিমিত্ত সন ১৮৭২ সালের ১৪ মার্চ মোতাবক বাঙ্গলা ১২৭৮ সালের ২ চৈত্র বৃহস্পতিবার দিবসে প্রকাশ্য নীলামে বিক্রয় হইবে ইতি সন ১৮৭২। ৩ ফেব্রুআরি।

| মহালের নম্বর | মহাল ও পরগনার নাম | বাকিদার মালিকের নাম | সদর জমার তাইদ | বাকীর পরিমাণ | কৈফিয়ৎ। |
|---|---|---|---|---|---|
| প্রথম শ্রেণীর ইস্তমুরারি বন্দবস্ত মহাল | | | | | |
| ৬৭ নং | গুড়বাড়ী পং চৌমুহা | রাধাকান্ত চৌধুরি ও ৺ মদনমোহন জিউ ঠাকুরের সেবাত গোপীকৃষ্ণ বসু ও অন্নপূর্ণা দেবী ও মানগোবিন্দ বিশ্বাস ও কাশীনাথ কোঙার ও যজ্ঞেশ্বর ঘোষ ও ঈশ্বরচন্দ্র ঘোষ ও মাখনলাল ঘোষ | ২৬৯৫৸৶ | | |
| | | বাদ মানগোবিন্দ বিশ্বাসের অংশ লাট গুড়বাড়ির সামিল মৌজে কাটগড়া ও কাশীপুরের রকম ।৷০ আনার কাত ... | ৫৯০।৶৫ | | |
| | | ও কাশীনাথ কোঙারের অংশ নিজ গুড়বাড়ি মায় হরিরামপুরের ১৪৭৫৴ বিঘা জমির কাত ... .. | ৬৯২৶৯ | | |
| | | যাহার ১৮৫৯ সালের ১১ আইনের মর্ম্মমত পৃথক হিসাব পত্তন হইয়াছে | | | |
| | | | ১২৮২।৷/২ | | |
| | | রাধাকান্ত চৌধুরী সাং গুড়বাড়ি পং চৌমুহা ও ৺ মদনমোহন জিউ ঠাকুরের সেবাত গোপীকৃষ্ণ বসু সাং ফরাসডাঙ্গা পং বোর ও অন্নপূর্ণা দেবী সাং ইটল্যা পং চৌমুহা যজ্ঞেশ্বর ঘোষ ও ঈশ্বরচন্দ্র ঘোষ ও মাখনলাল ঘোষ সাং কাটগড়া পং চৌমুহা এহাদের অংশের বাকী সদর জমা ... ... | ১৪১৩।/১০ | ২১৭।৷৶৯ | এই বাকীর জন্য নীলাম হইবেক |
| | | যাহার পৃথক হিসাব হয় নাই | | | |

F. H. PELLEW,
*Offg. Collector.*

(F)

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭২। ১২ মার্চ।]

## জিলা নদীয়া।

ইহারদ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে, ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারানুসারে জেলা নদীয়ার মধ্যবর্ত্তী নিম্নলিখিত মহাল সকল ১৮৭২ সালের ১২ জানুআরি তারিখে প্রাপ্য বাকি মালগুজারী এবং অন্যান্য দাওয়া চলিত আইন এবং আক্টের অনুসারে বাকী রাজস্বের ন্যায় আদায় করা যাইতে পারে তাহা আদায় নিমিত্ত ১৮৭২ সালের ২৭ মার্চ তারিখ ঐ জিলার কালেক্টর সাহেবের কাছারিতে বিনা ওজরে ও প্রকাশ্য নীলামে ধরা যাইবে। ইতি সন ১৮৭২ সাল তারিখ ২১ ফেব্রুআরি।

১ নং। পং আলমপুর মালিক ঈশ্বরচন্দ্রপাল চৌধুরিদিগর স্বতন্ত্র হিসাববাদে অবশিষ্ট সদরজমা ... ৫০৩৮৭৸৶৭ — বাকি। ২৩৭৪৩।৵৮
পুলীষ ... ৫৬৮৸৶৭

১৭ নং। ডিঃ আলকা মালিক শান্তিরাম রায়দিগর স্বতন্ত্র হিসাববাদে অবশিষ্ট সদরজমা ... ৪০৪৷৶২৷৷ — ৯১৵৫৷৷
পুলীষ ... ৪৪৸৶৮

২২ নং। পং বেলগাঁ মালিক কেদারনাথ ঘোষদিগর সদরজমা ... ৬০৫৪৶৮ — ৮৩২।৶৬
পুলীষ ... ৭৩।৷৶১১

৬২ নং। ডিঃ বক্সীপুর মালিক হরিমোহন মুখোপাধ্যায়দিগর স্বতন্ত্র হিসাব বাদে অবশিষ্ট সদর জমা ... ৫২৭৬।৶১১ — ৬৫৩৸৶১০

২৪০ নং। ডিঃ হরিশঙ্করা মালিক মহামায়া চৌধুরাণীদিগর স্বতন্ত্র হিসাব বাদে অবশিষ্ট সদরজমা ... ১৯৩৷৶৭৸ — ৫৮৶১০

৩০৪ নং। তং খএরহুদা মালিক নবকৃষ্ণ চৌধুরিদিগর স্বতন্ত্র হিসাববাদে অবশিষ্ট সদরজমা ... ৫৩৯৶৫৷৷ — ৯৸৫৷৷

৩৭১ নং। ডিঃ মাকালীপাড়া মালিক শান্তিরাম রায়দিগর স্বতন্ত্র হিসাববাদে অবশিষ্ট সদরজমা ... ৩৮২৯৶০ — ৬৯৫৷৷৬
পুলীষ ... ৪২৸৶৯

২১৭৯ নং। চরশ্যামনগর মালিক মেং জেরি মেকন্টস সাহেব সদরজমা ... ৫২৩।৵৮ — ২৭৶১০
রোড়ফণ্ড ... ৫৶.০

৩২২৭ নং। ডিঃ পাকুড়িয়া মালিক নবকৃষ্ণ চৌধুরিদিগর সদরজমা ... ৭৯৯৸৵৪ — ২৬৻১০

৩২৩১ নং। ডিঃ সাঁওতা মালিক জীবন নেছাবিবিদিগর সদর জমা ... ৫৫৩৶১০ — ৭৸৬

C. C. STEVENS,
*Offg. Collector.*

(F)

---

## জিলা পূর্ব্বাংশবর্দ্ধমান।

ইহারদ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারানুসারে জেলা পূর্ব্বাংশ বর্দ্ধমানের মধ্যবর্ত্তী নিম্নলিখিত মহাল সকল ১৮৭২ সালের নাগাদ ১২ জানুআরি তারিখে প্রাপ্য বাকি মালগুজারী এবং অন্যান্য দাওয়া চলিত আইন এবং আক্টের অনুসারে বাকী রাজস্বের ন্যায় আদায় করা যাইতে পারে তাহা আদায় নিমিত্ত ১৮৭২ সালের ২৭ মার্চ বুধবার তারিখে ঐ জিলার কালেক্টর সাহেবের কাছারিতে বিনা ওজরে ও প্রকাশ্য নীলামে ধরা যাইবে ইতি। সন ১৮৭২ সাল তারিখ ১৯ ফেব্রুআরি।

প্রথম শ্রেণীর ইস্তমুরারি জমাধার্য্য হওয়া মহাল।

৩০ নং তৌজী মহাল ভাদীয়া ।০ চারআনি পরগনে মনোহর সাহি মালিক হিরালাল বাবু ও দুর্গানারায়ণ বন্দ্যোপাধ্যায় খোদেজাবিবি স্বয়ং অলিজানবে নাবালগ আবদুল অদুদ ও কেদারনাথ মুখোপাধ্যায় ও ব্রজমোহন ঘোষ সদর জমা ২৬৭৬।৶৫

এই মহালে ব্রজমোহন ঘোষের ১৪৩৷৷৵১ টাকা সদর জমার ও কেদারনাথ মুখোপাধ্যয়ের ৩০৭৶১১ টাকা সদর জমার পৃথক হিসাব আছে ও ঐ দুই অংশের রাজস্ব দাখীল হইয়া শোধ হইয়াছে।

৬২ নং তৌজী মহাল পলশনা। ঐ নম্বর সামীল ১৬ নং চাকারাণ ঐ { পং সমরসাহি মালিক অম্বিকাচরণ চন্দ্র ও কাশিনাথ চন্দ্র ও লোকনাথ চন্দ্র ও রুক্মিণীবল্লভ চন্দ্র ও সীতারাম চন্দ্র ও কালিদাস চন্দ্র ও হরমোহন চন্দ্র মূল মাহাল ৬২ নম্বরের সদর জমা ... ৭৫০০৷৷৶১১
চাকারাণ মহাল ১৬ নম্বরের সদর জমা ... ৪৪৷৷২ }

৭৮ নং তৌজী নেজামপুর দীং পং সমরসাহি মালিক ৶ রাধামদনমোহন জীউ সেবাই গোপীকৃষ্ণ বসু ও পূর্ণচন্দ্র বন্দ্যোপাধ্যায় সদর জমা ১১৬৮৷৷১০

১৫৮ নং তৌজী সুমুদ্রগড়ী পং সাতসৈকা মালিক রহিমননেছা বিবি ও কৈলাসচন্দ্র দে চৌধুরি সদর জমা ২৭১০।১১

১৭৪ নং তৌং গোয়াড়া পং মামুদামিপুর মালিক কৃষ্ণদেব ভট্টাচার্য্য সদর জমা ৭২৭৸৶৭

৫৫৩৭ নং তৌং বাহাদুরপুর পং চৌমুহা মালিক রামগোবিন্দ রায় সদর জমা ৫০৮৻০

এই মাহাল সকল সুদ্ধ বাকী রাজস্বের জন্য নীলাম হইবেক ইতি

R. PORCH,
*For Collector.*

(F)

[*Government Gazette, 12th March* 1872.]

# INSOLVENT COURT.

# যোত্রহীনের আদালত।

**Court for the Relief of Insolvent Debtors at Calcutta.**

---

In the matter of PARKE PITTAR, an Insolvent.

Notice is hereby given that Saturday, the 6th day of April next, is appointed for further hearing in this matter for the purpose of declaring a dividend, and that an account in detail of the receipts and disbursements of the Assignee, from the 22nd day of November 1871 until the 29th day of February last, has been filed, and may be inspected in the office of the Chief Clerk. Any creditor or other person interested who may intend to establish or oppose any claim upon the Estate of the said Insolvent will be heard, notice having been given at the Office of the Chief Clerk three clear days before the hearing.

A. B. Miller,
*Official Assignee.*

Official Assignee's Office,
*Calcutta, 7th March* 1872.

---

The like Notice. In the matter of ADJOODIAPERSAUD and BINDAPERSAUD Insolvents. Wherein the account of the Official Assignee as filed dates from 1st April 1869 to 29th February last.

A. B. Miller,
*Official Assignee.*

---

The like Notice. In the matter of CHUNDERNAUTH SHAW and NUNDOHURRY SHAW, Insolvents. Wherein the account of the Official Assignee as filed dates from 15th May 1871 to 29th February last.

A. B. Miller,
*Official Assignee.*

---

The like Notice. In the matter of WILLIAM FREDERICK FERGUSSON and others, Insolvents. Wherein the account of the Official Assignee as filed dates from 1st July 1855 to 29th February last.

A. B. Miller,
*Official Assignee.*

(125—1)

**কলিকাতার যোত্রহীন খদিকের উপকারার্থ আদালত।**

---

যোত্রহীন পার্ক পিটার সাহেবের বিষয়ে।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ডিবিডেণ্ড প্রকাশ করিবার নিমিত্তে ঐ বিষয়ের পুনশ্চ শুনানির জন্যে আগামি আপ্রিল মাসের ৬ তারিখ শনিবার নির্দ্ধারিত হইয়াছে এবং ১৮৭১ সালের নবেম্বর মাসের ২২ তারিখ অবধি গত ফেব্রুআরি মাসের ২৯ তারিখপর্য্যন্ত সরকারীআটেনি সাহেবের জমাখরচের হিসাব অর্পণকরা গিয়াছে, প্রধান ক্লার্ক সাহেবের কার্য্যালয়ে তাহা দেখা যাইতে পারিবে। যে মহাজন কিম্বা এবিষয়ে লিপ্ত অন্য যে কেহ উক্ত যোত্রহীনের ইষ্টেটের উপর কোন দাওয়া স্থাপন কি প্রতিবন্ধকতা করিতে চাহেন, তিনি শুনানির দিবসের পূর্ব্ব তিন দিন থাকিতে প্রধান ক্লার্ক সাহেবের কার্য্যালয়ে সম্বাদ দিলে তাঁহার কথা শুনা যাইবে।

এ বি মিলর,
সরকারী আটেনি।

সরকারী আটেনি সাহেবের দফ্তরখানা।
কলিকাতা, ১৮৭২ সাল ৭ মার্চ।

---

যোত্রহীন অযোধ্যাপ্রসাদ ও বিন্দপ্রসাদের বিষয়ে তদ্রূপ সম্বাদ দেওয়া যাইতেছে। এই বিষয়ে সরকারী আটেনি সাহেবের ১৮৬৯ সালের আপ্রিল মাসের ১ তারিখ অবধি গত ফেব্রুআরি মাসের ২৯ তারিখ পর্য্যন্ত হিসাব অর্পণ করা গিয়াছে।

এ বি মিলর,
সরকারী আটেনী।

---

যোত্রহীন চন্দ্রনাথ শাহা ও নন্দহরি শাহার বিষয়ে তদ্রূপ সম্বাদ দেওয়া যাইতেছে। এই বিষয়ে সরকারী আটেনি সাহেবের ১৮৭১ সালের মে মাসের ১৫ তারিখ অবধি গত ফেব্রুআরি মাসের ২৯ তারিখপর্য্যন্ত হিসাব অর্পণ করা গিয়াছে।

এ বি মিলর,
সরকারী আটেনী।

---

যোত্রহীন উলিয়ম ফ্রেডরিক ফরগসন সাহেবের বিষয়ে তদ্রূপ সম্বাদ দেওয়া যাইতেছে। এই বিষয়ে সরকারী আটেনি সাহেবের ১৮৫৫ সালের জুলাই মাসের ১ তারিখ অবধি গত ফেব্রুআরি মাসের ২৯ তারিখ পর্য্যন্ত হিসাব অর্পণ করা গিয়াছে।

এ বি মিলর,
সরকারী আটেনী।

In the matter of **MAUDUB CHUNDER ROODER** and others, (B. G. Ghose and Co.,) Insolvents.

On Saturday, the 2nd day of March instant, upon the application of the Assignee in this matter, it was ordered that the said Assignee do from and out of the sum of Rs. 17,920-12-10 in his hands, pay a dividend at the rate of Rs. 5-8 as. per cent. (which will amount to the sum of Rs. 15,781-0-0,) upon the several claims admitted on the Schedule of the said Insolvent, so soon as such claims shall be duly substantiated to the satisfaction of the said Assignee, notice whereof is hereby given.

A. B. MILLER,
*Official Assignee.*

OFFICIAL ASSIGNEE'S OFFICE,
*Calcutta*, 8*th March* 1872.

---

The like Notice. In the matter of THOMAS GAYNOR, an Insolvent. Wherein it was amongst other things ordered that, out of Rs. 1,448-4-10 a dividend at Rs. 25 per cent. (amounting to Rs. 1,260-10) be paid.

A. B. MILLER,
*Official Assignee.*

---

The like Notice. In the matter of NILRUTTON HALDAR, an Insolvent. (1st Insolvency.) Wherein it was amongst other things ordered that, out of Rs. 1,379-13-7 a dividend at 1½ per cent. (amounting to Rs. 1,037-10-10) be paid.

A. B. MILLER,
*Official Assignee.*

---

The like Notice. In the matter of WILLIAM RICHARD FORD, an Insolvent. Wherein it was amongst other things ordered that, out of Rs. 1,516-8-7, a dividend at Rs. 2¾ per cent, (amounting to Rs. 1,320-8-1) be paid.

A. B. MILLER,
*Official Assignee*

---

The like Notice. In the matter of ALEXANDER GRANT GLASS, an Insolvent. Wherein it was amongst other things ordered that, out of Rs. 2,053-14-8 a dividend at 2 per cent. (amounting to Rs. 1,864-10.) be paid.

A. B. MILLER,
*Official Assigne.*

---

The like Notice. In the matter of GEORGE RICHARD FERRIS, an Insolvent. Wherein it was amongst other things ordered that, out of Rs. 1,946-9-10, a dividend at 4 As. per cent. (amounting to Rs. 1,359) be paid.

A. B. MILLER,
*Official Assignee.*

দেউলিয়া মাধবচন্দ্র রুদ্র ও আর, জি, ঘোষ কোম্পানির বিষয়ে।

আসিনি সাহেব বর্ত্তমান মার্চ মাসের ২ তারিখ শনিবারে এই বিষয়ে যে প্রার্থনা করেন তাহাতে আজ্ঞা হইয়াছিল যে উক্ত দেউলিয়াদের তফসীলের যে সকল দাওয়া স্বীকার হইয়াছে, তাহা উক্ত আসিনি সাহেবের হৃদবোধমতে প্রমাণ হইবামাত্র তাঁহার হাতে যে ১৭,৯২০৷৵১০ টাকা আছে তাহাহইতে তিনি উক্ত প্রত্যেক দাওয়ার উপর শতকরা ৫৷.০ টাকার হিসাবে সর্ব্বসুদ্ধ ১৫,৭৩১৲ টাকা ডিবিডেণ্ড দেন। ইহার সম্বাদ দেওয়া গেল।

এ বি মিলর,
সরকারী আসিনি।

সরকারী আসিনি সাহেবের দফ্তরখানা।
কলিকাতা, ১৮৭২ সাল ৮ মার্চ।

---

দেউলিয়া তামস গেনর সাহেবের বিষয়ে তদ্রূপ সম্বাদ দেওয়া যাইতেছে। তাহাতে এই আজ্ঞা হইল যে ১,৪৪৮৷১০ টাকাহইতে শতকরা ২৫৲ টাকার হিসাবে ডিবিডেণ্ড দেওয়া যায় অর্থাৎ সর্ব্বসুদ্ধ ১,২৬০৷৵০ টাকা দেওয়া যায়।

এ বি মিলর,
সরকারী আসিনি।

---

প্রথমবার দেউলিয়া নীলরত্ন হালদারের বিষয়ে তদ্রূপ সম্বাদ দেওয়া যাইতেছে তাহাতে এই আজ্ঞা হইল যে ১,৩৭৯৸/৭ টাকাহইতে শতকরা ১৷৷০ টাকার হিসাবে ডিবিডেণ্ড দেওয়া যায় অর্থাৎ সর্ব্বসুদ্ধ ১,০৩৭৷৷৵১০ টাকা দেওয়া যায়।

এ বি মিলর,
সরকারী আসিনি।

---

দেউলিয়া উলিয়ম রিচার্ড ফোর্ড সাহেবের বিষয়ে তদ্রূপ সম্বাদ দেওয়া যাইতেছে। তাহাতে এই আজ্ঞা হইল যে ১,৫১৬৷/৭ টাকাহইতে শতকরা ২৸০ টাকার হিসাবে ডিবিডেণ্ড দেওয়া যায় অর্থাৎ সর্ব্বসুদ্ধ ১,৩২০৷১ টাকা দেওয়া যায়।

এ বি মিলর,
সরকারী আসিনি।

---

দেউলিয়া আলেকজাণ্ডর গ্রাণ্ট গ্লাস সাহেবের বিষয়ে তদ্রূপ সম্বাদ দেওয়া যাইতেছে, তাহাতে এই আজ্ঞা হইল যে ২,০৫৩৸৵৮ টাকাহইতে শতকরা ২৲ টাকার হিসাবে ডিবিডেণ্ড দেওয়া যায় অর্থাৎ সর্ব্বসুদ্ধ ১,৮৬৪৷৵০ টাকা দেওয়া যায়।

এ বি মিলর,
সরকারী আসিনি।

---

দেউলিয়া জর্জ রিচার্ড ফেরিস সাহেবের বিষয়ে তদ্রূপ সম্বাদ দেওয়া যাইতেছে, তাহাতে এই আজ্ঞা হইল যে ১,৯৪৬৷/.০ টাকাহইতে শতকরা ।০ আনার হিসাবে ডিবিডেণ্ড দেওয়া যায় অর্থাৎ সর্ব্বসুদ্ধ ১,৩৫৯৲ টাকা দেওয়া যায়।

এ বি মিলর,
সরকারী আসিনি।

The like Notice. In the matter of MUDDOOSOODUN ADDY, an Insolvent. Wherein it was amongst other things ordered that out of Rs. 2,010-7-1, a dividend at 4 per cent. (amounting to Rs. 1,835-12-5) be paid.

A. B. MILLER,
*Official Assignee.*

---

The like Notice. In the matter of GOLAUM HOSSEN VIRJEE, an Insolvent. Wherein it was amongst other things ordered that out of Rs. 4,969-10-11, a dividend at 14 As. per cent. (amounting to Rs. 4,499-10-5) be paid.

A. B. MILLER,
*Official Assignee.*

---

The like Notice. In the matter of EDWARD PETTIS, an Insolvent. Wherein it was amongst other things ordered that out of Rs. 2,020-1-4 a dividend at 4 per cent. (amounting to Rs. 1,684-15) be paid.

A. B. MILLER,
*Official Assignee.*

---

The like Notice. In the matter of HENRY EDWARD BRADDON, an Insolvent. Wherein it was amongst other things ordered that out of Rs. 2,318-10-8, a dividend at 12 As. per cent. (amounting to Rs. 1,375-5-4) be paid.

A. B. MILLER,
*Official Assignee.*

---

The like Notice. In the matter of JOHN AUTON HOFFMANN, an Insolvent. Wherein it was amongst other things ordered that out of Rs. 3,656-0 5, a dividend at 15 As. per cent. (amounting to Rs. 2,816-10-8,) be paid.

A. B. MILLER,
(126—1) *Official Assignee.*

যোত্রহীন মধুসূদন আঢ্যের বিষয়ে তদ্রূপ সম্বাদ দেওয়া যাইতেছে, তাহাতে এই আজ্ঞা হইল যে ২,০১০৷১/১ টাকাহইতে শতকরা ৪৲ টাকার হিসাবে ডিবিডেণ্ড দেওয়া যায় অর্থাৎ সর্ব্বসুদ্ধ ১,৮৩৫৸৵৫ টাকা দেওয়া যায়।

এ বি মিলর,
সরকারী আটেসনি।

---

যোত্রহীন গোলাম হুসেন বিরজির বিষয়ে তদ্রূপ সম্বাদ দেওয়া যাইতেছে, তাহাতে এই আজ্ঞা হইল যে ৪৯৬৯৸৵১১ টাকাহইতে শতকরা ৸৵০ আনার হিসাবে ডিবিডেণ্ড দেওয়া যায় অর্থাৎ সর্ব্বসুদ্ধ ৪৪৯৯৸৵৫ টাকা দেওয়া যায়।

এ বি মিলর,
সরকারী আটেসনি।

---

যোত্রহীন এডওয়ার্ড পিটিস সাহেবের বিষয়ে তদ্রূপ সম্বাদ দেওয়া যাইতেছে তাহাতে এই আজ্ঞা হইল যে ২০২০/৪ টাকাহইতে শতকরা ।০ আনার হিসাবে ডিবিডেণ্ড দেওয়া যায় অর্থাৎ সর্ব্বসুদ্ধ ১৬৮৪৸৶ টাকা দেওয়া যায়।

এ বি মিলর,
সরকারী আটেসনী।

---

যোত্রহীন হেনরি এডওয়ার্ড ব্রাডন সাহেবের বিষয়ে তদ্রূপ সম্বাদ দেওয়া যাইতেছে, তাহাতে এই আজ্ঞা হইল যে ২৩১৮।৵৮ টাকাহইতে শতকরা ৸০ আনার হিসাবে ডিবিডেণ্ড দেওয়া যায় অর্থাৎ সর্ব্বসুদ্ধ ১৩৭৫৶৪ টাকা দেওয়া যায়।

এ বি মিলর,
সরকারী আটেসনি।

---

যোত্রহীন জান আটন হফমান সাহেবের বিষয়ে তদ্রূপসম্বাদ দেওয়া যাইতেছে, তাহাতে এই আজ্ঞা হইল যে ৩৬৫৬৲৫ টাকাহইতে শতকরা ৸৶ আনার হিসাবে ডিবিডেণ্ড দেওয়া যায় অর্থাৎ সর্ব্বসুদ্ধ ২৮১৬৷৵৮ টাকা দেওয়া যায়।

এ বি মিলর,
সরকারী আটেসনি।



কলিকাতা বাঙ্গাল সেক্রেটারীয়েট যন্ত্রালয়ে গবর্ণমেণ্টের জন্যে শ্রীযুক্ত এডওইন মরিস্ লুইস সাহেবকর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।





# গবর্ণমেণ্ট গেজেট

**TUESDAY, MARCH 19, 1872.**

REGISTERED No. 51.

মঙ্গলবার ১৮৭২ সাল ১৯ মার্চ।


## Circular Orders of the Board of Revenue, L. P.

FEBRUARY, 1872.

V. H. SCHALCH, ESQ.

### No. 6.

AFTER the words "may be permitted," in the 11th line of Circular Order No. 9 of January 1870, insert the following—"provided the proprietors of each and every estate of the holding "in question, other than the original estate under "partition, give their consent to it."

### No. 7.

THE following are substituted for Rule 38, at page 349 of the Board's Rules—

38. "A monthly abstract of these accounts "prepared by the Director is submitted in the "form of a Bill to the Board of Revenue, who "make the necessary payments by a cheque on "the General Treasury at the Bank of Bengal.

38A. "In order to obtain the necessary funds, "the Director submits to the Board, one month "before the expiration of the then current half-"year, an estimate of the probable expenditure "on account of each ward during the ensuing "half-year. On these estimates the Board, in

## বঙ্গপ্রভৃতি দেশের রেবিনিউ বোর্ডের সরকুল্যর অর্ডর।

১৮৭২ সাল ফেব্রুআরি মাস।

শ্রীযুত বি এচ শক সাহেব।

### ৬ নম্বর।

১৮৭০ সালের জানুআরি মাসের ৯ নম্বরের সরকুল্যলর অর্ডরের ১৩ পংক্তিগত "সেই মহালের অংশ হইলে" এই কথার পরে "এবং আসল যে মহালের বণ্টন কার্য্য চলিতেছে তদ্ভিন্ন বিবাদীয় জমীর মধ্যে প্রত্যেক মহালের অধিকারী সম্মত হইলে" এই কথা সংযোগ করিতে হইবে।

### ৭ নম্বর।

বোর্ডের বিধি পুস্তকের ৩৪২ পৃষ্ঠায় ৩৮ ধারার পরিবর্ত্তে এই২ বিধি দিতে হইবে।

৩৮। ডৈরেকটর সাহেব মাসে২ ঐ হিসাবের চুম্বক প্রস্তুত করিয়া বিলের পাঠে রেবিনিউ বোর্ডে প্রেরণ করিয়া থাকেন। বোর্ডের সাহেবেরা বাঙ্গাল ব্যাঙ্কের জেনরল ট্রেজুরিতে চ্যাক দিয়া প্রয়োজনীয় টাকা দেন।

৩৮ক। যত টাকার প্রয়োজন হয় তত টাকা পাইবার জন্যে প্রত্যেক ওয়ার্ডের নিমিত্ত আগামি অর্দ্ধ বৎসরে যত টাকা খরচ হইবার সম্ভাবনা ডৈরেকটর সাহেব ইহার অনুমানপত্র প্রস্তুত করিয়া চলিত অর্দ্ধ বৎসরের শেষ হইবার পূর্ব্বে এক মাস থাকিতে বোর্ডে প্রেরণ করিয়া থাকেন। সেই বিষয়ে যে কালেক্টর সাহেব-

"communication with the Collectors concerned, "obtains the money which is deposited in the "General Treasury at the Bank of Bengal.

38B. "Advances are made to the Director as "may be found necessary from time to time for "the expenses of the institution from the fund at "the Bank of Bengal on the authority of the "Board."

Collectors will be shortly informed of the amounts which it will be necessary for them under this new arrangement to remit to the Bank of Bengal, as advances for the first half-year of 1872-73.

---

No. 8.

DISTRICT Officers are informed that in future, when the nature of operations under Act X of 1870 requires submission of monthly bills (Appendix I of Land Acquisition Instructions), the value of abatements of revenue should be included in the items of cost entered, and the abstract in every case filled up. The concluding sentence of the note at foot of the Abstract (page 23 of the Instructions) should be expunged. District Officers will regard the passing of these monthly bills as sufficient authority for including in their Quarterly Return No. IX, all abatements of revenue covered by such passed bills, the Board's Orders being quoted in each instance.

---

No. 9

THE following corrections are to be made in Chapter XII, Section V, pages 196, 197, and 198 of the Board's Rules—

Schedule to Clause I paragraph I. Omit the words "judicial or quasi-judicial," and after "Office" add "in which such Court or Office "may be authorized by law to grant costs."

Clause 8 should be omitted, and the numbering of the subsequent clauses altered accordingly.

Clause 14. Omit the words "in any case other than those provided for in clause 8."

---

No 10.

RULE ID. Chapter II, Section XII, at page 32 of the Board's Rules is expunged.

---

A. MONEY, ESQ., C. B.

No. 11.

FROM the delay that has occurred in the submission of the Half-Yearly Returns, prescribed by

ষের সম্পর্ক থাকে বোর্ডের সাহেবেরা তাঁহাদের সঙ্গে লিখনপঠন করিয়া ঐ অনুমানপত্রমতে টাকা আনাইয়া বাঙ্গাল ব্যাঙ্কের জেনরল ট্রেজুরিতে গচ্ছিত্ত করুন।

৩৮খ। বিদ্যালয়ের নিমিত্ত সময়ে২ যত টাকা আবশ্যক হয় বোর্ডের অনুমতিক্রমে বাঙ্গাল ব্যাঙ্কের কণ্ড হইতে সেই টাকা ডিরেক্টর সাহেবকে আগাম দেওয়া যাইতেছে।"

এই নূতন নিয়মানুসারে ১৮৭২। ৭৩ সালের প্রথম ছয় মাসের নিমিত্ত কালেক্টর সাহেবদের আগাম বলিয়া যত টাকা বাঙ্গাল ব্যাঙ্কে চালান করিতে হইবে এই কথা তাঁহারদিগকে অল্পকাল পরে জ্ঞাত করা যাইবে।

---

৮ নম্বর।

জিলার কর্তৃপক্ষদিগকে এই কথা জ্ঞাত করা যাইতেছে। ১৮৭০ সালের ১০ আইনমতে যে কার্য্য প্রচলিত হয় ইহার পর সেই কার্য্যের ভাবপ্রযুক্ত মাসিক বিল অর্পণ করার আবশ্যক হইলে, (ভূমিগ্রহণের উপদেশপত্রের ১ আপেনডিকস) রাজস্বের যত টাকা ক্ষমা হয় খরচের মধ্যে তাহাও লিখিতে হইবে ও উক্ত প্রত্যেক স্থলে চুম্বক পত্র পূর্ণ করিয়া দিতে হইবে। উপদেশ পত্রের ২৩ পৃষ্ঠায়, চুম্বকপত্রের তলভাগে যে নোট দেওয়া গেল তাহার শেষ পদ উঠাইয়া দিতে হইবে। উক্ত মঞ্জুর করা বিলে যে রাজস্ব ক্ষমা করিয়া দেওয়া যায় প্রত্যেক স্থলে বোর্ডের আজ্ঞা উল্লেখ করিয়া ত্রৈমাসিক রিটর্ণের ৯ নম্বরে তাহা লেখা যাইবে ও সেই বিল মঞ্জুর হওয়াই তাহা লিখিবার প্রচুর কারণ বলিয়া জ্ঞান হইবে।

---

৯ নম্বর।

বোর্ডের বিধিপুস্তকের ২৯৯, ও ৩০১ ও ৩০২ পৃষ্ঠায় ১২ অধ্যায়ের ৫ পরিচ্ছেদের নিম্ন লিখিতমতে সংশোধন করিতে হইবে।

১ ধারার তফসীলের প্রথম পদে "মোকদ্দমা ঘটিত যে সকল কার্য্য কি মোকদ্দমাঘটিত কার্য্যবৎ অন্য" এই সকল কথা ত্যাগ করিতে হইবে ও ঐ পদের শেষ ভাগ এইরূপ পাঠ করিতে হইবে, "এবং রাজস্ব সম্পর্কীয় যে আদালত বা যে কার্য্যালয় আইনমতে খরচার আজ্ঞা দিবার ক্ষমতাপন্ন হন সেই আদালতে বা কার্য্যালয়ে যে কার্য্য উপস্থিত করা যায় তাহাতে"

৮ ধারা ত্যাগ করিয়া তৎপশ্চাৎ সকল ধারার অঙ্ক পরিবর্ত্তন করিতে হইবে।

১৪ ধারাগত "৮ প্রকরণের লিখিত স্থলভিন্ন অন্য স্থলে।" এই সকল কথা ত্যাগ করিতে হইবে।

---

১০ নম্বর।

বোর্ডের বিধি পুস্তকের ৫২ পৃষ্ঠায় ২ অধ্যায়ের ১২ পরিচ্ছেদের ১ঘ (১৮৭১ সালের বাঙ্গলা গেজেটের ৪২৭ পৃষ্ঠায় ১৮৭১ সালের ফেব্রুআরি মাসের ৬ নং সরকুলরের ১ঘ) ধারা উঠাইয়া দেওয়া গেল।

---

শ্রীযুত এ মণি সাহেব, সি, বি,।

১১ নম্বর।

ভারতবর্ষীয় গবর্ণমেণ্ট ছয়২ মাসের যে রিটর্ণ পাঠাইবার আজ্ঞা করিলেন অনেক জিলাহইতে তাহা পাঠাই-

the Government of India, from several districts, there is reason to believe that the Income Tax Registers have not been properly kept up. District Officers are therefore requested to look into this matter at once, and to see that all such Registers are kept up to date, and that the Returns for the year ending March 1872 are submitted as soon as they are due, *i. e*, by the end of April 1872.

বার বিলম্ব হওয়াপ্রযুক্ত ইনকম টাক্সের রেজিষ্টর উপযুক্তমতে রাখা যায় না এমত অনুভব হয়। অতএব জিলার কর্ত্তৃপক্ষদের প্রতি এই আদেশ করা গেল তাঁহারা অবিলম্বে সেই বিষয়ের সন্ধান লইবেন ও উপস্থিত দিবসপর্য্যন্ত সকল রেজিষ্টর রাখা যায় ও ১৮৭২ সালের মার্চ মাসের শেষে যে বৎসরের অবসান হয় নিরূপিত দিবসে অর্থাৎ ১৮৭২ সালের আপ্রিল মাসের শেষ পর্য্যন্ত সেই রিটর্ণ অর্পণ করা যায় এই বিষয়ে মনোযোগ করিবেন।

---

No. 12.

With reference to paragraph 16 of the Government Resolution, dated 27th January 1872, on the Board's Excise Administration Report for 1870-71, circulated separately, the Member in charge directs that no license for the sale of Majun, Fermented Tari, Pachwai, Charas, and Siddi or Bhang, shall be issued in future at a less rate than one rupee per mensem from the commencement of the next official year 1872-73.

2. With reference to the above order, add after the words "for the shop" in Clause 2, Section XIII, and at the end of Clause 35, Section XVIII, Chapter V, pages 72 and 80 of the Board's Rules, the words "the minimum rate being one rupee per month."

১২ নম্বর।

আবকারী কার্য্য যদ্রূপে নির্ব্বাহ করা যাইতেছে গবর্ণমেণ্ট এই বিষয়ে বোর্ডের সাহেবদের ১৮৭০।৭১ সালের রিপোর্ট দেখিয়া ১৮৭২ সালের জানুআরি মাসের ২৭ তারিখের যে নিদ্ধারিত বাক্য স্বতন্ত্র প্রকাশ করিলেন তাহার ১৬ ধারার উপলক্ষে উক্ত কার্য্যের অধ্যক্ষ সাহেব এই আদেশ করিলেন। রাজকার্য্য-সংক্রান্ত আগামি বৎসরের অর্থাৎ ১৮৭২।৭৩ সালের প্রথমাবধি মাজম ও গাঁজলা তাড়া ও পচওয়াই ও চরস ও সিদ্ধি কি ভাং বিক্রয় করিবার অনুমতিপত্র মাসে ১৲ টাকার কমে দেওয়া যাইবে না।

২। উক্ত আজ্ঞার উপলক্ষে বোর্ডের বিধিপুস্তকের ৭২ পৃষ্ঠায় ৫ অধ্যায়ের ১৩ পরিচ্ছেদের ২ ধারায় "প্রদান করে" এই কথার পর এবং ১৩০ পৃষ্ঠায় ১৭ পরিচ্ছেদের ৩৫ ধারার শেষে এই কথা দিতে হইবে, "কিন্তু মাসে এক টাকার কম নয়।"

John Robinson, *Bengalee Translator.*

---

## Circular Order of the High Court of Judicature at Fort William in Bengal.

The accompanying Circular Memo. No. 4, dated 16th February 1872, should be substituted for the Circular Memo. of *the same number and date* previously issued, which is hereby cancelled and should be destroyed.

By order of the High Court,
F. B. Peacock,
*Registrar.*

High Court,
*The 14th March* 1872.

---

CIRCULAR MEMO. No. 4.

In the notice circulated with Circular Memo. No. 2, dated 21st February 1870, after the words "*viz:* 2 Rupees for each person to be served."

Read.

"Plus 2 Rupees on account of the Sheriff's European Officer, or 6 Annas on account of his Native Officer, according as the service is made by one or the other."

By order of the High Court,
F. B. Peacock,
*Registrar.*

High Court,
Civil Side.
*The 16th February* 1872.

[*Government Gazette*, 19*th March* 1872.]

## বঙ্গদেশস্থ ফোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টের সরক্যুলর অর্ডর।

১৮৭২ সালের ১৬ ফেব্রুআরির ৪ নম্বরের স্মরণার্থ যে সরক্যুলর পূর্ব্বে প্রকাশ করা গিয়াছে তাহা এতৎক্রমে রহিত করা গেল ও তাহা নষ্ট করিয়া তৎপরিবর্ত্তে সেই তারিখের ও নম্বরের নিম্নলিখিত সরক্যুলর পাঠ করিতে হইবে।

হাই কোর্টের আজ্ঞাক্রমে।
এফ, বি, পীকক,
রেজিষ্ট্রার।

হাই কোর্ট
১৮৭২ সাল ১৪ মার্চ।

---

স্মরণার্থ ৪ নং সরক্যুলর।

১৮৭০ সালের ২১ ফেব্রুআরির ২ নং সরক্যুলর অর্ডরের সহিত যে নোটিস প্রকাশ করা গিয়াছিল তাহার মধ্যে "জনপ্রতি ২৲ টাকা ফী" এই কথার পরে "এবং শরিফ সাহেবের যে আমলা ঐ নোটিস জারি করেন সেই আমলা ইউরোপীয় লোক হইলে তাহার জন্যে আর ২৲ টাকা কিম্বা এই দেশীয় লোক হইলে আর ছয় আনা" এই কথা পাঠ করিতে হইবে।

হাই কোর্টের আজ্ঞাক্রমে,
এফ, বি, পীকক,
রেজিষ্ট্রার।

হাই কোর্ট। দেওয়ানী পক্ষ।
১৮৭২ সাল ১৬ ফেব্রুআরি।

## Orders by the Lieutenant-Governor of Bengal.

REVENUE AND GENERAL DEPARTMENTS.

No. 540R.

APPOINTMENTS.

*The 6th March* 1872.—Babu Sasi Bhusan Bandyopadhyay, M.A., to officiate as Head Master of the Patna Collegiate School, during the absence, on leave, of Mr. A. S. Phillips, or until further orders.

*The 8th March* 1872.—Mr. Alfred Wallis Paul, B.A., Assistant Magistrate and Collector, in charge of the Sub-division of Cox's Bazar, is vested with the powers of a Collector under the Land Acquisition Act, No. X. of 1870.

Mr. Herbert Hankey is re-appointed to officiate as Commissioner of Revenue and Circuit of the Chittagong Division, from the date on which he took charge from Mr. Stuart Colvin Bayley.

Mr. Ernest Montague Money, Assistant Magistrate and Collector, Hooghly, is transferred to Burdwan.

Mr. George Edward Makgill is re-appointed to be a Joint-Magistrate and Deputy Collector of the Second Grade, with effect from the date on which he joined the 24-Pergunnahs.

*The 9th March* 1872.—Babu Dwárkánáth Banurji, Deputy Collector, Howrah, is appointed under Section 7, Act X. of 1870, to take order for the acquisition of land required for the purpose of straightening the King's Road in that district.

*The 11th March* 1872.—Mr. Francis Graves to be Secretary to the Local Committee of Public Instruction at Cuttack.

Babu Uma Churn Ganguli, Deputy Magistrate and Deputy Collector, to have charge of the Sub-division of Baguhaut. In addition to the powers of a Subordinate Magistrate, First Class, with which he is already vested, Babu Uma Churn Ganguli is empowered, under Section 38 of the Code of Criminal Procedure, to hold the preliminary inquiry into cases triable by the Court of Session, to commit or hold to bail persons to take their trial before such Court of Session, and to exercise all the powers necessary for that purpose.

Mr. Thomas Taylor Allen to be a Joint-Magistrate and Deputy Collector of the First Grade in Bhaugulpore.

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৭২। ১৯ মার্চ।]

## বঙ্গদেশের শ্রীযুত লেফ্টেনেন্ট গবর্ণর সাহেবের আজ্ঞা।

রেবিনিউ ও জেনরল ডিপার্টমেন্ট।

৫৪০R নম্বর।

নিয়োগ।

১৮৭২ সাল ৬ মার্চ।—শ্রীযুত এ, এস, ফিলিপস সাহেব ছুটী লওয়াতে তাঁহার অনুপস্থানকালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুক্ত বাবু শশীভূষণ বন্দ্যোপাধ্যায়, এম, এ, পাটনা কলেজিয়ট স্কুলের প্রধান শিক্ষকের কর্ম্ম করিবেন।

১৮৭২ সাল ৮ মার্চ।—কক্সবাজার শাখাখণ্ডের অধ্যক্ষতা ভারপ্রাপ্ত আসিষ্টান্ট মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুত আলফ্রেড ওয়ালিস পাল সাহেব, বি, এ, ভূমি গ্রহণার্থ ১৮৭০ সালের ১০ আইনমতে কালেক্টরের ক্ষমতা পাইযাছেন।

শ্রীযুত হর্ব্বর্ট হাঙ্কি সাহেব যে তারিখে শ্রীযুত ষ্টুয়ার্ট কলবিন বেলি সাহেবের স্থানে কর্ম্মের ভার গ্রহণ করেন সেই তারিখ অবধি চট্টগ্রাম খণ্ডের রাজস্বের ও দায়েরসায়েরীর কমিশ্যনরের কর্ম্ম করণার্থে পুনর্ব্বার নিযুক্ত হইয়াছেন।

হুগলীর আসিষ্টান্ট মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুত অর্ণেষ্ট মণ্টেগু মনি সাহেব বর্দ্ধমানে প্রেরিত হইয়াছেন।

শ্রীযুত জর্জ এডওয়ার্ড মাকৃগিল সাহেব যে তারিখে ২৪ পরগণার কর্ম্মের ভার গ্রহণ করেন সেই তারিখঅবধি দ্বিতীয় শ্রেণীর জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টরের পদে পুনঃনিযুক্ত হইয়াছেন।

১৮৭২ সাল ৯ মার্চ।—হাবড়ার ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু দ্বারকানাথ বন্দ্যোপাধ্যায় ঐ জিলার অন্তর্গত কিংস রোড সোজা করণার্থে ১৮৭০ সালের ১০ আইনের ৭ ধারামতে ভূমি গ্রহণের বিধান করণার্থে নিযুক্ত হইযাছেন।

১৮৭২ সাল ১১ মার্চ।—শ্রীযুত ফ্রান্সিস গ্রেবস সাহেব কটকে সাধারণের শিক্ষাসংক্রান্ত কমিটীর সেক্রেটারী হইবেন।

ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত বাবু উমাচরণ গঙ্গোপাধ্যায় বাগের হাট শাখাখণ্ডের অধ্যক্ষতা ভার পাইবেন। তিনি অধঃস্থ প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের যে ক্ষমতা পাইয়াছেন তদতিরিক্ত ফৌজদারী মোকদ্দমার কার্য্যবিধানের আইনের ৩৮ ধারামতে সেশন আদালতের বিচার্য্য মোকদ্দমার প্রথম স্থলীয় অনুসন্ধান লইতে, ও উক্ত সেশন আদালতের সম্মুখে যাহাদের বিচার হইবে তাহাদিগকে সমর্পণ করিতে ও তাহাদের স্থানে দর্শন প্রতিভু লইতে ও তদর্থে যে সকল ক্ষমতার প্রয়োজন তদনুসারে কর্ম্ম করিতে ক্ষমতাপ্রাপ্ত হইযাছেন।

শ্রীযুত তামস টেলর আলেন সাহেব ভাগলপুরে প্রথম শ্রেণীর জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর হইবেন।

*The 12th March 1872.*—Mr. William LeFleming Robinson to officiate as Commissioner of Revenue and Circuit of the Rajshahye Division, during the absence, on leave, of Mr. Edmund Weldon Molony, or until further orders.

Mr. James Sutherland Drummond to officiate as Magistrate and Collector of Sarun, in the First Grade, during the absence, on duty, of Mr. Fleetwood Hugo Pellew, or until further orders.

Mr. Charles Bazett Garrett to officiate as Magistrate and Collector of Bankoorah, in the First Grade, during the absence, on duty, of Mr. Skipwith Henry Churchill Tayler, or until further orders.

Mr. William Rea Larminie to officiate as Magistrate and Collector of Bankoorah, in the Second Grade, until the arrival of Mr. Charles Bazett Garrett, or until further orders.

Babu Hira Lal Mukurji, Deputy Magistrate and Deputy Collector, Backergunge, to have charge of the Sub-division of Patooakhally, during the absence, on leave, of Babu Dina Nath Adhya, or until further orders.

Mr. Albert Champion Mangles to officiate in the First Grade of Magistrates and Collectors.

Mr. Valentine Irwin to be a Joint-Magistrate and Deputy Collector of the Second Grade, but to continue to officiate as a Joint-Magistrate and Deputy Collector of the First Grade, until further orders.

Babu Mohendra Nath Gupta, Officiating Deputy Magistrate and Deputy Collector, is posted to the Burdwan Division, and vested with the powers of a Subordinate Magistrate, Second Class.

Moulvi Abdul Hye, Officiating Deputy Magistrate and Deputy Collector, is posted to the Dacca Division, and vested with the powers of a Subordinate Magistrate, Second Class.

Mr. William Charles Muller, Extra Assistant Commissioner, Darjeeling, is transferred to Gowalparrah.

Mr. James Pratt, M.A., Assistant Magistrate and Collector, Jessore, is vested with the powers of a Magistrate.

Mr. Romesh Chandra Datta, Assistant Magistrate and Collector, 24-Pergunnahs, is vested with the powers of a Subordinate Magistrate, First Class.

Babu Akhay Kumar Sen, Officiating Deputy Magistrate and Deputy Collector, Backergunge, is vested with the powers of a Subordinate Magistrate, First Class.

১৮৭২ সাল ১২ মার্চ।—শ্রীযুত এডমণ্ড ওয়েলডন মলনি সাহেবের ছুটী প্রযুক্ত অনুপস্থানকালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুত উলিয়ম লাফ্লেমিং রাবিন্সন সাহেব রাজশাহী খণ্ডের রাজস্বের ও দায়েরসায়েরীর কমিশ্যনরের কর্ম্ম করিবেন।

শ্রীযুত ফ্লীটউড হিউগো পেলু সাহেব অন্য কার্য্যে নিযুক্ত হওয়াতে তাঁহার অনুপস্থানকালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুত জেমস সদরলাণ্ড ড্রমণ্ড সাহেব প্রথম শ্রেণীমতে সারণের মাজিষ্ট্রেট ও কালেক্টরের কর্ম্ম করিবেন।

শ্রীযুত স্কিপউইথ হেনরি চর্চহিল সাহেব অন্য কার্য্যে নিযুক্ত হওয়াতে তাঁহার অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুত চার্লস বেজেট গারেট সাহেব প্রথম শ্রেণীমতে বাঁকুড়ার মাজিষ্ট্রেট ও কালেক্টরের কর্ম্ম করিবেন।

শ্রীযুত চার্লস বেজেট গারেট সাহেব যত কাল না পঁহুছেন তত কাল বা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুত উলিয়ম রী লারমিনি সাহেব দ্বিতীয় শ্রেণীমতে বাঁকুড়ার মাজিষ্ট্রেট ও কালেক্টরের কর্ম্ম করিবেন।

শ্রীযুত বাবু দিননাথ আঢ্য ছুটী লওয়াতে তাঁহার অনুপস্থানকালে বা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত বাকরগঞ্জের ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু হীরালাল মুখোপাধ্যায় পেটুয়া খালি শাখাখণ্ডের অধ্যক্ষতা ভার গ্রহণ করিবেন।

শ্রীযুত আলবর্ট চাম্পিয়ন মাঙ্গলস সাহেব মাজিষ্ট্রেট ও কালেক্টরদের প্রথম শ্রেণীমতে কর্ম্ম করিবেন।

শ্রীযুত বালেনটাইন অরউইন সাহেব দ্বিতীয় শ্রেণীর জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর হইবেন কিন্তু অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত প্রথম শ্রেণীর জাইণ্ট মাজিষ্ট্রেটের ও ডেপুটী কালেক্টরের কর্ম্ম করিতে থাকিবেন।

একটিং ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু মহেন্দ্রনাথ গুপ্ত বর্দ্ধমানখণ্ডে নিযুক্ত হইয়াছেন ও দ্বিতীয় শ্রেণীর সবর্ডিনেট মাজিষ্ট্রেটের ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন।

একটিং ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত মৌলবী আবদুল হাই ঢাকা খণ্ডে নিযুক্ত হইয়াছেন ও দ্বিতীয় শ্রেণীর সবর্ডিনেট মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইয়াছেন।

দারজিলিঙ্গের অতিরিক্ত আসিষ্টাণ্ট কমিশ্যনর শ্রীযুত উলিয়ম চার্লস মলর সাহেব গোয়ালপাড়ায় নিযুক্ত হইয়াছেন।

যশোহরের আসিষ্টাণ্ট মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুত জেমস প্রাট সাহেব, এম, এ, মাজিষ্ট্রেটের ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন।

চব্বিশ পরগনার আসিষ্টাণ্ট মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুত বাবু রমেশচন্দ্র দত্ত প্রথম শ্রেণীর সবর্ডিনেট মাজিষ্ট্রেটের ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন।

বাকরগঞ্জের একটিং ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু অক্ষয়কুমার সেন প্রথম শ্রেণীর সব-র্ডিনেট মাজিষ্ট্রেটের ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন।

The following transfers of Assistant Sub-Deputy Opium Agents in the Benares Agency are sanctioned, with effect from the 1st March 1872, *viz.* :—

Mr. Henry Jessi Lloyd, from Etwah to Mirzapore.

Mr. James David Sayce, from Mynpoory to Etwah.

,, Ernest Frederic Joseph Porcelli, from Mirzapore to Mynpoory.

### LEAVE OF ABSENCE.

*The 6th March* 1872.—Mr. A. S. Phillips, Head Master of the Patna Collegiate School, for three months, under paragraph 12, clause 1 of the Uncovenanted Service Absentee Rules.

Mr. Alexander Manson, Officiating Joint-Magistrate and Deputy Collector, Pooree, for two months and twenty-eight days, under Section XIX. of the Covenanted Service Absentee Rules, from the 26th instant, or any other day in the beginning of April next, on which he may avail himself of the leave.

*The 7th March* 1872.—Mr. Robert Mason Towers, B.A., Officiating Judge of the Small Cause Courts of Sealdah and Howrah, is allowed subsidiary leave for a period not exceeding thirty days, from the date on which he may be relieved, preparatory to proceeding to Europe on furlough.

*The 8th March* 1872.—Mr. Thomas Durant Beighton, Officiating Joint-Magistrate and Deputy Collector, Second Grade, Burdwan, for two months and a half, under Section XIX. of the Covenanted Service Absentee Rules.

*The 9th March* 1872.—Moulvie Ali Husain, Deputy Magistrate and Deputy Collector, Gya, for one month, from the 1st instant, under Section XVIII. of the Covenanted Service Leave Code.

*The 11th March* 1872.—Mr. Godfrey John Beetive Tuite Dalton, Officiating Joint-Magistrate and Deputy Collector of Bhaugulpore, is allowed the usual subsidiary leave of absence from the 23rd instant, preparatory to proceeding to Europe on furlough.

Mr. John Dalrymple Maclean, Deputy Collector of Customs, Calcutta, is allowed the usual subsidiary leave from the 24th ultimo, preparatory to proceeding to Europe on furlough.

Captain Robert Cotton Money is allowed the usual subsidiary leave from the 1st January last, the day following the date of his arrival in India on his return from furlough, to enable him to rejoin his appointment.

বারাণসীর এজেন্টীর আফীসের নিম্নলিখিত আসিস্টান্ট সব-ডেপুটী এজেন্টদের ১৮৭২ সালের মার্চ মাসের ১ তারিখ অবধি স্থানান্তরে প্রেরণ হইবার অনুমতি হইল।

শ্রীযুত হেনরি জেসি লয়ড সাহেব এটওয়াহইতে মিরজাপুরে।

শ্রীযুত জেমস ডেবিড সেস সাহেব মৈনপুরীহইতে এটওয়ায়।

শ্রীযুত অর্নেস্ট ফ্রেডরিক জোসেফ পরচেলী সাহেব মিরজাপুরহইতে মৈনপুরীতে।

### ছুটী।

১৮৭২ সাল ৬ মার্চ।—পাটনার কালেজিয়েট স্কুলের হেড মাস্টর শ্রীযুত এ এস ফিলিপস সাহেব অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১২ ধারার ১ প্রকরণমতে তিন মাস ছুটী পাইয়াছেন।

পুরির একটিং জাইন্ট মাজিস্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত আলেকজাণ্ডর মানসন সাহেব চিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১৯ ধারামতে বর্ত্তমান মাসের ২৬ তারিখঅবধি কিম্বা আগামি আপ্রিল মাসের প্রথম যোগের অন্য যে তারিখে ছুটী গ্রহণ করেন সেই তারিখঅবধি দুই মাস ২৮ দিন ছুটী পাইলেন।

১৮৭২ সাল ৭ মার্চ।—শিয়ালদহের ও হাবড়ার ক্ষুদ্র মোকদ্দমার আদালতের একটিং জজ শ্রীযুত রাবর্ট মেসন টৌয়র্স সাহেব, বি, এ, যে তারিখে অন্যের প্রতি কর্ম্মের ভার অর্পণ করেন সেই তারিখঅবধি নিয়মিত ছুটী গ্রহণ করিয়া ইউরোপে যাইবার পূর্ব্বে ত্রিশ দিন পর্য্যন্ত উপকরণার্থ ছুটী পাইয়াছেন।

১৮৭২ সাল ৮ মার্চ।—বর্দ্ধমানের দ্বিতীয় শ্রেণীর একটিং জাইন্ট মাজিস্ট্রেট ও ডেপুটী কালেকটর শ্রীযুত তামস ডুরান্ট বেটন সাহেব চিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১৯ ধারামতে আড়াই মাস ছুটী পাইয়াছেন।

১৮৭২ সাল ৯ মার্চ।—গয়ার ডেপুটী মাজিস্ট্রেট ও ডেপুটী কালেকটর শ্রীযুত মৌলবী আলি হুসেন অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১৮ ধারামতে বর্ত্তমান মাসের ১ তারিখঅবধি এক মাস ছুটী পাইয়াছেন।

১৮৭২ সাল ১১ মার্চ।—ভাগলপুরের একটিং জাইন্ট-মাজিস্ট্রেট ও ডেপুটী কালেকটর শ্রীযুত গডফ্রি জান বেকটিব ট্যুট ডালটন সাহেব নিয়মিত ছুটী লইয়া ইউরোপে যাইবার পূর্ব্বে বর্ত্তমান মাসের ২৩ তারিখঅবধি রীতিমতে উপকরণার্থ ছুটী পাইয়াছেন।

কলিকাতার কষ্টমের ডেপুটী কালেকটর শ্রীযুত জান ডালরিম্পল মাক্লীন সাহেব নিয়মিত ছুটী লইয়া ইউরোপে গমনার্থ প্রস্তুত হইবার জন্যে গত মাসের ২৪ তারিখ অবধি রীতিমতে উপকরণার্থ ছুটী পাইয়াছেন।

কাপ্তান শ্রীযুত রবর্ট কটন মনি সাহেব নিয়মিত ছুটীহইতে যে তারিখে ভারতবর্ষে প্রত্যাগমন করেন তৎপরদিন অর্থাৎ গত জানুআরি মাসের ১ তারিখ অবধি আপন কর্ম্ম স্থানে পঁহুছিবার নিমিত্ত রীতিমতে উপকরণার্থ ছুটী পাইয়াছেন।

Mr. Reginald Porch, C.S., is allowed eleven days subsidiary leave from the 4th instant, preparatory to proceeding to Europe on furlough.

*The 12th March* 1872.—Mr. Edmund Weldon Molony, Commissioner of the Rajshahye Division, is allowed the usual subsidiary leave from the 23rd April next, to enable him to proceed to Europe on special leave, embarking at Bombay.

Mr. James Mackenzie, Collector of Stamps, Calcutta, and Superintendent of Abkaree Revenue in Calcutta and the 24-Pergunnahs, for twenty months, on Medical Certificate, under paragraph 11 of the Uncovenanted Service Absentee Rules.

---

ERRATUM.

*The 7th March* 1872.—In the orders of the 5th instant, published in the *Calcutta Gazette* of the 6th idem, appointing certain gentlemen to officiate as Deputy Magistrates and Deputy Collectors—

*For*

"Babu Mohíní Mohan Ray, Jessore,"

*Read*

"Babu Mohíní Mohan Chakravarti, Jessore."

H. L. DAMPIER,
*Secy. to the Govt. of Bengal.*

---

NOTIFICATION.

*The 12th March* 1872.—It is hereby notified that under the provisions of Section 5 of the Indian Registration Act, No. VIII. of 1871, the Lieutenant-Governor has been pleased to form the two following sub-districts, in the district of Furreedpore:—

A new sub-district, with head-quarters at Bhanga, shall comprise the thannahs of Deora and Sadderpore.

Another sub-district, with head-quarters at Gopalgunge, shall comprise the thannahs of Gopinathpore and Muxudpore.

The thannahs of Furreedpore, Talmah, and Bhusna will remain in, and henceforth comprise the sudder sub-district.

This Notification will take effect on and from the 1st day of April 1872.

H. L. DAMPIER,
*Secy. to the Govt. of Bengal*

---

NOTIFICATION

*The 12th March* 1872.—It is hereby notified that under the provisions of Section 5 of the Indian Registration Act VIII. of 1871, the Lieutenant-Governor has been pleased to form a new sub-district, in the district of 24-Pergunnahs, com-

সিবিল কার্য্যসংক্রান্ত শ্রীযুত রেজিনাল্ড পর্চ সাহেব নিয়মিত ছুটী লইয়া ইউরোপে যাইবার পুর্ব্বে এই মাসের ৪ তারিখ অবধি উপকরণার্থে এগার দিন ছুটী পাইয়াছেন।

১৮৭২ সাল ১২ মার্চ।—রাজশাহী খণ্ডের কমিশ্যনর শ্রীযুত এডমণ্ড ওয়েলডন মলনি সাহেব বিশেষ ছুটী-ক্রমে বোম্বাইয়ে জাহাজ আরোহণ করিয়া ইউরোপে যাইবার পুর্ব্বে আগামি আপ্রিল মাসের ২৩ তারিখ অবধি রীতিমতে উপকরণার্থ ছুটী পাইবেন।

কলিকাতার ইষ্টাম্পের কালেক্টর এবং কলিকাতার ও ২৪ পরগণার আবকারী রাজস্বের সুপরিন্টেণ্ডেণ্ট শ্রীযুত জেমস মাকেঞ্জি সাহেব চিকিৎসকের সর্টিফিকট-ক্রমে অচিক্তিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১১ ধারামতে বিংশতি মাস ছুটী পাইয়াছেন।

---

অশুদ্ধ শোধন।

১৮৭২ সাল ৭ মার্চ।—বর্ত্তমান মাসের ১৩ তারিখের বাঙ্গলা গেজেটে ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক-টরের কর্ম্ম করণার্থে কএক ব্যক্তির নিযুক্ত হওন বিষয়ে এই মাসের ৫ তারিখের যে আজ্ঞা প্রকাশ করা যায় তাহাতে—

"শ্রীযুত বাবু মোহিনী মোহন রায় যশোহরে"

এই কথার পরিবর্ত্তে

"শ্রীযুত বাবু মোহিনী মোহন চক্রবর্ত্তী যশোহরে"

এই কথা পাঠ করিতে হইবে

এচ এল ডাম্পিয়র,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

বিজ্ঞাপন।

১৮৭২ সাল ১২ মার্চ।—ভারতবর্ষীয় রেজিষ্টরী করণ-বিষয়ক ১৮৭১ সালের ৮ আইনের ৫ ধারার বিধানমতে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনরসাহেব ফরীদপুর জিলায় নিম্নলিখিত দুই সবডিষ্ট্রিক্ট স্থাপন করিয়াছেন।

এক নূতন সব-ডিষ্ট্রিকটের সদর স্থান ভাঙ্গা। তন্মধ্যে দেওরা ও সদরপুর থানা ধরিতে হইবে।

অন্য সব-ডিষ্ট্রিকটের সদর স্থান গোপালগঞ্জ। তন্মধ্যে গোপীনাথপুর ও মকসুদপুর থানা ধরিতে হইবে।

ফরীদপুর ও তালমা ও ভূষণা থানা সদর সব-ডিষ্ট্রি-কটের মধ্যে থাকিবে ও এই থানা লইয়া সদর সব-ডিষ্ট্রিকট হইবে।

এই বিজ্ঞাপন ১৮৭২ সালের আপ্রিল মাসের ১ তারিখ অবধি প্রবল হইবে।

এচ, এল, ডাম্পিয়র,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

বিজ্ঞাপন।

১৮৭২ সাল ১২ মার্চ।—ভারতবর্ষীয় রেজিষ্টরী করণ বিষয়ক ১৮৭১ সালের ৮ আইনের ৫ ধারার বিধানমতে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরণর সাহেব ২৪ পরগনা জিলার মধ্যে এক নূতন সব-ডিষ্ট্রিকট স্থাপন করিয়াছেন। তন্মধ্যে আঁড়িয়াদহ, ও দমদমা, ও সরকুলার রোডের

prising the thannahs of Ariadaha and Dum-Dum, and the Suburbs of Calcutta north of the Circular Road and Balliaghatta Canal, with head-quarters at Burranagore.

This Notification shall take effect on and from the 1st April 1872.

H. L. DAMPIER,
*Secy. to the Govt. of Bengal.*

---

## JUDICIAL AND POLITICAL DEPARTMENTS.

---

No. 360J.

APPOINTMENTS.

*The 2nd March* 1872.—Sub-Assistant Surgeon Chuni Lal Das to have charge of the Charitable Dispensary at Azimgunge.

*The 7th March* 1872.—Babu Braja Mohan Prasad to officiate, until further orders, as Moonsiff of Jumooe, in Zillah Bhaugulpore.

*The 8th March* 1872.—Mr. Rowland Vyner Cockerell is appointed to officiate temporarily as Additional Judge of Hooghly, and is vested, under the provisions of Section 2, Act XIX. of 1871, with the powers of a Sessions Judge in Howrah and the 24-Pergunnahs.

*The 11th March* 1872.—Babu Mahendranath Basu to officiate as First Subordinate Judge of the 24-Pergunnahs, during the absence, on leave, of Babu Kailas Chandra Dev, or until further orders.

Babu Naffar Chandra Bhatta, B.L., to officiate temporarily as Second Subordinate Judge of the 24-Pergunnahs.

*The 12th March* 1872.—Mr. Henry Bruce Simson, Additional District Judge of Chittagong and Dacca, on leave, to be also Additional Sessions Judge of those districts, and Additional District and Sessions Judge of Backergunge.

Mr. Arthur Levien to officiate as Additional District and Sessions Judge of Dacca, Chittagong, and Backergunge, during the absence, on leave, of Mr. Henry Bruce Simson, or until further orders.

LEAVE OF ABSENCE.

*The 7th March* 1872.—Dr. Edwin Clement Bensley, Civil Surgeon of Rajshahye, for fourteen days, under Section XVIII. of the Covenanted Service Absentee Rules. Native Doctor Baroda Kanta Sen will remain in charge of the Civil Medical duties of the Station of Beauleah during Dr. Bensley's absence.

*The 9th March* 1872.—Sub-Assistant Surgeon Abinash Chandra Banurji, for one month, from

উত্তর কলিকাতার খানাসমূহ এবং বেলিয়াঘাটা খালের থানা ধরিতে হইবে। উক্ত সব-ডিব্রিক্টের সদর স্থান বরাহনগর।

এই বিজ্ঞাপন ১৮৭২ সালের আপ্রিল মাসের ১ তারিখ অবধি প্রবল হইবে।

এচ এল ডাম্পিয়র,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

## জুডিশ্যল ও পলিটিকাল ডিপার্টমেণ্ট।

---

৩৬০ J. নম্বর।

নিয়োগ।

১৮৭২ সাল ২ মার্চ।—সব-আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুত চুনিলাল দাস আজীমগঞ্জের দাতব্য ঔষধালয়ের অধ্যক্ষতা ভার পাইবেন।

১৮৭২ সাল ৭ মার্চ।—শ্রীযুত বাবু ব্রজমোহন প্রসাদ অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত ভাগলপুর জিলার অন্তর্গত জমুইয়ের মুনসেফের কর্ম্ম করিবেন।

১৮৭২ সাল ৮ মার্চ।—শ্রীযুত রৌলাণ্ড বাইনর কক্রেল সাহেব কিয়ৎকালের নিমিত্ত হুগলীর আডিশ্যনল জজের কর্ম্ম করণার্থে নিযুক্ত হইয়াছেন। এবং ১৮৭১ সালের ১৯ আইনের ২ ধারার বিধানমতে হাবড়ার ও ২৪ পরগনায় সেশন জজের ক্ষমতা পাইয়াছেন।

১৮৭২ সাল ১১ মার্চ।—শ্রীযুত বাবু কৈলাসচন্দ্র দেবের ছুটীপ্রযুক্ত অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুত বাবু মহেন্দ্রনাথ বসু ২৪ পরগনার প্রথম সবর্ডিনেট জজের কর্ম্ম করিবেন।

শ্রীযুত বাবু নফরচন্দ্র ভট্ট, বি, এল, কিয়ৎকালের নিমিত্তে ২৪ পরগনার দ্বিতীয় সবর্ডিনেট জজের কর্ম্ম করিবেন।

১৮৭২ সাল ১২ মার্চ।—চট্টগ্রাম ও ঢাকার আডিশ্যনল ডিষ্ট্রিক্ট জজ শ্রীযুত হেনরি ব্রুস সিমসন সাহেব ঐ২ জিলার আডিশ্যনল সেশন জজ এবং বাকরগঞ্জের আডিশ্যনল ডিষ্ট্রিক্ট ও সেশন জজও হইবেন তিনি ছুটী লইয়াছেন।

শ্রীযুত হেনরি ব্রুস সিমসন সাহেবের ছুটীপ্রযুক্ত অনুপস্থান কালে বা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুত আর্থর লেবিয়ন্‌ সাহেব ঢাকা, চট্টগ্রাম ও বাকরগঞ্জের আডিশ্যনল ডিষ্ট্রিক্ট ও সেশন জজের কর্ম্ম করিবেন।

ছুটী।

১৮৭২ সাল ৭ মার্চ।—রাজশাহীর সিবিল চিকিৎসক ডাক্তর শ্রীযুত এড্‌উইন ক্লেমেণ্ট বেন্সলী সাহেব চিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১৮ ধারামতে চৌদ্দ দিন ছুটী পাইয়াছেন। তাঁহার অনুপস্থান কালে দেশীয় ডাক্তর শ্রীযুত বরদাকান্ত সেন বোয়ালিয়া মোকামের সিবিল চিকিৎসা কার্য্যের অধ্যক্ষতা ভারপ্রাপ্ত থাকিবেন।

১৮৭২ সাল ৯ মার্চ।—সব-আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুত অবিনাশচন্দ্র বন্দ্যোপাধ্যায় অচিহ্নিত কার্য্য-

**3.** From and after the 31st July next after the passing of this Act, sections 38, 39, 40, and 41, of Act VI of 1866, passed by the Lieutenant-Governor of Bengal in Council, are hereby repealed, but such repeal shall not affect any registration made, or any act or offence done or committed, or any penalty or liability incurred under the said sections.

Repeal of Sections.

## Part II.

### Jute Warehouses.

**4.** No jute warehouse, existing at the date of the commencement of this Act within the limits of its operation, shall be used after the 31st July next following such date for the storing, keeping, pressing, or depositing of jute or cotton, unless the owner or occupier thereof shall have previously obtained a license under this Act for such use.

Existing warehouses not to be used till licensed.

**5.** As soon as may be after the passing of this Act the Justices at a special meeting shall appoint from their own number a special committee, consisting of seven members, one of whom must be the Chairman of the Justices, whose duty it shall be to visit, inspect, and report on every jute warehouse existing within the town of Calcutta. And the special committee shall report before the 15th day of the said month of July to the Justices whether a license can be granted to all or any such warehouses without risk to life and property in the neighbourhood thereof respectively. No jute warehouse shall be reported upon by the special committee until it shall have been visited by a quorum of not less than three members of the special committee. The Justices at a special meeting may award such fee as they may think fit to each member of the special committee, not being a salaried member of the corporation of Justices.

Existing warehouses to be inspected and reported on.

**6.** On receiving the report of the committee it shall be within the discretion of the Justices at a special meeting to grant or refuse a license for any jute warehouse mentioned in the said report. Provided that if in the opinion of the Justices the said jute warehouse may be rendered fit for use without risk to life or property in the neighbourhood thereof the Justices shall certify to the owner and occupier thereof the conditions and restrictions under

Licenses for existing warehouses.

৩ ধারা। এই আইন প্রচলিত হইবার পশ্চাৎ জুলাই মাসের ৩১ তারিখ-অবধি মন্ত্রিসভাধিষ্ঠিত বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবরনর সাহেবের প্রণীত ১৮৬৬ সালের ৬ আইনের ৩৮, ৩৯, ৪০, ৪১ ধারা এতৎক্রমে রহিত করা যাইবে। কিন্তু রহিত হইলেও তৎপূর্ব্বে উক্ত ধারামতে যে রেজিষ্টরী করা গেল ও যে ক্রিয়া বা যে অপরাধ করা গেল বা যে দণ্ড বা দায় বর্ত্তিল তৎসম্পর্কে ঐ২ ধারা প্রবল থাকিবে ইতি।

কএক ধারা রহিত হইবার কথা।

## দ্বিতীয় অধ্যায়।

### পাটের গুদাম বিষয়ক বিধি।

৪ ধারা। এই আইনের বিধান যে সীমার মধ্যে চলে তন্মধ্যে এই আইন প্রচলিত হইবার তারিখে পাটের যে গুদাম থাকে তাহার স্বামী কি দখীলকার এই আইন প্রচলিত হইবার তারিখের পশ্চাৎ জুলাই মাসের ৩১ তারিখের পূর্ব্বে পাট কি তুলা গুদামজাৎ করিয়া রাখিবার কি কশাইবার কি গচ্ছিত করিয়া রাখিবার নিমিত্ত ঐ২ গুদামের ব্যবহার করিবার লাইসেন্স না পাইলে ঐ তারিখের পর সেই কার্য্যে ঐ গুদামের ব্যবহার করিতে পারিবেন না ইতি।

যে২ গুদাম আছে তাহার লাইসেন্স ভিন্ন ব্যবহার হইতে না পারিবার কথা।

৫ ধারা। এই আইন প্রচলিত হইবার পর যত শীঘ্র হইতে পারে জষ্টিসেরা আপনারদের মধ্য সাত জনের বিশেষ কমিটী নিযুক্ত করিবেন। ঐ সাত জনের মধ্যে জষ্টিসদের সভাপতি এক জন হইবেন। তাঁহারদের কর্ত্তব্য এই২। কলিকাতা নগরের মধ্যে পাটের যত গুদাম থাকে তাঁহারা সেই২ গুদামে গিয়া তাহা দৃষ্টি করিয়া তদ্বিষয়ের রিপোর্ট করিবেন। এবং উক্ত সকল গুদামের পার্শ্বে যে ব্যক্তিরা বাস করেন তাঁহারদের প্রাণের কি সম্পত্তির আশঙ্কা বিনা উক্ত সকল কি অন্যতর গুদামের লাইসেন্স দেওয়া যাইতে পারিবে কি না ঐ বিশেষ কমিটী উক্ত জুলাই মাসের ১৫ তারিখের পূর্ব্বে জষ্টিসদের নিকট সেই বিষয়ের রিপোর্ট করিবেন। উক্ত বিশেষ কমিটীর অন্তর্গত ব্যক্তিদের মধ্যে অন্যুন তিন ব্যক্তি পাটের কোন গুদামে গিয়া না দেখিলে বিশেষ কমিটী সেই গুদামের বিষয়ে রিপোর্ট করিবেন না। ঐ কমিটীর যে ব্যক্তিরা সমাবায়িত জষ্টিস সমাজের বেতন ভোগী না হন জষ্টিসেরা তাঁহারদিগকে যত ফী দেওয়া উচিত বোধ করেন বিশেষ অধিবেশন করিয়া তাহাদের তত ফী নিরূপণ করিতে পারিবেন ইতি।

যে গুদাম আছে তাহা দৃষ্টি করিবার ও তাহার রিপোর্ট করিবার কথা।

৬ ধারা। উক্ত কমিটীর রিপোর্ট পাইলে জষ্টিসেরা বিশেষ অধিবেশন করিয়া আপনারদের বিবেচনামতে ঐ রিপোর্টের উল্লিখিত পাটের গুদামের লাইসেন্স দিতে নতুবা অস্বীকার করিতে পারিবেন। কিন্তু পাটের কোন গুদামের পক্ষে বিশেষ উপায় করা গেলে পার্শ্বের লোকদের প্রাণ ও সম্পত্তির আশঙ্কা বিনা ঐ গুদামের ব্যবহার হইতে পারিবে জষ্টিসদের এই অভিমত থাকিলে তাঁহারদের বিবেচনামতে যে২ নিয়ম করা গেলে ও যে২ বিষয়ের

এইক্ষণে যে গুদাম আছে তাহার লাইসেন্সের কথা।

which the said jute warehouse may in their opinion be so rendered fit for use, and upon the said owner or occupier complying with the terms of such conditions and restrictions to the satisfaction of the Justices at a special meeting they shall grant to him a license in respect thereof. Every license granted under this section shall be subject to the payment of an annual fee to be imposed and paid in manner as in the next succeeding section is directed, and to such other of the conditions mentioned therein as the Justices may think fit.

Licenses for new warehouses.

7. Any person proposing to establish a new jute warehouse within the town of Calcutta shall send to the Justices a plan of the warehouse so proposed to be established, and it shall be within the discretion of the Justices at a special meeting to grant or refuse a license to establish the same.

Every license for a jute warehouse granted under this section shall be subject to the following conditions, *viz.* :—

(1.) That no loose jute, jute rejections or cuttings, or cotton, shall be stored or screwed, or pressed or combed or dried, save within a building, the walls of which shall be of burnt bricks or of stone or of iron, and all the roof of which, including the beams on which such roof rests, shall be of iron, or of masonry or of tiles;

(2.) That such jute warehouse and the buildings therein shall be supplied with solid doors or gates which can be securely closed;

(3.) That no portion of such jute warehouse shall be used as a residence, and no artificial light or lucifer matches shall be introduced therein, and that no person shall smoke therein;

(4.) That such jute warehouse shall be at any time open to inspection;

(5.) That the engines and furnaces used in such jute warehouse shall be placed as may be considered necessary for safety by the Justices;

(6.) That an annual fee, as the Justices at a special meeting may think fit, shall be imposed in respect thereof at one of the following rates, *viz.* :—

| | | |
|---|---|---|
| Rupees | ... | 1,000 |
| ,, | ... | 750 |
| ,, | ... | 500 |
| ,, | ... | 250 |

and shall be paid in such instalments as the Justices may direct.

In fixing the amount of fee to be paid in respect of any jute warehouse, the Justices at such special meeting shall have regard to the annual value thereof as it is for the time being assessed to the

নিষেধ হইলে ঐ গুদাম ব্যবহার করিবার উপযুক্ত করা যাইতে পারে তাঁহারা ঐ গুদামের স্বামিকে কি দখলীকারকে সেই নিয়মাদির নির্দ্দেশপত্র লিখিয়া দিবেন। উক্ত স্বামী কি দখলীকার জষ্টিসদের সন্তোষমতে ঐ২ নিয়ম ও নিষেধ মানিয়া কার্য্য করিলে জষ্টিসেরা বিশেষ অধিবেশন করিয়া তাঁহাকে সেই গুদামের লাইসেন্স দিতে পারিবেন। এই ধারামতে যে লাইসেন্স দেওয়া যায় তাহার নিমিত্তে পশ্চাৎ লিখিত ধারামতে বার্ষিক ফী ধার্য্য হইয়া আদায় করা যাইবে এবং জষ্টিসেরা উক্ত ধারার নির্দ্দিষ্ট অন্য যে২ নিয়ম উচিত বোধ করেন ঐ লাইসেন্সের প্রতি সেই২ নিয়ম খাটিবে ইতি।

নূতন গুদামের লাইসেন্সের কথা।

৭ ধারা। কোন ব্যক্তি কলিকাতা নগরের মধ্যে পাটের নূতন গুদাম করিতে ইচ্ছা করিলে জষ্টিসদের নিকট আপনার প্রস্তাবিত ঐ গুদামের নক্সা পাঠাইবেন। তাহা হইলে জষ্টিসেরা বিশেষ অধিবেশন করিয়া আপনাদের বিবেচনামতে সেই গুদাম স্থাপন করিবার লাইসেন্স দিতে বা অস্বীকার করিতে পারিবেন।

এই ধারামতে পাটের গুদামের যে লাইসেন্স দেওয়া যায় তাহার পক্ষে এই২ নিয়ম খাটিবে।

(১) যে কোটা ঘরের পাকা ইটের কি পাতরের কি লোহার ভিত্তি থাকে ও ছাত যে কড়ির উপর থাকে তাহাসুদ্ধ যে ঘরের সম্পূর্ণ ছাত লৌহনির্ম্মিত কি পাকা হয় কি টালি দিয়া ছাওয়া যায় তাহা ছাড়া কোন ঘরে আলগা পাট কি পাটের ত্যজ্য বা কাটা ভাগ কি তুলা রাখিতে কি ইস্ক্রু করিতে কি কশাইতে কি ছাটিয়া দিতে কি শুকাইতে হইবে না।

(২) ঐ পাটের গুদামের ও তৎসংযুক্ত ঘরের আস্ত কপাট কি ফাটক থাকিবে ও তাহা দৃঢ়মতে বন্ধ করিয়া রাখিবার সুযোগ করিতে হইবে।

(৩) ঐ পাটের গুদামের কোন অংশে বাসা করিয়া থাকিতে হইবে না, ও তাহার মধ্যে কোন প্রকারের কৃত্রিম আলো কি লুসিফর ম্যাচ আনিতে হইবে না ও কেহ তাহার মধ্যে তামাক খাইবে না।

(৪) ঐ পাটের গুদামে কোন সময়ে লোক গিয়া দেখিতে পাইবেন।

(৫) ঐ পাটের গুদামে যে২ কলের ও উনানের ব্যবহার হয় জষ্টিসেরা নিরাপদের জন্যে তাহা যে স্থানে রাখা আবশ্যক জ্ঞান করেন সেই স্থানে রাখিতে হইবে।

(৬) জষ্টিসেরা বিশেষ অধিবেশন করিয়া নিম্নলিখিত যে হার নিরূপণ করা বিহিত বোধ করেন সেই হারানুসারে বার্ষিক ফী ধার্য্য হইবে যথা,

১,০০০৲ টাকা।
৭৫০৲
৫০০৲
২৫০৲

ও জষ্টিসেরা যে২ কিস্তি নিরূপণ করেন সেই২ কিস্তি মতে ঐ ফী দিতে হইবে।

পাটের কোন গুদামের কত টাকা ফী ধার্য্য করা যাইবে, ইহা নিরূপণ করিতে হইলে, যৎকালে ঐ গুদামের বার্ষিক যত মূল্য ধরিয়া মুনিসিপল ট্যাক্স ধার্য্য হইল তাহা ও সেই গুদামের পরিমাণ ও তাহা যে

payment of municipal taxes, to the size and position of the jute warehouse, to the number and excellence of the pressing machines erected in such jute warehouse, and to the probable income derived from such jute warehouse by its occupier or owner.

(7.) Such other special conditions as the Justices may, on consideration of the special circumstances of such jute warehouse, deem necessary to prevent risk to life and property in the neighbourhood.

**8.** The Justices shall appoint suitable officers for the inspection of jute warehouses within the town of Calcutta; and it shall be lawful for any officer so appointed, and for any superintendent or inspector of police within the said town, to enter at any time into any jute warehouse, where jute or cotton may be kept, and to inspect the same.

Appointment of inspecting officers.

**9.** It shall be in the discretion of the Justices at a special meeting to cancel, or to suspend for such time as they shall think fit, the license of any jute warehouse in respect of which any one or more of the conditions under which such license has been granted shall appear to them to have been broken.

Breach of conditions.

**10.** In regard to any jute warehouse situated or used or proposed to be established or used out of the town of Calcutta and within the limits of the operation of this Act, the powers and duties conferred and imposed by this Part, and by every section thereof upon the Justices, or the Justices at a special meeting, shall be exercised and discharged by the Municipal Commissioners, or the Municipal Commissioners at a meeting respectively within whose jurisdiction such jute warehouse is situated. The annual fee in respect of any license for a jute warehouse granted by the said Municipal Commissioners may be at the rate of Rs. 150, or at any one of the rates mentioned in section 7, clause 6.

Municipal Commissioners to have the same powers as Justices.

*Penalties.*

**11.** Any person who shall after the 31st day of the said July without a license under this Act use any jute warehouse, for keeping or depositing jute or cotton, shall be liable, on conviction before a Magistrate, to a penalty not exceeding one hundred rupees for each day during which he may use or continue to use such jute warehouse as aforesaid.

Penalty for not taking out license.

[*Government Gazette, 26th March* 1872.]

স্থানে আছে, ও তন্মধ্যে কশাইয়ের যত খানি যন্ত্র ও তাহার যে গুণাদি থাকে ও সেই গুদামহইতে দখীলকারের কি স্বামির অনুমান কত আয় হয় জষ্টিসেরা বিশেষ অধিবেশন কালে এই সকল বিষয় বিবেচনা করিয়া ঐ ফী নির্দ্ধার্য্য করিবেন।

(৭) পাটের ঐ গুদামের বিশেষ ভাব ও অবস্থা বিবেচনা করিয়া জষ্টিসেরা প্রতিবাসিদের প্রাণ ও সম্পত্তির আশঙ্কা নিবারণার্থে অন্য যে বিশেষ নিয়ম করা অবশ্যক জ্ঞান করেন সেই নিয়মমতে কার্য্য হইবে ইতি।

৮ ধারা। জষ্টিসেরা কলিকাতা নগরের মধ্যে পাটের গুদাম পরিদর্শন করিবার উপযুক্ত কার্য্যকারকদিগকে নিযুক্ত করিবেন। এবং পাটের যে গুদামে পাট কি তুলা রাখা যায় পূর্ব্বোক্তমতে নিযুক্ত কার্য্যকারক এবং উক্ত নগরের পোলীসের কোন সুপরিন্টেণ্ডেণ্ট কি ইনস্পেক্টর কোন সময়ে সেই গুদামে প্রবেশ করিয়া তাহার পরিদর্শন করিতে পারিবেন ইতি।

পরিদর্শকদিগকে নিযুক্ত করিবার কথা।

৯ ধারা। উক্ত যে নিয়মমতে পাটের কোন গুদামের লাইসেন্স দেওয়া যায় তন্মধ্যে অন্যতর কিম্বা কএক নিয়ম লঙ্ঘন হইয়াছে জষ্টিসেরা বিশেষ অধিবেশন কালে এমত জ্ঞান করিলে আপনাদের বিবেচনামতে ঐ গুদামের লাইসেন্স রহিত করিতে কিম্বা যত কাল বিহিত বোধ করেন ততকাল স্থগিত রাখিতে পারিবেন ইতি।

নিয়ম লঙ্ঘনের কথা।

১০ ধারা। কলিকাতা নগরের বহির্ভূত যে সীমার মধ্যে এই আইনের বিধান প্রচলিত হয় সেই সীমার মধ্যে পাটের যে গুদাম থাকে কি ব্যবহার হয় কিম্বা স্থাপন কি ব্যবহার করিবার প্রস্তাব হয়, তদুপলক্ষে এই অধ্যায় ও তদন্তর্গত প্রত্যেক ধারাক্রমে জষ্টিসদের প্রতি কিম্বা বিশেষ অধিবেশন কালে অধিবিষ্ট জষ্টিসদের প্রতি যেং ক্ষমতা অর্পণ করা গেল উক্ত গুদাম যে মুনিসিপল কমিশ্যনরদের ক্ষমতাধীন স্থানে থাকে তাঁহারা কিম্বা অধিবিষ্ট মুনিসিপল কমিশ্যনরেরা সেইং ক্ষমতামতে তাঁহাদের ন্যায় কর্ত্তব্য কার্য্য করিবেন। উক্ত মুনিসিপল কমিশ্যনরেরা পাটের কোন গুদামের লাইসেন্স দিলে তাঁহারা ১৫০৲ টাকার হারে কিম্বা ৭ ধারার ৬ প্রকরণের উল্লিখিত অন্যতর হারে তাহার বার্ষিক ফী লইতে পারিবেন ইতি।

জষ্টিসদের তুল্য ক্ষমতা মুনিসিপল কমিশ্যনরদেরও থাকার কথা।

দণ্ডের বিধি।

১১ ধারা। কোন ব্যক্তি উক্ত জুলাই মাসের ৩১ তারিখের পর এই আইনমতে লাইসেন্স না লইয়া যদি পাট কি তুলা রাখিবার কি গচ্ছিত করিয়া রাখিবার নিমিত্ত পাটের গুদাম ব্যবহার করেন, তবে মাজিষ্ট্রেটের সম্মুখে সেই দোষ প্রমাণ হইলে তিনি যত দিন উক্ত গুদাম ব্যবহার করেন বা করিতে থাকেন তাহার দিন প্রতি ঐ ব্যক্তির এক শত টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

লাইসেন্স না লইবার দণ্ডের কথা।

**12.** Any person who shall without a license use any jute warehouse, for keeping or depositing jute or cotton established after the commencement of this Act shall be liable, on conviction before a Magistrate, to a penalty not exceeding five hundred rupees, and to a further penalty not exceeding fifty rupees for every day during which such jute warehouse is used for keeping or depositing jute or cotton without a license.

Penalty for establishing warehouse without license.

**13.** Any person who shall after the 31st day of the said July use a jute warehouse for the keeping or depositing of jute or cotton after the Justices or Municipal Commissioners shall have refused or cancelled a license in respect thereof, or during the time for which such license shall have been suspended, shall be liable, on conviction before a Magistrate, to a penalty not exceeding five hundred rupees, and to a further penalty not exceeding one hundred rupees for every day during which any such jute warehouse may be so used as aforesaid.

Penalty for using warehouse after refusal of license.

**14.** Whoever in contravention of the license shall introduce or use in any jute warehouse, in which jute or cotton is kept or deposited, any fire or lucifer matches or shall smoke therein, and whoever shall violate any of the conditions or restrictions under which the said license is granted, shall be liable on conviction before a Magistrate to a penalty not exceeding fifty rupees for any one such offence.

Penalty for introducing fire, &c.

## PART III.

### FIRE-BRIGADE.

**15.** Within six months from the date of the passing of this Act the Justices shall organize and thereafter maintain an efficient fire-brigade for the town and suburbs of Calcutta.

Organization of fire-brigade.

All existing public fire-engines, with the establishments and buildings thereto belonging, except those belonging to the Military Department or to the Port Commissioners incorporated under Act V of 1870, shall be transferred to the fire-brigade to be established under this Act. The Justices shall have power to appoint and remove any members or officers of the fire-brigade; and they shall furnish the fire-brigade with all such steam or other fire-engines, horses, oxen, accoutre-

১২ ধারা। এই আইন প্রচলিত হইবার পর যে পাটের গুদাম স্থাপিত করা যায় যদি কোন ব্যক্তি লাইসেন্স না লইয়া পাট কি তুলা রাখিবার কি গচ্ছিত করিবার নিমিত্ত ঐ২ স্থানের ব্যবহার করেন, তবে কোন মাজিষ্ট্রেটের সম্মুখে সেই কথার প্রমাণ হইলে ঐ ব্যক্তির পাঁচ শত টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে। অতিরিক্ত যত দিন লাইসেন্সবিনা পাট কি তুলা রাখিবার কি গচ্ছিত করিয়া রাখিবার জন্যে ঐ গুদামের ব্যবহার হয় তাহার দিন প্রতি ঐ ব্যক্তির পঞ্চাশ টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

লাইসেন্স না লইয়া গুদাম করিবার দণ্ডের কথা।

১৩ ধারা। জষ্টিসেরা কিম্বা মুনিসিপল কমিশ্যনরেরা পাট কি তুলা রাখিবার কি গচ্ছিত করিবার জন্যে পাটের গুদামের লাইসেন্স দিতে স্বীকার না করিলে কিম্বা তদ্বিষয়ের লাইসেন্স রহিত করিলে যদি কোন ব্যক্তি উক্ত জুলাই মাসের ৩১ তারিখের পর, সেই কার্য্যের নিমিত্ত সেই স্থানের ব্যবহার করেন, অথবা লাইসেন্স স্থগিত করা গেলে যদি স্থগিত থাকন সময়ের মধ্যে ঐ স্থানের তদ্রূপ ব্যবহার করেন, তবে মাজিষ্ট্রেটের সম্মুখে সেই কথার প্রমাণ হইলে তাহার পাঁচ শত টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে অতিরিক্ত যত দিন ঐ পাটের গুদামের তদ্রূপ ব্যবহার হয় তাহার দিন-প্রতি ঐ ব্যক্তির এক শত টাকার অনধিক দণ্ড হইতে পারিবে ইতি।

লাইসেন্স দিতে অস্বীকার হইলে পর গুদাম ব্যবহার করিলে দণ্ডের কথা।

১৪ ধারা। পাটের যে গুদামে পাট কি তুলা রাখা যায় কি গচ্ছিত করা যায় কোন ব্যক্তি ঐ লাইসেন্সের বিপক্ষে তন্মধ্যে আগুণ কি লুসিফর ম্যাচ আনিলে কি ব্যবহার করিলে কিম্বা সেই স্থানে তামাক খাইলে এবং যে নিয়ম ও নিষেধসূচক যে বিধিমতে উক্ত লাইসেন্স দেওয়া যায় কোন ব্যক্তি তাহা লঙ্ঘন করিলে উক্ত প্রত্যেক অপরাধের জন্যে তাহার পঞ্চাশ টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

গুদামে আগুণপ্রভৃতি আনিবার দণ্ডের কথা।

## তৃতীয় অধ্যায়।

### ফাইর ব্রিগেডের বিধি।

১৫ ধারা। এই আইন প্রচলিত হইবার তারিখঅবধি ছয় মাসের মধ্যে জষ্টিসেরা কলিকাতা নগরের ও শাখা-নগরের নিমিত্ত ফাইর ব্রিগেড (অর্থাৎ অগ্নি নির্ব্বাণার্থ উপযুক্ত কর্ম্মকারকদল) সংস্থাপন করিয়া তদবধি প্রবল রাখিবেন।

ফাইর ব্রিগেড সংস্থাপনের কথা।

এই আইনমতে যে ফাইর ব্রিগেড স্থাপিত হইবে সৈনিক কর্ম্ম বিভাগের এবং ১৮৭০ সালের ৫ আইনমতে বন্দরের সমাবায়িত কমিশ্যনরদের দমকলভিন্ন রাজকীয় যত দমকল আছে ও তৎসম্পর্কীয় যত জন কর্ম্মকারক ও গৃহ প্রভৃতি থাকে তৎসমুদয় সেই ফাইর ব্রিগেডে সমর্পণ করা যাইবে। জষ্টিসেরা ঐ ব্রিগেডের কর্ম্মকারকদিগকে ও কর্ত্তৃপক্ষদিগকে নিযুক্ত ও অবসন্ন করিতে পারিবেন। এবং বাষ্পীয় কল বা অন্য দমকল ও ঘোড়া ও গোরু ও সাজ ও হাতিয়ার যন্ত্রপ্রভৃতি যত দ্রব্য হইলে ঐ ব্রিগেড সম্যকরূপে সাজান থাকে

ments, tools, and implements, as may be necessary for the complete equipment of the force, or conducive to the efficient performance of their duties.

Power to frame Bye-laws.

**16.** The Justices at a special meeting may frame bye-laws in respect of the following subjects:—

(1.) Giving of gratuities to persons who have given notice of fires.

(2.) Awarding gratuities by way of a gross sum or annual payment to be from time to time awarded to any member of the fire-brigade or other person specially deserving of reward.

(3.) For the training, discipline, and good conduct of the members of the force; not being members of the Calcutta and Suburban Police Force.

(4.) For the speedy attendance of such members with engines and all necessary implements on the occasion of any alarm of fire.

(5.) Imposing and summarily realizing a fine not exceeding one week's wages from any member of the brigade who may infringe these bye-laws.

(6) And generally for the maintenance of the fire-brigade in a due state of efficiency.

Powers of fire-brigade in cases of fire.

**17.** On the occasion of a fire, the chief or other officer in charge of the fire-brigade on the spot may remove, or may order any member of the brigade to remove any persons whose presence shall interfere with the due operation of the brigade; and generally, he may take any measures which may appear necessary for the preservation of life and property; and he shall have power by himself or by his men to break into or through or pull down any premises for the purpose of putting an end to the fire, doing as little damage as possible; and he may also cause the mains and pipes of any district to be shut off so as to give greater pressure of water in the place where the fire has occurred. He may also call on the officer in charge of the Port Commissioners' fire-engine to render such assistance as may be possible in the case of any fire occurring near the river bank. The chief officer on the spot in charge of the brigade may verbally nominate and depute one or more officers of the brigade to act at a distance, and such officer or officers shall have for the time being the like powers as the chief officer himself possesses under this section.

ও তাঁহারদের কর্ম্ম সকলরূপে নিষ্পাদন হয় জষ্টিসেরা সেই সকল দ্রব্য যোগাইয়া দিবেন ইতি।

উপবিধি করিবার ক্ষমতার কথা।

১৬ ধারা। জষ্টিসেরা বিশেষ অধিবেশন করিয়া নিম্নলিখিত বিষয়ের উপবিধি করিতে পারিবেন।

(১) কোন ব্যক্তি আগুণ লাগিবার সম্বাদ দিলে তাহার পুরস্কার পাইবার,

(২) ফাইরব্রিগেডের অন্তর্গত কোন কর্ম্মকারককে সময়ে২ পুরস্কার দেওয়া উচিত হইলে মোটে বা বার্ষিক বেতনস্বরূপ, তাঁহার, কিম্বা অন্য কোন ব্যক্তি বিশেষ পুরস্কার পাইবার যোগ্য হইলে তাঁহার সেই পুরস্কার দেওয়ার,

(৩) কলিকাতা নগরের ও শাখানগরের পোলীসদলের অন্তর্গত লোক ভিন্ন ঐ ব্রিগেডের অন্তর্গত ব্যক্তিদের সুশিক্ষা ও সুশাসন ও সদাচরণের,

(৪) আগুন লাগিবার কথা শুনিবামাত্র কল এবং আবশ্যক সকল যন্ত্র লইয়া ঐ কর্ম্মকারকদের ত্বরায় উপস্থিত হইবার,

(৫) ব্রিগেডের কোন ব্যক্তি এই উপবিধির মধ্যে কোন উপবিধি লঙ্ঘন করিলে এক সপ্তাহের বেতনের অনধিক অর্থদণ্ড ধার্য্য ও সরাসরীমতে আদায় করিবার,

(৬) ও সাধারণে ঐ ব্রিগেডের কার্য্যোপযোগি হইবার উপযুক্ত অবস্থা থাকিবার উপবিধি ইতি।

আগুন লাগিলে ফাইরব্রিগেডের ক্ষমতার কথা।

১৭ ধারা। আগুন লাগিলে তৎস্থানে কোন ব্যক্তিদের থাকাপ্রযুক্ত ফাইরব্রিগেডের কার্য্য উপযুক্তমতে চলিবার বাধা হইলে ঐ ব্রিগেডের অধ্যক্ষতাকারি প্রধান কি অন্য যে কর্ত্তৃপক্ষ তৎস্থানে থাকেন তিনি সেই ব্যক্তিদিগকে স্থানান্তর করিয়া দিতে কিম্বা ব্রিগেডের কোন কর্ম্মকারককে তাহাদিগকে স্থানান্তর করাইয়া দিবার আজ্ঞা করিতে পারিবেন এবং প্রাণ ও সম্পত্তি রক্ষা করিবার জন্যে অন্য যে উপায় করা আবশ্যক তাহাও করিতে পারিবেন এবং আগুন নিবাইয়া ফেলিবার জন্যে আপনি কিম্বা আপন কর্ম্মকারকদের দ্বারা কোন বাড়ীতে প্রবেশ করিয়া বা বাড়ী দিয়া যাইতে বা গৃহাদি ভাঙ্গিয়া ফেলিতে পারিবেন কিন্তু যাহাতে অল্প হানি হয় সাধ্যমতে এমন চেষ্টা করিবেন। আরো আগুন যে স্থানে লাগে সেই স্থানে নলের জল অধিক বেগে নির্গত হইতে পারে এই নিমিত্ত নগরের অন্য কোন অংশের নল বন্ধ করাইয়া দিতে পারিবেন। আরো গঙ্গার ধারে আগুন লাগিলে, বন্দরের কমিশ্যনরদের দমকল যে ব্যক্তিদের জিম্মায় থাকে তিনি তাঁহাকেও সাধ্যমতে সাহায্য করিবার আদেশ করিতে পারিবেন। ঐ ব্রিগেডের অধ্যক্ষস্বরূপ যে প্রধান কর্ম্মকারক তৎস্থানে থাকেন, তিনি বাচনিক আজ্ঞা দিয়া দূর স্থানে গিয়া কর্ম্ম করিবার জন্যে ব্রিগেডের এক কি কএক জন কর্ম্মকারককে নিযুক্ত করিতে পারিবেন তাহা করিলে, এই ধারামতে প্রধান কর্ম্মকারকের যেং ক্ষমতা থাকে তৎকালের নিমিত্ত সেইং কর্ম্মকারকের কি কর্ম্মকারকদের সেই ক্ষমতা থাকিবে।

Police officers to render assistance.

Police officers of all grades shall be authorized to aid the fire-brigade in the execution of its duties. They may close any street in or near which a fire is burning, and they may, of their own motion or on the request of the chief or other officer of the fire-brigade, remove any persons who interfere by their presence with the operations of the fire-brigade.

Damage done to be deemed damage by fire.

Any damage done by the fire-brigade in the due execution of their duties shall be deemed to be damage by fire within the meaning of any policy of insurance of property in Calcutta or the suburbs against fire.

But nothing in this section shall exempt any officer of the police or of the fire-brigade from liability to damages on account of any acts done by him without reasonable cause.

Inquiry into origin of fire.

**18.** In the case of any fire occurring in Calcutta or the suburbs the chief officer of the fire-brigade shall ascertain the facts as to the origin and cause of such fire and shall make a report thereon to the Magistrate having jurisdiction in the place in which such fire shall have occurred, and the said Magistrate, in any case where he may see fit, shall summon witnesses and take evidence in order to the further ascertainment of such facts.

### Licenses and Penalties.

License for using fire-works.

**19.** No person shall let off rockets or send up fire-balloons in the town or suburbs of Calcutta without a license from the Commissioner of Police, for which license a fee of ten rupees shall be payable.

License for sale or manufacture thereof.

**20.** No person shall sell or manufacture fire-works in the town or suburbs of Calcutta without a license from the Commissioner of Police, for which a yearly fee of ten Rupees shall be payable in advance.

Penalty for using without license.

**21.** Whoever shall let off rockets or send up fire-balloons in the town or suburbs of Calcutta without a license as aforesaid shall be liable on conviction before a Magistrate to a penalty not exceeding fifty rupees for any one such offence.

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭২। ২৬ মার্চ।]

পোলীস কর্ম্মকারকদের সাহায্য করিবার কথা।

ফাইরব্রিগেড যে সময়ে আপনারদের কর্ম্ম নির্ব্বাহ করিতেছেন সেই সময়ে পোলীসের সকল শ্রেণীর কর্ম্মকারকের প্রতি তাঁহারদের সাহায্য করিবার অনুমতি থাকিবে। যে রাস্তার ধারে আগুন লাগে তাঁহারা সেই রাস্তা বন্ধ করিতে পারিবেন। ও যে ব্যক্তিদের উপস্থিত থাকা প্রযুক্ত ফাইর ব্রিগেডের কার্য্যের ব্যাঘাত হইতে পারে তাঁহারা আপনাদের বিবেচনামতে কিম্বা ঐ ব্রিগেডের প্রধান কি অন্য কর্ত্তৃপক্ষের আদেশমতে সেই ব্যক্তিদিগকে স্থানান্তর করাইয়া দিতে পারিবেন।

হানি হইলে অগ্নিদ্বারা হানি বলিয়া জ্ঞান হইবার কথা।

ফাইর ব্রিগেডের কর্ম্মকারকেরা উচিতমতে আপনারদের কর্ম্ম নির্ব্বাহ করণ সময়ে যে হানি করেন, কলিকাতা নগরে বা শাখানগরে অগ্নিদ্বারা সম্পত্তির হানি পূরণার্থে কোন বিমাপত্রের কথার অর্থ করণে সেই হানি অগ্নিজন্য হানি বলিয়া জ্ঞান হইবে।

কিন্তু যদি পোলীসের কিম্বা ফাইরব্রিগেডের কোন কর্ম্মকারক যুক্তিসিদ্ধ কারণ বিনা হানিজনক কোন ক্রিয়া করেন, তবে তিনি এই ধারার কোন কথাক্রমে হানি পূরণ করিবার দায়হইতে মুক্ত হইবেন না ইতি।

আগুন কিরূপে লাগিল ইহার অনুসন্ধান লইবার কথা।

১৮ ধারা। কলিকাতার কিম্বা শাখানগরে আগুন লাগিলে, ফাইর ব্রিগেডের প্রধান কর্ম্মকারক ঐ আগুন লাগিবার মূল কারণের ও হেতুর বৃত্তান্ত নির্ণয় করিয়া ঐ আগুন লাগিবার স্থানে যে মাজিষ্ট্রেট সাহেবের বিচারাধিপত্য থাকে তাঁহার নিকট সেই বিষয়ের রিপোর্ট করিবেন। উক্ত মাজিষ্ট্রেট কোন স্থলে বিহিত বোধ করিলে ঐ বৃত্তান্ত আর স্পষ্টরূপে নির্ণয় করিবার নিমিত্তে সাক্ষিদিগকে আহ্বান করিয়া সাক্ষ্য লইতে পারিবেন ইতি।

### লাইসেন্সপত্রের ও দণ্ডের কথা।

আতশ বাজী ছুড়িবার লাইসেন্সের কথা।

১৯ ধারা। পোলীসের কমিশ্যনর সাহেবের স্থানে লাইসেন্সপত্র না পাইলে কোন ব্যক্তি কলিকাতা নগরের কি শাখানগরের মধ্যে হাউই কি আগুনের বেলুন ছাড়িতে পারিবে না। উক্ত লাইসেন্সের নিমিত্তে দশ টাকা ফী দিতে হইবে ইতি।

তাহা বিক্রয় কি প্রস্তুত করিবার লাইসেন্সের কথা।

২০ ধারা। পোলীসের কমিশ্যনর সাহেবের স্থানে লাইসেন্স না পাইলে কোন ব্যক্তি কলিকাতা নগরের কি শাখানগরের মধ্যে আতশ বাজী বিক্রয় কি প্রস্তুত করিবেন না। সেই লাইসেন্সের নিমিত্ত বৎসর২ আগাম দশ টাকা ফী লাগিবে ইতি।

লাইসেন্স বিনা ব্যবহার করিবার দণ্ডের কথা।

২১ ধারা। কোন ব্যক্তি পূর্ব্বোক্তমতে লাইসেন্স না পাইয়া কলিকাতা নগরে কি শাখানগরে হাউই কি আগুনের বেলুন ছাড়িলে মাজিষ্ট্রেটের সম্মুখে সেই কথার প্রমাণ হইলে তাহার উক্ত প্রত্যেক অপরাধের নিমিত্ত পঞ্চাশ টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে ইতি।

**22.** Whoever shall sell or manufacture fire-works in the town or suburbs of Calcutta without a license as aforesaid shall be liable on conviction before a Magistrate to a penalty not exceeding fifty rupees.

Penalty for selling, &c.

**23.** The Commissioner may at his discretion, and after thirty days' notice, withdraw or suspend any license granted by him under this Act.

Power to withdraw license.

**24.** In the event of any rockets being let off, or fire-balloons sent up within the precincts of any private premises or compound within the town or suburbs of Calcutta, without the express permission in writing of the Commissioner of Police, the occupier, or owner, or person under whose immediate control the said premises or compound is, shall be liable to a fine not exceeding fifty rupees, unless he can prove who the person having committed the offence is, and that the offence was committed without his knowledge.

Liability of householders

PART IV.

EXPENSES AND FUNDS.

**25.** The Justices and Municipal Commissioners respectively shall apply the moneys derived from the fees and penalties levied under this Act within their respective jurisdictions in payment of all expenses incurred by them respectively in or about the inspection and superintendence of jute warehouses, and the granting of licenses in respect thereof. In the case of Calcutta and the suburbs, the balance of such monies after payment of the said expenses shall be paid to the credit of an account in the books of the Justices to be called the fire-brigade account.

Application of fund

**26.** Every Insurance Company that insures from fire any property within the town and suburbs of Calcutta shall pay annually to the Justices, by way of contribution towards the expenses of the said fire-brigade, a sum at the rate of half a rupee for every ten thousand rupees on the gross amount insured by it in respect of such property. All sums paid to the Justices under this section shall be credited to the fire-brigade fund. The said payments shall be made quarterly in advance, on such dates as the Justices may appoint: and arrears on account of these payments shall be realizable as if they were arrears of rates due to the Justices, and all the provisions

Contribution by Insurance Companies

২২ ধারা। কোন ব্যক্তি পূর্ব্বোক্তমতে লাইসেন্স না পাইয়া কলিকাতা নগরে কি শাখানগরে আতশবাজী বিক্রয় কি প্রস্তুত করিলে মাজিষ্ট্রেটের সম্মুখে সেই কথার প্রমাণ হইলে তাহার পঞ্চাশ টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে ইতি।

বিক্রয়াদি করিবার দণ্ডের কথা।

২৩ ধারা। কমিশনর সাহেব এই আইনমতে যে লাইসেন্স দেন ত্রিশ দিনের নোটিস দিয়া আপনার বিবেচনামতে তাহা রহিত বা কিয়ৎকাল স্থগিত রাখিতে পারিবেন ইতি।

লাইসেন্স রহিত করিবার ক্ষমতার কথা।

২৪ ধারা। পোলীসের কমিশনর সাহেবের লিখিত স্পষ্ট অনুমতি না হইলেও কলিকাতা নগরের কি শাখানগরের অন্তর্গত কোন ব্যক্তির বাড়ীর কি প্রাঙ্গণের মধ্যে কোন স্থানে হাউই কি আগুনের বেলুন ছাড়া গেলে সেই বাড়ী কি প্রাঙ্গণ অব্যবহিতরূপে যে ব্যক্তির কর্ত্তৃত্ব থাকে তিনি ঐ অপরাধ কে করিয়াছে ও সেই অপরাধ আপনার অজ্ঞাতসারে করা গেল তাহার প্রমাণ দিতে না পারিলে তাহার পঞ্চাশ টাকা পর্য্যন্ত অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

গৃহস্থদের দায়ের কথা।

চতুর্থ অধ্যায়।

খরচার ও ফণ্ডের বিধি।

২৫ ধারা। এই আইনমতে ফী ও দণ্ডস্বরূপ যত টাকা আদায় হয় জষ্টিসেরা এবং মুনিসিপল কমিশনরেরা আপনাদের ক্ষমতাধীন স্থানে প্রাপ্ত সেই টাকা হইতে পাটের গুদামের পরিদর্শন ও তত্ত্বাবধারণ এবং তৎসম্পর্কীয় লাইসেন্স দেওনের সমস্ত খরচ দিবেন। টাকা উদ্বর্ত্ত থাকিলে কলিকাতানগরে ও শাখানগরে জষ্টিসদের খাতাবহীর মধ্যে ফাইর ব্রিগেডের হিসাব খাতা নামে যে বহী থাকিবে তাহা সেই বহীতে জমা করিয়া লওয়া যাইবে ইতি।

ফণ্ডের টাকায় যাহা করিতে হইবে তাহার কথা।

২৬ ধারা। কলিকাতা নগরে ও শাখানগরে সম্পত্তি আগুনে নষ্ট হইলে যে২ ইনস্যুরান্স কোম্পানি ঐ সম্পত্তির ক্ষতিপূরণ করিবার প্রতিজ্ঞা করেন সেই২ কোম্পানি উক্ত সম্পত্তির উপলক্ষে মোটে যত টাকার বিমা দেন, তাহার দশ২ সহস্র টাকার উপর উক্ত ফাইর ব্রিগেডের ব্যয় পোষণার্থে জষ্টিসদিগকে বৎসর২ আধ টাকা দিবেন। এই ধারামতে জষ্টিসদিগকে যত টাকা দেওয়া যায় তাহা ফাইর ব্রিগেডের ফণ্ডে জমা করিয়া লওয়া যাইবে। জষ্টিসেরা যে২ তারিখ নিরূপণ করেন উক্ত টাকা তিন২ মাসান্তর সেই তারিখে অগ্রিম দেওয়া যাইবে। ঐ টাকা বাকী পড়িলে জষ্টিসদের পাওনা টেক্সের ন্যায় আদায় হইতে পারিবে, এবং এই ধারামতে যত টাকা দেনা থাকে তাবৎ বিষয়ে পাওনা টেক্স বিষয়ক বিবে-

ইনস্যুরান্স কোম্পানির দাতব্য টাকা।

of Act VI of 1863 (passed by the Lieutenant-Governor of Bengal in Council) and of any Act amending the same shall be applicable so far as the circumstances will permit to the recovery of moneys due under this section.

চনার জন্য আদায় করিবার জন্যে ব্রিটিশ সভাধিষ্ঠিত বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের এণ ক ১৮৬৩ সালের ৬ আইনের ও তাহা সংশোধন করিবার অন্যান্য আইনের সমস্ত বিধান বর্ত্তিবে ইতি।

**27.** For the purpose of ascertaining the amount to be contributed by every such Insurance Company as aforesaid, every Insurance Company insuring property from fire within the town and suburbs of Calcutta shall, on the 30th day of June 1872, and on every succeeding 30th day of June, or on such other days as the Justices may appoint, make a return to the said Justices, in such form as they may require, of the gross amount insured by it in respect of property within the said town and suburbs. At the foot of every such return shall be appended a certificate by the Secretary or chief officer or manager of such Insurance Company in Calcutta, stating that to the best of his knowledge and belief the return contains a true and faithful account of the sums insured by the Company to which he belongs in respect of such property. Such Secretary or chief officer or manager shall allow either the Chairman or the Vice-Chairman or the Secretary to the Justices to inspect at any time during the hours of business any books and papers that will enable him to ascertain the correctness of the return; and every Secretary or chief officer or manager as aforesaid failing to comply with the requisition of this section in respect of such inspection shall be liable, on conviction before a Magistrate, to a penalty not exceeding fifty rupees for each offence. The Justices on receiving the report of such inspection may alter the return accordingly.

*Insurance Companies to make returns.*

২৭ ধারা। পূর্ব্বোক্তমতে প্রত্যেক ইনস্যুরান্স কোম্পানির স্থানে কত টাকা পাওয়া যাইবে ইহা নিশ্চয়রূপে জানিবার নিমিত্ত কলিকাতা নগরের ও শাখানগরের মধ্যে২ ইনস্যুরান্স কোম্পানি অগ্নিদ্বারা সম্পত্তির হানিপূরণ করিবার প্রতিজ্ঞা করেন সেই২ কোম্পানি উক্ত নগরের ও শাখানগরের মধ্যে সম্পত্তির উপলক্ষে মোটে যত টাকার বিমা দেন ১৮৭২ সালের জুন মাসের ৩০ তারিখে ও তৎপরে প্রতি বৎসর জুন মাসের ৩০ তারিখে কিম্বা জষ্টিসেরা অন্য যে দিন নিরূপণ করেন সেই দিনে জষ্টিসদিগকে ঐ টাকার রিটর্ণ দিবেন। জষ্টিসেরা যে পাঠানুসারে ঐ রিটর্ণ লিখিয়া দিতে বলেন তাঁহারা সেই পাঠে লিখিবেন। ঐ২ ইনস্যুরান্স কোম্পানির সেক্রেটারী কিম্বা কলিকাতায় যে প্রধান কর্ত্তৃপক্ষ থাকেন তিনি উক্ত রিটর্ণের নিম্নভাগে এই মর্ম্মের সার্টিফিকট লিখিবেন যে, আমি যে কোম্পানি সংক্রান্ত হই সেই কোম্পানি উক্ত সম্পত্তির উপলক্ষে যত টাকার বিমা দিয়াছেন আমার জ্ঞান ও বিশ্বাসমতে এই রিটর্ণে সেই টাকার সত্য ও যথার্থ বিবরণ লিখিত হইয়াছে। ঐ রিটর্ণ যথার্থ কি না জষ্টিসদের সভাপতি কি প্রতিনিধি সভাপতি কিম্বা সেক্রেটারী ইহা নিশ্চয়মতে জানিতে পারেন এই নিমিত্তে উক্ত সেক্রেটারী কি প্রধান কর্ম্মকারক কি অধ্যক্ষ কর্ম্ম চলিবার সময়ের মধ্যে কোন সময়ে তাঁহাকে ঐ কথা নির্ণয় করণার্থে আবশ্যক সমস্ত বহী ও কাগজপত্র দেখিতে দিবেন। এবং এই ধারায় তদ্রূপ দৃষ্টিকরণ বিষয়ের যে আদেশ হইল পূর্ব্বোক্ত সেক্রেটারী কি প্রধান কর্ম্মকারক কি অধ্যক্ষ যদি সেই আদেশমতে কর্ম্ম না করেন, তবে মাজিষ্ট্রেটের সম্মুখে সেই কথার প্রমাণ হইলে তাঁহার উক্ত প্রত্যেক অপরাধের জন্যে পঞ্চাশ টাকাপর্য্যন্ত দণ্ড হইতে পারিবে। তদ্রূপ দৃষ্টি করিলে পর যে রিপোর্ট দেওয়া যায় জষ্টিসেরা তদনুসারে ঐ রিটর্ণ পরিবর্ত্তন করিতে পারিবেন।

*ইনস্যুরান্স কোম্পানির রিটর্ণ দিতে হইবার কথা।*

The return made in the June of one year, or such return as altered on inspection by the Justices, shall be the basis of the contributions for the year beginning on the first day of January next succeeding.

কোন বৎসরের জুন মাসে যে রিটর্ণ দেওয়া যায় কিম্বা দৃষ্টি করণানন্তর ঐ রিটর্ণ পরিবর্ত্তন করা গেলে তৎপশ্চাৎ জানুআরি মাসের প্রথম দিবসে যে বৎসরারম্ভ হয় উক্ত রিটর্ণ সেই বৎসরের দাতব্য টাকার মূলস্বরূপ ধরা যাইবে ইতি।

**28.** If any Insurance Company makes default in making such returns to the Justices as are required by this Act, the said Company or Secretary or chief officer or manager thereof shall be liable to a penalty not exceeding fifty rupees for every day during which it is so in default.

*Penalty for not making a return.*

২৮ ধারা। এই আইনমতে জষ্টিসদিগকে ইনস্যুরান্স কোম্পানির যে রিটর্ণ দিবার আজ্ঞা হইল তাহা দিবার ত্রুটি হইলে যত দিন সেই রিটর্ণ দিবার ত্রুটি হয় তাহার দিন প্রতি উক্ত কোম্পানির কি তাহার সেক্রেটারীর কি প্রধান কর্ম্মকারকের কি কার্য্যাধ্যক্ষের পঞ্চাশ টাকা পর্য্যন্ত দণ্ড হইতে পারিবে ইতি।

*রিটর্ণ না দিবার দণ্ডের কথা।*

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭২। ২৬ মার্চ।]

**29.** The cost of all establishments and plant hired or purchased, and of all other charges under Part III of this Act, shall be paid from the fire-brigade fund. The full amount of such charges over and above the moneys which may accrue to the fire-brigade fund under sections 25 and 26 of this Act, shall be contributed by the Justices, and by the Commissioners of the suburbs, in the following proportions, namely,—by the Justices, seven-tenths; by the said Commissioners, three-tenths. At the end of each quarter of a year, the Justices shall certify to the said Commissioners the total cost of the fire-brigade for such year, the money which may have accrued under sections 25 and 26 of this Act, and the precise sum which must be paid by each body charged with the cost of the Calcutta fire-brigade under this Act. On the receipt of such certificate, the said Commissioners shall pay the sum certified against them by the Justices: provided that in no case shall the three-tenths payable by the said Commissioners in any year after the first year of the establishment of the fire-brigade exceed the sum of ten thousand rupees.

Proportions of contribution towards payment of expenses of fire-brigade.

## PART V.

### MISCELLANEOUS.

**30.** It shall be lawful for the Lieutenant-Governor of Bengal, on the recommendation of the Justices passed by resolution to declare that any other fibre or any commodity which is stored or deposited in warehouses besides jute or cotton shall be warehoused and kept subject to the provisions of Part II of this Act. When such declaration shall have been made in the *Calcutta Gazette*, this Act shall be read as if the name or names of the said fibre or commodity had been printed in addition to the words "jute" or "cotton" in the several sections of Part II wherein the said words "jute" or "cotton" may occur.

Lieutenant-Governor may declare the warehousing of any other substance to be subject to Act.

**31.** The Justices and Municipal Commissioners respectively shall make a report to the Lieutenant-Governor as soon as conveniently may be after the 31st July next, showing how the provisions of this Act have been carried out, and specifying the jute warehouses in respect of which licenses have been granted. Such reports shall be forthwith published in the *Calcutta Gazette*. And thereafter the Justices and Municipal Commissioners shall make a like report once a year at such time as the Lieutenant-Governor shall direct.

Submission of reports.

২৯ ধারা। সকল কর্ম্মকারকদের বেতনাদি এবং যত যন্ত্র ভাড়া করিয়া কি ক্রয় করিয়া লওয়া যায় ও এই আইনের তৃতীয় অধ্যায়মত অন্য যত খরচ হয় তাহা ফাইর ব্রিগেড ফণ্ডহইতে দেওয়া যাইবে। এই আইনের ২৫ ও ২৬ ধারামতে ফাইর ব্রিগেডের ফণ্ডে যত টাকা জমা হয় জষ্টিসেরা ও শাখানগরের কমিশ্যনরেরা নিম্নলিখিত হারানুসারে তাহার উর্দ্ধ ও তদধিক অন্য খরচের সমুদয় টাকা দিবেন। ইহার মধ্যে জষ্টিসেরা দশভাগের সাত ভাগ, উক্ত কমিশ্যনরেরা দশভাগের তিন ভাগ দিবেন। প্রতিবৎসর ফাইরব্রিগেডের নিমিত্ত মোটে কত টাকা খরচ লাগে ও এই আইনের ২৫ ও ২৬ ধারামতে কত টাকা জমা হইয়াছে এবং এই আইনমতে কলিকাতার ফাইর ব্রিগেডের খরচ দিবার ভার যেং সমাজের প্রতি বর্ত্তে সেইং সমাজের ঠিক কত দিয়া দিতে হইবে জষ্টিসেরা ঐ বৎসরের প্রত্যেক ত্রৈমাসান্তরে উক্ত কমিশ্যনরদিগকে এইং কথা শংসিতমতে জানাইবেন। উক্ত কমিশ্যনরেরা সেই শংসিতপত্র পাইলে জষ্টিসেরা শংসিতমতে তাঁহাদের নামে যত টাকা লেখেন তত টাকা দিবেন। কিন্তু দশ ভাগের মধ্যে উক্ত কমিশ্যনরদের যে তিন ভাগ দিতে হইবে ফাইর ব্রিগেড স্থাপন হইবার প্রথম বৎসরের পরে কোন বৎসরে সেই তিন ভাগ দশ হাজার টাকার অধিক না হয় ইতি।

ফাইর ব্রিগেডের ব্যয় পোষণার্থে কাহার কত দিতে হইবে তাহার কথা।

## পঞ্চম অধ্যায়।

### বিবিধ বিধি।

৩০ ধারা। জষ্টিসের সিদ্ধান্ত করিয়া পরামর্শ দিলে পাট ও তুলা ভিন্ন অন্য যে আঁশাল দ্রব্য কিম্বা অন্য যে কোন দ্রব্য গুদামে জমা করিয়া কি সঞ্চিত করিয়া রাখা গিয়া থাকে বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেব জষ্টিসদের সেই পরামর্শমতে ঐ সকল দ্রব্য এই আইনের দ্বিতীয় অধ্যায়ের বিধানমতে গুদামজাত করিয়া রাখিবার আজ্ঞা দিতে পারিবেন। তদ্রূপ আজ্ঞা কালকাতা গেজেটে প্রকাশ করা গেলে দ্বিতীয় অধ্যায়ের যেং ধারায় "পাট" ও "তুলা" শব্দ থাকে সেইং ধারায় ঐং শব্দের পর উক্ত আঁশাল দ্রব্যের বা অন্য দ্রব্যের নাম লেখা থাকার ন্যায় এই ধারা পাঠ করিতে হইবে ইতি।

অন্য দ্রব্য গুদামজাত করা গেলে তাহার প্রতি এই আইনের বিধান খাটে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেবের এই আজ্ঞা হইতে পারিবার কথা।

৩১ ধারা। এই আইনের বিধানমতে কার্য্য যে রূপে সম্পাদন হইতেছে এবং যেং গুদামের উক্ত লাইসেন্স দেওয়া গিয়াছে আগামি জুলাই মাসের ৩১ তারিখের পর যত ত্বরায় হয় জষ্টিসেরা এবং মুনিসিপল কমিশ্যনরেরা শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেবের নিকট উক্ত বিষয়ের রিপোর্ট করিবেন। সেই রিপোর্ট অবিলম্বে কলিকাতা গেজেটে প্রকাশ করা যাইবে। তাহার পর শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেব যেং সময় নিরূপণ করেন জষ্টিসেরা ও মুনিসিপল কমিশ্যনরেরা সেইং সময়ে বৎসরং একবার সেইরূপ রিপোর্ট করিবেন।

রিপোর্ট দিবার কথা।

**32.** Any person committing any offence in respect of which a penalty is provided by section 14 or section 24 of this Act may, if his name and address be unknown, be arrested by any officer to be by the Justices or the Municipal Commissioners within their respective jurisdictions thereunto appointed, and by such officer or any person by him thereunto authorized, or by any officer of police, forthwith conveyed before some Magistrate having jurisdiction in the place in which such offence shall have been committed, or shall be taken to the nearest police station within the said jurisdiction in order that such person may be detained until he can be brought before a Magistrate, or until he shall enter into recognizance with or without sureties, for his appearance before a Magistrate.

*Power to arrest.*

**33.** Whenever such person shall be taken to a police station, the officer in charge of such station shall, as soon as conveniently may be, cause him to be conveyed before some Magistrate having jurisdiction in the matter.

*Offenders to be brought to trial*

**34.** Whenever any person shall be charged with the commission of any offence under this Act before a Magistrate, such Magistrate may forthwith hear and summarily determine the charge of such offence. Any thing made punishable by this Act shall be deemed to be an offence within the meaning of the Indian Penal Code, and without the limits of the town of Calcutta, shall be dealt with, save as herein otherwise provided, under the provisions of chapter XV of the Code of Criminal Procedure.

*Summary jurisdiction.*

**35.** This Act so far as it relates to the town of Calcutta shall be read with, and taken as part of the said Act VI of 1863, and the subsequent Acts amending the same; and so far as it relates to the suburbs of Calcutta, or to the Municipality of Howrah, it shall be read with and taken as part of Act III of 1864, passed by the Lieutenant Governor of Bengal in Council, and of the subsequent Acts amending the same.

*Construction of Act.*

HERBERT COWELL,
*Asst. Secy to the Govt of Bengal,*
*Legislative Department.*

৩২ ধারা। এই আইনের ১৪ কি ২৪ ধারার মেং অপরাধের অর্থদণ্ডের বিধান হইল কোন ব্যক্তি উক্ত কোন অপরাধ করিলে ও তাঁহার নাম ও বাসস্থান জানা না থাকিলে জষ্টিসেরা কিম্বা মুনিসিপল কমিশ্যনরেরা আপনং ক্ষমতাধীন স্থানে তাঁহাকে ধরিবার জন্যে যে কর্ম্মকারককে নিযুক্ত করেন তিনি তাঁহাকে ধরিতে পারিবেন ও যে স্থানে অপরাধ করা গেল ঐ কর্ম্মকারক কিম্বা সেই কর্ম্মে তাঁহার নিযুক্ত অন্য ব্যক্তি কিম্বা পোলীসের কোন কর্ম্মকারক সেই স্থানের বিচারাধিপত্য প্রাপ্ত কোন মাজিষ্ট্রেটের সম্মুখে তাহাকে আনিবেন কিম্বা বিচারাধিপত্য বিশিষ্ট সন্নিহিত পোলীস থানায় তাঁহাকে তৎক্ষণাৎ লইয়া গিয়া যত কাল মাজিষ্ট্রেটের সম্মুখে আনা যাইতে না পারে কিম্বা ঐ ব্যক্তি মাজিষ্ট্রেটের সম্মুখে উপস্থিত হইবেন জামিনের সহিত কি জামিনভিন্ন যৎকাল ইহার মুচলকা লিখিয়া না দেন তত কাল তাঁহাকে তথায় আটক করাইয়া রাখিবেন ইতি।

*ধৃত করিবার ক্ষমতার কথা।*

৩৩ ধারা। উক্ত প্রকারে পোলীস থানায় আনা গেলে যে ব্যক্তির প্রতি ঐ থানার অধ্যক্ষতা ভার থাকে তিনি সুবিধামত ত্বরায় সেই বিষয়ের বিচারাধিপত্য বিশিষ্ট কোন মাজিষ্ট্রেটের নিকট ঐ ব্যক্তিকে পাঠাইবেন ইতি।

*অপরাধিদের বিচার হইবার কথা।*

৩৪ ধারা। এই আইনের উল্লিখিত কোন অপরাধ করিয়াছে বলিয়া মাজিষ্ট্রেটের সম্মুখে কোন ব্যক্তির নামে অভিযোগ হইলে মাজিষ্ট্রেট তৎক্ষণাৎ সরাসরীমতে ঐ অপরাধের অভিযোগ শুনিয়া নিষ্পত্তি করিবেন। এই আইনমতে যে কার্য্য দণ্ডনীয় হয় তাহা ভারতবর্ষের দণ্ডবিধির আইনের অর্থানুযায়ি অপরাধ বলিয়া জ্ঞান হইবে। যদি কলিকাতা নগরের সীমার বাহিরে ঐ অপরাধ করা যায়, তবে এই আইনে প্রকারান্তরের বিধান না থাকিলে ফৌজদারী মোকদ্দমার কার্য্য বিধানের আইনের ১৫ অধ্যায়ের বিধানমতে সেই অপরাধ সম্পর্কীয় বিচারাদি হইবে ইতি।

*সরাসরীমতে বিচার হইবার কথা।*

৩৫ ধারা। কলিকাতা নগরের সহিত এই আইনের যে অংশের সম্পর্ক থাকে তাহা ১৮৬৩ সালের উক্ত ৬ আইনের ও পশ্চাৎ সেই আইন সংশোধন করিবার অন্যান্য আইনের সহিত ও তাহার একাংশ বলিয়া পাঠ করিতে হইবে। এবং কলিকাতার শাখানগরের কিম্বা হাওড়ার মুনিসিপালিটীর সহিত এই আইনের যে অংশের সম্পর্ক থাকে তাহা মন্ত্রিসভাধিষ্ঠিত বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবরনর সাহেবের প্রণীত ১৮৬৪ সালের ৩ আইনের ও পশ্চাৎ সেই আইন সংশোধন করিবার অন্যং আইনের সহিত ও তাহার একাংশ বলিয়া পাঠ করিতে হইবে ইতি।

*আইনের অর্থ করিবার কথা।*

হরবর্ট কৌএল,
ব্যবস্থাপন কর্ম্ম বিভাগে বঙ্গদেশের
গবর্ণমেন্টের আসিষ্টান্ট সেক্রেটারী।

JOHN ROBINSON, *Bengalee Translator*

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৭২। ২৬ মার্চ।]

## Financial Department.

### SEPARATE REVENUE.

(STAMPS)

*The 22nd March* 1872.

*No.* 2135.—The Governor General in Council is pleased to direct that the provisions of Financial Notification No. 2004, dated 14th July 1871 (of which a copy is hereto appended), shall have retrospective effect from the 1st day of April 1870, the date on which the Court Fees Act VII of 1870 came into force :—

In exercise of the power vested in him by Section 35 of the Court Fees Act, 1870, the Governor General in Council is pleased to remit in the whole of British India the fees chargeable under the said Act, Schedule I Article 11, in respect of probate of wills, or letters of administration in so far as such wills or letters of administration relate to property which a deceased person was possessed of or entitled to, not beneficially, but as a trustee for any other person or persons.

"Provided that this remission shall not extend to cases in which a trustee has the power of appointing or otherwise conferring a beneficial interest in the trust property."

R. B. CHAPMAN,
*Secy. to the Govt. of India.*

---

## Orders by the Lieutenant-Governor of Bengal.

### REVENUE AND GENERAL DEPARTMENTS.

No. 605R.

APPOINTMENTS.

*The 9th March* 1872.—The following gentlemen are appointed to form a committee for the management of the Setapore Madrassa, *viz*.—

The Collector of Hooghly.
Moulvi Dilawar Husain.
Moulvi Abdur Rahim.

*The 12th March* 1872.—Moulvi Abdur Rashid to be Sub-Registrar of Assurances of the Sub-district of Gopalgunge.

Moulvi Abdul Mahi to be Sub-Registrar of Assurances of the Sub district of Bhangah.

*The 13th March* 1872—Mr. Henry Leland Harrison, B.A., to have charge of the office of Inspector of Schools, South-West Division, in addition to the duties connected with his present

[*Government Gazette*, 26*th March* 1872.]

## ফিনানশ্যল ডিপার্টমেণ্ট।

স্বতন্ত্র রাজস্ব।

(ইষ্টাম্প)

১৮৭২ সাল ২২ মার্চ।

২১৩৫ নম্বর।—মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্নর জেনরল সাহেব ফিনান্শ্যল ডিপার্টমেণ্টের ১৮৭১ সালের ১৪ জুলাইর ২০০৪ নম্বরের নিম্নলিখিত জ্ঞাপনপত্র আদালতের রসুম বিষয়ক ১৮৭০ সালের ৭ আইন প্রচলিত হইবার তারিখ অর্থাৎ ১৮৭০ সালের আপ্রিল মাসের ১ তারিখ অবধি প্রবল হইবার আজ্ঞা করিয়াছেন।

আদালতের রসুম বিষয়ক ১৮৭০ সালের আইনের ৩৫ ধারামতে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্নর জেনরল সাহেবের প্রতি যে ক্ষমতা প্রদত্ত হইয়াছে তদনুসারে তিনি এই আজ্ঞা করিলেন। ঐ আইনের ১ তফসীলের ১১ প্রকরণমতে উইলের প্রমাণপত্র বা অবাবিশরূপণাধিকারিত্বপত্রের জন্যে যে ফী আদায় হইতে পারে, মৃত ব্যক্তির অধিকারে বা স্বত্বের মধ্যে যে সম্পত্তি তাঁহার নিজের উপকারের নিমিত্ত না হইয়া অন্য ব্যক্তির নিমিত্তে ন্যস্তস্বরূপ থাকে সেই সম্পত্তিসম্পর্কে ঐ প্রমাণপত্র বা অবাবিশরূপণাধিকারিত্বপত্রের সেই ফী লাগিবে না এই বিধি ব্রিটিশ ভারতবর্ষের অন্তর্গত তাবৎ দেশে প্রচলিত হইবে।

পরন্তু যদি ন্যাসধারি ব্যক্তি ঐ ন্যস্ত সম্পত্তিতে কোন উপকারজনক স্বার্থ নিরূপণ বা প্রদান করিতে সক্ষম হন, তবে এই বিধি খাটিবে না।

আর, বি, চাপমান,
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

## বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আজ্ঞা।

### রেবিনিউ ও জেনরল ডিপার্টমেণ্ট।

৬০৫R নম্বর।

নিয়োগ।

১৮৭২ সাল ৯ মার্চ।—নিম্নলিখিত মহাশয়েরা সীতাপুরের মদরসার কার্য্য সম্পাদনার্থ কমিটীস্বরূপ নিযুক্ত হইয়াছেন।

হুগলীর কালেক্টর সাহেব।
শ্রীযুত মৌলবী দেলওয়ার হুসেন।
শ্রীযুত মৌলবী আব্দুর রাহিম।

১৮৭২ সাল ১২ মার্চ—শ্রীযুত মৌলবী আবদুর রাশীদ গোপালগঞ্জ সব-ডিষ্ট্রিক্টের নিদর্শনপত্রাদির সব-রেজিষ্ট্রার হইলেন।

শ্রীযুত মৌলবী আবদুল মাহি ভাঙ্গা সব-ডিষ্ট্রিক্টের নিদর্শনপত্রাদির সব-রেজিষ্ট্রার হইলেন।

১৮৭২ সাল ১৩ মার্চ।—শ্রীযুত আর এল্ মার্টিন্ সাহেবের ছুটী প্রযুক্ত অনুপস্থান কালে যখন অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুত হেনরি লিলণ্ড হারিসন্ সাহেব বি, এ, স্বীয় বর্ত্তমান বিশেষ পদের কর্ম্মাতিরিক্ত দক্ষিণ

৩৭১ নং। ডিঃ সাকালীপাড়া মালিক শান্তিরাম রায়দিগর স্বতন্ত্র হিসাববাদে অবশিষ্ট সদর-
জমা ... ৩০৭৯৬/০ ৬৯৭।৵৬
পুলীষ ... ৮১৬।৶৯
২১৭৯ নং। চরশ্যামনগর মালিক বেং জেরি মেকন্টীস সাহেব সদরজমা ... ৫৩৩।৵৮ ১৭৩৶.০
রোড়ফণ্ড ... ৫৶.০
৩২২৭ নং। ডিঃ পাকুড়িয়া মালিক মধুকৃষ্ণ চৌধুরিদিগর সদরজমা ... ৭১৯৬/৪ ১৬৫০
৩২৩১ নং। ডিঃ সাঁওতা মালিক জীবন নেছাবিবিদিগর সদর জমা ... ৫৫১৶১০ ৭৬৬

C. C. STEVENS,
*Offg. Colle tor.*

(F)

---

জিলা পূর্ব্বাংশবর্দ্ধমান।

ইহাদ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারানুসারে জেলা পূর্ব্বাংশ বর্দ্ধমানের মধ্যবর্ত্তী নিম্নলিখিত মহাল সকল ১৮৭২ সালের নাগাদ ১২ জানুআরি তারিখে প্রাপ্য বাকি মালগুজারী এবং অন্যান্য দাওয়া চলিত আইন এবং আক্টের অনুসারে বাকী রাজস্বের ন্যায় আদায় করা যাইতে পারে তাহা আদায় নিমিত্ত ১৮৭২ সালের ২৭ মার্চ বুধবার তারিখে ঐ জিলার কালেক্টর সাহেবের কাছারিতে বিনা ওজরে ও প্রকাশ্য নীলামে ধরা যাইবে ইতি। সন ১৮৭২ সাল তারিখ ১৯ ফেব্রুআরি।

প্রথম শ্রেণীর ইস্তমুরারি জমাধার্য্য হওয়া মহাল।

৩০ নং তৌজী মহাল ভাদীয়া ।০ চারআনি পরগনে মনোহর সাহি মালিক হিরালাল বাবু ও দুর্গানারায়ণ বন্দ্যোপাধ্যায় থোদেজাবিবি স্বয়ং অলিজানবে নাবালগ আবদুল অদুদ ও কেদারনাথ মুখোপাধ্যায় ও ব্রজমোহন ঘোষ সদর জমা ২৬৭৬৵৫

এই মহালে ব্রজমোহন ঘোষের ১৪৩।৵১ টাকা সদরজমার ও কেদারনাথ মুখোপাধ্যায়ের ৩০৭৶১১ টাকা সদর জমার পৃথক হিসাব আছে ও ঐ দুই অংশের রাজস্ব দাখীল হইয়া শোধ হইয়াছে।

৬২ নং তৌজী মহাল পলশনা।
ঐ নম্বর সামীল ১৬ নং চাকারাণ ঐ
{ পং সমরসাহি মালিক অশ্বিনীচরণ চন্দ্র ও কাশিনাথ চন্দ্র ও লোকনাথ চন্দ্র ও রুক্মিণীবল্লভ চন্দ্র ও সীতারাম চন্দ্র ও কালিদাস চন্দ্র ও হরমোহন চন্দ্র মূল মাহাল ৬২ নম্বরের সদর জমা ৭১০০।৶১
চাকারাণ মহাল ১৬ নম্বরের সদর জমা ৪৪।২

৭৮ নং তৌজী মেজামপুর দীঃ পং সমরসাহি মালিক ৺ রাধামদনমোহন জীউ সেবাইৎ গোপীকৃষ্ণ বসু ও পূর্ণচন্দ্র বন্দ্যোপাধ্যায় সদর জমা ১১৬৮।১০

১১৮ নং তৌজী সুমুত্রগড়ী পং সাতসৈকা মালিক রহিমনেছা বিবি ও কৈলাসচন্দ্র দে চৌধুরি সদর জমা ২৭১০।১১

১৭৪ নং তৌং গোয়াড়া পং মামুদাল্লিপুর মালিক কৃষ্ণদেব ভট্টাচার্য্য সদর জমা ৭১৭৬৵৭

৫৫৩৭ নং তৌং বাহাদুরপুর পং চৌমুহা মালিক রামগোবিন্দ রায় সদর জমা ৫০৮৷০

এই মাহাল সকল সুদ্ধ বাকী রাজস্বের জন্য নীলাম হইবেক ইতি

R. PORCH,
*For Collector.*

(F)

---

**Rates of Subscription to the Bengali Government Gazette,**
FROM 1st JANUARY 1872.
***Payable in advance.***

| | | | | |
|---|---|---|---|---|
| For one year without postage | Rs. 10 | 0 | 0 |
| Do. with postage ... | ,, 12 | 8 | 0 |

When postage stamps are remitted in payment of subscription, half an anna in the rupee should be added for discount.

১৮৭২ সালের জানুআরি মাসের ১ তারিখ অবধি বাঙ্গলা গবর্নমেণ্ট গেজেটের অগ্রিম মূল্যের হার।

| | | |
|---|---|---|
| ডাকমাসুল বিনা এক বৎসরের | ... | ১০৲ |
| ডাকমাসুল সুদ্ধ ঐ | ... | ১২।০ |

ডাকের টিকিট ক্রয় করিয়া মূল্য পাঠান গেলে টাকা প্রতি আধ আনা মূল্যের একং থাম ডাকের টিকিট ডিস্কৌণ্ট দিবার জন্যে পাঠাইতে হইবে।

[*Government Gazette*, *26th March* 1872.]

---

কলিকাতা বাঙ্গাল সেক্রেটারীয়েট যন্ত্রালয়ে গবর্নমেণ্টের জন্যে শ্রীযুত এডউইন মরিস্ মুদ্রণ সাহেবকর্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।




# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, APRIL 2, 1872.

REGISTERED No. 51.

মঙ্গলবার ১৮৭২ সাল ২ আপ্রিল।

## Government of India.

LEGISLATIVE DEPARTMENT.

The following Act of the Governor-General of India in Council received the assent of His Excellency the Governor General on the 15th March 1872, and is hereby promulgated for general information:—

ACT NO. I OF 1872.

## THE INDIAN EVIDENCE ACT, 1872.

CONTENTS.



## ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

ব্যাবস্থাপন কর্ম্মবিভাগ।

মহিমবর শ্রীযুত গবরনর জেনরল সাহেব ১৮৭২ সালের মার্চ মাসের ১৫ তারিখে মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবরনর জেনরল সাহেবের নিম্নলিখিত আইন অনুমোদন করাতে তাহা সাধারণের জ্ঞানার্থে প্রকাশ করা যাইতেছে।

১৮৭২ সালের ১ আইন।

## সাক্ষ্যবিষয়ক ভারতবর্ষীয় ১৮৭২ সালের আইন।

নির্ঘণ্ট।

## Chapter II.—Of the Relevancy of Facts.

Section.

5. Evidence may be given of facts in issue and relevant facts.
6. Relevancy of facts forming part of same transaction.
7. Facts which are occasion, cause, or effect of facts in issue.
8. Motive, preparation and previous or subsequent conduct.
9. Facts necessary to explain or introduce relevant facts.
10. Things said or done by conspirator in reference to common design.
11. When facts not otherwise relevant become relevant.
12. In suits for damages, facts tending to enable Court to determine amount, are relevent.
13. Facts relevant when right or custom is in question.
14. Facts showing existence of state of mind, or of body or bodily feeling.
15. Facts bearing on question whether act was accidental or intentional.
16. Existence of course of business when relevant.

### Admissions.

17. Admissions defined.
18. Admissions—
    by party to proceeding or his agent;
    by suitor in representative character;
    by party interested in subject-matter;
    by person from whom interest derived.
19. Admissions by persons whose position must be proved as against party to suit.
20. Admissions by persons expressly referred to by party to suit.
21. Relevancy of admissions against or in behalf of persons concerned.
22. When oral admissions as to contents of documents are relevant.
23. Admissions in civil cases when relevant.
24. Confession caused by inducement, threat, or promise, irrelevant.

## ২ পরিচ্ছেদ।—বৃত্তান্তের প্রাসঙ্গিকতার কথা।

ধারা।

৫। ইস্যুঘটিত বৃত্তান্তের ও প্রাসঙ্গিক বৃত্তান্তের সাক্ষ্য গ্রাহ্য হইবার কথা।

৬। যেং বৃত্তান্ত একি ব্যাপারের অঙ্গস্বরূপ হয় তাহার কথা।

৭। যে বৃত্তান্ত ইস্যুঘটিত বৃত্তান্তের নিমিত্ত কি হেতু কি ফলস্বরূপ হয় তাহার কথা।

৮। প্রবৃত্তির ও পূর্ব্ব উদ্যোগের ও পশ্চাৎ আচারের কথা।

৯। প্রাসঙ্গিক বৃত্তান্ত ব্যাখ্যা করিবার কিম্বা উপস্থিত করিবার নিমিত্তে যে বৃত্তান্ত আবশ্যক তাহার কথা।

১০। সাধারণ অভিসন্ধি লক্ষ করিয়া সভার ব্যক্তির উক্তির বা কর্ম্মের কথা।

১১। যে বৃত্তান্ত স্থলান্তরে অপ্রাসঙ্গিক হইলেও প্রাসঙ্গিক হয় তাহার কথা।

১২। হানিপূরণের মোকদ্দমায় যে বৃত্তান্ত দ্বারা হানির মূল্য নির্ণয় হইতে পারে তাহা প্রাসঙ্গিক হওয়ার কথা।

১৩। স্বত্বের কি রীতির কথা উত্থাপন হইলে যে বৃত্তান্ত প্রাসঙ্গিক হয় তাহার কথা।

১৪। যে বৃত্তান্তদ্বারা মানসিক কি শারীরিক অবস্থা কিম্বা শরীরের ভাব জানা যায় সেই বৃত্তান্তের কথা।

১৫। কার্য্য অকস্মাৎ না কল্পনাপূর্ব্বক করা গেল এই বিষয়ে যে বৃত্তান্ত বর্ত্তে তাহার কথা।

১৬। কার্য্যের ধারা যে সময়ে প্রাসঙ্গিক হয় তাহার কথা।

### স্বীকারবাক্যের কথা।

১৭। স্বীকার বাক্যের অর্থের কথা।

১৮। আনুষ্ঠানিক কার্য্যের এক পক্ষের বা তাহার মোক্তারের কথা স্বীকারবাক্য হওয়ার কথা।
অর্থী স্থলাভিষিক্তস্বরূপ যে উক্তি করে তাহ স্বীকারবাক্য হওয়ার কথা।
বিবাদীয় বিষয়ে যাহারদের স্বার্থ থাকে তাহারদের স্বীকার বাক্যের কথা।
যে ব্যক্তির স্থানে স্বার্থ পাওয়া গেল তাহারা উক্তির কথা।

১৯। মোকদ্দমার কোন পক্ষের বিপক্ষে যে ব্যক্তিদের অবস্থার প্রমাণ করিতে হইবে তাহারদের স্বীকার বাক্যের কথা।

২০। মোকদ্দমার এক পক্ষ যে ব্যক্তির নাম স্পষ্ট উল্লেখ করে তাহার স্বীকার বাক্যের কথা।

২১। সম্পর্কযুক্ত ব্যক্তিদের সপক্ষে বা বিপক্ষে স্বীকার বাক্যের প্রাসঙ্গিকতার কথা।

২২। দলীলের মর্ম্মবিষয়ে বাচনিক স্বীকারবাক্য যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা।

২৩। দেওয়ানী মোকদ্দমায় স্বীকারবাক্য যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা।

২৪। প্রবৃত্তিদেওনের কি ভয় দর্শাওনের কিম্বা প্রতিজ্ঞা করণের বলে অপরাধ স্বীকার অপ্রাসঙ্গিক হওয়ার কথা।

| SECTION. | ধারা। |
|---|---|
| 25. Confession made to a police officer not to be used as evidence. | ২৫। পোলীসের কর্ম্মকারকের নিকট অপরাধ স্বীকার হইলে সাক্ষ্যস্বরূপ তাহার ব্যবহার না হইবার কথা। |
| 26. Confession made by accused while in custody of police not be used as evidence. | ২৬। পোলীসের রক্ষণে থাকিতে অভিযুক্ত ব্যক্তি অপরাধ স্বীকার করিলে সাক্ষ্যস্বরূপ তাহার ব্যবহার না হইবার কথা। |
| 27. So much of statement or confession made by accused as relates to fact thereby discovered, may be proved. | ২৭। অভিযুক্ত ব্যক্তির কোন কথার কি অপরাধ স্বীকার করণদ্বারা বৃত্তান্ত প্রকাশ হইলে যত দূর সেই বৃত্তান্ত প্রকাশ হয় তত দূর সেই উক্তি প্রমাণ হইতে পারিবার কথা। |
| 28. Confession made after removal of impression caused by inducement, threat, or promise, relevant. | ২৮। প্রবৃত্তি দেওন কিম্বা ভয় দর্শাওন কিম্বা অঙ্গীকার দ্বারা মনের যে সংস্কার হয়, তাহা নিরাকরণ হওনানন্তর স্বীকার বাক্যের কথা। |
| 29. Admission otherwise relevant, not to become irrelevant because of promise of secrecy, &c. | ২৯। অপরাধ স্বীকার প্রকারান্তরে প্রাসঙ্গিক হইলেও গোপনে রাখিবার প্রতিজ্ঞা হেতুক অপ্রাসঙ্গিক না হওয়ার কথা। |
| 30. Consideration of proved admission affecting person making it, and others jointly under trial for same offence. | ৩০। একি অপরাধের নিমিত্ত অনেক ব্যক্তির বিচার হইলে এক জন যাহা স্বীকার করে তাহাতে অন্যদের লাভ কি ক্ষতি হইলে তদ্বিষয়ের বিবেচনার কথা। |
| 31. Admissions not conclusive proof, but may estop. | ৩১। স্বীকার বাক্য সিদ্ধান্ত প্রমাণ না হইলে তদ্দারা বাধা হইবার কথা। |
| **STATEMENTS BY PERSONS WHO CANNOT BE CALLED AS WITNESSES.** | **যে ব্যক্তিদিগকে সাক্ষীস্বরূপ আহ্বান করা যাইতে পারে না তাহারদের উক্তির কথা।** |
| 32. Cases in which statement of relevent fact by person who is dead or cannot be found, &c., is relevant. | ৩২। মৃত কিম্বা অনুদ্দেশ্য প্রভৃতি ব্যক্তির উক্তি যে সময়ে প্রাসঙ্গিক হয় তাহার কথা। |
| When it relates to cause of death; | মৃত্যুর হেতু বিষয়ক উক্তি। |
| or is made in course of business; | ব্যবসায়ের নিয়মিত ধারামত উক্তি। |
| or against interest of maker; | ঐ বাক্যবাদির স্বার্থের বিপক্ষ উক্তি। |
| or gives opinion as to public right or custom or matters of general interest; | সাধারণের স্বত্ব কি রীতি কি স্বার্থযুক্ত বিষয়ের অভিমতসূচক উক্তি। |
| or relates to existence of relationship; | কুটুম্বিতার উক্তি। |
| or is made in will or deed of deceased person; | মৃত ব্যক্তির উইলে কি দলীলে যে উক্তি করা যায় তাহা। |
| or relates to transaction mentioned in section 13, clause (*a*); | ১৩ ধারার (ক) প্রকরণে উল্লিখিত ব্যাপার বিষয়ক উক্তির কথা, |
| or is made by several persons and expresses feelings relevant to matter in question. | বিবাদীয় বিষয়ের প্রাসঙ্গিক ভাব প্রকাশক অনেক ব্যক্তির উক্তি। |
| 33. Evidence in a former judicial proceeding when relevant. | ৩৩। ভূতপূর্ব্ব মোকদ্দমা প্রভৃতির বিচারকালে যে সাক্ষ্য দেওয়া যায় তাহা যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা। |
| **STATEMENTS MADE UNDER SPECIAL CIRCUMSTANCES.** | **বিশেষ ভাবগতিকে যে কথা কহা যায় তাহার কথা।** |
| 34. Entries in books of account when relevant. | ৩৪। খাতাবহীর লিখিত কথা যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা। |
| 35. Entry in public record, made in performance of duty enjoined by law when relevant. | ৩৫। আইনমতে নির্দ্ধারিত কার্য্যসম্পাদনে রাজকীয় কাগজপত্রে যে কথা লেখা থাকে তাহা যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা। |

[*Government Gazette*, 2nd *April* 1872.]

| Section. | ধারা। |
|---|---|
| 36. Maps and plans when relevant. | ৩৬। ম্যাপ ও নকশা যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা। |
| 37. Statement as to fact of public nature contained in any Act or Notification of Government, when relevant. | ৩৭। গবর্ণমেন্টের কোন আইনে কি জ্ঞাপনপত্রে সাধারণ ভাবের বৃত্তান্তবিষয়ক যে উক্তি থাকে তাহা যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা। |
| 38. Statements in law-books. | ৩৮। ব্যবস্থাগ্রন্থের উক্তির কথা। |
| How much of a Statement is to be proved. | উক্তির যে অংশের প্রমাণ করিতে হইবে তাহার কথা। |
| 39. What evidence to be given when statement forms part of a conversation, document, book, or series of letters or papers. | ৩৯। উক্তি কথোপকথনের কি দলীলের কি পুস্তকের কি পত্রশ্রেণীর কি লিপিশ্রেণীর একাংশ হইলে যে সাক্ষ্য দিতে হইবে তাহার কথা। |
| Judgments of Courts of Justice when relevant. | আদালতের নিষ্পত্তি যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা। |
| 40. Previous judgments relevant to bar a second suit or trial. | ৪০। দ্বিতীয় মোকদ্দমা কি বিচার নিবারণার্থে পূর্ব্ব নিষ্পত্তি প্রাসঙ্গিক হইবার কথা। |
| 41. Judgments in probate, &c., jurisdiction. | ৪১। প্রবেটপ্রভৃতির বিচারাধিপত্যসম্পর্কে নিষ্পত্তির কথা। |
| 42. Judgments, order, or decree, between third parties when irrelevant and when not. | ৪২। তৃতীয় ব্যক্তিদের প্রাপ্ত নিষ্পত্তি কি আজ্ঞা কি ডিক্রী যে সময়ে প্রাসঙ্গিক হয় বা না হয় তাহার কথা। |
| 43. What judgments, &c., not relevant. | ৪৩। যে নিষ্পত্ত্যাদি প্রাসঙ্গিক নয় তাহার কথা। |
| 44. Fraud, collusion, and incompetency of Court may be proved. | ৪৪। প্রতারণার ও গণতার ও আদালতের অক্ষমতার প্রমাণ করিবার কথা। |
| Opinions of third persons when relevant. | তৃতীয় ব্যক্তিদের অভিমত যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা। |
| 45. Opinions of experts. | ৪৫। প্রবীণ ব্যক্তিদের অভিমতের কথা। |
| 46. Facts bearing upon opinions of experts. | ৪৬। প্রবীণ ব্যক্তিদের অভিমত সম্পর্কীয় বৃত্তান্তের কথা। |
| 47. Opinion as to hand-writing. | ৪৭। হাতের লিখন বিষয়ে অভিমতের কথা। |
| 48. Opinion as to existence of right or custom, when relevant. | ৪৮। স্বত্ব কি রীতি বিষয়ক অভিমত যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা। |
| 49. Opinions as to usages, tenets, &c., when relevant. | ৪৯। আচার বিধি প্রভৃতি বিষয়ক অভিমত যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা। |
| 50. Opinion on relationship when relevant. | ৫০ কুটুম্বিতা বিষয়ের অভিমত যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা। |
| 51. Grounds of opinion when relevant. | ৫১। অভিমতের হেতু যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা। |
| Character when relevant. | চরিত্র যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা। |
| 52. In civil cases, character to prove conduct imputed irrelevant. | ৫২। দেওয়ানী মোকদ্দমায় আরোপিত কর্ম্মের প্রমাণার্থে চরিত্র অপ্রাসঙ্গিক হইবার কথা। |
| 53. In criminal cases, previous good character relevant. | ৫৩। ফৌজদারী মোকদ্দমায় পূর্ব্ব সৎচরিত্র প্রাসঙ্গিক হইবার কথা। |
| 54. Previous conviction in criminal trials relevant, but not previous bad character, except in reply. | ৫৪। ফৌজদারী মোকদ্দমায় পূর্ব্বে অপরাধ নির্ণয় হওয়ার কথা প্রাসঙ্গিক কিন্তু উত্তরভিন্ন অন্য স্থলে পূর্ব্ব কুচরিত্র অপ্রাসঙ্গিক হওয়ার কথা। |
| 55. Character as affecting damages. | ৫৫। হানিপূরণের পক্ষে চরিত্রের কথা। |

## Part II.

### On Proof.

**Chapter III.—Facts which need not be proved.**

Section.

56. No evidence required of relevant fact judicially noticed.
57. Facts of which Court must take judicial notice.
58. Facts admitted.

**Chapter IV.—Of oral evidence.**

59. Proof of facts by oral evidence.
60. Oral evidence must be direct.

**Chapter V.—Of documentary Evidence.**

61. Proof of contents of documents.
62. Primary evidence.
63. Secondary evidence.
64. Proof of documents by primary evidence.
65. Cases in which secondary evidence relating to documents may be given.
66. Rules as to notice to produce
67. Proof of signature and hand-writing of person alleged to have signed or written document produced
68. Proof of execution of document required by law to be attested
69. Proof where no attesting witness found.
70. Admission of execution by party of attested document.
71. Proof when attesting witness denies the execution.
72. Proof of document not required by law to be attested.
73. Comparison of hand-writings

**Public Documents.**

74. Public documents.
75. Private documents.
76. Certified copies of public documents.
77. Production of such copies.
78. Proof of other official documents.

**Presumptions as to Documents.**

79. Presumption as to genuineness of certified copies.

## দ্বিতীয় অধ্যায়।

### প্রমাণের কথা।

**৩ পরিচ্ছেদ।—যে বৃত্তান্তের প্রমাণ করা আবশ্যক নয় তাহার কথা।**

ধারা।

৫৬। বিচারকার্য্যে প্রাসঙ্গিক যেং বৃত্তান্তসিদ্ধ বলিয়া জ্ঞান হয় তাহার সাক্ষ্যের অপ্রয়োজনের কথা।

৫৭। আদালত যেং বৃত্তান্তসিদ্ধ বলিয়া জ্ঞান করিবেন তাহার কথা।

৫৮। স্বীকৃত বৃত্তান্তের কথা।

**৪ পরিচ্ছেদ।—বাচনিক সাক্ষ্যের কথা।**

৫৯। বাচনিক সাক্ষ্যদ্বারা বৃত্তান্তের প্রমাণের কথা।

৬০। বাচনিক প্রমাণ প্রত্যক্ষ হওয়ার কথা।

**৫ পরিচ্ছেদ।—লিখিত সাক্ষ্যের কথা।**

৬১। দলীলের মর্ম্মের প্রমাণের কথা।

৬২। মুখ্য সাক্ষ্যের কথা।

৬৩। গৌণ সাক্ষ্যের কথা।

৬৪। মুখ্য সাক্ষ্যদ্বারা দলীলের প্রমাণের কথা।

৬৫। দলীল বিষয়ে গৌণ সাক্ষ্য যে স্থলে দেওয়া যাইতে পারে তাহার কথা।

৬৬। উপস্থিত করিবার নোটিসের বিধি।

৬৭। প্রদর্শিত দলীল অমুকের স্বাক্ষরিত বা লিখিত বলিয়া কথিত হইলে স্বাক্ষরের ও হাতের লেখার প্রমাণের কথা।

৬৮। আইনঅনুসারে যে দলীলে সাক্ষিদের স্বাক্ষর করা প্রয়োজন তাহার স্বাক্ষরের প্রমাণের কথা।

৬৯। স্বাক্ষরকারি সাক্ষির উদ্দেশ না পাওয়া গেলে পত্রের প্রমাণের কথা।

৭০। এক পক্ষ সাক্ষিদের স্বাক্ষরিত দলীলের সম্পাদন স্বীকার করিলে তাহার কথা।

৭১। স্বাক্ষরকারি সাক্ষী সেই পত্র সম্পাদন অস্বীকার করিলে প্রমাণের কথা।

৭২। আইনদ্বারা যে দলীলে সাক্ষিদের স্বাক্ষর করা অনাবশ্যক সেই দলীলের প্রমাণের

৭৩। হাতের লেখা মিলাইয়া দেখিবার কথা।

**সাধারণ স্বার্থের দলীলের কথা।**

৭৪। সাধারণ স্বার্থের দলীলের কথা।

৭৫। অপ্রকাশ দলীলের কথা।

৭৬। সাধারণ স্বার্থের দলীলের সংসিত্ত প্রতিলিপির কথা।

৭৭। সেই প্রতিলিপি উপস্থিত করিবার কথা।

৭৮। রাজ কার্য্যসংক্রান্ত অন্যং দলীলের প্রমাণের কথা।

**দলীল বিষয়ক অনুমানের কথা।**

৭৯। সংসিত্ত প্রতিলিপি প্রকৃত বলিয়া অনুমান হইবার কথা।

| Section. | ধারা। |
|---|---|
| 80. Presumptions on production of record of evidence. | ৮০। সাক্ষ্যের লিপি উপস্থিত করা গেলে অনুমানের কথা। |
| 81. Presumption as to Gazettes. | ৮১। গেজেটের বিষয়ে অনুমানের কথা। |
| 82. Presumption as to documents admissible in England without proof of seal or signature. | ৮২। ইঙ্গলণ্ডে মোহরের কিম্বা স্বাক্ষরের প্রমাণ ভিন্ন যে দলীল গ্রাহ্য হয় তদ্বিষয়ক অনুমানের কথা। |
| 83. Proof of maps made for purposes of any cause. | ৮৩। কোন কার্য্যের নিমিত্ত যে ম্যাপ করা যায় তাহার প্রমাণের কথা। |
| 84. Presumption as to collections of laws and reports of decisions. | ৮৪। আইনসংগ্রহের ও নিষ্পত্তির রিপোর্টের বিষয়ে অনুমানের কথা। |
| 85. Presumption as to powers of attorney. | ৮৫। মোক্তারনামা বিষয়ক অনুমানের কথা। |
| 86. Presumption as to certified copies of foreign judicial records. | ৮৬। ভিন্নদেশীয় আদালতের কাগজপত্রের শংসিত প্রতিলিপি বিষয়ক অনুমানের কথা। |
| 87. Presumption as to books and maps. | ৮৭। পুস্তকের ও ম্যাপের বিষয়ে অনুমানের কথা। |
| 88. Presumption as to photographs, machine copies, and telegraphic messages. | ৮৮ ফটগ্রাফ ও কলদ্বারা কৃত প্রতিলিপি ও টেলিগ্রাফেরদ্বারা প্রেরিত বার্ত্তা বিষয়ের অনুমানের কথা। |
| 89. Presumption as to due execution, &c., of documents not produced. | ৮৯। দলীল উপস্থিত না করা গেলে তাহার উচিতমতে সম্পাদনাদি হইবার অনুমানের কথা। |
| 90. Documents thirty years old. | ৯০। ত্রিশ বৎসরের দলীলের কথা। |
| Chapter VI.—Of the exclusion of oral by documentary evidence. | ৬ পরিচ্ছেদ।—লিখিত সাক্ষ্যদ্বারা বাচনিক সাক্ষ্য নিরাকৃত হওয়ার কথা। |
| 91. Evidence of terms of written contract. | ৯১। লিখিত চুক্তিপত্রের নিয়মের সাক্ষ্যের কথা। |
| 92. Exclusion of evidence of oral agreement. | ৯২। বাচনিক করারের প্রমাণ অগ্রাহ্য হওয়ার কথা। |
| 93. Exclusion of evidence to explain or amend ambiguous document. | ৯৩। অস্পষ্ট দলীলের অর্থ করিবার কি সংশোধন করিবার সাক্ষ্য অগ্রাহ্য হওয়ার কথা। |
| 94. Exclusion of evidence against application of document to existing facts. | ৯৪। উপস্থিত বৃত্তান্তের প্রতি দলীলের কথা না খাটিবার প্রমাণ গ্রাহ্য হওয়ার কথা। |
| 95. Evidence as to document unmeaning in reference to existing facts. | ৯৫। উপস্থিত বৃত্তান্তের পক্ষে যে দলীল অনর্থক হয় তদ্বিষয়ের সাক্ষ্যের কথা। |
| 96. Evidence as to application of language which can apply to one only of several persons. | ৯৬। অনেক ব্যক্তির মধ্যে কেবল একের প্রতি যে ভাষা খাটিতে পারে তাহা খাটিবার সাক্ষ্যের কথা। |
| 97. Evidence as to application of language to one of two sets of facts to neither of which the whole correctly applies. | ৯৭। দুই প্রস্থ বৃত্তান্তের মধ্যে যে ভাষা কোন বৃত্তান্তের প্রতি ঠিক না খাটে একতর বৃত্তান্তের প্রতি সেই ভাষা খাটিবার সাক্ষ্যের কথা। |
| 98. Evidence as to meaning of illegible characters, &c. | ৯৮। অপাঠ্য অক্ষরাদির অর্থ বিষয়ক সাক্ষ্যের কথা। |
| 99. Who may give evidence of agreement varying terms of document. | ৯৯। দলীলের ভাব পরিবর্ত্তন করিবার করারের প্রমাণ কে দিতে পারে তদ্বিষয়ের কথা। |
| 100. Saving of provisions of Indian Succession Act relating to wills. | ১০০। উইলের বিষয়ে উত্তরাধিকারিত্ববিষয়ক ভারতবর্ষীয় আইনের বিধান প্রবল থাকার কথা। |

## Part III.

### Production and effect of Evidence.

#### Chapter VII.—Of the burden of proof.

Section.

101. Burden of proof.
102. On whom burden of proof lies.
103. Burden of proof as to particular fact.
104. Burden of proving fact to be proved to make evidence admissible.
105. Burden of proving that case of accused come within exceptions.
106. Burden of proving fact especially within knowledge.
107. Burden of proving death of person known to have been alive within thirty years.
108. Burden of proving that person is alive who has not been heard of for seven years.
109. Burden of proof as to partnership, tenancy, and agency.
110. Burden of proof as to ownership.
111. Proof of good faith in transactions where one party is in relation of active confidence.
112. Birth during marriage, conclusive proof of legitimacy.
113. Proof of cession of territory.
114. Court may presume existence of certain facts.

#### Chapter VIII.—Estoppel.

115. Estoppel.
116. Estoppel of tenant.
117. Estoppel of acceptor of bill of exchange, bailee, or licensee.

#### Chapter IX.—Of Witnesses.

118. Who may testify.
119. Dumb witnesses.
120. Married persons in civil and criminal proceedings.
121. Judges and Magistrates.
122. Communications during marriage
123. Evidence as to affairs of State.
124. Official communications.
125. Information as to commission of offences.
126. Professional communications.

## তৃতীয় অধ্যায়।

### সাক্ষ্য উপস্থিত করণের ও তৎফলের কথা।

#### ৭ পরিচ্ছেদ।—প্রমাণ করিবার ভারের কথা।

ধারা।

১০১। প্রমাণের ভারের কথা।
১০২। প্রমাণ করিবার ভার কাহার প্রতি বর্ত্তে তাহার কথা।
১০৩। বিশেষ বৃত্তান্ত প্রমাণ করিবার ভারের কথা।
১০৪। সাক্ষ্য গ্রাহ্য হইবার নিমিত্তে যে বৃত্তান্তের প্রমাণ করা প্রয়োজন সেই বৃত্তান্ত প্রমাণ করিবার ভারের কথা।
১০৫। অভিযুক্ত ব্যক্তির মোকদ্দমা বর্জ্জনীয় কথার মধ্যে আইসে ইহার প্রমাণ করিবার ভারের কথা।
১০৬। যে বৃত্তান্ত বিশেষ জানা আছে তাহার প্রমাণ করিবার ভারের কথা।
১০৭। ত্রিশ বৎসরের মধ্যে যে বর্ত্তমান ছিল তাহার মৃত্যুর প্রমাণ করিবার ভারের কথা।
১০৮। সাত বৎসর যাহার সন্ধান পাওয়া যায় নাই তাহার বর্ত্তমান থাকার প্রমাণ করিবার ভারের কথা।
১০৯। অংশী ও প্রজা ও কর্ম্মকারক হওয়ার প্রমাণ করিবার ভারের কথা।
১১০। স্বামিত্ব বিষয়ে প্রমাণ করিবার ভারের কথা।
১১১। কোন ব্যক্তি অন্যের বিশ্বাসভাজন হইলে কোন ব্যাপারে তাঁহার সারল্যের প্রমাণের কথা।
১১২। বিবাহিতাবস্থায় যে সন্তান জন্মে তাহার ঔরস হওয়ার সিদ্ধান্ত প্রমাণের কথা।
১১৩। দেশ দত্ত হওয়ার প্রমাণের কথা।
১১৪। কোন বৃত্তান্ত থাকার বিষয়ে আদালতের অনুমান করিবার কথা।

#### ৮ পরিচ্ছেদ।—স্বকীয় কার্য্যজন্য বাধাবিষয়ক কথা।

১১৫। স্বকীয় কার্য্যজন্য বাধার কথা।
১১৬। প্রজার স্বকীয় কার্য্যজন্য বাধার কথা।
১১৭। যে ব্যক্তি হুণ্ডী সাকরাইয়া দেয় তাহার বা ন্যাসধারির বা অনুমতি প্রাপ্তার স্বকীয় কার্য্যজন্য বাধার কথা।

#### ৯ পরিচ্ছেদ।—সাক্ষিদের কথা।

১১৮। কাহারা সাক্ষ্য দিতে পারে এই বিষয়ের কথা।
১১৯। মূক সাক্ষিদের কথা।
১২০। দেওয়ানী ও ফৌজদারী মোকদ্দমায় বিবাহিত স্ত্রী পুরুষের কথা।
১২১। জজের মাজিষ্ট্রেটের কথা।
১২২। বিবাহিতাবস্থায় স্ত্রীর ও স্বামির পরস্পর উক্তির কথা।
১২৩। রাজব্যাপার বিষয়ক সাক্ষ্যের কথা।
১২৪। রাজকীয় কার্য্যঘটিত উক্তিবিষয়ক কথা।
১২৫। অপরাধবিষয়ক সন্ধান দেওয়ার কথা।
১২৬। উকীল প্রভৃতির নিকট প্রকাশিত বাক্যের কথা।

# THE INDIAN EVIDENCE ACT, 1872.

Preamble

WHEREAS it is expedient to consolidate, define, and amend the Law of Evidence; It is hereby enacted as follows:—

## Part I.

### RELEVANCY OF FACTS

#### CHAPTER I.—PRELIMINARY.

Short title

**1.** This Act may be called "The Indian Evidence Act, 1872."

Extent

It extends to the whole of British India, and applies to all judicial proceedings in or before any Court, including Courts Martial, but not to affidavits presented to any Court or Officer, nor to proceedings before an arbitrator,

Commencement of Act

and it shall come into force on the first day of September 1872.

Repeal of enactments

**2.** On and from that day the following laws shall be repealed —

(1.) All rules of evidence not contained in any Statute, Act, or Regulation in force in any part of British India

(2) All such rules, laws, and regulations as have acquired the force of law under the twenty-fifth section of 'The Indian Councils' Act, 1861, in so far as they relate to any matter herein provided for; and

(3) The enactments mentioned in the schedule hereto, to the extent specified in the third column of the said schedule.

But nothing herein contained shall be deemed to affect any provision of any Statute, Act, or Regulation in force in any part of British India and not hereby expressly repealed.

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৭২। ২ আপ্রিল।]

# সাক্ষ্যবিষয়ক ভারতবর্ষীয় ১৮৭২ সালের আইন।

হেতুবাদ।

সাক্ষ্য বিষয়ক আইন সংগ্রহ ও নির্ণয় ও সংশোধন করা বিহিত এই হেতুক নিম্নলিখিত বিধান করা গেল।

## প্রথম অধ্যায়।

### বৃত্তান্তের প্রাসঙ্গিকতার কথা।

#### ১ পরিচ্ছেদ।—পারিভাষিক কথা।

সংক্ষেপ নামের কথা।

১ ধারা। এই আইন 'সাক্ষ্য বিষয়ক ভারতবর্ষীয় ১৮৭২ সালের আইন' নামে খ্যাত হইতে পারিবে।

যত দূর ব্যাপ্ত হইবে তাহার কথা।

তাহা ব্রিটনীয় ভারতবর্ষের অন্তর্গত তাবদ্দেশে ব্যাপ্ত হইবে, এবং সৈনিক আদালত সুদ্ধ কোন আদালতে বা কোন আদালতের সম্মুখে বিচার ঘটিত যে সকল কার্য্যানুষ্ঠান হয় তাহার পক্ষে বর্ত্তিবে। কিন্তু কোন আদালতে কি কোন কার্য্যকারকের নিকট যে আফিডেবিট উপস্থিত করা যায় কিম্বা সালিসের সম্মুখে যে কার্য্যানুষ্ঠান হয় তাহার প্রতি বর্ত্তিবে না।

যে অবধি প্রচলিত হইবে।

এই আইন ১৮৭২ সালের সেপ্টেম্বর মাসের প্রথম দিবসাবধি প্রচলিত হইবে ইতি।

যেং আইন রহিত করা গেল তাহার কথা।

২ ধারা। সেই দিবসাবধি নিম্নলিখিত বিধান রহিত করা যাইবে।

(১) ব্রিটনীয় ভারতবর্ষের অন্তর্গত কোন দেশে ইঙ্গলণ্ডীয় কিম্বা এদেশীয় যে ব্যবস্থা কি আইন প্রচলিত হয় সাক্ষ্য বিষয়ক যে বিধি তন্মধ্যে না থাকে সেই বিধি।

(২) ভারতবর্ষীয় মন্ত্রিসভাবিষয়ক ১৮৬১ সালের আইনের ২৫ ধারাক্রমে যে সকল বিধি ও আইন ও ব্যবস্থা আইনের তুল্য বলবৎ হইয়াছে এই আইনের নির্দ্দিষ্ট কোন বিষয়ের সঙ্গে তাহার যত দূর সম্পর্ক থাকে তত দূর সেই সকল বিধি ও আইন ও ব্যবস্থা।

(৩) এই আইনের তফসীলের লিখিত সকল বিধান তৃতীয় ঘরে যত দূর নির্দ্দিষ্ট হইল তাহা তত দূর রহিত হইবে।

কিন্তু ব্রিটনীয় ভারতবর্ষের কোন অংশে ইঙ্গলণ্ডীয় কিম্বা এই দেশীয় কোন আইনের কি ব্যবস্থার যে বিধান চলন্ত থাকে ও এই আইনে স্পষ্টরূপে রহিত করা না যায় এই আইনের কোন কথা দ্বারা তাহার ব্যতিক্রম হইল এমত জ্ঞান করিতে হইবে না ইতি।

**3.** In this Act the following words and expressions are used in the following senses, unless a contrary intention appears from the context:—

*Interpretation-clause.*

"Court" includes all Judges and Magistrates, and all persons, except arbitrators, legally authorised to take evidence.

*"Court"*

*"Fact"*

"Fact" means and includes—

(1) any thing, state of things, or relation of things, capable of being perceived by the senses;

(2) any mental condition, of which any person is conscious.

*Illustrations*

(*a*) That there are certain objects arranged in a certain order in a certain place is a fact

(*b*) That a man heard or saw something is a fact

(*c*) That a man said certain words is a fact

(*d*) That a man holds a certain opinion, has a certain intention, acts in good faith, or fraudulently, or uses a particular word in a particular sense, or is or was at a specified time conscious of a particular sensation, is a fact.

(*e*) That a man has a certain reputation is a fact.

One fact is said to be relevant to another when the one is connected with the other in any of the ways referred to in the provisions of this Act relating to the relevancy of facts

*'Relevant'*

*'Facts in issue'*

The expression "Facts in issue" means and includes—

any fact from which, either by itself or in connection with other facts, the existence, non-existence, nature, or extent of any right, liability, or disability, asserted or denied in any suit or proceeding, necessarily follows

*Explanation.*—Whenever, under the provisions of the law for the time being in force relating to Civil Procedure, any Court records an issue of fact, the fact to be asserted or denied in the answer to such issue, is a fact in issue

*Illustrations*

A is accused of the murder of B

At his trial the following facts may be in issue—

That A caused B's death,

That A intended to cause B's death

That A had received grave and sudden provocation from B

৩ ধারা। নিম্নলিখিত কথার ও শব্দের নিম্নলিখিত যে অর্থ নির্ণয় করা গেল পূর্ব্বাপর কথাদ্বারা ভাবান্তর প্রকাশ না হইলে এই আইনে সেই২ কথার ও শব্দের সেই২ অর্থ ধরিতে হইবে।

অর্থ করিবার ধারা।

আদালত শব্দের মধ্যে সকল জজ ও মাজিষ্ট্রেট গণ্য ও সালিসভিন্ন অন্য যে সকল ব্যক্তি আইনমতে সাক্ষ্য গ্রহণ করিবার ক্ষমতাপন্ন হন তাঁহারাও গণ্য।

আদালত।

বৃত্তান্ত শব্দে এই২ বিষয় বুঝায় ও এই২ বিষয় গণ্য।

বৃত্তান্ত।

(১) যে বিষয় বা বিষয়ের যে অবস্থা বা বিষয়ের যে সম্পর্ক ইন্দ্রিয়দ্বারা গ্রাহ্য হয় তাহা।

(২) কোন ব্যক্তি মানসিক যে ভাব অনুবোধ করেন তাহা।

উদাহরণ।

(ক) কোন স্থানে কোন২ দ্রব্য বিশেষ২ স্থলে সাজান আছে, ইহাই বৃত্তান্ত।

(খ) কোন ব্যক্তি কোন কথা শুনিল কিম্বা কোন বিষয় দেখিল, ইহা বৃত্তান্ত।

(গ) কোন ব্যক্তি বিশেষ কোন কথা কহিল, ইহা বৃত্তান্ত

(ঘ) কোন ব্যক্তির বিশেষ অভিমত কিম্বা বিশেষ অভিপ্রায় আছে কিম্বা সে সরলভাবে বা কুটিলভাবে কর্ম্ম করে কিম্বা কোন শব্দের বিশেষ অর্থ প্রয়োগ করে, কিম্বা সুখ দুঃখাদি অনুবোধ করিতেছে বা নির্দ্দিষ্ট সময়ে করিল। এই সকলকে বৃত্তান্ত বলা যায়।

(ঙ) কোন ব্যক্তির সুকীর্ত্তি বা কুকীর্ত্তি আছে ইহা বৃত্তান্ত।

এই আইনে বৃত্তান্তের প্রাসঙ্গিকতা বিষয়ের যে২ বিধান আছে সেই২ বিধানের উল্লিখিত অন্যতর প্রকারে এক বৃত্তান্তের সহিত অন্য বৃত্তান্তের সম্পর্ক থাকিলে সেই২ বৃত্তান্ত পরস্পর প্রাসঙ্গিক বলা যায়।

'প্রসঙ্গিক'।

"ইস্যুঘটিত বৃত্তান্ত" শব্দে এই২ বিষয় বুঝায় ও এই২ বিষয় গণ্য।

ইস্যুঘটিত বৃত্তান্ত।

কোন মোকদ্দমায় কিম্বা মোকদ্দমাঘটিত কোন কার্য্যে যে স্বত্ব কি দায় কি অক্ষমতা উত্থাপিত কি অস্বীকৃত হয় তাহার স্বত্ত্ব কি অস্বত্ত্ব কি ভাব কি ব্যাপকতা যে একক বৃত্তান্তদ্বারা কিম্বা অপর বৃত্তান্তের সহযোগে যে বৃত্তান্তদ্বারা অবশ্য অনুভব হয় সেই বৃত্তান্ত।

ব্যাখ্যা।—দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী-বিষয়ক যে আইন যৎকালে প্রচলিত থাকে সেই আইনের বিধানানুসারে কোন আদালত বৃত্তান্তঘটিত ইস্যু লিপিবদ্ধ করিলে সেই ইস্যুর উত্তরস্বরূপ যে বৃত্তান্ত উত্থাপিত কি অস্বীকৃত হয় তাহাই ইস্যুঘটিত বৃত্তান্ত।

উদাহরণ।

বলরামকে বধ করিয়াছে বলিয়া আনন্দের নামে অভিযোগ হয়।

বিচার কালে এই২ বৃত্তান্ত লইয়া ইস্যু হইতে পারে অর্থাৎ

আনন্দদ্বারা বলরামের মৃত্যু হইল কি না।

আনন্দ বলরামকে বধ করিতে কল্পনা করিল কি না।

বলরামের দ্বারা আনন্দের হঠাৎ গুরুতর রাগ জন্মি বার বিষয় হইয়াছিল কি না।

[*Government Gazette, 2nd April* 1872.]

That A at the time of doing the act which caused B's death was, by no reason of unsoundness of mind, incapable of knowing its nature

"Document" — "Document" means any matter expressed or described upon any substance by means of letters, figures, or marks, or by more than one of those means, intended to be used, or which may be used, for the purpose of recording that matter

*Illustrations*

A writing is a document

Words printed, lithographed, or photographed are documents

A map or plan is a document

An inscription on a metal plate or stone is a document

A caricature is a document

"Evidence" — "Evidence" means and includes—

(1) all statements which the Court permits or requires to be made before it by witnesses, in relation to matters of fact under inquiry,

such statements are called oral evidence

(2) all documents produced for the inspection of the Court,

such documents are called documentary evidence

"Proved" — A fact is said to be proved when, after considering the matters before it, the Court either believes it to exist, or considers its existence so probable that a prudent man ought, under the circumstances of the particular case, to act upon the supposition that it exists

"Disproved" — A fact is said to be disproved when, after considering the matters before it, the Court either believes that it does not exist, or considers its non-existence so probable that a prudent man ought, under the circumstances of the particular case, to act upon the supposition that it does not exist

"Not proved" — A fact is said not to be proved when it is neither proved nor disproved

"May presume" — **4.** Whenever it is provided by this Act that the Court may presume a fact, it may either regard such fact as proved, unless and until it is disproved, or may call for proof of it.

যে ক্রিয়াদ্বারা খ-নামক ব্যক্তির মৃত্যু হয় অ-নামক ব্যক্তি বাতুলতাপ্রযুক্ত সেই ক্রিয়া করণ সময়ে তাহার ভাব বুঝিতে পারিল না।

দলীল। — কোন ব্যাপার লিপিবদ্ধ করণার্থে কোন দ্রব্যের ব্যবহার করিবার উদ্দেশে কিম্বা ব্যবহার হইতে পারে এই নিমিত্ত সেই দ্রব্যের উপর অক্ষর কি অঙ্ক কি চিহ্নদ্বারা কিম্বা ইহার কএক উপায়দ্বারা যে ব্যাপার ব্যক্ত কি বর্ণিত হয় দলীল শব্দে তাহাই বুঝায়।

উদাহরণ।

লিখিত কথা দলীল হয়।

কথা ছাপা কি লিথগ্রাফ কি ফটগ্রাফ করা গেলে তাহা দলীল।

ম্যাপ কি নকশা দলীল।

তামার পাতে কি পাতরে কোন কথা খোদিত হইলে তাহা দলীল।

ব্যঙ্গজনক চিত্রাদি দলীল।

সাক্ষ্য। — "সাক্ষ্য" শব্দে এইং বিষয় বুঝায় ও এইং বিষয় গণ্য।

(১) বৃত্তান্ত ঘটিত ব্যাপারের অনুসন্ধান লওন কালে আদালত সাক্ষিগিদকে আপনার সম্মুখে তৎসম্পর্কীয় যেং কথা কহিতে দেন বা কহিতে আজ্ঞা করেন তাহা সাক্ষ্য।

তাহাদের সেই কথা বাচনিক সাক্ষ্য বলা যায়।

(২) আদালতের দেখিবার জন্যে যে সকল দলীল উপস্থিত করা যায় তাহা সাক্ষ্য।

সেইং দলীল লিখিত সাক্ষ্য বলা যায়।

প্রমাণিত। — আদালত উপস্থিত কোন ব্যাপারের বিবেচনা করিয়া বৃত্তান্ত সত্য জানিলে, অথবা উপস্থিত বিষয়ের আকারপ্রকার বিবেচনায় বুদ্ধিমান ব্যক্তির সেই বৃত্তান্ত সত্য জ্ঞানে আচরণ করা কর্ত্তব্য এই পর্য্যন্ত ঐ বৃত্তান্ত সম্ভব জ্ঞান করিলে তাহা প্রমাণিত বলা যায়।

খণ্ডিত। — আদালত উপস্থিত কোন ব্যাপারের বিবেচনা করিয়া বৃত্তান্ত বিশ্বাস না করিলে, অথবা উপস্থিত বিষয়ের আকারপ্রকার বিবেচনায় বুদ্ধিমান ব্যক্তির সেই বৃত্তান্ত সত্যজ্ঞানে আচরণ করা কর্ত্তব্য নয় এই পর্য্যন্ত ঐ বৃত্তান্ত অসম্ভব জ্ঞান করিলে ঐ বৃত্তান্ত খণ্ডিত বলা যায়।

অপ্রমাণিত। — বৃত্তান্ত প্রমাণিত না হইলে, খণ্ডিতও না হইলে তাহা অপ্রমাণিত বলা যায় ইতি।

অনুমান করিতে পারেন। — **৪ ধারা।** আদালত কোন বৃত্তান্তের অনুমান করিতে পারেন এই আইনে এমত আদেশ থাকিলে যত কাল সেই বৃত্তান্ত খণ্ডন করা না যায় আদালত তত কাল তাহা প্রমাণিত বলিয়া জ্ঞান করিতে পারিবেন অথবা তাহার প্রমাণ করিবার আজ্ঞা দিতে পারিবেন।

Whenever it is directed by this Act that the Court shall presume a fact, it shall regard such fact as proved, unless and until it is disproved.

"Shall presume."

আদালত কোন বৃত্তান্তের অনুমান করিবেন এই আইনে এমত আদেশ থাকিলে যত কাল সেই বৃত্তান্ত খণ্ডন করা না যায় আদালত ততকাল তাহা প্রমাণিত বলিয়া জ্ঞান করিবেন।

অনুমান করিবেন।

When one fact is declared by this Act to be conclusive proof of another, the Court shall, on proof of the one fact, regard the other as proved, and shall not allow evidence to be given for the purpose of disproving it.

"Conclusive proof"

এই আইনে এক বৃত্তান্ত অন্য বৃত্তান্তের সিদ্ধান্ত প্রমাণ বলিয়া নির্দ্দিষ্ট হইলে উক্ত এক বৃত্তান্তের প্রমাণ হইলে আদালত অন্য বৃত্তান্ত প্রমাণিত বলিয়া জ্ঞান করিবেন ও তাহা খণ্ডিবার সাক্ষ্য লইবার অনুমতি দিবেন না ইতি।

সিদ্ধান্ত প্রমাণ।

## Chapter II.—Of the relevancy of facts.

## দ্বিতীয় পরিচ্ছেদ।—বৃত্তান্তের প্রাসঙ্গিকতার কথা।

**5.** Evidence may be given in any suit or proceeding of the existence or non-existence of every fact in issue and of such other facts as are hereinafter declared to be relevant, and of no others.

Evidence may be given of facts in issue and relevant facts

৫ ধারা। কোন মোকদ্দমায় কিম্বা মোকদ্দমাঘটিত কোন কার্য্যে ইস্যুঘটিত প্রত্যেক বৃত্তান্তের এবং অন্য যে বৃত্তান্ত পশ্চাদ্ভাগে প্রাসঙ্গিক বলিয়া নির্দ্দিষ্ট হইতেছে সেই বৃত্তান্তের সত্ত্বার কি অসত্ত্বার সাক্ষ্য লওয়া যাইতে পারিবে, অন্য বৃত্তান্তের নয়।

ইস্যুঘটিত বৃত্তান্তের ও প্রাসঙ্গিক বৃত্তান্তের সাক্ষ্য গ্রাহ্য হইবার কথা।

*Explanation.*—This section shall not enable any person to give evidence of a fact which he is disentitled to prove by any provision of the law for the time being relating to Civil Procedure.

ব্যাখ্যা।—দেওয়ানী মোকদ্দমার কার্য্যবিধানের যে আইন যে সময়ে প্রচলিত থাকে তাহার কোন বিধানানুসারে কোন বৃত্তান্তের প্রমাণ দেওনার্থে কোন ব্যক্তির স্বত্ব বঞ্চিত হইলে এই ধারাক্রমে তাহার সেই বৃত্তান্তের প্রমাণ দিবার ক্ষমতা হইতে পারিবে না ইতি।

*Illustrations*

(*a*) A is tried for the murder of B by beating him with a club with the intention of causing his death

At A's trial the following facts are in issue—

A's beating B with the club

A's causing B's death by such beating.

A's intention to cause B's death

(*b.*) A suitor does not bring with him and have in readiness for production at the first hearing of the case, a bond on which he relies This section does not enable him to produce the bond or prove its contents at a subsequent stage of the proceedings, otherwise than in accordance with the conditions prescribed by the Code of Civil Procedure

উদাহরণ।

(ক) বলরামকে মারিয়া ফেলিবার অভিপ্রায়ে মুদ্গর দ্বারা আঘাত করিল বলিয়া বধ করিবার অভিযোগে আনন্দের বিচার হয়।

আনন্দের বিচারকালে নিম্নলিখিত বৃত্তান্ত ইস্যুঘটিত।

আনন্দ বলরামকে মুদ্গর দিয়া মারিল কি না।

সেইপ্রহার দ্বারা আনন্দ বলরামের মৃত্যুর কারণ হইল কি না।

বলরামকে মারিয়া ফেলিতে আনন্দের কল্পনা ছিল কি না।

(খ) কোন অর্থী যে খতের উপর নির্ভর করে সেই খত সঙ্গে আনে নাই ও মোকদ্দমা প্রথমে শুনিবার সময়ে সেই খত দেখাইবার জন্যে প্রস্তুত রাখে নাই। দেওয়ানী মোকদ্দমার কার্য্যবিধানের আইনের নির্দ্দিষ্ট নিয়মভিন্ন সেই অর্থী এই ধারাক্রমে ঐ মোকদ্দমা প্রচলিত থাকার পশ্চাৎ কোন সময়ে খত দেখাইতে বা তাহার মর্ম্মের প্রমাণ করিতে পারিবে না।

**6.** Facts which, though not in issue, are so connected with a fact in issue as to form part of the same transaction, are relevant, whether they occurred at the same time and placee or at different times and places.

Relevancy of facts forming part of same transaction

৬ ধারা। বৃত্তান্ত ইস্যুর মধ্যে ধরা না গেলেও ইস্যুঘটিত কোন বৃত্তান্তের সঙ্গে সংযুক্ত থাকাতে একি ব্যাপারের অঙ্গস্বরূপ হইলে তাহা প্রাসঙ্গিক। সেই দুই বৃত্তান্ত একি সময়ে বা ভিন্ন২ সময়ে বা স্থানে ঘটিলেও প্রাসঙ্গিক হয় ইতি।

যে২ বৃত্তান্ত একি ব্যাপারের অঙ্গস্বরূপ হয় তাহার কথা।

*Illustrations*

(*a.*) A is accused of the murder of B by beating him Whatever was said or done by A or B or the by standers at the beating or so shortly before or after it, as to form part of the transaction, is a relevant fact.

উদাহরণ।

(ক) আনন্দের নামে বলরামকে প্রহার করণদ্বারা বধ করণাপরাধের অভিযোগ হয়। সেই প্রহার করণ সময়ে আনন্দ কি বলরাম কিম্বা যে ব্যক্তিরা নিকটে দাঁড়াইয়াছিল তাহারা যে২ কথা কহিয়াছিল ও যে২ কর্ম্ম করিয়াছিল তাহা, কিম্বা তাহাদের যে কথা কি কর্ম্ম ঐ ব্যাপারের কিঞ্চিৎ পূর্ব্বে কি পশ্চাৎ কহা কি করা প্রযুক্ত ঐ ব্যাপারের একাংশ হয় সেই২ কথা কি কর্ম্ম প্রাসঙ্গিক বৃত্তান্ত।

(*b*.) A is accused of waging war against the Queen by taking part in an armed insurrection in which property is destroyed, troops are attacked, and gaols are broken open. The occurrence of these facts is relevant as forming part of the general transaction, though A may not have been present at all of them.

(*c*.) A sues B for a libel contained in a letter forming part of a correspondence. Letters between the parties relating to the subject out of which the libel arose, and forming part of the correspondence in which it is contained, are relevant facts, though they do not contain the libel itself

(*d*.) The question is whether certain goods ordered from B were delivered to A. The goods were delivered to several intermediate persons successively. Each delivery is a relevant fact.

Facts which are occasion, cause, or effect of facts in issue.

**7.** Facts which are the occasion, cause, or effect, immediate or otherwise, of relevant facts, or facts in issue, or which constitute the state of things under which they happened, or which afforded an opportunity for their occurrence or transaction, are relevant.

*Illustrations.*

(*a*) The question is, whether A robbed B.

The facts that, shortly before the robbery, B went to a fair with money in his possession, and that he showed it, or mentioned the fact that he had it, to third persons, are relevant

(*b*) The question is, whether A murdered B.

Marks on the ground produced by a struggle at or near the place where the murder was committed are relevant facts.

(*c*.) The question is, whether A poisoned B.

The state of B's health before the symptoms ascribed to poison, and habits of B, known to A, which afforded an opportunity for the administration of poison, are relevant facts.

Motive, preparation, and previous or subsequent conduct.

**8.** Any fact is relevant which shows or constitutes a motive or preparation for any fact in issue or relevant fact.

The condut of any party, or of any agent to any party, to any suit or proceding in reference to such suit or proceeding, or in reference to any fact in issue therein or relevant thereto, and the conduct of any person an offence against whom is the subject of any proceeding, is relevant, if such conduct influences or is influenced by fact in issue or relevant fact, and whether it was previous or subsequent thereto.

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭২। ২ আপ্রিল।]

(খ) অস্ত্রশস্ত্র লইয়া হাঙ্গামা হওয়াতে সম্পত্তি নষ্ট হইয়া গেল ও সৈন্যের প্রতি আক্রমণ হইল ও জেলখানা ভাঙ্গিয়া খোলা গেল। আমন্দ সেই হাঙ্গামার ভাগী ছিল বলিয়া তাহার নামে মহারাণীর বিপক্ষে যুদ্ধ করণাপরাধের অভিযোগ হইল। উক্ত সম্পত্তি নষ্ট করণাদি সকল ব্যাপারে আমন্দ উপস্থিত না থাকিলেও সেই২ কার্য্য উক্ত সাধারণ ব্যাপারের একাংশ বলিয়া তদ্বিষয়ের বৃত্তান্ত প্রাসঙ্গিক।

(গ) লেখালেখির অন্তর্গত কোন পত্রে আমন্দের নামে অপবাদ থাকাতে আমন্দ বলরামের নামে নালিশ করে। যে বিষয় ধরিয়া অপবাদের উল্লেখ হয়, সেই বিষয় সম্পর্কে উভয় ব্যক্তির লেখালেখির অন্তর্গত অন্য যে পত্রে ঐ অপবাদ না থাকে সেই পত্রাদিও প্রাসঙ্গিক বৃত্তান্ত।

(ঘ) বলরামকে কএক দ্রব্য পাঠাইবার আদেশ হইলে সেই দ্রব্য আমন্দের নিকট পঁহুছিল কি না এই প্রশ্ন হয়। ঐ দ্রব্য একে একে অনেক ব্যক্তির হস্তগত হইয়াছিল। হস্তগত হওনরূপ সেই প্রত্যেক ব্যাপার প্রাসঙ্গিক বৃত্তান্ত।

যে বৃত্তান্ত ইস্যুঘটিত বৃত্তান্তের নিমিত্ত কি হেতু কি ফলস্বরূপ হয় তাহার কথা।

৭ ধারা। কোন বৃত্তান্ত স্পষ্টরূপে কি প্রকারান্তরে প্রাসঙ্গিক বৃত্তান্তের কি ইস্যুঘটিত বৃত্তান্তের নিমিত্ত কি হেতু কি ফলস্বরূপ হইলে কিম্বা বিষয়ের যে অবস্থায় ঐ বৃত্তান্ত ঘটিয়াছিল অন্য বৃত্তান্ত লইয়া বিষয়ের সেই অবস্থা হইলে, কিম্বা সেই অন্য বৃত্তান্ত দ্বারা ঐ বৃত্তান্ত হইবার কিম্বা ঘটিবার সুযোগ হইলে, সেই অন্য বৃত্তান্ত প্রাসঙ্গিক হয় ইতি।

উদাহরণ।

(ক) আমন্দ বলরামের প্রতি দস্যুতা করিল কি না এই প্রশ্ন উত্থাপিত হয়।

ঐ দস্যুক্রিয়ার কিঞ্চিৎ পূর্ব্বে বলরাম টাকা সঙ্গে লইয়া হাটে যাইতেছিল, ও অন্য লোকদিগকে টাকা দেখাইল এবং আমার কাছে টাকা আছে এই কথা অন্য লোকদিগকে কহিল। এই সকল বৃত্তান্ত প্রাসঙ্গিক।

(খ) আমন্দ বলরামকে বধ করিল কি না এই প্রশ্ন হইল। হত্যাব্যাপার যে স্থানে হইয়াছিল সেই স্থানের কি তাহার নিকট স্থানের মাটিতে হাতাহাতি করিবার যে চিহ্ন থাকে তাহা প্রাসঙ্গিক বৃত্তান্ত।

(গ) আমন্দ বলরামকে বিষ খাওয়াইল কি না এইপ্রশ্ন হইল। বিষ খাওয়ার যে লক্ষণ হইয়া থাকে সেই লক্ষণ প্রকাশ হইবার পূর্ব্বে বলরামের শারীরিক স্বাস্থ্য কি অস্বাস্থ্য ছিল এবং বলরামের রীতি ও চরিত্র আমন্দের নিকট জ্ঞাত হওয়াতে তাহার বিষ খাওয়াইবার সুযোগ হইল, এই২ বিষয় প্রাসঙ্গিক বৃত্তান্ত।

প্রবৃত্তির ও পূর্ব্ব উদ্যোগের ও পশ্চাৎ আচারের কথা।

৮ ধারা। যে ক্রিয়াদ্বারা ইস্যুঘটিত কি প্রাসঙ্গিক বৃত্তান্তের প্রবৃত্তি কি উদ্যোগ প্রকাশ হয় কিম্বা যে ক্রিয়া প্রবৃত্তি কি উদ্যোগস্বরূপ হয়, তাহাই প্রাসঙ্গিক বৃত্তান্ত।

মোকদ্দমাসংক্রান্ত কিম্বা মোকদ্দমাঘটিত কোন কার্য্য সংক্রান্ত কোন পক্ষ কিম্বা কোন পক্ষের সপক্ষীয় কোন কর্ম্মকারক সেই মোকদ্দমা কি মোকদ্দমাঘটিত সেই কার্য্যের উপলক্ষে কিম্বা সেই মোকদ্দমা প্রভৃতির ইস্যুঘটিত কি প্রাসঙ্গিক বৃত্তান্তের উপলক্ষে যে আচরণ করে ও যে ব্যক্তির বিপক্ষে অপরাধ লইয়া মোকদ্দমাঘটিত কার্য্য হয় সেই ব্যক্তি যে আচরণ করে তদ্দ্বারা ইস্যুঘটিত কিম্বা প্রাসঙ্গিক বৃত্তান্তের ফলাফল দর্শিলে কিম্বা সেই বৃত্তান্ত দ্বারা উক্ত আচরণের ফলাফল দর্শিলে সেই আচরণ বৃত্তান্তের পূর্ব্বে বা পশ্চাৎ হইলেও প্রাসঙ্গিক হয়।

*Explanation* 1.—The word "conduct" in this section does not include statements, unless those statements accompany and explain acts other than statements: but this explanation is not to affect the relevancy of statements under any other section of this Act.

*Explanation* 2.—When the conduct of any person is relevant, any statement made to him or in his presence and hearing, which affects such conduct, is relevant.

*Illustrations*

(*a*) A is tried for the murder of B.

The facts that A murdered C, that B knew that A had murdered C, and that B had tried to extort money from A by threatening to make his knowledge public, are relevant.

(*b*) A sues B upon a bond for the payment of money. B denies the making of the bond.

The fact that, at the time when the bond was alleged to be made, B required money for a particular purpose, is relevant.

(*c*) A is tried for the murder of B by poison.

The fact that before the death of B, A procured poison similar to that which was administered to B, is relevant.

(*d*) The question is, whether a certain document is the will of A.

The facts that, not long before the date of the alleged will, A made inquiry into matters to which the provisions of the alleged will relate, that he consulted vakils in reference to making the will, and that he caused drafts of other wills to be prepared, of which he did not approve, are relevant.

(*e*) A is accused of a crime.

The facts that either before, or at the time of, or after the alleged crime, A provided evidence which would tend to give to the facts of the case an appearance favorable to himself, or that he destroyed or concealed evidence, or prevented the presence or procured the absence of persons who might have been witnesses, or suborned persons to give false evidence respecting it, are relevant.

(*f*) The question is, whether A robbed B.

The facts that, after B was robbed, C said in A's presence—'the police are coming to look for the man who robbed B,'—and that immediately afterwards A ran away, are relevant.

(*g*) The question is, whether A owes B rupees 10,000.

The facts that A asked C to lend him money, and that D said to C in A's presence and hearing—'I advise you not to trust A for he owes B 10,000 rupees,'—and that A went away without making any answer, are relevant facts.

(*h*) The question is, whether A committed a crime.

১ ব্যাখ্যা।—কোন কথা কহা গেলে তাহা ঐ উক্তি ভিন্ন অন্য ক্রিয়ার আনুসঙ্গিক না হইলে ও তদ্দ্বারা অন্য ক্রিয়ার কারণাদি জানা না গেলে এই ধারাগত "আচরণ" শব্দে সেই উক্তি গণ্য নহে। কিন্তু এই আইনের অন্য কোন ধারামতেও উক্তি প্রাসঙ্গিক হইলে, এই ব্যাখ্যার কথায় তাহার ব্যতিক্রম হইবে না।

২ ব্যাখ্যা।—কোন ব্যক্তির আচরণ প্রাসঙ্গিক হইলে, তাহার নিকট কিম্বা তাহার সাক্ষাৎ কি শ্রুতিগোচরে কথিত যে উক্তিদ্বারা ঐ আচরণের বৈষম্য হয় সেই উক্তিও প্রাসঙ্গিক ইতি।

উদাহরণ।

(ক) বলরামের বধাভিযোগে আনন্দের বিচার হয়।

আনন্দ চন্দ্রকে বধ করিয়াছিল। বলরাম এই কথা জানিত। বলরাম সেই কথা প্রকাশ করিবার ভয় দেখাইয়া আনন্দের স্থানে টাকা চাহিল। এই সকল বৃত্তান্ত প্রাসঙ্গিক।

(খ) আনন্দ খৎ দেখাইয়া বলরামের স্থানে টাকা পাইবার নালিশ করে। বলরাম কহে আমি সেই খৎ লিখিয়া দি নাই।

এমন স্থলে, খৎ যে সময়ে কথিতমতে লেখা গিয়াছিল সেই সময়ে কোন বিশেষ কার্য্যের নিমিত্তে বলরামের টাকার অত্যন্ত প্রয়োজন ছিল এই বৃত্তান্ত প্রাসঙ্গিক।

(গ) বলরামকে বিষ খাওয়াইয়া বধ করিবার অভিযোগে আনন্দের বিচার হয়।

বলরামকে যে বিষ খাওয়ান গিয়াছে, বলরামের মরণের কিঞ্চিৎ পূর্ব্বে আনন্দ সেই প্রকারের বিষ ক্রয় করিয়াছিল এই বৃত্তান্ত প্রাসঙ্গিক।

(ঘ) কোন এক দলীল আনন্দের উইল কি না এই প্রশ্ন উত্থাপিত হয়।

কথিত উইলের বিধানে যেং বিষয়ের উল্লেখ হইয়াছে আনন্দ ঐ কথিত উইলের তারিখের অনতিপূর্ব্বে সেইং বিষয়ের অনুসন্ধান লইলেন, এবং উইল লিখিবার বিষয়ে উকীলদের পরামর্শ গ্রহণ করিলেন এবং উইলের কএক পাণ্ডুলিপি লেখাইয়া পরে তাহা অগ্রাহ্য করিলেন, উক্ত বিষয়ে এই সকল বৃত্তান্ত প্রাসঙ্গিক।

(ঙ) আনন্দের নামে অপরাধের অভিযোগ হয়।

এই স্থলে, মোকদ্দমার বৃত্তান্ত দ্বারা আনন্দের পক্ষে সম্ভাব জন্মে এই কারণে সে কথিত অপরাধ হইবার সময়ে কিম্বা তৎপূর্ব্বে বা পরে সাক্ষ্যের বিধান করিল, কিম্বা সাক্ষ্য নষ্ট করিল কি গুপ্ত রাখিল, কিম্বা যাহারা সাক্ষ্য দিতে পারিত এমত ব্যক্তিদের উপস্থিত হইবার বাধা দিল কিম্বা তাহারদের উপস্থিত না হইবার উপায় করিল কিম্বা সেই বিষয়ে মিথ্যা সাক্ষ্য দিতে সাক্ষি জুটাইল, এইং বৃত্তান্ত প্রাসঙ্গিক

(চ) আনন্দ বলরামের দ্রব্য অপহরণ করিল কি না এই প্রশ্ন হইল।

এই স্থলে বলরামের দ্রব্য অপহরণ করা গেলে পর, বলরামের দ্রব্য কে অপহরণ করিয়াছে পোলীস ইহার সন্ধান লইতে আসিবে চন্দ্র আনন্দের সাক্ষাৎ এই কথা কহিলে আনন্দ তৎক্ষণাৎ পলাইল। এইং বৃত্তান্ত প্রাসঙ্গিক।

(ছ) আনন্দ বলরামের ১০০০০ টাকা ধারে কি না এই প্রশ্ন হইল।

আনন্দ চন্দ্রের স্থানে টাকা কর্জ্জ লইতে চাহিলে আনন্দের সাক্ষাৎ ও শ্রুতিগোচরে দীননাথ চন্দ্রকে কহিল, আনন্দ বলরামের ১০,০০০ টাকা ধারে তুমি বিশ্বাস করিয়া তাহাকে আর টাকা দিও না, আনন্দ এই কথা শুনিয়া উত্তর না দিয়া চলিয়া গেল। এইং বৃত্তান্ত প্রাসঙ্গিক।

(জ) আনন্দ অমুক অপরাধ করিয়াছে কি না এই প্রশ্ন হইল.

**The fact that A absconded after receiving a letter warning him that inquiry was being made for the criminal, and the contents of the letter, are relevant.**

অপরাধিকে ধরিবার উদ্যোগ করা যাইতেছে আসমমকে সতর্ক করণ ভাবের এই পত্র পাইয়া পলায়ন করিল এই কথা ও সেই পত্রের মর্ম্ম প্রাসঙ্গিক।

**(i)** A is accused of a crime

(ট) আসমের নামে অপরাধের অভিযোগ হয়।

**The facts that, after the commission of the alleged crime, he absconded, or was in possession of property or the proceeds of property acquired by the crime, or attempted to conceal things which were or might have been used in committing it, are relevant.**

এই স্থলে, কথিত অপরাধ করা গেলে পর আসমম পলায়ন করিল কিম্বা ঐ অপরাধের দ্বারা যে দ্রব্য পাওয়া যায় সেই দ্রব্য কিম্বা তাহার মূল্য তাহার অধিকারে ছিল কিম্বা সেই অপরাধ করণে যেং দ্রব্যের ব্যবহার হইয়াছিল কিম্বা হইতে পারিত আসমম তাহা গোপনে রাখিবার উদ্যোগ করিল, এইং বৃত্তান্ত প্রাসঙ্গিক।

**(j.)** The question is, whether A was ravished

(ঠ) আদরীকে বলাৎকার করা গেল কি না এই প্রশ্ন হইল।

**The facts that, shortly after the alleged rape she made a complaint relating to the crime the circumstances under which and the terms in which the complaint was made, are relevant**

এই স্থলে, কথিত বলাৎকার করা গেলে পর আদরী সেই অপরাধের বিষয়ে নালিশ করে এই কথা এবং যে ভাবগতিকে ও যে কথা কহিয়া নালিশ করিল, এই সকল বৃত্তান্ত প্রাসঙ্গিক

**The fact that, without making a complaint, she said that she had been ravished is not relevant as conduct under this section, though it may be relevant**

আমাকে বলাৎকার করা গিয়াছে নালিশ না করিয়া ঐ স্ত্রীর এই কথামাত্র এই ধারামতে আচরণ বলিয়া প্রাসঙ্গিক নয়। তথাপি

**as a dying declaration under section 32, (1), or**

৩২ ধারার (১) প্রকরণমতে মুমূর্ষু বাক্য বলিয়া কিম্বা

**as corroborative evidence under section 157.**

১৫৭ ধারামতে প্রতিপোষক সাক্ষ্য বলিয়া প্রাসঙ্গিক হইতে পারে।

**(k)** The question is, whether A was robbed

(ড) আসমের দ্রব্য চুরি করা গেল কি না এই প্রশ্ন হইল।

**The fact that, soon after the alleged robbery, he made a complaint relating to the offence, the circumstances under which, and the terms in which, the complaint was made, are relevant**

এই স্থলে কথিত চৌর্য্য ব্যাপারের কিঞ্চিৎপরে আসমম সেই অপরাধের বিষয়ে নালিশ করিল এই কথা এবং যে ভাবগতিকে ও যে কথা কহিয়া নালিশ করিল এই সকল বৃত্তান্ত প্রাসঙ্গিক।

**The fact that he said he had been robbed without making any complaint, is not relevant as conduct under this section, though it may be relevant**

নালিশ না করিয়া আমার দ্রব্য চুরি করা গিয়াছে আসমমের এই কথামাত্র এই ধারামতে আচরণ বলিয়া প্রাসঙ্গিক নয়, তথাপি

**as a dying declaration under section 32, clause (1), or**

৩২ ধারার (১) প্রকরণমতে মুমূর্ষুবাক্য বলিয়া কিম্বা

**as corroborative evidence under section 157**

১৫৭ ধারামতে প্রতিপোষক সাক্ষ্য বলিয়া প্রাসঙ্গিক হইতে পারে।

**9.** Facts necessary to explain or introduce a fact in issue or relevant fact, or which support or rebut an inference suggested by a fact in issue or relevant fact, or which establish the identity of any thing or person, whose identity is relevant, or fix the time or place at which any fact in issue or relevant fact happened, or which show the relation of parties by whom any such fact was transacted, are relevant in so far as they are necessary for that purpose.

Facts necessary to explain or introduce relevant facts

৯ ধারা। ইস্যুঘটিত কি প্রাসঙ্গিক বৃত্তান্ত ব্যাখ্যা করিবার কিম্বা উপস্থিত করিবার নিমিত্তে কিম্বা ইস্যুঘটিত কি প্রাসঙ্গিক বৃত্তান্তদ্বারা যে অনুভূতির সূচনা হয় তাহার প্রতিপোষকতা করিবার কিম্বা তাহা খণ্ডিবার নিমিত্তে যে বৃত্তান্ত আবশ্যক কিম্বা কোন দ্রব্যের কি ব্যক্তির অনন্যতা প্রাসঙ্গিক হইলে যে বৃত্তান্তদ্বারা সেই অনন্যতা নির্ণয় করা যায়, কিম্বা ইস্যুঘটিত কি প্রাসঙ্গিক বৃত্তান্ত যে সময়ে ও যে স্থানে ঘটিয়াছিল সেই সময় ও স্থান যে বৃত্তান্তদ্বারা নির্ণয় করা যায়, কিম্বা উক্ত বৃত্তান্ত যে ব্যক্তিদের দ্বারা নিষ্পাদন করা গেল যে বৃত্তান্তদ্বারা সেই ব্যক্তিদের পরস্পর সম্বন্ধ দৃষ্ট হয় সেই বৃত্তান্ত সেই কারণে যত দূর আবশ্যক তত দূর প্রাসঙ্গিক ইতি।

প্রাসঙ্গিক বৃত্তান্ত ব্যাখ্যা করিবার কিম্বা উপস্থিত করিবার নিমিত্তে যে বৃত্তান্ত আবশ্যক তাহার কথা।

*Illustrations*

উদাহরণ।

**(a)** The question is, whether a given document is the will of A.

(ক) উপস্থিত দলীলখানি আসমের উইল কি না এই প্রশ্ন হইল।

**The state of A's property and of his family at the date of the alleged will may be relevant facts.**

কথিত উইলের তারিখে আসমের সম্পত্তির ও তাহার পরিবারের যে অবস্থা ছিল ইহার বৃত্তান্ত প্রাসঙ্গিক হইতে পারে।

*(b.)* A sues B for a libel imputing disgraceful conduct to A. B affirms that the matter alleged to be libellous is true.

The position and relations of the parties at the time when the libel was published may be relevant facts as introductory to the facts in issue.

The particulars of a dispute between A and B about a matter unconnected with the alleged libel are irrelevant, though the fact that there was a dispute may be relevant if it affected the relations between A and B.

*(c.)* A is accused of a crime.

The fact that, soon after the commission of the crime, A absconded from his house, is relevant, under section 8, as conduct subsequent to and affected by facts in issue.

The fact that, at the time when he left home, he had sudden and urgent business at the place to which he went, is relevant as tending to explain the fact that he left home suddenly.

The details of the business on which he left are not relevant, except in so far as they are necessary to show that the business was sudden and urgent.

*(d.)* A sues B for inducing C to break a contract of service made by him with A. C on leaving A's service says to A, I am leaving you because B has made me a better offer. This statement is a relevant fact as explanatory of C's conduct, which is relevant as a fact in issue.

*(e.)* A, accused of theft, is seen to give the stolen property to B, who is seen to give it to A's wife. B says as he delivers it—'A says you are to hide this.' B's statement is relevant as explanatory of a fact which is part of the transaction.

*(f.)* A is tried for a riot, and is proved to have marched at the head of a mob. The cries of the mob are relevant as explanatory of the nature of the transaction.

**10.** Where there is reasonable ground to believe that two or more persons have conspired together to commit an offence or an actionable wrong, any thing said, done, or written, by any one of such persons in reference to their common intention, after the time when such intention was first entertained by any one of them, is a relevant fact as against each of the persons believed to be so conspiring, as well for the purpose of proving the existence of the conspiracy as for the purpose of showing that any such person was a party to it.

Things said or done by conspirator in reference to common design.

(খ) আমন্দের লজ্জাকর আচরণ হইয়াছে বলরামের এই কথায় আমন্দ তাহার নামে অপবাদের নালিশ করে। বলরাম এই উত্তর করে যাহা অপবাদ বলা গেল তাহা সত্য।

অপবাদ যে সময়ে প্রকাশ করা গিয়াছিল সেই সময়ে উভয় পক্ষের যে অবস্থা ও পরস্পর যে সম্বন্ধ ছিল ইসুঘটিত বৃত্তান্ত উপস্থিত করিবার উপলক্ষে ঐ সম্বন্ধের বৃত্তান্ত প্রাসঙ্গিক হইতে পারে।

কথিত অপবাদের সঙ্গে যে বিষয়ের সম্পর্ক নাই এমত বিষয়ে আমন্দের ও বলরামের মধ্যে বিবাদ হইলে ঐ বিবাদের বর্ণনা অপ্রাসঙ্গিক কিন্তু সেই বিবাদের দ্বারা আমন্দের ও বলরামের ভাবের ব্যত্যয় হইলে সেই বিবাদ যে হইয়াছিল এই বৃত্তান্ত প্রাসঙ্গিক হইতে পারে।

(গ) আমন্দের নামে অপরাধের অভিযোগ হয়।

অপরাধ হইবার কিঞ্চিৎপরে আমন্দ ঘর ছাড়িয়া পলায়ন করিল ইসুঘটিত বৃত্তান্ত হইবার পর ও সেই বৃত্তান্ত প্রযুক্ত আচরণ বলিয়া ৮ ধারামতে তাহার সেই কর্ম্ম প্রাসঙ্গিক হয়।

যে সময়ে ঘর ছাড়িয়া অন্য স্থানে গেল সেই সময়ে তাহার সেই অন্য স্থানে হঠাৎ অত্যন্ত প্রয়োজনীয় কর্ম্ম পড়িল এই কথাটি ঘরহইতে তাহার হঠাৎ যাইবার হেতু বলিয়া প্রাসঙ্গিক হয়।

যে কর্ম্মের নিমিত্তে গিয়াছিল, সেই অত্যাবশ্যক কর্ম্ম হঠাৎ উপস্থিত হইল কেবল ইহা দেখাইবার জন্যে ঐ কর্ম্মের বিস্তারিত বর্ণনা প্রাসঙ্গিক হইতে পারিবে নতুবা অপ্রাসঙ্গিক।

(ঘ) চন্দ্র আমন্দের নিকট চাকরী করিতে চুক্তি করিলে বলরাম ও চাকে সেই চুক্তি ভাঙ্গিবার প্রবৃত্তি দিল আমন্দ ইহা বলিয়া বলরামের নামে অভিযোগ করে। আমন্দের নিকট চাকরী ত্যাগ করিবার সময়ে চন্দ্র তাহাকে কহিল যে, 'বলরাম আমাকে অধিক বেতন দিতে চাহিয়াছে এই কারণে আমি চাকরী ছাড়িয়া গেলাম।' চন্দ্রের ঐ কার্য্য ইসুঘটিত বৃত্তান্ত বলিয়া প্রাসঙ্গিক এবং সেই উক্তি দ্বারা তাহার সেই আচরণের কারণ জানা গেল এই নিমিত্ত সেই উক্তিই প্রাসঙ্গিক।

(ঙ) আমন্দের নামে চুরি করণাপরাধের অভিযোগ হয়। কোন ব্যক্তি তাহাকে ঐ চোরা দ্রব্য বলরামের হাতে দিতে ও পরে বলরামকে আমন্দের স্ত্রীর হাতে দিতে দেখিয়াছে ও দিবার সময়ে বলরাম কহিল আমন্দ তোমাকে এই দ্রব্য লুকাইয়া রাখিতে কহিয়াছে। যে বৃত্তান্ত উক্ত ব্যাপারের একাংশ হয় ঐ কথার দ্বারা সেই বৃত্তান্তের ব্যাখ্যা হইল বলিয়া বলরামের সেই কথা প্রাসঙ্গিক।

(চ) দাঙ্গা করিয়াছে বলিয়া আমন্দের বিচার হয় ও সে জনতার সরদারমতে গিয়াছিল ইহার প্রমাণ হইল। ঐ জনতা উচ্চৈঃস্বরে ডাকিয়া যেং কথা কহিয়াছিল তদ্দ্বারা ঐ ব্যাপারের ভাব বুঝা যায় বলিয়া সেইং কথা প্রাসঙ্গিক।

১০ ধারা। দুই কি তদধিক ব্যক্তি অপরাধ কিম্বা অভিযোজ্য অন্যায় ক্রিয়া করণার্থে ষড়যন্ত্র করিল এমত জ্ঞান করিবার কারণ থাকিলে তাহারদের মধ্যে কোন এক ব্যক্তির প্রথম সেই অভিসন্ধি হইলে পর তাহারদের অন্যতর ব্যক্তি ঐ সাধারণ অভিসন্ধির উদ্দেশে যে কথা কহে বা লেখে ও যে কর্ম্ম করে, ঐ ষড়যন্ত্র যে হইয়াছে ইহার প্রমাণ করিবার নিমিত্তে এবং উক্ত অন্যতর ব্যক্তি তাহার সহায় ছিল ইহা দেখাইবার নিমিত্তে ষড়যন্ত্রকারি বলিয়া যাহাদের প্রতি সন্দেহ থাকে তাহারদের প্রত্যেক ব্যক্তির বিপক্ষে সেই কথা প্রাসঙ্গিক বৃত্তান্ত হয় ইতি।

সাধারণ অভিসন্ধি লক্ষ করিয়া সহায় ব্যক্তির উক্তির বা কর্ম্মের কথা।

*Illustration.*

(*a.*) Reasonable ground exists for believing that A has joined in a conspiracy to wage war against the Queen.

The facts that B procured arms in Europe for the purpose of the conspiracy, C collected money in Calcutta for a like object, D persuaded persons to join the conspiracy in Bombay, E published writings advocating the object in view at Agra, and F transmitted from Delhi to G at Cabul the money which C had collected at Calcutta, and the contents of a letter written by H giving an account of the conspiracy, are each relevant both to prove the existence of the conspiracy and to prove A's complicity in it, although he may have been ignorant of all of them and although the persons by whom they were done were strangers to him, and although they may have taken place before he joined the conspiracy or after he left it.

উদাহরণ।

(ক) আমন মহারাণীর সঙ্গে যুদ্ধ করিবার ষড়যন্ত্রে লিপ্ত এমত জ্ঞান করিবার যুক্তিসিদ্ধ কারণ আছে।

সেই ষড়যন্ত্রের উপলক্ষে বলরাম ইউরোপে অস্ত্রশস্ত্র ক্রয় করিল, চন্দ্র সেই অভিপ্রায়ে কলিকাতায় টাকা আদায় করিল, দীননাথ বোম্বাইবাসি কএক ব্যক্তিকে সেই ষড়যন্ত্রে মিলিবার প্রবৃত্তি দিল, আগ্রায় ঈশান সেই অভিসন্ধির পোষকতায় লিপি প্রকাশ করিল, কলিকাতায় চন্দ্র যে টাকা আদায় করে ফকীরচাঁদ দিল্লীতে থাকিয়া কাবুলে গণেশের নিকট সেই টাকা পাঠাইল, হরমোহন কোন পত্রে সেই ষড়যন্ত্রের বৃত্তান্ত লিখিল এমত স্থলে আমন সেই সকল ব্যক্তিকে না জানিলেও এবং যে ব্যক্তিরা ঐ সকল ক্রিয়া করে তাহারা আমনের অপরিচিত লোক হইলেও এবং সেই ষড়যন্ত্রে আমনের মিলিবার পূর্ব্বে কিম্বা ছাড়িয়া যাইবার পরেও এই কার্য্য করা গেলে ঐ ষড়যন্ত্র হওয়ার প্রমাণার্থে এবং আমন সেই ষড়যন্ত্রে মিলিত ছিল ইহার প্রমাণার্থে উক্ত সকল বৃত্তান্ত প্রাসঙ্গিক।

When facts not otherwise relevant become relevant.

**11.** Facts not otherwise relevant are relevant—

যে বৃত্তান্ত স্থলান্তরে অপ্রাসঙ্গিক হইলেও প্রাসঙ্গিক হয় তাহার কথা।

১১ ধারা। কোন বৃত্তান্ত স্থলান্তরে প্রাসঙ্গিক না হইলেও এই২ স্থলে প্রাসঙ্গিক হয়,

(1) if they are inconsistent with any fact in issue or relevant fact;

(2) if by themselves or in connection with other facts they make the existence or non-existence of any fact in issue or relevant fact highly probable or improbable.

(১) ইস্যুঘটিত কিম্বা প্রাসঙ্গিক কোন বৃত্তান্তের অসঙ্গত হইলে,

(২) সেই বৃত্তান্তদ্বারা কিম্বা অন্য বৃত্তান্তের সংযোগে সেই বৃত্তান্তদ্বারা ইস্যুঘটিত কিম্বা প্রাসঙ্গিক কোন বৃত্তান্তের সত্তা কি অসত্তা অত্যন্ত সম্ভব বা অসম্ভব হইলে ইতি।

*Illustrations.*

(*a.*) The question is, whether A committed a crime at Calcutta on a certain day.

The fact that on that day A was at Lahore is relevant.

The fact that near the time when the crime was committed, A was at a distance from the place where it was committed, which would render it highly improbable, though not impossible, that he committed it, is relevant.

(*b.*) The question is, whether A committed a crime.

The circumstances are such that the crime must have been committed either by A, B, C, or D. Every fact which shows that the crime could have been committed by no one else, and that it was not committed by either B, C, or D, is relevant.

উদাহরণ।

(ক) আমন নির্দ্দিষ্ট দিনে কলিকাতায় অপরাধ করিল কি না এই প্রশ্ন হইল।

সেই দিনে আমন লাহোরে ছিল এই বৃত্তান্ত প্রাসঙ্গিক।

অপরাধ যে সময়ে করা গেল আমন ঐ অপরাধ হইবার কিঞ্চিৎ পূর্ব্বে কি পরে সেই স্থান হইতে দূরে থাকাপ্রযুক্ত তদ্দ্বারা সেই অপরাধ করা অসম্ভব না হইলেও অত্যন্ত অসম্ভব হইলে ঐ বৃত্তান্ত প্রাসঙ্গিক হয়।

(খ) আমন অমুক অপরাধ করিল কি না এই প্রশ্ন হয়।

অবস্থাগতিক বিবেচনা করিলে হয় আমন, না হয় বলরাম কিম্বা চন্দ্র অথবা দীননাথ ইহার একতর ব্যক্তি ঐ অপরাধ করিয়াছে। এমত স্থলে অন্য কাহার দ্বারা সেই অপরাধ হইতে পারিল না এবং বলরাম কি চন্দ্র কি দীননাথ সেই অপরাধ করে নাই ইহা যে বৃত্তান্তদ্বারা দেখা যাইতে পারে তাহা প্রাসঙ্গিক।

In suits for damages, facts tending to enable Court to determine amount are relevant.

**12.** In suits in which damages are claimed, any fact which will enable the Court to determine the amount of damages which ought to be awarded is relevant.

হানিপূরণের মোকদ্দমায় যে বৃত্তান্ত দ্বারা হানির মূল্য নির্ণয় হইতে পারে তাহা প্রাসঙ্গিক হওয়ার কথা।

১২ ধারা। মোকদ্দমায় হানিপূরণের দাওয়া হইলে হানিস্বরূপ কত টাকা দিবার আজ্ঞা করা উচিত আদালত যে বৃত্তান্তদ্বারা ইহা নির্ণয় করিতে পারেন তাহা প্রাসঙ্গিক ইতি।

Facts relevant when right or custom is in question.

**13.** Where the question is as to the existence of any right or custom, the following facts are relevant—

স্বত্বের কি রীতির কথা উত্থাপন হইলে যে বৃত্তান্ত প্রাসঙ্গিক হয় তাহার কথা।

১৩ ধারা। কোন স্বত্ব কিম্বা রীতি প্রবল আছে কি না এই প্রশ্ন উত্থাপন হইলে নিম্নলিখিত বৃত্তান্ত প্রাসঙ্গিক।

(*a.*) Any transaction by which the right or custom in question was created, claimed, modified, recognized, asserted, or denied, or which was inconsistent with its existence.

(ক) যে ব্যাপারে কথিত স্বত্বের বা রীতির সৃষ্টি কি দাওয়া করা গেল বা ঐ স্বত্ব বা রীতি মতান্তরিত কি স্বীকৃত বা অস্বীকৃত হইল কিম্বা যে ব্যাপার ঐ স্বত্বের বা রীতির অসঙ্গত হয় তাহা।

(e.) A is accused of defaming B by publishing an imputation intended to harm the reputation of B.

The fact of previous publications by A respecting B, showing ill-will on the part of A towards B, is relevant, as proving A's intention to harm B's reputation by the particular publication in question.

The facts that there was no previous quarrel between A and B, and that A repeated the matter complained of as he heard it, are relevant, as showing that A did not intend to harm the reputation of B.

(f) A is sued by B for fraudulently representing to B that C was solvent, whereby B, being induced to trust C, who was insolvent, suffered loss.

The fact that, at the time when A represented C to be solvent, C was supposed to be solvent by his neighbours and by persons dealing with him, is relevant, as showing that A made the representation in good faith.

(g) A is sued by B for the price of work done by B upon a house of which A is owner, by the order of C, a contractor.

A's defence is that B's contract was with C.

The fact that A paid C for the work in question is relevant, as proving that A did, in good faith, make over to C the management of the work in question, so that C was in a position to contract with B on C's own account, and not as agent for A.

(h) A is accused of the dishonest misappropriation of property which he had found, and the question is whether, when he appropriated it, he believed in good faith that the real owner could not be found.

The fact that public notice of the loss of the property had been given in the place where A was, is relevant, as showing that A did not in good faith believe that the real owner of the property could not be found.

The fact that A knew, or had reason to believe, that the notice was given fraudulently by C, who had heard of the loss of the property and wished to set up a false claim to it, is relevant, as showing that the fact that A knew of the notice did not disprove A's good faith.

(i) A is charged with shooting at B with intent to kill him. In order to show A's intent, the fact of A's having previously shot at B may be proved.

(j) A is charged with sending threatening letters to B. Threatening letters previously sent by A to B may be proved, as showing the intention of the letters.

(চ) আমন্দ বলরামের মানহানি করিবার কল্পনায় তাহার অপবাদ প্রকাশ করিল বলিয়া আমন্দের নামে অপবাদ করণাপরাধের অভিযোগ হয়।

আমন্দ তৎপূর্ব্বে বলরামের বিষয়ে যাহা কথা প্রকাশ করিয়াছিল ও তাহাতে বলরামের প্রতি তাহার দ্বেষ প্রকাশ হয় এই বৃত্তান্ত প্রাসঙ্গিক। যেহেতুক উক্ত বিশেষ অপবাদ প্রকাশ করিয়া বলরামের মানহানি করিতে আমন্দের কল্পনার প্রমাণ হয়।

পূর্ব্বে আমন্দের ও বলরামের মধ্যে বিবাদ ছিল না কিন্তু যে বিষয়ের নালিশ হয় আমন্দ কেবল অন্যের নিকট শুনিয়া তাহা লিখিলেন। এই বৃত্তান্ত প্রাসঙ্গিক যেহেতুক আমন্দ বলরামের মানহানি করিতে কল্পনা করেন নাই এই বৃত্তান্তে ইহা দৃষ্ট হয়।

(ছ) চন্দ্র ঋণশোধ করিতে সক্ষম, আমন্দ প্রতারণাক্রমে বলরামকে এই কথা বলাতে আমন্দের নামে নালিশ হয়। ঐ কথাদ্বারা চন্দ্রের প্রতি বলরামের বিশ্বাসের প্রবৃত্তি হইল কিন্তু চন্দ্র ঋণশোধ করিতে অক্ষম হওয়াতে বলরামের হানি হইল।

আমন্দ যে সময়ে চন্দ্রকে ঋণশোধ করিবার সক্ষম বলিয়া ব্যক্ত করে সেই সময়ে চন্দ্রের প্রতিবাসিগণ ও অন্য যে লোকেরা তাহার সঙ্গে ব্যবহার করিত তাহারা সকলে তাহাকে ঋণশোধ করিতে সক্ষম জানিত এই বৃত্তান্তদ্বারা আমন্দ সরলভাবে ঐ কথা কহিল প্রকাশ হওয়াতে তাহা প্রাসঙ্গিক।

(জ) চন্দ্র আমন্দের ঘরে কোন কর্ম্ম করিবার চুক্তি করিলে বলরামকে সেই কর্ম্ম করিতে আজ্ঞা দিল। বলরাম সেই কর্ম্ম করিয়া তাহার মূল্য পাইবার নিমিত্তে আমন্দের নামে নালিশ করে।

আমন্দ উত্তর করিল চন্দ্রের সঙ্গে বলরামের চুক্তি হইল।

আমন্দ চন্দ্রকে সেই কার্য্যের মূল্য দিল এই বৃত্তান্ত দ্বারা আমন্দ সরলভাবে চন্দ্রের হস্তে সেই কর্ম্ম সম্পাদন করিবার ভার দিল ইহার প্রমাণ হওয়াতে চন্দ্র আমন্দের পক্ষে কর্ম্মকারক না হইয়া আপনার পক্ষে বলরামের সঙ্গে চুক্তি করিতে পারিল। অতএব এই বৃত্তান্ত প্রাসঙ্গিক।

(ঝ) আমন্দ কোন দ্রব্য কুড়িয়া পাইয়া কুটিলভাবে তাহার অপব্যবহার করিল, এই অপরাধে তাহার নামে অভিযোগ হয়, তাহাতে আমন্দ যে সময়ে ঐ দ্রব্য ব্যবহার করিল সেই সময়ে ঐ দ্রব্যের প্রকৃত স্বামির সন্ধান পাওয়া যাইতে পারে না এই কথা সরলভাবে জানিত কি না এই প্রশ্ন উত্থিত হইল।

আমন্দ যে স্থানে ছিল সেই স্থানে ঐ দ্রব্য হারাইবার জ্ঞাপনপত্র প্রকাশ করা গিয়াছিল, এই বৃত্তান্তদ্বারা ইহা জানা যায় যে ঐ দ্রব্যের প্রকৃত স্বামির সন্ধান পাইতে না পারিবার কথায় আমন্দ সরলভাবে বিশ্বাস করিল না। অতএব এই বৃত্তান্ত প্রাসঙ্গিক।

চন্দ্র সেই দ্রব্য হারাণ যাইবার কথা শুনিয়া দ্রব্যের উপর মিথ্যা দাওয়া করিতে ইচ্ছুক হইয়া প্রতারণাভাবে ঐ জ্ঞাপনপত্র প্রকাশ করিয়াছিল আমন্দ ইহা জানিত কিম্বা তাহার এই কথায় বিশ্বাস করিবার কারণ ছিল। আমন্দ ঐ জ্ঞাপনপত্র প্রকাশ হইবার কথা জানিলেও তাহার সরলভাবের অপ্রমাণ হয় না এই বৃত্তান্তদ্বারা ইহা জানা যাওয়াতে ঐ বৃত্তান্ত প্রাসঙ্গিক।

(ট) আমন্দ বলরামকে বধ করিবার কল্পনায় তাহাকে গুলি করিল এই অভিযোগ হইলে আমন্দের সেই কল্পনা প্রমাণ করিবার জন্যে সে পূর্ব্বেও বলরামকে গুলি করিয়াছিল এই কথার প্রমাণ দেওয়া যাইতে পারিবে

(ঠ) আমন্দ বলরামের নিকট ভয় দর্শাইবার কএকখানি পত্র পাঠাইল বলিয়া তাহার নামে অভিযোগ হয়। ঐ২ পত্রের তাৎপর্য্য দর্শাইবার জন্যে আমন্দ পূর্ব্বে বলরামের নামে ভয় দর্শাইবার অন্য২ পত্র পাঠাইল ইহার প্রমাণ করা যাইতে পারিবে।

(*k.*) The question is, whether A has been guilty of cruelty towards B, his wife.

Expressions of their feeling towards each other shortly before or after the alleged cruelty, are relevant facts.

(*l.*) The question is, whether A's death was caused by poison.

Statements made by A during his illness as to his symptoms, are relevant facts.

(*m.*) The question is, what was the state of A's health at the time when an assurance on his life was effected.

Statements made by A as to the state of his health at or near the time in question, are relevant facts.

(*n.*) A sues B for negligence in providing him with a carriage for hire not reasonably fit for use whereby A was injured.

The fact that B's attention was drawn on other occasions to the defect of that particular carriage, is relevant.

The fact that B was habitually negligent about the carriages which he let to hire, is irrelevant.

(*o.*) A is tried for the murder of B by intentionally shooting him dead.

The fact that A, on other occasions, shot at B is relevant, as showing his intention to shoot B.

The fact that A was in the habit of shooting at people with intent to murder them, is irrelevant.

(*p.*) A is tried for a crime.

The fact that he said something indicating an intention to commit that particular crime, is relevant.

The fact that he said something indicating a general disposition to commit crimes of that class, is irrelevant.

Facts bearing on question whether act was accidental or intentional.

**15.** When there is a question whether an act was accidental or intentional, the fact that such act formed part of a series of similar occurrences, in each of which the person doing the act was concerned, is relevant.

*Illustrations.*

(*a.*) A is accused of burning down his house in order to obtain money for which it is insured.

The facts that A lived in several houses successively, each of which he insured, in each of which a fire occurred, and after each of which fires A received payment from a different insurance office, are relevant, as tending to show that the fires were not accidental.

(*b.*) A is employed to receive money from the debtors of B. It is A's duty to make entries in a book showing the amounts received by him. He makes an entry showing that on a particular occasion he received less than he really did receive.

The question is, whether this false entry was accidental or intentional.

The facts that other entries made by A in the same book are false, and that the false entry is in each case in favor of A, are relevant.

(ঝ) আমন্দ আপন স্ত্রী বামার প্রতি নির্দ্দয়াচার করিবার অপরাধী কি না এই প্রশ্ন উত্থিত হইল।

কথিত নির্দ্দয়াচরণের কিঞ্চিৎ পূর্ব্বে কি পরে পরস্পরের ভাবসূচক যে২ কথা কহা গেল তাহার বৃত্তান্ত প্রাসঙ্গিক।

(ঢ) বিষসেবন দ্বারা আমন্দের মৃত্যু হইল কি না এই প্রশ্ন হয়।

আমন্দ পীড়ার সময়ে আপন পীড়ার যে২ লক্ষণ জানাইল তাহা প্রাসঙ্গিক বৃত্তান্ত।

(ণ) আমন্দ যে সময়ে আপন জীবনের উপর বিমা গ্রহণ করে সেই সময়ে তাহার শরীরের কি ভাব ছিল এই প্রশ্ন হয়।

সেই সময়ে কিম্বা তাহার কিঞ্চিৎপূর্ব্বে কি পরে আমন্দ আপন শরীরের স্বাস্থ্যাদি বিষয়ে যে কথা কহিল তাহা প্রাসঙ্গিক বৃত্তান্ত।

(ত) কোন এক গাড়ীর ব্যবহার করা যুক্তিমতে উচিত্ নয় বলরাম আমন্দকে সেই গাড়ী ভাড়া দেওয়াতে আমন্দের হানি হইলে আমন্দ বলরামের নামে অমনোযোগের অভিযোগ করে।

পূর্ব্ব কোনং সময়ে বলরামকে ঐ গাড়ীর দোষের কথা বলা গিয়াছিল এই কথা প্রাসঙ্গিক।

বলরাম যে২ গাড়ী ভাড়া দিয়া থাকে তাহাতে নিয়ত অমনোযোগ প্রকাশ করে এই বৃত্তান্ত অপ্রাসঙ্গিক।

(থ) আমন্দ পূর্ব্ব কল্পনা করিয়া বলরামকে গুলি করিয়া মারিয়া ফেলিলে বধাপরাধে আমন্দের বিচার হয়।

আমন্দ পূর্ব্বেও কএকবার বলরামকে লক্ষ করিয়া বন্দুক ছুড়িয়াছিল এই কথা দ্বারা বলরামকে গুলি করিবার অভিপ্রায় প্রকাশ হওয়াতে সেই কথা প্রাসঙ্গিক।

আমন্দ আরং লোককে বধ করিবার অভিপ্রায়ে তাহারদিগকে লক্ষ করিয়া বন্দুক ছুড়িত এই কথা অপ্রাসঙ্গিক।

(দ) কোন অপরাধ হেতুক আমন্দের বিচার হয়।

আমন্দ সেই অপরাধ করিবার কল্পনা প্রকাশক কোন কথা কহিয়াছিল এই বৃত্তান্ত প্রাসঙ্গিক।

সেই প্রকারের অপরাধ করিবার সাধারণ ভাব প্রকাশক কোন কথা কহিয়াছিল এই বৃত্তান্ত অপ্রাসঙ্গিক।

কার্য্য অকস্মাৎ না কল্পনাপূর্ব্বক করা গেল এই বিষয়ে যে বৃত্তান্ত তাহার কথা।

১৫ ধারা। কোন কার্য্য অকস্মাৎ, না কল্পনাপূর্ব্বক করা গেল, এই প্রশ্ন হইলে, ঐ ক্রিয়া তদনুরূপ কার্য্যশ্রেণীর একাংশ ছিল ও সেই প্রত্যেক ঘটনার ক্রিয়াকারি ব্যক্তির সম্পর্ক ছিল এই বৃত্তান্ত প্রাসঙ্গিক ইতি।

উদাহরণ।

(ক) আমন্দের ঘরের উপর বিমা লওয়া গিয়াছে। আমন্দ সেই বিমার টাকা পাইবার আশয়ে আপনার গৃহ দাহ করে ইহা বলিয়া তাহার নামে অভিযোগ হইল।

আমন্দ ক্রমশঃ অনেক ঘরে বাস করিয়াছে, প্রত্যেক ঘরের উপর বিমাগ্রহণ হইয়াছিল, প্রত্যেক ঘরে আগুন লাগিল, একং ঘর দগ্ধ হইলে আমন্দ বিমার ব্যবসায়ি কোন আফিস হইতে টাকা পাইয়াছিল, এই সকল বৃত্তান্তদ্বারা জানা যায় যে অকস্মাৎ আগুন লাগে নাই। অতএব সেইং বৃত্তান্ত প্রাসঙ্গিক।

(খ) আমন্দ বলরামের খাতকদের নিকট টাকা আদায় করিতে নিযুক্ত হয়। টাকা পাইলে খাতায় জমা দেওয়া আমন্দের কর্ত্তব্য। কোন সময়ে যত টাকা পাইল খাতায় তাহার কম টাকা জমা দিল।

আমন্দ সেই মিথ্যা কথা অকস্মাৎ, না কল্পনা করিয়া লেখে এই প্রশ্ন হইল।

সেই খাতায় আমন্দের লিখিত আরং কথা মিথ্যা ও প্রত্যেকবার সেই মিথ্যা কথা লেখাতে তাহার লাভ হইল এই বৃত্তান্ত প্রাসঙ্গিক।

(c.) A is accused of fraudulently delivering to B a counterfeit rupee.

The question is, whether the delivery of the rupee was accidental.

The facts that soon before or soon after the delivery to B, A delivered counterfeit rupees to C, D, and E, are relevant, as showing that the delivery to A was not accidental.

*Existence of course of business when relevant*

**16.** When there is a question whether a particular act was done, the existence of any course of business, according to which it naturally would have been done, is a relevant fact.

*Illustrations*

(a) The question is, whether a particular letter was despatched

The facts that it was the ordinary course of business for all letters put in a certain place to be carried to the post, and that that particular letter was put in that place, are relevant

(b) The question is, whether a particular letter reached A The facts that it was posted in due course, and was not returned through the Dead Letter Office, are relevant

ADMISSIONS.

*Admissions defined*

**17.** An admission is a statement, oral or documentary, which suggests any inference as to any fact in issue or relevant fact, and which is made by any of the persons, and under the circumstances, hereinafter mentioned.

*Admission— by party to proceeding or his agent,*

**18.** Statements made by a party to the proceeding, or by an agent to any such party whom the Court regards, under the circumstances of the case, as expressly or impliedly authorized by him to make them, are admissions.

*by suitor in representative character*

Statements made by parties to suits suing or sued in a representative character are not admissions, unless they were made while the party making them held that character.

Statements made by—

*by party interested in subject matter,*

(1) persons who have any proprietary or pecuniary interest in the subject-matter of the proceeding, and who make the statement in their character of persons so interested, or

*by person from whom interest derived.*

(2) persons from whom the parties to the suit have derived their interest in the subject-matter of the suit,

(গ) আমদ বলরামকে প্রতারণাপূর্ব্বক কৃত্রিম টাকা দিল বলিয়া তাহার নামে অভিযোগ হয়।

ঐ টাকা দেওয়া অকস্মাৎ হইয়াছিল কি না।

বলরামকে ঐ টাকা দিবার কিঞ্চিৎ পূর্ব্বে কি কিঞ্চিৎ পরে আমদ চন্দ্রকে ও দীনবন্ধুকে ও ঈশানকে কৃত্রিম টাকা দিয়াছিল, এই বৃত্তান্তদ্বারা জানা যায় যে বলরামকে ঐ টাকা দেওয়া আকস্মিক কার্য্য নয়। সেই বৃত্তান্ত প্রাসঙ্গিক।

*কার্য্যের ধারা যে সময়ে প্রাসঙ্গিক হয় তাহার কথা।*

১৬ ধারা। বিশেষ কোন ক্রিয়া করা গেল কি না এই প্রশ্ন হইলে কার্য্য করিবার যে বিশেষ ধারা প্রচলিত আছে উক্ত ক্রিয়া সেই ধারানুসারে করা গেল, এই বৃত্তান্ত প্রাসঙ্গিক ইতি।

উদাহরণ।

(ক) কোন পত্র পাঠান গেল কি না এই প্রশ্ন হইল।

কার্য্যের ধারানুসারে যত পত্র ডাকে যাইবে তাহা কোন বিশেষ স্থানে রাখা গিয়া থাকে, উক্ত পত্রও সেই স্থানে রাখ গিয়াছিল এই বৃত্তান্ত প্রাসঙ্গিক।

(খ) বিশেষ একটি পত্র আমন্দের নিকট পহুছিল কি না এই প্রশ্ন হইলে সেই পত্র নিয়মমতে ডাকঘরে দেওয়া গিয়াছিল এবং ডেড লেটর আফিসহইতে তাহা ফিরিয়া পাঠান যায় নাই এই২ বৃত্তান্ত প্রাসঙ্গিক।

স্বীকারবাক্যের কথা।

*স্বীকার বাক্যের অর্থের কথা।*

১৭ ধারা। বাচনিক কি লিখিত যে কথাদ্বারা ইস্যু-ঘটিত কি প্রাসঙ্গিক কোন বৃত্তান্ত বিষয়ে অনুভূতির সূচনা হয় তাহা নিম্নলিখিত কোন অবস্থায় নিম্নলিখিত কোন ব্যক্তিকর্ত্তৃক কহা গেলে বা লেখা গেলে তাহাই স্বীকার বাক্য ইতি।

*আনুষ্ঠানিক কার্য্যের এক পক্ষের বা তাহার মোক্তারের কথা স্বীকার বাক্য হওয়ার কথা।*

১৮ ধারা। আনুষ্ঠানিক কোন কার্য্যের এক পক্ষ কিম্বা আদালত ভাবগতিক বিবেচনায় তাহার যে মোক্তারকে স্পষ্টতঃ কি ভাবতঃ ঐ পক্ষহইতেই স্বীকার বাক্য কহিতে ক্ষমতাপ্রাপ্ত বলিয়া জ্ঞান করেন সেই মোক্তার যে উক্তি করে তাহা স্বীকার বাক্য।

*অর্থী স্থলাভিষিক্তস্বরূপ যে উক্তি করে তাহা স্বীকার বাক্য হওয়ার কথা।*

মোকদ্দমার একতর পক্ষ স্থলাভিষিক্তস্বরূপে নালিশ করিলে বা তাহার নামে নালিশ হইলে সেই স্থলাভিষিক্ত পদে থাকিতে যে উক্তি করে তাহা স্বীকার বাক্য, নতুবা স্বীকার বাক্য নয়।

*বিবাদীয় বিষয়ে যাহারদের স্বার্থ থাকে তাহারদের স্বীকার বাক্যের কথা।*

(১) যে বিষয় লইয়া কার্য্যানুষ্ঠান হয় সেই বিষয়ে যে ব্যক্তিদের অধিকারিত্ব কি ধনঘটিত কোন স্বার্থ থাকে তাহারা সেই স্বার্থযুক্ত ব্যক্তিস্বরূপ কিম্বা

*যে ব্যক্তির স্থানে স্বার্থ পাওয়া গেল তাহার উক্তির কথা।*

(২) যে বিষয় লইয়া মোকদ্দমা হয় সেই বিষয়ে মোকদ্দমার উভয় পক্ষের স্বার্থ যে ব্যক্তিদের দ্বারা উৎপন্ন হইল সেই ব্যক্তিরা

are admissions if they are made during the continuance of the interest of the persons making the statements.

Admissions by persons whose position must be proved as against party to suit.

**19.** Statements made by persons whose position or liability it is necessary to prove as against any party to the suit, are admissions, if such statements would be relevant as against such persons in relation to such position or liability in a suit brought by or against them, and if they are made whilst the person making them occupies such position or is subject to such liability.

*Illustration.*

A undertakes to collect rents for B.

B sues A for not collecting rent due from C to B.

A denies that rent was due from C to B.

A statement by C that he owed B rent is an admission, and is a relevant fact as against A, if A denies that C did owe rent to B.

Admissions by persons expressly referred to by party to suit.

**20.** Statements made by persons to whom a party to the suit has expressly referred for information in reference to a matter in dispute are admissions.

*Illustration.*

The question is, whether a horse sold by A to B is sound.

A says to B—'Go and ask C, C knows all about it.' C's statement is an admission.

Relevancy of admissions against or in behalf of persons concerned.

**21.** Admissions are relevant and may be proved as against the person who makes them, or his representative in interest; but they cannot be proved by or on behalf of the person who makes them or by his representative in interest, except in the following cases:—

(1.) An admission may be proved by or on behalf of the person making it when it is of such a nature that, if the person making it were dead, it would be relevant as between third persons under section thirty-two.

(2.) An admission may be proved by or on behalf of the person making it when it consists of a statement of the existence of any state of mind or body, relevant or in issue, made at or about the time when such state of mind or body existed, and is accompanied by conduct rendering its falsehood improbable.

তাহারদের সেই স্বার্থ থাকিতে যে কথা কহে তাহাই স্বীকার বাক্য ইতি।

মোকদ্দমার কোন পক্ষের বিপক্ষে যে ব্যক্তিদের অবস্থার প্রমাণ করিতে হইবে তাহারদের স্বীকার বাক্যের কথা।

১৯ ধারা। মোকদ্দমার কোন পক্ষের বিপক্ষে যে ব্যক্তিদের অবস্থার কি দায়ের প্রমাণ করা আবশ্যক সেই ব্যক্তিদের দ্বারা কিম্বা তাহারদের নামে উপস্থিত কৃত কোন মোকদ্দমায় যদি সেই অবস্থা কিম্বা সেই দায়সম্পর্কে ঐ স্বীকার বাক্য তাহারদের বিপক্ষে প্রাসঙ্গিক হইত এবং যদি ঐ ব্যক্তিরা সেই অবস্থায় কিম্বা সেই দায়ের অধীন থাকিতে সেই উক্তি করিয়া থাকে, তবে তাহারদের সেই কথা স্বীকার বাক্য ইতি।

উদাহরণ।

আমন্দ বলরামের নিমিত্ত খাজানা আদায় করিবার কার্য্য গ্রহণ করে।

চন্দ্রের স্থানে বলরামের যে খাজানা পাওনা আছে আমন্দ তাহা আদায় না করাতে বলরাম তাহার নামে নালিশ করে।

আমন্দ কহে যে চন্দ্রের স্থানে বলরামের খাজানা পাওনা নাই।

চন্দ্র কহে যে বলরামের নিকট আমার খাজানা দেনা আছে, ইহা স্বীকার বাক্য। এবং চন্দ্রের স্থানে বলরামের খাজানা পাওনা নয় আমন্দ যদি এই কথা কহে, তবে আমন্দের বিপক্ষে ঐ স্বীকারবাক্য প্রাসঙ্গিক।

মোকদ্দমার এক পক্ষ যে ব্যক্তির নাম স্পষ্ট উল্লেখ করে তাহার স্বীকার বাক্যের কথা।

২০ ধারা। মোকদ্দমার এক পক্ষ বিবাদীয় কোন বিষয়ের সন্ধান লইবার জন্যে অন্য যে ব্যক্তির নাম স্পষ্ট উল্লেখ করে সেই ব্যক্তির উক্তি স্বীকার বাক্য ইতি।

উদাহরণ।

আমন্দ বলরামকে এক ঘোড়া বিক্রয় করিল। সেই ঘোড়া সুস্থাঙ্গ কি না এই প্রশ্ন হইলে

আমন্দ বলরামকে কহে তুমি গিয়া চন্দ্রকে জিজ্ঞাসা কর চন্দ্র সকল বৃত্তান্ত জানে। এই স্থলে চন্দ্রের কথা স্বীকার বাক্য।

সম্পর্কযুক্ত ব্যক্তিদের সপক্ষে বা বিপক্ষে স্বীকার বাক্যের প্রাসঙ্গিকতার কথা।

২১ ধারা। স্বীকারবাক্য প্রাসঙ্গিক ও সেই বাক্যবাদির কিম্বা স্বার্থপক্ষে তাহার স্থলাভিষিক্তের বিপক্ষে ঐ বাক্যের প্রমাণ করা যাইতে পারিবে। কিন্তু যে ব্যক্তি সেই কথা কহে সে কিম্বা স্বার্থপক্ষে তাহার স্থলাভিষিক্ত নিম্নলিখিত স্থলভিন্ন অন্য স্থলে ঐ কথার প্রমাণ করিতে পারিবে না।

(১) যে ব্যক্তি স্বীকার বাক্য কহে সেই ব্যক্তির মৃত্যু হইলে ঐ বাক্যের ভাবপ্রযুক্ত যদি ৩২ ধারামতে সেই বাক্য তৃতীয় ব্যক্তিদের মধ্যে প্রাসঙ্গিক হয়, তবে সেই ব্যক্তির দ্বারা কিম্বা তাহার পক্ষে ঐ বাক্যের প্রমাণ করা যাইতে পারিবে।

(২) কোন ব্যক্তির মনের কি শরীরের যে ভাব প্রাসঙ্গিক কি ইস্যুঘটিত হয় সেই ভাব থাকিতে বা তাহার কিঞ্চিৎ পূর্ব্বে কি পরে মানসিক কি শারীরিক সেই ভাব বিষয়ে যে স্বীকার বাক্য কহা যায়, ও যে আচরণদ্বারা ঐ কথা মিথ্যা হওয়া অসম্ভব হয় তৎকালে এমত আচরণও হইলে ঐ বাক্যবাদী ব্যক্তি ঐ কথার প্রমাণ করিতে পারিবে কিম্বা তাহার পক্ষে ঐ কথার প্রমাণ করা যাইতে পারিবে।

**(3.) An admission may be proved by or on behalf of the person making it if it is relevant otherwise than as an admission.**

*Illustrations.*

(*a.*) The question between A and B is, whether a certain deed is or is not forged. A affirms that it is genuine, B that it is forged.

A may prove a statement by B that the deed is genuine, and B may prove a statement by A that the deed is forged; but A cannot prove a statement by himself that the deed is genuine, nor can B prove a statement by himself that the deed is forged.

(*b.*) A, the Captain of a ship, is tried for casting her away.

Evidence is given to show that the ship was taken out of her proper course.

A produces a book kept by him in the ordinary course of his business, showing observations alleged to have been taken by him from day to day, and indicating that the ship was not taken out of her proper course. A may prove these statements, because they would be admissible between third parties if he were dead under section thirty-two, clause (2).

(*c.*) A is accused of a crime committed by him at Calcutta.

He produces a letter written by himself and dated at Lahore on that day and bearing the Lahore post mark of that day.

The statement in the date of the letter is admissible, because if A were dead it would be admissible under section thirty-two, clause (2).

(*d.*) A is accused of receiving stolen goods knowing them to be stolen.

He offers to prove that he refused to sell them below their value.

A may prove these statements, though they are admissions, because they are explanatory of conduct influenced by facts in issue.

(*e.*) A is accused of fraudulently having in his possession counterfeit coin which he knew to be counterfeit.

He offers to prove that he asked a skilful person to examine the coin, as he doubted whether it was counterfeit or not, and that that person did examine it and told him it was genuine.

A may prove these facts for the reasons stated in the last preceding illustration.

When oral admissions as to the contents of documents are relevant.

**22.** Oral admissions as to the contents of a document are not relevant, unless and until the party proposing to prove them shows that he is entitled to give secondary evidence of the contents of such document under the rules hereinafter contained, or unless the genuineness of a document produced is in question.

(৩) স্বীকারবাক্য বলিয়া প্রাসঙ্গিক না হইয়া স্বীকারবাক্য প্রকারান্তরে প্রাসঙ্গিক হইলে ঐ বাক্যবাদী তাহার প্রমাণ করিতে পারিবে কিম্বা তৎপক্ষে তাহার প্রমাণ করা যাইতে পারিবে ইতি।

উদাহরণ।

(ক) অমুক দলীলখানি জাল করা কি না এই বিষয় লইয়া আমন্দের ও বলরামের মধ্যে বিবাদ হয়। আমন্দ দলীলখানি প্রকৃত বলে বলরাম কৃত্রিম বলে।

বলরাম ঐ দলীল যে প্রকৃত বলিয়াছে আমন্দ ইহার প্রমাণ করিতে পারিবে। ও আমন্দ ঐ দলীল যে কৃত্রিম বলিয়াছে বলরাম ইহার প্রমাণ করিতে পারিবে। কিন্তু আমন্দ যে আপনি ঐ দলীল প্রকৃত বলিয়াছে আমন্দ ইহার প্রমাণ করিতে পারিবে না এবং বলরাম যে আপনি ঐ দলীল কৃত্রিম বলিয়াছে বলরাম ইহার প্রমাণ করিতে পারিবে না।

(খ) কোন জাহাজ ত্যাগ করিয়া যাওন প্রযুক্ত ঐ জাহাজের আমন্দ নামক কাপ্তানের বিচার হয়।

ঐ জাহাজের যে পথে যাওয়া উচিত সেই পথ ভিন্ন অন্য পথে চালান হইয়াছিল ইহার সাক্ষ্য উপস্থিত করা যায়।

আমন্দ প্রতিদিন হিসাব করিয়া জাহাজের পথ নিরূপণ করিয়া রীতিমতে যে বহীতে লিখিত সেই বহী দেখাইল তাহাতে দেখা গেল যে জাহাজের যাইবার উপযুক্ত পথহইতে অন্য পথে লইয়া যাওয়া গেল না। আমন্দের যদি মৃত্যু হইত, তবে ৩২ ধারার ২ প্রকরণমতে তৃতীয় ব্যক্তিদের মধ্যে উক্ত প্রমাণ গ্রাহ্য। অতএব আমন্দ ঐ কথার প্রমাণ করিতে পারিবে।

(গ) কলিকাতায় অপরাধ করিয়াছে বলিয়া আমন্দের নামে অভিযোগ হয়।

আমন্দ সেই তারিখে লাহোরে থাকিয়া এক পত্র লিখিল ও লাহোরের ডাকঘরের সেই তারিখের ছাপ ঐ পত্রে আছে আমন্দ সেই পত্র দেখায়।

আমন্দের মৃত্যু হইলে ৩২ ধারার ২ প্রকরণমতে পত্রের সেই তারিখসূচক উক্তি গ্রাহ্য হইত অতএব তাহা প্রমাণস্বরূপ গ্রাহ্য।

(ঘ) আমন্দের নামে চোরা দ্রব্য চোরা জানিয়া গ্রহণ করিবার অভিযোগ হইল।

সে ঐ দ্রব্যের উপযুক্ত মূল্যের ন্যূন মূল্যে তাহা বিক্রয় করিতে স্বীকার করিল না এই কথার প্রমাণ করিতে চাহে।

এই কথা স্বীকার বাক্য হইলেও আমন্দ তাহার প্রমাণ করিতে পারে, কারণ বিসম্বাদিত বৃত্তান্তের দ্বারা তাহার যে কার্য্যের প্রবৃত্তি হইল উক্ত কথাদ্বারা সেই কার্য্যের ব্যাখ্যা হয়।

(ঙ) আমন্দ কৃত্রিম মুদ্রা কৃত্রিম জানিয়া প্রতারণাক্রমে নিকট রাখে তাহার নামে এই অভিযোগ হয়।

আমন্দ সেই মুদ্রা কৃত্রিম সন্দেহ করিয়া কোন প্রবীণ ব্যক্তিকে তাহার পরীক্ষা করিতে কহিলে সে পরীক্ষা করিয়া তাহা অকৃত্রিম জানাইয়াছিল আমন্দ এই কথার প্রমাণ করিতে চাহে।

ইহার পূর্ব্ব উদাহরণের উল্লিখিত কারণে আমন্দ ঐ বৃত্তান্তের প্রমাণ করিতে পারিবে।

দলীলের মর্ম্মবিষয়ে বাচনিক স্বীকারবাক্য যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা।

২২ ধারা। কোন পক্ষ দলীলের মর্ম্মের প্রমাণ করিবার প্রস্তাব করিলে, নিম্নলিখিত বিধিমতে তাহার ঐ দলীলের মর্ম্মের গৌণ প্রমাণ দিবার স্বত্ব আছে ইহা না দর্শাইলে, কিম্বা ঐ দলীল যে প্রকৃত এই বিষয়ের বিবাদ না হইলে ঐ দলীলের মর্ম্মের বাচনিক স্বীকারবাক্য প্রাসঙ্গিক নয় ইতি।

**23.** In civil cases no admission is relevant, if it is made either upon an express condition that evidence of it is not to be given, or under circumstances from which the Court can infer that the parties agreed together that evidence of it should not be given.

Admissions in civil cases when relevant.

*Explanation.*—Nothing in this section shall be taken to exempt any barrister, pleader, attorney, or vakil from giving evidence of any matter of which he may be compelled to give evidence under section 126.

**24.** A confession made by an accused person is irrelevant in a criminal proceeding, if the making of the confession appears to the Court to have been caused by any inducement, threat, or promise, having reference to the charge against the accused person, proceeding from a person in authority and sufficient, in the opinion of the Court, to give the accused person grounds, which would appear to him reasonable, for supposing that by making it he would gain any advantage or avoid any evil of a temporal nature in reference to the proceedings against him.

Confession caused by inducement, threat, or promise irrelevant.

**25.** No confession made to a Police officer, shall be proved as against a person accused of any offence.

Confession made to a Police officer not to be used as evidence.

**26.** No confession made by any person whilst he is in the custody of a Police officer, unless it be made in the immediate presence of a Magistrate, shall be proved as against such person.

Confession made by accused while in custody of Police not to be used as evidence.

**27.** Provided that, when any fact is deposed to as discovered in consequence of information received from a person accused of any offence, in the custody of a Police officer, so much of such information, whether it amounts to a confession or not, as relates distinctly to the fact thereby discovered, may be proved.

So much of statement or confession made by accused as relates to a fact thereby discovered, may be proved.

২৩ ধারা। দেওয়ানী মোকদ্দমায়, স্বীকারবাক্যের প্রমাণ দেওয়া যাইবে না এই মর্ম্মের স্পষ্ট নিয়মে, কিম্বা তাহার প্রমাণ দেওয়া যাইবে না আদালত যাহাতে উভয় পক্ষের এমত ঐক্যবাক্য হওয়ার অনুভূতি পান এমন ভাব গতিকে ঐ স্বীকারবাক্য কহা গেলে তাহা প্রাসঙ্গিক নয়।

দেওয়ানী যে কদ্দমায় স্বীকারবাক্য যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা।

ব্যাখ্যা।—১২৬ ধারামতে বারিষ্টরের কি প্লীডরের কি মোক্তারের কি উকীলের যে২ বিষয়ের সাক্ষ্য দিতেই হইবে এই ধারার কোন কথা দ্বারা তাঁহারা সেই কার্য্যহইতে নিষ্কৃতি পাইবেন না।

২৪ ধারা। ফৌজদারী মোকদ্দমাঘটিত ব্যাপারে অভিযুক্ত ব্যক্তি অপরাধ স্বীকার করে কিন্তু তাহার নামে যে অভিযোগ হয় আদালতের বিবেচনায় কোন ব্যক্তি তাহাকে তৎসম্পর্কে প্রবৃত্তি দেওয়াতে কিম্বা ভয় দেখাইবাতে কিম্বা কোন অঙ্গীকার করাতে সে ঐ অপরাধ স্বীকার করে এবং যদি অপরাধ স্বীকার করি তবে উপস্থিত মোকদ্দমার সম্পর্কে আমার কোন লাভ হইতে পারিবে কিম্বা আমি কিয়ৎকালীন বিপত্তি হইতে এড়াইতে পারিব প্রবৃত্তিদায়ি ব্যক্তি ক্ষমতাপন্ন লোক হওয়াপ্রযুক্ত অভিযুক্ত ব্যক্তির মনে এমত অনুমান করিবার যুক্তিসিদ্ধ কারণ আছে আদালতের এইরূপ বিবেচনা থাকিলে ঐ ব্যক্তির সেই অপরাধস্বীকার অপ্রাসঙ্গিক হয় ইতি।

প্রবৃত্তিদেওনের কি ভয় দর্শাওনের কিম্বা প্রতিজ্ঞা করণের বলে অপরাধ স্বীকার অপ্রাসঙ্গিক হওয়ার কথা।

২৫ ধারা। পোলীসের কর্ম্মকারকদের নিকট অপরাধ স্বীকার করা গেলে ঐ স্বীকার বাক্য অভিযুক্ত ব্যক্তির বিপক্ষে প্রমাণ করা যাইতে পারিবে না ইতি।

পোলীসের কর্ম্মকারকের নিকট অপরাধ স্বীকার হইলে সাক্ষ্যস্বরূপ তাহার ব্যবহার না হইবার কথা।

২৬ ধারা। কোন ব্যক্তি পোলীসের রক্ষণে থাকিতে অপরাধ স্বীকার করিলে যদি নিজ মাজিষ্ট্রেটের সাক্ষাৎই স্বীকার না করে, তবে তাহার বিপক্ষে সেই কথার প্রমাণ করা যাইতে পারিবে না ইতি।

পোলীসের রক্ষণে থাকিতে অভিযুক্ত ব্যক্তি অপরাধ স্বীকার করিলে সাক্ষ্যস্বরূপ তাহার ব্যবহার না হইবার কথা।

২৭ ধারা। পরন্তু কোন অপরাধে অভিযুক্ত ব্যক্তি পোলীসের কর্ম্মকারকের রক্ষণে থাকিতে তাহার স্থানে সন্ধান পাওয়া প্রযুক্ত কোন বৃত্তান্ত জানা গেল বলিয়া সেই বৃত্তান্তের সাক্ষ্য দেওয়া গেলে সেই সন্ধান অপরাধ স্বীকার করার তুল্য হইলে বা না হইলেও তদ্দ্বারা প্রকাশিত বৃত্তান্তের সহিত ঐ সন্ধানের যত দূর স্পষ্ট সম্বন্ধ থাকে তত দূর সেই সন্ধানের প্রমাণ করা যাইতে পারিবে ইতি।

অভিযুক্ত ব্যক্তির কোন কথার কি অপরাধ স্বীকার করণদ্বারা বৃত্তান্ত প্রকাশ হইলে যত দূর সেই বৃত্তান্ত প্রকাশ হয় তত দূর সেই উক্তি প্রমাণহইতে পারিবার কথা।

**28.** If such a confession as is referred to in section 24 is made after the impression caused by any such inducement, threat, or promise has, in the opinion of the Court, been fully removed, it is relevant.

*Confession made after removal of impression caused by inducement, threat, or promise relevant.*

২৮ ধারা। উক্ত প্রকারের প্রবৃত্তি দেওন কি ভয় দর্শাওন কিম্বা অঙ্গীকার করণদ্বারা মনের যে সংস্কার জন্মে তাহার সম্পূর্ণ নিরাকরণ হইলে পর ২৪ ধারার উল্লিখিত স্বীকার বাক্য কহা গেলে, আদালতের এ মত বিবেচনা থাকিলে সেই বাক্য প্রাসঙ্গিক ইতি।

*প্রবৃত্তি দেওন কিম্বা ভয় দর্শাওন কিম্বা অঙ্গীকার দ্বারা মনের যে সংস্কার হয়, তাহা নিরাকরণ হওনানন্তর স্বীকারবাক্যের কথা।*

**29.** If such a confession is otherwise relevant, it does not become irrelevant merely because it was made under a promise of secrecy, or in consequence of a deception practised on the accused person for the purpose of obtaining it, or when he was drunk, or because it was made in answer to questions which he need not have answered, whatever may have been the form of those questions, or because he was not warned that he was not bound to make such confession, and that evidence of it might be given against him.

*Confession otherwise relevant not to become irrelevant because of promise of secrecy, &c.*

২৯ ধারা। অপরাধ স্বীকার কারণান্তরে প্রাসঙ্গিক হইলে যদি কাহাকেও না কহিবার প্রতিজ্ঞাক্রমে স্বীকার করা যায় কিম্বা অভিযুক্ত ব্যক্তির সেই অপরাধ স্বীকার করাইবার কল্পনা হওয়াতে তাহার পক্ষে প্রতারণার কার্য্য কিম্বা সে মাতাল হইয়া স্বীকার করে কিম্বা যে প্রশ্নের উত্তর দেওয়া আবশ্যক ছিল না এমত প্রশ্নে যে কোন প্রকারের বাক্যে প্রয়োগ করা যাউক ঐ প্রশ্নর উত্তর দেওন কালে কিম্বা সে অপরাধ স্বীকার করিতে আবদ্ধ নয় ও ঐ কথার সাক্ষ্য তাহার বিপক্ষে দেওয়া যাইতে পারিবে কেহ তাহাকে এইমতে সতর্ক না করাতে যদি সে অপরাধ স্বীকার করিয়া থাকে, তবে কেবল এই২ কারণে সেই বাক্য অপ্রাসঙ্গিক হয় না ইতি।

*অপরাধ স্বীকার প্রকারান্তরে প্রাসঙ্গিক হইলেও গোপনে রাখিবার প্রতিজ্ঞা হেতুক অপ্রাসঙ্গিক না হওয়ার কথা।*

**30.** When more persons than one are being tried jointly for the same offence, and a confession made by one of such persons affecting himself and some other such persons is proved, the Court may take into consideration such confession as against such other person as well as against the person who makes such confession.

*Consideration of proved confession affecting person making it and others jointly under trial for same offence.*

৩০ ধারা। একি অপরাধের নিমিত্তে কএক ব্যক্তির একত্র বিচার হওন কালে যদি তাহারদের অন্যতর ব্যক্তি আপনার এবং উক্ত অন্য কোন ব্যক্তির উপকার কি অপকারজনক কোন কথা স্বীকার করে, তবে তাহার প্রমাণ হইলে আদালত নিজ স্বীকারকারি ব্যক্তির বিপক্ষে ও সেই অন্য ব্যক্তির বিপক্ষে ঐ স্বীকার বাক্যের ফল বিবেচনা করিতে পারিবেন ইতি।

*একি অপরাধের নিমিত্ত অনেক ব্যক্তির বিচার হইলে এক জন যাহা স্বীকার করে তাহাতে অন্যদের লাভ কি ক্ষতি হইলে তদ্বিষয়ের বিবেচনার কথা।*

*Illustrations.*

(a.) A and B are jointly tried for the murder of C. It is proved that A said,—"B and I murdered C." The Court may consider the effect of this confession as against B.

(b.) A is on his trial for the murder of C. There is evidence to show that C was murdered by A and B, and that B said,—"A and I murdered C."

This statement may not be taken into consideration by the Court against A, as B is not being jointly tried.

উদাহরণ।

(ক) চন্দ্রকে বধ করণাপরাধে আনন্দ ও বলরাম দুই জনের একত্র বিচার হইতেছে। "বলরাম ও আমি চন্দ্রকে বধ করিলাম" আনন্দের এই কথার প্রমাণ করা গেল। বলরামের বিপক্ষে সেই স্বীকার বাক্যের যে ফল হইতে পারে আদালত ইহাও বিবেচনা করিতে পারিবেন।

(খ) চন্দ্রকে বধ করিল বলিয়া আনন্দের বিচার হয় আনন্দ ও বলরাম উভয়ই চন্দ্রকে বধ করিয়াছিল এবং বলরাম কহিল যে আনন্দ ও আমি চন্দ্রকে বধ করিয়াছিলাম এই২ কথার প্রমাণ করিবার সাক্ষ্য আছে।

এই স্থলে আনন্দ ও বলরাম উভয়ের একত্র বিচার না হওয়াতে আনন্দের বিপক্ষে সেই কথার যে ফল হয় আদালত তাহা বিবেচনা করিতে পারিবেন না।

**31.** Admissions are not conclusive proof of the matters admitted, but they may operate as estoppels under the provisions hereinafter contained.

*Admission not conclusive proof, but may estop.*

৩১ ধারা। যে বিষয়ের স্বীকার হয় ঐ স্বীকার বাক্য সেই বিষয়ের সিদ্ধান্ত প্রমাণ নয়। কিন্তু নিম্নলিখিত বিধানমতে বাধকস্বরূপ তাহার ফল দর্শিতে পারিবে ইতি।

*স্বীকার বাক্য সিদ্ধান্ত প্রমাণ না হইলে তদ্দ্বারা বাধা হইবার কথা।*

**STATEMENTS BY PERSONS WHO CANNOT BE CALLED AS WITNESSES.**

*Cases in which statement of relevant fact by person who is dead or cannot be found, &c., is relevant.*

**32.** Statements, written or verbal, of relevant facts made by a person who is dead, or who cannot be found, or who has become incapable of giving evidence, or whose attendance cannot be procured without an amount of delay or expense which, under the circumstances of the case, appears to the Court unreasonable, are themselves relevant facts in the following cases:—

*When it relates to cause of death,*

(1.) When the statement is made by a person, as to the cause of his death, or as to any of the circumstances of the transaction which resulted in his death, in cases in which the cause of that person's death comes into question.

Such statements are relevant, whether the person who made them was or was not, at the time when they were made, under expectation of death, and whatever may be the nature of the proceeding in which the cause of his death comes into question.

*or is made in course of business,*

(2.) When the statement was made by such person in the ordinary course of business, and in particular when it consists of any entry or memorandum made by him in books kept in the ordinary course of business, or in the discharge of professional duty; or of an acknowledgment written or signed by him of the receipt of money, goods, securities, or property of any kind, or of a document used in commerce written or signed by him, or of the date of a letter or other document usually dated, written or signed by him.

*or against interest of maker,*

(3) When the statement is against the pecuniary or proprietary interest of the person making it, or when, if true, it would expose him or would have exposed him to a criminal prosecution or to a suit for damages.

*or gives opinion as to public right or custom or matters of general interest*

(4.) When the statement gives the opinion of any such person, as to the existence of any public right or custom or matter of public or general interest, of the existence of which, if it existed, he would have been likely to be aware, and when such statement was made before any controversy as to such right, custom, or matter had arisen.

*or relates to existence of relationship;*

(5.) When the statement relates to the existence of any relationship between persons as to whose relationship the person making the statement had

**যে ব্যক্তিদিগকে সাক্ষীস্বরূপ আহ্বান করা যাইতে পারে না তাহারদের উক্তির কথা।**

*মৃত কিম্বা অনুদ্দেশ্য প্রভৃতি ব্যক্তির উক্তি যে সময়ে প্রাসঙ্গিক হয় তাহার কথা।*

৩২ ধারা। কোন ব্যক্তি প্রাসঙ্গিক বৃত্তান্তের লিখিত কি বাচনিক উক্তি করিয়া মরিলে কিম্বা অনুদ্দেশ্য কিম্বা সাক্ষ্য দিবার অক্ষম হইলে অথবা অনেক সময় হরণ ও অর্থব্যয় না করিয়া তাহাকে উপস্থিত করাইতে পারা না গেলে এবং আদালত বিষয় বুঝিয়া তত কাল বিলম্ব ও তত টাকা খরচ করা অযুক্তি জ্ঞান করিলে ঐ ব্যক্তির উক্তি নিম্নলিখিত স্থলে প্রাসঙ্গিক হয়।

*মৃত্যুর হেতু বিষয়ক উক্তি।*

(১) মোকদ্দমায় কোন ব্যক্তির মৃত্যুর কারণ বিষয়ে প্রশ্ন হইলে, সেই ব্যক্তি আপন মৃত্যুর যে কারণ কহিয়াছিল কিম্বা যে ব্যাপারের ফলস্বরূপ তাহার মৃত্যু হয় সেই ব্যাপারের আকারপ্রকারের বিষয়ে যে কথা কহিল সেই কথা।

সেই কথা কহিবার সময়ে উক্ত ব্যক্তির বাঁচিবার আশা থাকিলে কি না থাকিলেও এবং আনুষ্ঠানিক যে কার্য্যে তাহার মৃত্যুর কারণ লইয়া তর্ক হয় সেই কার্য্যের যে ভাব হউক, ঐ উক্তি প্রাসঙ্গিক হয়।

*ব্যবসায়ের নিয়মিত ধারামত উক্তি।*

(২) ঐ ব্যক্তি ব্যবসায়ের নিয়মিত ধারাক্রমে ঐ উক্তি করিলে বিশেষতঃ ব্যবসায়ের নিয়মিত ধারাক্রমে কিম্বা আপন বৃত্তিঘটিত কর্ম্ম নিষ্পাদনকালে যে খাতাবহী প্রভৃতি রাখিত সেই বহীর লিখিত কোন দফা কিম্বা স্মরণার্থ কথা লইয়া, কিম্বা টাকা কি মাল কি নিদর্শনপত্র বা কোন প্রকারের সম্পত্তি পাইবার যে রসীদ লিখিয়া কি স্বাক্ষর করিয়া দেয় তাহা লইয়া, কিম্বা বাণিজ্য কার্য্যে যে দলীলের ব্যবহার হয় তাহার লিখিত বা স্বাক্ষরিত সেই দলীল লইয়া, কিম্বা সে সচরাচর যে পত্রের কি অন্য দলীলের তারিখ লিখিত কিম্বা যে পত্র কি অন্য দলীল লিখিয়া তাহাতে স্বাক্ষর করিত সেই পত্রাদির তারিখ লইয়া ঐ উক্তি হইলে, সেই উক্তি প্রাসঙ্গিক হয়।

*ঐ বাক্যবাদির স্বার্থের বিপক্ষ উক্তি।*

(৩) যে ব্যক্তি সেই কথা কহে সেই উক্তি যদি তাহার ধন কিম্বা অধিকারিত্ব ঘটিত স্বার্থের বিপক্ষ হয় কিম্বা সেই উক্তি সত্য হইলে যদি তাহার নামে অপরাধের অভিযোগ কিম্বা ক্ষতিপূরণের মোকদ্দমা হইতে পারে কি হইতে পারিত, তবে সেই উক্তি প্রাসঙ্গিক।

*সাধারণের স্বত্ব কি রীতি কি স্বার্থযুক্ত বিষয়ের অভিমত সূচক উক্তি।*

(৪) সাধারণ যে স্বত্ব কি রীতি কিম্বা সাধারণের স্বার্থযুক্ত যে বিষয় থাকিলেই ঐ ব্যক্তির সেই বিষয় অবশ্য জ্ঞাত থাকা সম্ভাবনা, যদি এমত স্বত্বাদি থাকার বিষয়ে তাহার অভিমত লইয়া ঐ উক্তি হইয়া থাকে, এবং সেই স্বত্বের কি রীতির কি বিষয়ের কোন বিবাদ উত্থিত হইবার পূর্ব্বে যদি সেই উক্তি করা যায়, তবে ঐ উক্তি প্রাসঙ্গিক।

*কুটুম্বিতার উক্তি।*

(৫) কোন ব্যক্তিদের মধ্যে কুটুম্বিতা থাকিলে যে ব্যক্তি ঐ উক্তি করে যদি সেই কুটুম্বিতা থাকার বিষয়ে তাহার জ্ঞাত হইবার বিশেষ সুযোগ থাকে ও

special means of knowledge, and when the statement was made before the question in dispute was raised.

(6.) When the statement relates to the existence of any relationship between persons deceased, and is made in any will or deed relating to the affairs of the family to which any such deceased person belonged, or in any family pedigree, or upon any tombstone, family portrait or other thing on which such statements are usually made, and when such statement was made before the question in dispute was raised.

or is made in will or deed of deceased person;

(7.) When the statement is contained in any deed, will or other document which relates to any such transaction as is mentioned in section 13, clause *(a)*.

or relates to transaction mentioned in section 13, clause *(a)*;

(8.) When the statement was made by a number of persons, and expressed feelings or impressions on their part relevant to the matter in question.

or is made by several persons, and expresses feelings relevant to matter in question.

*Illustrations.*

*(a.)* The question is, whether A was murdered by B; or

A dies of injuries received in a transaction in the course of which she was ravished. The question is whether she was ravished by B: or

The question is, whether A was killed by B under such circumstances that a suit would lie against B by A's widow.

Statements made by A as to the cause of his or her death referring respectively to the murder, the rape, and the actionable wrong under consideration, are relevant facts.

*(b.)* The question is as to the date of A's birth.

An entry in the diary of a deceased surgeon, regularly kept in the course of business, stating that, on a given day, he attended A's mother and delivered her of a son, is a relevant fact.

*(c.)* The question is, whether A was in Calcutta on a given day.

A statement in the diary of a deceased solicitor, regularly kept in the course of business, that, on a given day, the solicitor attended A at a place mentioned in Calcutta for the purpose of conferring with him upon specified business, is a relevant fact.

*(d.)* The question is, whether a ship sailed from Bombay harbour on a given day.

A letter written by a deceased member of a merchant's firm, by which she was chartered, to their correspondents in London to whom the cargo was consigned, stating that the ship sailed on a given day from Bombay harbour, is a relevant fact.

*(e.)* The question is, whether rent was paid to A for certain land.

A letter from A's deceased agent to A, saying that he had received the rent on A's account and held it at A's orders, is a relevant fact.

বিবাদীয় বিষয় উত্থিত হইবার পূর্ব্বে ঐ কুটুম্বিতার বিষয়ে তাহার উক্তি হইয়া থাকে, তবে সেই উক্তি প্রাসঙ্গিক।

(৬) যে ব্যক্তিরা গত হইয়াছে তাহাদের মধ্যে কোন কুটুম্বিতা থাকার বিষয়ে ঐ উক্তি হইলে, এবং উক্ত কোন ব্যক্তি যে পরিবারের লোক ছিল সেই পরিবারের বিষয়ব্যাপারঘটিত কোন উইলে কি দলীলে কিম্বা পরিবারের বংশাবলীতে কিম্বা কবরের উপর কোন পাথর কিম্বা ছবি প্রভৃতি যে দ্রব্যে তদ্রূপ উক্তি হইয়া থাকে তাহাতে ঐ উক্তি করা গেলে এবং বিবাদীয় বিষয় উত্থিত হইবার পূর্ব্বে ঐ উক্তি করা গেলে সেই উক্তি প্রাসঙ্গিক।

মৃত ব্যক্তির উইলে কি দলীলে যে উক্তি করা যায় তাহা।

(৭) ১৩ ধারার (ক) প্রকরণে যে ব্যাপারের উল্লেখ হইয়াছে তদ্রূপ কোন ব্যাপারসম্বন্ধীয় কোন দলীলে কি উইলে কিম্বা অন্য লেখ্য প্রসঙ্গে ঐ উক্তি থাকিলে সেই উক্তি প্রাসঙ্গিক।

১৩ ধারার (ক) প্রকরণের উল্লিখিত ব্যাপার বিষয়ক উক্তির কথা।

(৮) অনেক ব্যক্তি একি উক্তি করিলে, ও সেই উক্তি দ্বারা বিবাদীয় বিষয়ে তাহারদের চেতনা কি মনোগত ভাব ব্যক্ত হইলে সেই উক্তি প্রাসঙ্গিক।

বিবাদীয় বিষয়ের প্রাসঙ্গিক ভাব প্রকাশক অনেক ব্যক্তির উক্তি।

উদাহরণ।

(ক) বলরাম আনন্দকে বধ করিল কি না এই প্রশ্ন হইল।

কোন ব্যাপারে আদরমণীকে অনেক প্রকারে তাড়না করা গিয়াছিল ও সেই ব্যাপারে তাহাকে বলাৎকার করা গেল বলরাম তাহাকে বলাৎকার করিল কি না এই প্রশ্ন হইল।

আনন্দ যে গতিকে বলরামকর্ত্তৃক হত হয় তদ্বিবেচনায় আনন্দের স্ত্রী বলরামের নামে মোকদ্দমা উপস্থিত করিতে পারে কি না এই প্রশ্ন হইল।

উক্ত হত্যা ও বলাৎকার ও নালিশ করণোপযুক্ত অন্যায় কার্য্য সম্পর্কে আনন্দ কিম্বা আদরমণী আপন মৃত্যুর কারণ বিষয়ে যে কথা কহিল তাহা প্রাসঙ্গিক বৃত্তান্ত।

(খ) কোন্ তারিখে আনন্দের জন্ম হয় এই প্রশ্ন হইল।

মৃত ডাক্তর আপন কার্য্যের ধারাক্রমে যে রোজনামা রাখিতেন তন্মধ্যে এই কথা লেখা আছে অমুক তারিখে আনন্দের মাকে দেখিতে গিয়া তাহার একটি পুত্র প্রসব করাইলাম এই উক্তি প্রাসঙ্গিক বৃত্তান্ত।

(গ) নির্দ্দিষ্ট কোন দিনে আনন্দ কলিকাতায় ছিল কি না এই প্রশ্ন হইল।

কোন মৃত উকীল কার্য্যের ধারাক্রমে যে রোজনামা রাখিতেন তন্মধ্যে এই কথা লেখা আছে, অমুক তারিখে নির্দ্দিষ্ট অমুক কার্য্যবিষয়ে আনন্দের সঙ্গে কথাবার্ত্তা করিবার জন্যে কলিকাতা নগরের অমুক স্থানে তাহার নিকট গেলাম। এই কথা প্রাসঙ্গিক বৃত্তান্ত।

(ঘ) বোম্বাই বন্দরহইতে জাহাজ অমুক দিবসে খুলিয়া গেল কি না এই প্রশ্ন হইল।

ঐ জাহাজের বোঝাই দ্রব্য লণ্ডন নগরস্থ যে ব্যক্তিদের নামে পাঠান গেল সওদাগরী কুঠীর এক ব্যক্তি তাহাদের নিকট "উক্ত জাহাজ বোম্বাই বন্দরহইতে অমুক দিবসে যাত্রা করিল" এই মর্ম্মের পত্র লিখিয়া পরে মরিল। এই কথা প্রাসঙ্গিক বৃত্তান্ত

(ঙ) আনন্দকে অমুক জমীর খাজানা দেওয়া গিয়াছে কি না এই প্রশ্ন হইল।

আনন্দের গোমাশতা তাঁহার নিকট পত্র লিখিয়া কহিল আমি তোমার ঐ খাজানা পাইয়াছি ও তোমার কথামতে তাহা রাখিয়াছি, পরে গোমাশতার মৃত্যু হয়। ঐ পত্র প্রাসঙ্গিক বৃত্তান্ত।

that the questions in issue were substantially the same in the first as in the second proceeding.

*Explanation.*—A criminal trial or inquiry shall be deemed to be a proceeding between the prosecutor and the accused within the meaning of this section.

পূর্ব্ব মোকদ্দমার ইস্যুতে যে প্রশ্ন হয় দ্বিতীয় মোকদ্দমায় ভাবতঃ সেইং প্রশ্ন হওয়া প্রয়োজন।

ব্যাখ্যা।—এই ধারার অর্থানুসারে ফৌজদারী বিচার কি অনুসন্ধান কার্য্য অভিযোগি ও অভিযুক্ত ব্যক্তির মধ্যে মোকদ্দমাঘটিত কার্য্যজ্ঞান হইবে ইতি।

STATEMENTS MADE UNDER SPECIAL CIRCUMSTANCES.

বিশেষ ভাবগতিকে যে কথা কহা যায় তাহার কথা।

Entries in books of account when relevant

**34.** Entries in books of account, regularly kept in the course of business, are relevant whenever they refer to a matter into which the Court has to inquire, but such statements shall not alone be sufficient evidence to charge any person with liability.

খাতাবহীর লিখিত কথা যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা।

৩৪ ধারা। আদালতের যে বিষয়ের অনুসন্ধান লওয়া প্রয়োজন ব্যবসায়ের ধারাক্রমে নিয়মিতরূপে রাখা খাতাবহীর লিখিত কোন কথা সেই বিষয় সম্পর্কীয় কথা হইলে তাহা প্রাসঙ্গিক। কিন্তু কেবল সেই উক্তিই কোন ব্যক্তির নামে দায়ের ভারার্পণের যথোচিত সাক্ষ্য হইবে না ইতি।

*Illustration*

A sues B for Rs 1,000, and shows entries in his account books showing B to be indebted to him to this amount. The entries are relevant, but are not sufficient without other evidence to prove the debt.

উদাহরণ।

আনন্দ বলরামের নামে ১০০০৲ টাকার দাবিতে নালিশ করিয়া আপন খাতার হিসাবে বলরামের ঐ টাকার ঋণের প্রমাণ করে। ঐ খাতাবহীর লিখিত কথা প্রাসঙ্গিক কিন্তু অন্য সাক্ষ্য না থাকিলে কেবল তদ্দ্বারা ঐ ঋণের প্রমাণ করা যাইতে পারিবে না ইতি।

Entry in public record, made in performance of duty enjoined by law when relevant

**35.** An entry in any public or other official book, register, or record, stating a fact in issue or relevant fact and made by a public servant in the discharge of his official duty, or by any other person in performance of a duty specially enjoined by the law of the country in which such book, register, or record is kept, is itself a relevant fact.

আইনমতে নির্দ্ধারিত কার্য্যসম্পাদনে রাজকীয় কাগজ পত্রে যে কথা লেখা থাকে তাহা যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা।

৩৫ ধারা। রাজকীয় কিম্বা কার্য্যসংক্রান্ত কোন বহীতে কি রেজিষ্টরে কি কাগজপত্রে ইস্যুঘটিত কি প্রাসঙ্গিক বৃত্তান্তসূচক যে কথা লেখা থাকে রাজকীয় কার্য্যকারক আপনার পদের কার্য্যসম্পাদনক্রমে ঐ কথা লিখিলে, কিম্বা ঐ বহী কি রেজিষ্টর কি কাগজপত্র অন্য দেশে রাখা গেলে অন্য ব্যক্তি সেই দেশের আইনের স্পষ্ট নির্দ্দিষ্ট কার্য্যসম্পাদনক্রমে সেই কথা লিখিলে তাহা প্রাসঙ্গিক বৃত্তান্ত ইতি।

Maps and plans when relevant

**36.** Statements of facts in issue or relevant facts, made in published maps or charts generally offered for public sale, or in maps or plans made under the authority of Government, as to matters usually represented or stated in such maps, charts, or plans, are themselves relevant facts.

ম্যাপ ও নকশা যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা।

৩৬ ধারা। সাধারণের ক্রয়ার্থে প্রকাশিত ম্যাপে কি চার্টে কিম্বা গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে লিখিত ম্যাপে কি নকশায় সামান্যতঃ যে বিষয় লেখা কি বর্ণিত থাকে সেইং বিষয়ে ঐ ম্যাপ প্রভৃতিতে ইস্যুঘটিত কি প্রাসঙ্গিক বৃত্তান্তের যে উক্তি থাকে তাহাই প্রাসঙ্গিক বৃত্তান্ত ইতি।

Statement as to fact of public nature contained in any Act or Notification of Government when relevant

**37.** When the Court has to form an opinion as to the existence of any fact of a public nature, any statement of it, made in a recital contained in any Act of Parliament or in any Act of the Governor General of India in Council, or of the Governors in Council of Madras or Bombay, or of the Lieutenant-Governor in Council of Bengal or in a notification of the Government appearing in the *Gazette of India*, or in the Gazette of any local Government, or in any printed paper purporting to be the *London Gazette*, or the Government Gazette of any colony or possession of the Queen, is a relevant fact.

গবর্ণমেণ্টের কোন আইনে কি জ্ঞাপনপত্রে সাধারণ ভাবের বৃত্তান্তবিষয়ক যে উক্তি থাকে তাহা যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা।

৩৭ ধারা। সাধারণ স্বার্থের যে বৃত্তান্ত থাকে এমত বৃত্তান্তের সত্তাবিষয়ে আদালতের অভিমত করিতে হইলে, পারলিমেণ্টের কোন আইনের কিম্বা ভারতবর্ষের মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের কিম্বা মান্দ্রাজের কি বোম্বাইয়ের মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর সাহেবের কিম্বা বঙ্গদেশের মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের কোন আইনের কিম্বা ইণ্ডিয়া গেজেটে কি স্থানীয় কোন গবর্ণমেণ্ট গেজেটে কিম্বা লণ্ডন গেজেটে কিম্বা শ্রীশ্রীমতী মহারাণীর কোন উপনিবেশের কি অধিকৃত দেশের যে মুদ্রিতপত্র গবর্ণমেণ্ট গেজেট বলিয়া খ্যাত হয় সেই পত্রে প্রকাশিত কোন জ্ঞাপনীর উল্লিখিত কথায় উক্ত বৃত্তান্তের যে কথা প্রকাশ করা যায় তাহা প্রাসঙ্গিক বৃত্তান্ত ইতি।

**38.** When the Court has to form an opinion as to a law of any country, any statement of such law contained in a book purporting to be printed or published under the authority of the Government of such country and to contain any such law, and any report of a ruling of the Courts of such country contained in a book purporting to be a report of such rulings, is relevant.

*Statements in law-books.*

৩৮ ধারা। কোন দেশের ব্যবস্থা বিষয়ে আদালতের অভিমত করিতে হইলে, ঐ ব্যবস্থা যে পুস্তকের মধ্যে থাকে ঐ দেশের গবর্ণমেণ্টের আজ্ঞাধীনে মুদ্রিত কি প্রকাশিত বলিয়া সেই পুস্তকে ঐ ব্যবস্থা বিষয়ক কোন কথা, এবং ঐ দেশের আদালতের বিধির রিপোর্ট বলিয়া যে পুস্তকে ঐ বিধি প্রকাশ হয় সেই পুস্তকের লিখিত রিপোর্ট প্রাসঙ্গিক হয় ইতি।

*ব্যবস্থাগ্রন্থের উক্তির কথা।*

HOW MUCH OF A STATEMENT IS TO BE PROVED.

উক্তির যে অংশের প্রমাণ করিতে হইবে তাহার কথা।

**39.** When any statement of which evidence is given forms part of a longer statement, or of a conversation or part of an isolated document, or is contained in a document which forms part of a book, or of a connected series of letters or papers, evidence shall be given of so much and no more of the statement, conversation, document, book, or series of letters or papers as the Court considers necessary in that particular case to the full understanding of the nature and effect of the statement, and of the circumstances under which it was made.

*What evidence to be given when statement forms part of a conversation, document, book, or series of letters or papers*

৩৯ ধারা। যে উক্তির সাক্ষ্য দেওয়া যায় তাহা দীর্ঘতর উক্তির কি কথোপকথনের কিম্বা পৃথক দলীলের একাংশ কিম্বা যে দলীল পুস্তকের কিম্বা পত্রশ্রেণীর কি লিপিশ্রেণীর অংশ হয় সেই দলীলের একাংশ হইলে সেই বিশেষস্থলে উক্তির ভাব ও ফল ও তাহা যে ভাবগতিকে কহা গিয়াছিল তাহা সম্পূর্ণরূপে বুঝিবার নিমিত্তে আদালত ঐ উক্তির কি কথোপকথনের কি দলীলের কি পুস্তকের কিম্বা পত্র কি লিপিশ্রেণীর যে অংশ আবশ্যক জ্ঞান করেন সেই অংশের সাক্ষ্য লওয়া যাইবে তদধিকের নয় ইতি।

*উক্তি কথোপকথনের কি দলীলের কি পুস্তকের কি পত্রশ্রেণীর কি লিপিশ্রেণীর একাংশ হইলে যে সাক্ষ্য দিতে হইবে তাহার কথা।*

JUDGMENTS OF COURTS OF JUSTICE WHEN RELEVANT.

আদালতের নিষ্পত্তি যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা।

**40.** The existence of any judgment, order or decree which, by law prevents any Court from taking cognizance of a suit or holding a trial, is a relevant fact when the question is whether such Court ought to take cognizance of such suit, or to hold such trial.

*Previous judgments relevant to bar a second suit or trial.*

৪০ ধারা। কোন বিশেষ মোকদ্দমা আদালতের গ্রাহ্য কিম্বা বিচার করা কর্ত্তব্য কি না এই প্রশ্ন হইলে, যে নিষ্পত্তি কি আজ্ঞা কি ডিক্রী হইলে সেই আদালতের ঐ মোকদ্দমা গ্রাহ্য করিতে কিম্বা তাহার অনুসন্ধান লইতে নিষেধ হয় এমত নিষ্পত্তি কি আজ্ঞা কি ডিক্রী থাকাই প্রাসঙ্গিক বৃত্তান্ত ইতি।

*দ্বিতীয় মোকদ্দমা কি বিচার নিবারণার্থে পূর্ব্ব নিষ্পত্তি প্রাসঙ্গিক হইবার কথা।*

**41.** A final judgment, order or decree of a competent Court, in the exercise of probate, matrimonial, admiralty or insolvency jurisdiction, which confers upon or takes away from any person any legal character, or which declares any person to be entitled to any such character, or to be entitled to any specific thing, not as against any specified person but absolutely, is relevant when the existence of any such legal character, or the title of any such person to any such thing is relevant.

*Judgments in probate, &c., jurisdiction.*

৪১ ধারা। কোন ব্যক্তির ব্যবস্থাসম্মত পদ থাক কিম্বা দ্রব্য বিশেষে তাহার স্বত্ব থাকা যদি প্রাসঙ্গিক বৃত্তান্ত হয়, তবে উপযুক্ত ক্ষমতাবিশিষ্ট কোন আদালত প্রোবেট দেওনের কিম্বা বিবাহ বা জাহাজ সম্বন্ধীয় বা ঋণশোধনের অক্ষমতা সম্বন্ধীয় বিচারাধিপত্যক্রমে চূড়ান্ত নিষ্পত্তি কি আজ্ঞা কি ডিক্রী করিয়া সেই ব্যক্তির প্রতি ব্যবস্থাসম্মত সেই পদ প্রদান করিলে কিম্বা তাহাহইতে সেই পদ হরণ করিলে, কিম্বা তাহাকে সেই পদের স্বত্ববান প্রকাশ করিলে, কিম্বা তাহাকে নির্দ্দিষ্ট কোন ব্যক্তির বিপক্ষভিন্ন নিরপেক্ষ ভাবে নির্দ্দিষ্ট কোন বিষয়ের স্বত্ববান প্রকাশ করিলে সেই নিষ্পত্তি কি আজ্ঞা কি ডিক্রী প্রাসঙ্গিক বৃত্তান্ত হয়।

*প্রবেট প্রভৃতির বিচারাধিপত্যসম্পর্কে নিষ্পত্তির কথা।*

Such judgment, order or decree is conclusive proof

তদ্রূপ কোন নিষ্পত্তি কি আজ্ঞা কি ডিক্রী দ্বারা ব্যবস্থাসম্মত যে পদ প্রদত্ত হয় সেই নিষ্পত্তি কি আজ্ঞা কি ডিক্রী প্রবল হওন সময়েই সেই পদ বর্ত্তিল।

[*Government Gazette, 2nd April* 1872.]

that any legal character which it confers accrued at the time when such judgment, order or decree, came into operation;

that any legal character, to which it declares any such person to be entitled, accrued to that person at the time when such judgment declares it to have accrued to that person;

that any legal character which it takes away from any such person ceased at the time from which such judgment declared that it had ceased or should cease;

and that any thing to which it declares any person to be so entitled was the property of that person at the time from which such judgment declares that it had been or should be his property.

**42.** Judgments, orders or decrees other than those mentioned in section 41, are relevant if they relate to matters of a public nature relevant to the inquiry; but such judgments, orders or decrees are not conclusive proof of that which they state.

Judgments, order or decree between third parties when irrelevant and when not

*Illustration*

A sues B for trespass on his land. B alleges the existence of a public right of way over the land which A denies.

The existence of a decree in favor of the defendant in a suit by A against C for a trespass on the same land in which C alleged the existence of the same right of way is relevant, but it is not conclusive proof that the right of way exists.

**43.** Judgments, orders or decrees, other than those mentioned in sections 40, 41, and 42 are irrelevant, unless the existence of such judgment, order or decree, is a fact in issue, or is relevant under some other provision of this Act.

What judgments &c not relevant

*Illustrations*

(*a*) A and B separately sue C for a libel which reflects upon each of them. C in each case says that the matter alleged to be libellous is true, and the circumstances are such that it is probably true in each case or in neither.

A obtains a decree against C for damages on the ground that C failed to make out his justification. The fact is irrelevant as between B and C.

(*b*) A prosecutes B for adultery with C, A's wife.

B denies that C is A's wife, but the Court convicts B of adultery.

Afterwards, C is prosecuted for bigamy in marrying B during A's life time. C says that she never was B's wife.

The judgment against B is irrelevant as against C.

ও তদ্দ্বারা উক্ত কোন ব্যক্তিকে ব্যবস্থাসম্মত পদের স্বত্ববান বলিয়া প্রকাশ করা গেল, উক্ত নিষ্পত্তিতে সেই ব্যক্তির সেই পদ বর্ত্তিবার যে সময় প্রকাশ হইল সেই সময়েই তাহার সেই পদ বর্ত্তিল।

ও সেই নিষ্পত্তিক্রমে উক্ত কোন ব্যক্তির স্থানে ব্যবস্থাসম্মত পদ হরণ করা গেলে নিষ্পত্তিতে তাহার সেই পদ রহিত হইবার যে সময় নির্দ্দিষ্ট হইল সেই সময়াবধি তাহার সেই পদ রহিত হইল।

ও সেই নিষ্পত্তিতে কোন ব্যক্তি কোন দ্রব্যের স্বত্ববান প্রকাশ হইলে নিষ্পত্তিতে ঐ সম্পত্তি যে সময়ে তাহার সম্পত্তি হইল বা হইবে বলিয়া প্রকাশ হয় সেই সময়াবধি ঐ সম্পত্তি তাহারই ছিল,

পূর্ব্বোক্ত নিষ্পত্তি কি আজ্ঞা কি ডিক্রী এই সকল কথার সিদ্ধান্ত প্রমাণ ইতি।

৪২ ধারা। ৪১ ধারার উল্লিখিত নিষ্পত্তি কি আজ্ঞা কি ডিক্রী ছাড়া যদি কোন নিষ্পত্তি প্রভৃতি অনুসন্ধানের প্রাসঙ্গিক সাধারণ স্বার্থের বিষয় লইয়া হয়, তবে তাহা প্রাসঙ্গিক কিন্তু সেই নিষ্পত্তিপত্রে কি আজ্ঞাপত্রে কি ডিক্রীতে যাহা ব্যক্ত হয় ঐ নিষ্পত্ত্যাদি তাহার সিদ্ধান্ত প্রমাণ নয় ইতি।

তৃতীয় ব্যক্তিদের প্রাপ্ত নিষ্পত্তি কি আজ্ঞা কি ডিক্রী যে সময়ে অপ্রাসঙ্গিক হয় বা না হয় তাহার কথা।

উদাহরণ।

বলরাম আমার ভূমিতে অনধিকার প্রবেশ করিয়াছে বলিয়া আনন্দ তাহার নামে নালিশ করে। বলরাম কহে যে সেই ভূমিতে সাধারণের পথস্বত্ব আছে। আনন্দ তাহা অস্বীকার করে।

আনন্দ অন্য মোকদ্দমায় চন্দ্রের নামে সেই স্থানে অনধিকার প্রবেশ করণাভিযোগে নালিশ করে চন্দ্রও সেই পথস্বত্ব থাকার কথা কহিলে তাহার পক্ষে ডিক্রী হইয়াছিল উক্ত মোকদ্দমায় চন্দ্রের পক্ষে সেই ডিক্রী থাকা প্রাসঙ্গিক। বটে, কিন্তু তাহা সেই পথস্বত্ব থাকার সিদ্ধান্ত প্রমাণ নয়।

৪৩ ধারা। ৪০, ৪১ ও ৪২ ধারায় যেং নিষ্পত্তি ও আজ্ঞা ও ডিক্রীর উল্লেখ হইয়াছে তদ্ভিন্ন কোন নিষ্পত্তি কি আজ্ঞা কি ডিক্রী যে আছে এই কথা এই আইনের অন্য কোন বিধানমতে প্রাসঙ্গিক না হইলে অপ্রাসঙ্গিক হয় ইতি।

যে নিষ্পত্ত্যাদি প্রাসঙ্গিক নয় তাহার কথা।

উদাহরণ।

(ক) আনন্দের ও বলরামের নামে অপবাদসূচক কথা প্রকাশ হওয়াতে দুই জনে চন্দ্রের নামে অপবাদের স্বতন্ত্র দুই মোকদ্দমা উপস্থিত করে। ঐ দুই মোকদ্দমায় অপবাদ বলিয়া যাহা কথিত হইয়াছে তাহা সত্য, চন্দ্র এই উত্তর করে এবং অবস্থাগতির দৃষ্টে হয় দুই মোকদ্দমায় সেই কথা সত্য কিম্বা উভয় মোকদ্দমায় অসত্য হওয়া সম্ভাবনা।

চন্দ্র আপনার নির্দ্দোষীতার প্রমাণ করিতে না পারাতে আনন্দ তাহার বিপক্ষে হানিপূরণের ডিক্রী পাইলেন। বলরাম ও চন্দ্র এই দুইয়ের মধ্যে সেই বৃত্তান্ত অপ্রাসঙ্গিক।

(খ) আনন্দের স্ত্রী চন্দ্রমণীর সহিত বলরাম ব্যভিচার করিয়াছে বলিয়া আনন্দ বলরামের নামে নালিশ করে।

বলরাম কহে যে চন্দ্রমণি আনন্দের স্ত্রী নহে, কিন্তু আদালত বলরামের পরদার গমনাপরাধ নির্ণয় করেন।

পশ্চাৎ চন্দ্রমণি আনন্দের বর্ত্তমানে বলরামকে বিবাহ করে বলিয়া তাহার নামে নালিশ হয়। চন্দ্রমণি কহে বলরামের সঙ্গে আমার কখন বিবাহ হয় নাই।

বলরামের বিপক্ষে পূর্ব্বে যে নিষ্পত্তি হইয়াছিল তাহা চন্দ্রমণির বিপক্ষে অপ্রাসঙ্গিক।

(c) A prosecutes B for stealing a cow from him. B is convicted.

A, afterwards, sues C for the cow, which B had sold to him before his conviction. As between A and C, the judgment against B is irrelevant.

(d) A has obtained a decree for the possession of lands against B. C, B's son, murders A in consequence.

The existence of the judgment is relevant as showing motive for a crime.

Fraud, collusion, and incompetency of Court may be proved.

**44.** Any party to a suit or other proceeding may show that any judgment, order or decree which is relevant under sections 40, 41, or 42, and which has been proved by the adverse party, was delivered by a Court not competent to deliver it, or was obtained by fraud or collusion.

OPINIONS OF THIRD PERSONS WHEN RELEVANT.

Opinion of experts.

**45.** When the Court has to form an opinion upon a point of foreign law, or of science or art, or as to identity of handwriting, the opinions upon that point of persons specially skilled in such foreign law, science, or art, are relevant facts.

Such persons are called experts.

*Illustrations.*

(a) The question is, whether the death of A was caused by poison.

The opinions of experts as to the symptoms produced by the poison by which A is supposed to have died, are relevant.

(b) The question is, whether A, at the time of doing a certain act, was, by reason of unsoundness of mind, incapable of knowing the nature of the act, or that he was doing what was either wrong or contrary to law.

The opinions of experts upon the question whether the symptoms exhibited by A commonly show unsoundness of mind, and whether such unsoundness of mind usually renders persons incapable of knowing the nature of the acts which they do, or of knowing that what they do is either wrong or contrary to law, are relevant.

(c) The question is, whether a certain document was written by A. Another document is produced which is proved or admitted to have been written by A.

The opinions of experts on the question whether the two documents were written by the same or by different persons, are relevant.

(গ) বলরাম আমার গোরু চুরি করিয়াছে বলিয়া আনন্দ তাহার নামে নালিশ করে। ও বলরামের অপরাধ নির্ণয় হয়।

বলরামের অপরাধ নির্ণয় হইবার পূর্ব্বে সে চন্দ্রের নিকট ঐ গোরু বিক্রয় করিয়াছিল আনন্দ চন্দ্রের স্থানে ঐ গোরু ফিরিয়া পাইবার জন্যে তাহার নামে নালিশ করে। আনন্দের ও চন্দ্রের মধ্যে যে বিবাদ আছে তৎসম্পর্কে বলরামের বিপরীত উক্ত নিষ্পত্তি অপ্রাসঙ্গিক।

(ঘ) আনন্দ ভূমির অধিকার পাইবার নালিশে বলরামের বিরুদ্ধে ডিক্রী পায়। তৎপ্রযুক্ত চন্দ্র নামক বলরামের সন্তান আনন্দকে বধ করে।

ঐ ডিক্রী অপরাধের প্রবৃত্তিজনক কারণ প্রকাশ করে বলিয়া সেই ডিক্রী প্রাসঙ্গিক বৃত্তান্ত।

প্রতারণার ও গণতার ও আদালতের অক্ষমতার প্রমাণ করিবার কথা।

৪৪ ধারা। কোন মোকদ্দমায় কিম্বা মোকদ্দমাঘটিত অন্য কার্য্যে ৪০ বা ৪১ কি ৪২ ধারামতে নিষ্পত্তি কি আজ্ঞা কি ডিক্রী প্রাসঙ্গিক হইলেও এক পক্ষ তাহা প্রমাণিত করিলে সেই ডিক্রীপ্রভৃতি করিবার অক্ষম কোন আদালতেরদ্বারা তাহা করা গেল কিম্বা গণতাক্রমে কি প্রতারণাক্রমে পাওয়া গেল অন্য পক্ষ ইহা দর্শাইতে পারিবে ইতি।

তৃতীয় ব্যক্তিদের অভিমত যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা।

প্রবীণ ব্যক্তিদের অভিমতের কথা।

৪৫ ধারা। যদি ভিন্নদেশীয় আইন কি বিজ্ঞান কি বিদ্যাগত কোন বিষয়ে কিম্বা কোন ব্যক্তির হাতের লিখন নিশ্চয় হওন বিষয়ে আদালতের অভিমত করা প্রয়োজন হয়, তবে সেই ভিন্নদেশীয় আইনে ও বিজ্ঞানে ও বিদ্যায় যাঁহারদের বিশেষ ব্যুৎপত্তি থাকে সেইং বিষয়ে তাঁহারদের অভিমত প্রাসঙ্গিক বৃত্তান্ত হয়।

উক্ত ব্যক্তিদিগকে প্রবীণ বলা যায় ইতি।

উদাহরণ।

(ক) আনন্দ বিষ খাইয়া মরিল কি না এই প্রশ্ন হইল।

যে বিষে আনন্দের মৃত্যু অনুমান হয় সেই বিষের চিহ্ন লক্ষণ এই বিষয়ে প্রবীণ লোকদের যে অভিমত তাহা প্রাসঙ্গিক।

(খ) আনন্দ কোন ক্রিয়া করণ সময়ে মনের বিকৃতি প্রযুক্ত সেই ক্রিয়ার ভাব বুঝিতে ও সে অন্যায় বা আইন বিরুদ্ধ কর্ম্ম করিতেছে ইহা জানিতে অক্ষম ছিল কি না, এই প্রশ্ন হইল।

আনন্দের বাহ্যে যে লক্ষণ দেখা গেল তাহা সামান্যতঃ মনের বিকৃতির প্রমাণ হয় কি না, এবং তদ্রূপে মনের বিকৃতি হইলে লোক সামান্যতঃ আপনার ক্রিয়ার ভাব বুঝিতে, এবং সে অন্যায় কি আইনবিরুদ্ধ কর্ম্ম করিতেছে ইহা জানিতে অক্ষম হইয়া থাকে কি না, এইং বিষয়ে প্রবীণ ব্যক্তিদের যে অভিমত তাহা প্রাসঙ্গিক।

(গ) কোন দলীল আনন্দের লিখিত কি না, এই প্রশ্ন হইলে অন্য যে দলীল আনন্দের লিখিত বলিয়া প্রমাণ বা স্বীকার করা গেল তাহাও উপস্থিত করা যায়।

দুই দলীল একি ব্যক্তির না ভিন্নং ব্যক্তির লিখিত, এই বিষয়ে প্রবীণ ব্যক্তিদের যে অভিমত তাহা প্রাসঙ্গিক।

**46. Facts not otherwise relevant, are relevant if they support or are inconsistent with the opinion[8] of experts, when such opinions are relevant.**

*Facts bearing upon opinions of experts.*

*Illustrations.*

(*a.*) The question is, whether A was poisoned by a certain poison.

The fact that other persons who were poisoned by that poison exhibited certein symptoms which experts affirm or deny to be the symptoms of that poison, is relevant.

(*b.*) The question is, whether an obstruction to a harbour is caused by a certain sea wall.

The fact that other harbours similarly situated in other respects, but where there were no such sea walls, began to be obstructed at about the same time, is relevant.

৪৬ ধারা। কোন বৃত্তান্ত কারণান্তরে প্রাসঙ্গিক না হইলেও, প্রবীণ ব্যক্তিদের অভিমত যে স্থলে প্রাসঙ্গিক হয় সেই স্থলে সেই বৃত্তান্ত ঐ অভিমতের প্রতিপোষক বা অযৌক্তিক হইলে প্রাসঙ্গিক হয় ইতি।

*প্রবীণ ব্যক্তিদের অভিমত সম্পর্কীয় বৃত্তান্তের কথা।*

উদাহরণ।

(ক) আনন্দকে বিশেষ প্রকারের বিষ খাওয়ান গেল কি না এই প্রশ্ন হইল।

প্রবীণ লোকেরা সেই বিষের যে২ লক্ষণ জানান বা অগ্রাহ্য করেন অন্য লোক সেই প্রকারের বিষ খাইলে তাহার সেই লক্ষণ দেখা গেল এই বৃত্তান্ত প্রাসঙ্গিক।

(খ) বন্দরে নৌকাদির পথাবরোধ সমুদ্রতীরে পোস্তা বাঁধা প্রযুক্ত হইল কি না এই প্রশ্ন হইল।

তত্তুল্য অবস্থাপন্ন অন্য২ বন্দরে পোস্তা বাঁধা না হইলেও সেই সময়ে অবরোধ হইতে লাগিল, এই বৃত্তান্ত প্রাসঙ্গিক।

**47.** When the Court has to form an opinion as to the persons by whom any document was written or signed, the opinion of any person acquainted with the handwriting of the person by whom it is supposed to be written or signed that it was or was not written or signed by that person, is a relevant fact.

*Opinion as to handwriting.*

*Explanation.*—A person is said to be acquainted with the handwriting of another person when he has seen that person write, or when he has received documents purporting to be written by that person in answer to documents written by himself or under his authority and addressed to that person, or when, in the ordinary course of business, documents purporting to be written by that person have been habitually submitted to him.

*Illustration.*

The question is, whether a given letter is in the handwriting of A, merchant in London.

B is a merchant in Calcutta, who has written letters addressed to A, and received letters purporting to be written by him. C is B's clerk, whose duty it was to examine and file B's correspondence. D is B's broker, to whom B habitually submitted the letters purporting to be written by A for the purpose of advising with him thereon.

The opinions of B, C, and D on the question whether the letter is in the handwriting of A are relevant, though neither B, C, nor D ever saw A write.

৪৭ ধারা। কোন দলীল কাহার হাতে লেখা বা স্বাক্ষর করা গেল, এই বিষয়ে আদালতের অভিমত করিতে হইলে, যে ব্যক্তির লিখিত ও স্বাক্ষরিত বলিয়া বোধ হয়, তাঁহার হাতের লেখা অন্য যে ব্যক্তি উত্তমরূপে জানে ঐ পত্র উক্ত ব্যক্তির লিখিত কি স্বাক্ষরিত আছে কি না এই বিষয়ে তাহার অভিমত প্রাসঙ্গিক বৃত্তান্ত হয়।

*হাতের লিখন বিষয়ে অভিমতের কথা।*

ব্যাখ্যা।—কোন ব্যক্তি অন্য ব্যক্তিকে লিখিতে দেখিলে, কিম্বা আপনি কিম্বা আপনার অনুমতিক্রমে সে অন্য ব্যক্তির নামে পত্রাদি লেখা গেলে তাহার উত্তরস্বরূপ সেই অন্য ব্যক্তির লিখিত পত্রাদি বলিয়া পত্রাদি পাইলে, কিম্বা ব্যবসায়ের নিয়ত ধারাক্রমে সেই অন্য ব্যক্তির লিখিত পত্র বলিয়া পত্রাদি নিত্য তাহার সম্মুখে অর্পিত হইলে, সে ঐ অন্য ব্যক্তির হাতের লেখা উত্তমরূপে জানে এমত বলা যায় ইতি।

উদাহরণ

কোন পত্র উপস্থিত করা গেলে তাহা লণ্ডননগরের আনন্দ নামক বণিকের লেখা কি না এই প্রশ্ন হয়।

বলরাম নামক কলিকাতার এক জন বণিক আনন্দের নামে কএক পত্র লিখিয়াছে ও আনন্দের লিখিত পত্র বলিয়া কএক পত্র পাইয়াছে। বলরামের নামে যত পত্র আইসে চন্দ্র নামক তাহার কেরাণী তাহা দেখিয়া নথীতে গাঁথিয়া রাখে। দীননাথ বলরামের দালাল, আনন্দের লিখিত পত্র বলিয়া যত পত্র আসিত বলরাম দীননাথকে দেখাইয়া সেই পত্রের লিখিত কথার বিষয়ে তাহার সঙ্গে পরামর্শ করিত।

এই স্থলে বলরাম ও চন্দ্র ও দীননাথ আনন্দকে পত্র লিখিতে কখন না দেখিলেও, সেই পত্র আনন্দের হস্তলিখিত কি না এই বিষয়ে তাহারদের মত প্রাসঙ্গিক।
হয়

**48.** When the Court has to form an opinion as to the existence of any general custom or right, the opinions, as to the existence of such custom or right, of persons who would be likely to know of its existence if it existed, are relevant.

*Opinion as to existence of right or custom, when relevant.*

৪৮ ধারা। সাধারণের কোন রীতি কি স্বত্ব বিষয়ে আদালতের অভিমত করা প্রয়োজন হইলে, সেই রীতি কি স্বত্ব থাকিলে যে ব্যক্তিদের সেই বিষয় জ্ঞাত হওয়া সম্ভাবনা, সেই রীতি কি স্বত্ব থাকার বিষয়ে সেই ব্যক্তিদের অভিমত প্রাসঙ্গিক।

*স্বত্ব কি রীতি বিষয়ক অভিমত যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা।*

***Explanation.*—The expression 'general custom or right' includes customs or rights common to any considerable class of persons.**

*Illustration.*

The right of the villagers of a particular village to use the water of a particular well is a general right within the meaning of this section.

Opinions as to usages, tenets, &c., when relevant.

**49.** When the Court has to form an opinion as to—

the usages and tenets of any body of men or family,

the constitution and Government of any religious or charitable foundation, or

the meaning of words or terms used in particular districts or by particular classes of people,

the opinions of persons having special means of knowledge thereon, are relevant facts.

Opinion on relationship when relevant.

**50.** When the Court has to form an opinion as to the relationship of one person to another, the opinion, expressed by conduct, as to the existence of such relationship, of any person who, as a member of the family or otherwise, has special means of knowledge on the subject, is a relevant fact: Provided that such opinion shall not be sufficient to prove a marriage in proceedings under the Indian Divorce Act, or in prosecutions under sections 494, 495, 497 or 498 of the Indian Penal Code.

*Illustrations.*

(*a.*) The question is, whether A and B were married.

The fact that they were usually received and treated by their friends as husband and wife, is relevant.

(*b.*) The question is whether A was the legitimate son of B. The fact that A was always treated as such by members of the family, is relevant.

Grounds of opinion when relevant.

**51.** Whenever the opinion of any living person is relevant, the grounds on which such opinion is based are also relevant.

*Illustration.*

An expert may give an account of experiments performed by him for the purpose of forming his opinion.

CHARACTER WHEN RELEVANT.

In civil cases, character to prove conduct imputed irrelevant.

**52.** In civil cases, the fact that the character of any person concerned is such as to render probable or improbable any conduct imputed to him, is irrelevant, except in so far as such character appears from facts otherwise relevant.

ব্যাখ্যা।—'সাধারণের রীতি কি স্বত্ব' এই কথার মধ্যে বহু লোকশ্রেণীর কোন সাধারণ রীতি বা স্বত্বও গণ্য ইতি।

উদাহরণ।

কোন গ্রামবাসিদের কোন বিশেষ কূপের জল লইবার যে স্বত্ব আছে এই ধারার অর্থমতে তাহা সাধারণ স্বত্ব।

আচার বিধি প্রভৃতি বিষয়ক অভিমত যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা।

৪৯ ধারা। কোন লোকশ্রেণীর কি কুলের আচার ও বিধি বিষয়ে,

কিম্বা ধর্ম্মার্থ কি পরোপকারার্থ কার্য্যের সংস্থিতির কি অধ্যক্ষতার বিধি বিষয়ে,

কিম্বা প্রদেশ বিশেষে কি বিশেষ লোকশ্রেণীর মধ্যে যে কথা কি শব্দ চলে তাহার অর্থ বিষয়ে,

আদালতের অভিমতের প্রয়োজন হইলে যে ব্যক্তিদের সেই২ বিষয় জ্ঞাত হইবার বিশেষ উপায় থাকে, তাহারদের অভিমত প্রাসঙ্গিক বৃত্তান্ত ইতি।

কুটুম্বিতা বিষয়ের অভিমত যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা।

৫০ ধারা। দুই ব্যক্তির পরস্পর কুটুম্বিতা আছে কি না এই বিষয়ে আদালতের অভিমত করিতে হইলে, সেই পরিবারের লোক হইয়া বা না হইয়াও যে ব্যক্তির সেই বিষয় জ্ঞাত থাকার বিশেষ সুযোগ থাকে, এমত ব্যক্তি আচরণদ্বারা ঐ কুটুম্বিতা থাকার বিষয়ে যে অভিমত প্রকাশ করে তাহা প্রাসঙ্গিক বৃত্তান্ত। পরন্ত স্ত্রীসম্বন্ধ খণ্ডন করণার্থ ভারতবর্ষীয় আইনমতে যে কার্য্যানুষ্ঠান হয় কিম্বা ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ৪৯৪ বা ৪৯৫ বা ৪৯৭ বা ৪৯৮ ধারামতে যে মোকদ্দমা হয়, সেই কার্য্যে বা মোকদ্দমায় বিবাহের প্রমাণ করণার্থে উক্ত অভিমত প্রচুর নহে ইতি।

উদাহরণ।

(ক) আদরমণির সহিত বলরামের বিবাহ হইয়াছে কি না এই প্রশ্ন হইল।

তাহারদের পরিচিত ব্যক্তিরা তাহারদিগকে স্ত্রীপুরুষ জ্ঞানে নিত্য গ্রাহ্য করিত ও সেই জ্ঞানানুসারে তাহারদের প্রতি আচরণ করিত এই বৃত্তান্ত প্রসঙ্গিক।

(খ) আনন্দ বলরামের ঔরস সন্তান কি না এই প্রশ্ন হইলে, পরিবারের সকল লোক আনন্দের প্রতি বলরামের ঔরস সন্তান জ্ঞানে আচরণ করিত এই বৃত্তান্ত প্রাসঙ্গিক।

অভিমতের হেতু যেস্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা।

৫১ ধারা। জীবিত ব্যক্তির অভিমত প্রাসঙ্গিক হইলে তাহার সেই অভিমতের যে মূল কারণ থাকে তাহাও প্রাসঙ্গিক হয় ইতি।

উদাহরণ।

প্রবীণ ব্যক্তি অভিমত স্থির করণার্থে যে দ্রব্যের স্বরূপ পরীক্ষাদি করিয়াছে তাহা ব্যক্ত করিতে পারিবে।

চরিত্র যে স্থলে প্রাসঙ্গিক হয় তাহার কথা।

দেওয়ানী মোকদ্দমায় আরোপিত কর্ম্মের প্রমাণার্থে চরিত্র অপ্রাসঙ্গিক হইবার কথা।

৫২ ধারা। দেওয়ানী মোকদ্দমায় কোন ব্যক্তির প্রতি যে কর্ম্ম আরোপিত হয় তাহার সেই কর্ম্ম করা সম্ভব কি অসম্ভব ইহা দেখাইবার জন্যে তাহার চরিত্রের বৃত্তান্ত অপ্রাসঙ্গিক, কিন্তু প্রকারান্তরে যে বৃত্তান্ত প্রাসঙ্গিক হয় সেই বৃত্তান্ত দ্বারা উক্ত চরিত্র প্রকাশ হইলে প্রাসঙ্গিক হইতে পারে ইতি।

In criminal cases, previous good character relevant.

**53.** In criminal proceedings, the fact that the person accused is of a good character, is relevant.

ফৌজদারী মোকদ্দমায় পূর্ব্ব সৎচরিত্র প্রাসঙ্গিক হইবার কথা।

৫৩ ধারা। ফৌজদারী মোকদ্দমা ঘটিত কার্য্যে অভিযুক্ত ব্যক্তি সৎচরিত্র এই বৃত্তান্ত প্রাসঙ্গিক হয় ইতি।

Previous conviction in criminal trials relevant, but not previous bad character, except in reply.

**54.** In criminal proceedings, the fact that the accused person has been previously convicted of any offence is relevant; but the fact that he has a bad character is irrelevant, unless evidence has been given that he has a good character, in which case it becomes relevant.

*Explanation.*—This section does not apply to cases in which the bad character of any person is itself a fact in issue.

ফৌজদারী মোকদ্দমায় পূর্ব্বে অপরাধ নির্ণয় হওয়ার কথা প্রাসঙ্গিক কিন্তু উত্তরভিন্ন অন্য স্থলে পূর্ব্ব কুচরিত্র অপ্রাসঙ্গিক হওয়ার কথা।

৫৪ ধারা। ফৌজদারী মোকদ্দমায় অভিযুক্ত ব্যক্তির কোন অপরাধ পূর্ব্বে নির্ণয় হইয়াছিল এই বৃত্তান্ত প্রাসঙ্গিক। সে কুচরিত্র লোক এই বৃত্তান্ত অপ্রাসঙ্গিক। কিন্তু তাহার সৎচরিত্রের প্রমাণ দেওয়া গেলে সেই কুচরিত্রের বৃত্তান্ত প্রাসঙ্গিক হয়।

ব্যাখ্যা।—কোন ব্যক্তির কুচরিত্রই বিসম্বাদিত বৃত্তান্ত হইলে এই ধারা খাটে না ইতি।

Character as affecting damages.

**55.** In civil cases, the fact that the character of any person is such as to affect the amount of damages which he ought to receive, is relevant.

*Explanation.*—In sections 52, 53, 54 and 55, the word 'character' includes both reputation and disposition; but evidence may be given only of general reputation and general disposition, and not of particular acts by which reputation or disposition were shown.

ক্ষতিপূরণের পক্ষে চরিত্রের কথা।

৫৫ ধারা। দেওয়ানী মোকদ্দমায় কোন ব্যক্তির ক্ষতিপূরণস্বরূপ কত টাকা পাওয়া উচিত চরিত্রানুসারে তাহা ন্যূন কি অধিক হইতে পারিলে সেই চরিত্রের বৃত্তান্ত প্রাসঙ্গিক।

ব্যাখ্যা।—৫২, ৫৩, ৫৪ ও ৫৫ ধারার "চরিত্র" শব্দের মধ্যে খ্যাতি ও স্বভাব উভয় গণ্য। কিন্তু কেবল সাধারণ খ্যাতির ও সাধারণ স্বভাবের প্রমাণ দেওয়া যাইতে পারে বিশেষ যে ক্রিয়ার দ্বারা ঐ খ্যাতি বা স্বভাব প্রকাশ হয় তাহার প্রমাণ দেওয়া যাইতে পারিবে না ইতি।

---

## PART II.

## On Proof.

### Chapter III.—Facts which need not be proved.

## দ্বিতীয় অধ্যায়।

## প্রমাণের কথা।

### ৩ পরিচ্ছেদ।—যে বৃত্তান্তের প্রমাণ করা আবশ্যক নয় তাহার কথা।

No evidence required of fact judicially noticed.

**56.** No fact of which the Court will take judicial notice need be proved.

বিচারকার্য্যে প্রাসঙ্গিক যে২ বৃত্তান্ত সিদ্ধ বলিয়া জ্ঞান হয় তাহার সাক্ষ্যের অপ্রয়োজনের কথা।

৫৬ ধারা। আদালত বিচার কার্য্যে যে বৃত্তান্ত সিদ্ধ বলিয়া জ্ঞান করেন তাহার সাক্ষ্য দিবার প্রয়োজন নাই ইতি।

Facts of which Court must take judicial notice.

**57.** The Court shall take judicial notice of the following facts:—

(1.) All laws or rules having the force of law now or heretofore in force or hereafter to be in force in any part of British India:

(2.) All public Acts passed or hereafter to be passed by Parliament, and all local and personal Acts directed by Parliament to be judicially noticed:

(3.) Articles of War for Her Majesty's Army or Navy:

(4.) The course of proceeding of Parliament and of the Councils for the purposes of making Laws and Regulations established under the Indian Councils' Act, or any other law for the time being relating thereto.

আদালত যে২ বৃত্তান্ত সিদ্ধ বলিয়া জ্ঞান করিবেন তাহার কথা।

৫৭ ধারা। আদালত বিচার কার্য্যে নিম্নলিখিত বৃত্তান্ত সিদ্ধ বলিয়া জ্ঞান করিবেন।

(১) যে আইন কিম্বা আইনের তুল্য বলবৎ যে বিধি এইক্ষণে কি ইতিপূর্ব্বে ব্রিটনীয় ভারতবর্ষের অন্তর্গত কোন দেশে প্রবল আছে কি ছিল বা ভাবিকালে হইবে তাহা।

(২) পারলেমেণ্ট সাধারণ স্বার্থের যে সকল আইন প্রণীত করিয়াছেন বা করেন এবং উক্ত পারলিমেণ্ট বিচারকার্য্যে স্থানবিশেষের বা ব্যক্তিবিশেষের যে সকল আইন সিদ্ধ বলিয়া জ্ঞান করিতে আদেশ করেন তাহা।

(৩) শ্রীশ্রীমতী মহারাণীর সৈন্যদলের কিম্বা নাবিক নাবিকদের যুদ্ধসংক্রান্ত আইন।

(৪) উক্ত পারলিমেণ্টের এবং আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ ভারতবর্ষীয় মন্ত্রিসভাবিষয়ক আইন অনুসারে কিম্বা তৎসম্পর্কীয় অন্য যে আইন যৎকালে প্রচলিত থাকে তদনুসারে স্থাপিত মন্ত্রিসভার কার্য্যপ্রণালী।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭২। ২ আপ্রিল।]

*Explanation.*—The word 'Parliament' in clauses 2) and (4) includes—

1. The Parliament of the United Kingdom of Great Britain and Ireland ;
2. The Parliament of Great Britain ;
3. The Parliament of England ;
4. The Parliament of Scotland, and
5. The Parliament of Ireland.

(5.) The accession and the sign manual of the Sovereign for the time being of the United Kingdom of Great Britain and Ireland :

(6.) All seals of which English Courts take judicial notice : the seals of all the Courts of British India, and of all Courts out of British India, established by the authority of the Governor General or any Local Government in Council: the seals of Courts of Admiralty and Maritime Jurisdiction and of Notaries public, and all seals which any person is authorized to use by any Act of Parliament or other Act of Regulation having force of law in British India .

(7.) The accession to office, names, titles, functions, and signatures of the persons filling for the time being any public office in any part of British India, if the fact of their appointment to such office is notified in the *Gazette of India*, or in the official Gazette of any Local Government :

(8.) The existence, title, and national flag of every State or Sovereign recognized by the British Crown :

(9.) The divisions of time, the geographical divisions of the world, and public festivals, fasts and holidays notified in the official Gazette :

(10.) The territories under the dominion of the British Crown :

(11.) The commencement, continuance, and termination of hostilities between the British Crown and any other State or body of persons :

(12.) The names of the members and officers of the Court, and of their deputies and subordinate officers and assistants, and also of all officers acting in execution of its process, and of all advocates, attornies, proctors, vakils, pleaders and other persons authorized by law to appear or act before it :

(13.) The rule of the road.

ব্যাখ্যা।—(২) ও (৪) প্রকরণের উল্লিখিত পারলিমেণ্ট শব্দে,

১। ঐরলণ্ড লইয়া গ্রেটব্রিটন নামে সংযুক্ত রাজ্যের পারলিমেণ্ট গণ্য।
২। গ্রেট ব্রিটনের পার্লিমেণ্ট।
৩। ইংলণ্ডের পার্লিমেণ্ট।
৪। স্কটলণ্ডের পারলিমেণ্ট ও
৫। এরলণ্ডের পারলিমেণ্ট।

(৫) যিনি যৎকালে গ্রেট ব্রিটন ও ঐরলণ্ড সংযুক্ত রাজ্যের অধিপতি হন তাঁহার আধিপত্য পদারোহণ ও তদীয় স্বাক্ষর।

(৬) ইঙ্গলণ্ডীয় আদালত বিচারকার্য্যে যে সকল মোহর সিদ্ধ বলিয়া জ্ঞান করেন সেই মোহর। ব্রিটনীয় ভারতবর্ষের অন্তর্গত সকল আদালতের মোহর এবং ব্রিটনীয় ভারতবর্ষের বহির্ভূত স্থানে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্নর জেনরল সাহেবের কিম্বা কোন স্থানীয় গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে যে সকল আদালত স্থাপিত হয় সেই সকল আদালতের, মোহর আডমিরলটী অর্থাৎ মহাসাগরে যে অপরাধ করা যায় তাহার বিচার এবং জাহাজীয় নাবিকদের মোকদ্দমার বিচারাধিপত্য প্রাপ্ত আদালতের ও পবলিক নাটরির মোহর এবং পার্লিমেণ্টের আইন দ্বারা কিম্বা ব্রিটনীয় ভারতবর্ষে ব্যবস্থার তুল্য বলবৎ অন্য আইন দ্বারা যে ব্যক্তি মোহর ব্যবহার করিবার অনুমতি পান তাঁহার মোহর।

(৭) ব্রিটনীয় ভারতবর্ষের অন্তর্গত কোন স্থানে যাঁহারা যে সময়ে কোন রাজকীয় পদভুক্ত হন ইণ্ডিয়া গেজেটে কিম্বা স্থানীয় কোন গবর্ণমেণ্ট গেজেটে তাঁহাদের সেই পদে নিযুক্ত হওয়ার কথা প্রকাশ করা গেলে সেই ব্যক্তিদের পদ গ্রহণ ও তাঁহাদের নাম ও খ্যাতি ও কার্য্য ও স্বাক্ষর।

(৮) ব্রিটনীয় রাজ্যাধিপতি অন্য যে অধিকারের কি রাজ্যের সত্তা ও খ্যাতি ও দেশীয় পতাকা স্বীকার করেন তাহা।

(৯) সময়ের ভাগবিভাগ ও ভূগোলবিদ্যানুসারে ভূবিভাগ এবং রাজকীয় গেজেটে সাধারণের যে পর্ব্ব ও উপবাস ও বন্দের দিন প্রকাশ করা যায় তাহা।

(১০) ব্রিটনীয় রাজ্যাধিপতির অধীন দেশ।

(১১) অন্যান্য রাজ্যের বা ব্যক্তিদলের সহিত ব্রিটনীয় রাজ্যের সংগ্রামাদি কার্য্যের আরম্ভ ও প্রচলন ও অন্ত।

(১২) আদালতসংক্রান্ত ব্যক্তিদের ও কর্তৃপক্ষদের ও তাঁহারদের নায়বদের ও অধীন কর্ম্মকারকদের ও সহকারিদের নাম ও যে সকল কর্ম্মকারক আদালতের পরওয়ানা সাধনার্থ কার্য্য করে তাহারদের নাম এবং আডবোকেট ও টর্নি ও প্রকুটর ও উকীল ও পক্ষসমর্থনকারিপ্রভৃতি যে ব্যক্তিরা আইনমতে আদালতে উপস্থিত হইয়া ব্যবহারকার্য্য করিতে অনুমতি পান তাঁহারদের নাম।

(১৩) পথে যাতায়াতের বিধি।

In all these cases, and also on all matters of public history, literature, science or art, the Court may resort for its aid to appropriate books or documents of reference.

If the Court is called upon by any person to take judicial notice of any fact, it may refuse to do so, unless and until such person produces any such book or document as it may consider necessary to enable it to do so.

Facts admitted.

**58.** No fact need be proved in any proceeding which the parties thereto or their agents agree to admit at the hearing, or which, before the hearing, they agree to admit by any writing under their hands, or which by any rule of pleading in force at the time they are deemed to have admitted by their pleadings: Provided that the Court may, in its discretion, require the facts admitted to be proved otherwise than by such admissions.

## CHAPTER IV.—OF ORAL EVIDENCE.

Proof of facts by oral evidence.

**59.** All facts, except the contents of documents, may be proved by oral evidence.

Oral evidence must be direct.

**60.** Oral evidence must, in all cases, whatever, be direct; That is to say—

If it refers to a fact which could be seen, it must be the evidence of a witness who says he saw it;

If it refers to a fact which could be heard, it must be the evidence of a witness who says he heard it;

If it refers to a fact which could be perceived by any other sense or in any other manner, it must be the evidence of a witness who says he perceived it by that sense or in that manner;

If it refers to an opinion or to the grounds on which that opinion is held, it must be the evidence of the person who holds that opinion on those grounds:

Provided that the opinions of experts expressed in any treatise commonly offered for sale, and the grounds on which such opinions are held, may be proved by the production of such treatises if the author is dead or cannot be found, or has become incapable of giving evidence, or cannot be called as a witness without an amount of delay or expense which the Court regards as unreasonable;

উক্ত সকল স্থলে এবং সাধারণ ইতিবৃত্ত ও সাহিত্য ও বিজ্ঞান ও বিদ্যাসংক্রান্ত সকল বিষয়ে আদালত তৎপ্রকাশক উপযুক্ত পুস্তক কি দলীল দৃষ্টি করিয়া সাহায্য লইতে পারিবেন।

কোন ব্যক্তি আদালতের নিকট বিচার কার্য্যে কোন বৃত্তান্ত সিদ্ধ বলিয়া জ্ঞান করিতে প্রার্থনা করিলে, ঐ আদালত তাহা করণার্থে যে পুস্তক কি দলীল দৃষ্টি করা আবশ্যক বোধ করেন, সেই ব্যক্তি সেই পুস্তকাদি উপস্থিত না করিলে ও যত কাল উপস্থিত না করে আদালত তত কাল ঐ বৃত্তান্ত সিদ্ধ বলিয়া জ্ঞান করিতে অস্বীকার করিতে পারিবেন ইতি।

স্বীকৃত বৃত্তান্তের কথা।

৫৮ ধারা। মোকদ্দমাঘটিত কোন কার্য্যে উভয় পক্ষ কিম্বা তাহারদের মোক্তারেরা ঐক্যবাক্য হইয়া শ্রবণ কালে কোন বৃত্তান্ত স্বীকার করিতে কিম্বা শ্রবণের পূর্ব্বে আপনাদের স্বাক্ষরিত লিপিদ্বারা স্বীকার করিতে সম্মত হইলে কিম্বা উত্তরপ্রত্যুত্তর করণের যে বিধি যৎকালে প্রচলিত থাকে, তদনুসারে উত্তরপ্রত্যুত্তর দ্বারা কোন বৃত্তান্ত স্বীকার হইয়াছে বলিয়া জ্ঞান হইলে, সেই বৃত্তান্তের প্রমাণ করিবার প্রয়োজন নাই। কিন্তু আদালত উচিত বোধ করিলে সেই স্বীকৃত বৃত্তান্ত স্বীকার করণভিন্ন প্রকারান্তরে সপ্রমাণ করিবার আদেশ করিতে পারিবেন ইতি।

## ৪ পরিচ্ছেদ।—বাচনিক সাক্ষ্যের কথা।

বাচনিক সাক্ষ্যদ্বারা বৃত্তান্তের প্রমাণের কথা।

৫৯ ধারা। দলীলের মর্ম্মভিন্ন সকল বৃত্তান্ত বাচনিক সাক্ষ্য দ্বারা প্রমাণিত হইতে পারিবে ইতি।

বাচনিক প্রমাণ প্রত্যক্ষ হওয়ার কথা।

৬০ ধারা। বাচনিক সাক্ষ্য সর্ব্বদাই প্রত্যক্ষ হওয়া আবশ্যক। অর্থাৎ

যে বৃত্তান্তের উল্লেখ হয় তাহা যদি দেখা যাইতে পারে তবে 'আমি দেখিয়াছি' যে সাক্ষী ইহা কহে তাহারই সাক্ষ্য প্রয়োজন।

যে বৃত্তান্তের উল্লেখ হয় তাহা যদি শুনা যাইতে পারে তবে 'আমি শুনিয়াছি' যে সাক্ষী ইহা কহে তাহারই সাক্ষ্য প্রয়োজন।

যে বৃত্তান্তের উল্লেখ হয় তাহা অন্য কোন ইন্দ্রিয়দ্বারা কিম্বা অন্য কোন প্রকারে গ্রাহ্য হইলে, আমি সেই ইন্দ্রিয়দ্বারা বা সেই প্রকারে তাহা গ্রাহ্য করিলাম যে সাক্ষী ইহা কহে তাহারই সাক্ষ্য প্রয়োজন।

কোন অভিমতের কিম্বা যে কারণে সেই অভিমত হয় সেই কারণের উল্লেখ হইলে যে ব্যক্তির সেই কারণে সেই অভিমত থাকে তাহারই সাক্ষ্য প্রয়োজন।

পরন্তু যে পুস্তক সামান্যতঃ বিক্রয়ার্থ থাকে প্রবীণ ব্যক্তিদের সেই অভিমত যদি এমত কোন পুস্তকাদিতে ব্যক্ত হয় ও সেই অভিমত প্রকাশক ব্যক্তি যদি গত কিম্বা অনুদ্দেশ্য কিম্বা সাক্ষ্য দিবার অক্ষম হয় কিম্বা তাহাকে উপস্থিত করিতে যত বিলম্ব ও যত অর্থব্যয় হয় যদি আদালতের বিবেচনায় তত কাল বিলম্ব ও তত অর্থব্যয় করা অযুক্তি, তবে সেই পুস্তকাদি উপস্থিত করণদ্বারা সেই অভিমতের প্রমাণ ও তাহা যেং হেতুতে স্থির করা যায় তাহার প্রমাণ করা যাইতে পারিবে।

Provided also that, if oral evidence refers to the existence or condition of any material thing other than a document, the Court may, if it thinks fit, require the production of such material thing for its inspection.

CHAPTER V.—OF DOCUMENTARY EVIDENCE.

Proof of contents of documents.

**61.** The contents of documents may be proved either by primary or by secondary evidence.

Primary evidence.

**62.** Primary evidence means the document itself produced for the inspection of the Court.

*Explanation* 1.—Where a document is executed in several parts, each part is primary evidence of the document:

Where a document is executed in counterpart, each counterpart being executed by one or some of the parties only, each counterpart is primary evidence as against the parties executing it.

*Explanation* 2.—Where a number of documents are all made by one uniform process, as in the case of printing, lithography, or photography, each is primary evidence of the contents of the rest; but where they are all copies of a common original, they are not primary evidence of the contents of the original.

*Illustration.*

A person is shown to have been in possession of a number of placards, all printed at one time from one original. Any one of the placards is primary evidence of the contents of any other, but no one of them is primary evidence of the contents of the original.

Secondary evidence.

**63.** Secondary evidence means and includes—

(1.) Certified copies given under the provisions hereinafter contained;

(2.) Copies made from the original by mechanical processes which in themselves insure the accuracy of the copy, and copies compared with such copies;

(3.) Copies made from or compared with the original;

(4.) Counterparts of documents as against the parties who did not execute them;

(5. Oral accounts of the contents of a document given by some person who has himself seen it.

*Illustrations.*

(*a.*) A photograph of an original is secondary evidence of its contents, though the two have not been compared, if it is proved that the thing photographed was the original.

(*b.*) A copy compared with a copy of a letter made by a copying machine is secondary evidence of the contents of the



আরো যদি সেই বাচনিক সাক্ষ্য দলীলভিন্ন কোন পদার্থ দ্রব্যের সত্তা কি অবস্থা সম্পর্কীয় হয়, তবে আদালত বিহিত বোধ করিলে সেই পদার্থদ্রব্য দেখিবার জন্যে উপস্থিত করিবার আজ্ঞা দিতে পারিবেন ইতি।

৬ পরিচ্ছেদ।—লিখিত সাক্ষ্যের কথা।

দলীলের মর্ম্মের প্রমাণের কথা।

৬১ ধারা। মুখ্য বা গৌণ সাক্ষ্যদ্বারা দলীলের মর্ম্মের প্রমাণ করা যাইতে পারিবে ইতি।

মুখ্য সাক্ষ্যের কথা।

৬২ ধারা। আদালতের দেখিবার জন্যে দলীলই উপস্থিত করা গেলে তাহাই মুখ্য সাক্ষ্য।

১ ব্যাখ্যা।—কোন দলীল ভিন্ন২ ভাগে সম্পাদন হইলে প্রত্যেক ভাগ ঐ দলীলের মুখ্য সাক্ষ্য হয়।

কোন দলীলের অনুলিপি করিয়া সেই দলীল সম্পাদন হইলে ও প্রত্যেক অনুলিপি ঐ দলীল সংক্রান্ত এক বা কএক ব্যক্তিভিন্ন সকল ব্যক্তির দ্বারা সম্পাদন হইলে যে ব্যক্তি যে অনুলিপি করিলেন তাঁহার বিপক্ষে সেই অনুলিপি মুখ্য সাক্ষ্য।

২ ব্যাখ্যা।—যদি একিরূপ যন্ত্রদ্বারা অর্থাৎ প্রেসে ছাপাইয়া কি লিথগ্রাফ কি ফটগ্রাফ করিয়া দলীলের অনেকখানি করা যায়, তবে উহার প্রত্যেকখানী দলীল অবশিষ্ট সকল খানীর কথার মুখ্য সাক্ষ্য হইবে। কিন্তু যদি সে সকলই একি আসল দলীলের নকল হইয়া থাকে তবে তাহা আসল দলীলের কথার মুখ্য সাক্ষ্য নয় ইতি।

উদাহরণ।

কোন ব্যক্তির নিকট অনেক ঘোষণাপত্র থাকে সমুদয়ই একি আসল পত্র দেখিয়া মুদ্রিত হয়। উক্ত সকল পত্রের মধ্যে কোন এক পত্র অন্য সকল পত্রের মর্ম্মের মুখ্য প্রমাণ হইতে পারে কিন্তু তন্মধ্যে কোন পত্র আসল পত্রের মুখ্য প্রমাণ হইতে পারে না।

গৌণ সাক্ষ্যের কথা।

৬৩ ধারা। গৌণ সাক্ষ্য শব্দে নিম্নলিখিত বিষয় বুঝায় ও নিম্নলিখিত বিষয় গণ্য ইতি।

(১) নিম্নলিখিত বিধানমতে সর্টিফিকটযুক্ত যে প্রতিলিপি দেওয়া যায় তাহা।

(২) কোন যন্ত্রদ্বারা যে প্রতিলিপি করা যায় তাহা অবশ্য যথার্থ হইলে সেই যন্ত্রদ্বারা আসলপত্র দেখিয়া যে প্রতিলিপি করা যায়, তাহা এবং ঐ প্রতিলিপির সহিত অন্য যে প্রতিলিপি মিলে তাহা।

(৩) আসল পত্রহইতে যে প্রতিলিপি করা যায় এবং আসল পত্রের সহিত যে প্রতিলিপি মিলে তাহা।

(৪) দলীল সংক্রান্ত যে ব্যক্তিরা দলীলের অনুলিপি সম্পাদন করেন নাই তাঁহারদের বিপক্ষে ঐ অনুলিপি।

(৫) কোন ব্যক্তি নিজে কোন দলীল দেখিয়া তাহার মর্ম্মের যে বাচনিক বৃত্তান্ত কহেন তাহা।

উদাহরণ।

(ক) আসল পত্র ফটগ্রাফ করিয়া তাহার প্রতিলিপি করা গেল ইহার প্রমাণ হইলে আসলের সঙ্গে সেই ফটগ্রাফ না মিলাইয়াও তাহা ঐ আসলপত্রের মর্ম্মের গৌণ সাক্ষ্য হয়।

(খ) কাপিইং মাশিন অর্থাৎ প্রতিলিপি করিবার যন্ত্রদ্বারা আসলপত্রের প্রতিলিপি করা গেল ইহার প্রমাণ হইলে

letter, if it is shown that the copy made by the copying machine was made from the original.

(*c.*) A copy transcribed from a copy, but afterwards compared with the original, is secondary evidence; but the copy not so compared is not secondary evidence of the original, although the copy from which it was transcribed was compared with the original.

(*d*) Neither an oral account of a copy compared with the original, nor an oral account of a photograph or machine-copy of the original, is secondary evidence of the original.

**64.** Documents must be proved by primary evidence except in the cases hereinafter mentioned.

Proof of documents by primary evidence.

**65.** Secondary evidence may be given of the existence, condition, or contents of a document in the following cases.—

Cases in which secondary evidence relating to documents may be given.

(*a.*) When the original is shown or appears to be in the possession or power

of the person against whom the document is sought to be proved, or

of any person out of reach of, or not subject to, the process of the Court, or

of any person legally bound to produce it,

and when, after the notice mentioned in section sixty-six, such person does not produce it,

(*b*) When the existence, condition or contents of the original have been proved to be admitted in writing by the person against whom it is proved or by his representative in interest;

(*c.*) When the original has been destroyed or lost, or when the party offering evidence of its contents cannot, for any other reason not arising from his own default or neglect, produce it in reasonable time;

(*d*) When the original is of such a nature as not to be easily moveable;

(*e*) When the original is a public document within the meaning of section seventy-four;

(*f*) When the original is a document of which a certified copy is permitted by this Act, or by any other law in force in British India, to be given in evidence,

(*g.*) When the originals consist of numerous accounts or other documents which cannot conveniently be examined in Court, and the fact to be proved is the general result of the whole collection.

In cases (*a*), (*c*) and (*d*), any secondary evidence of the contents of the document is admissible.

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭২। ২ আপ্রিল।]

সেই প্রতিলিপির সঙ্গে অন্য যে প্রতিলিপি মিলে তাহা ঐ পত্রের মর্ম্মের গৌণ সাক্ষ্য।

(গ) কোন প্রতিলিপি দেখিয়া প্রতিলিপি করা গেলে ও পশ্চাৎ আসলের সঙ্গে মিলান গেলে তাহা গৌণ সাক্ষ্য। কিন্তু যে প্রতিলিপি দেখিয়া তাহা করা যায় আসলের সঙ্গে সেই প্রতিলিপি মিলাইয়া দেখা গেলেও ঐ দ্বিতীয় প্রতিলিপি আসলের সঙ্গে মিলান না গেলে তাহা গৌণ সাক্ষ্য হয় না।

(ঘ) আসলের সঙ্গে যে প্রতিলিপি মিলাইয়া দেখা গেল তাহার বাচনিক বৃত্তান্ত ও আসলহইতে ফটোগ্রাফ দ্বারা কিম্বা প্রতিলিপি করিবার যন্ত্র দ্বারা যে প্রতিলিপি করা যায় তাহার বাচনিক বৃত্তান্ত আসল পত্রের গৌণ সাক্ষ্য হইতে পারে না।

মুখ্য সাক্ষ্যদ্বারা দলীলের প্রমাণের কথা।

৬৪ ধারা। নিম্নলিখিত স্থলভিন্ন মুখ্য সাক্ষ্য দ্বারা দলীলের প্রমাণ করিতে হইবে ইতি।

৬৫ ধারা। দলীল যে আছে এই কথার ও সেই দলীলের অবস্থার বা মর্ম্মের গৌণ সাক্ষ্য নিম্নলিখিত স্থলে দেওয়া যাইতে পারিবে ইতি।

দলীল বিষয়ে গৌণ সাক্ষ্য যে স্থলে দেওয়া যাইতে পারে তাহার কথা।

(ক) যে ব্যক্তির বিপক্ষে দলীলের প্রমাণ করিবার চেষ্টা হয়,

কিম্বা যে ব্যক্তির নিকট আদালতের পরওয়ানা পঁহুছিতে পারে না কিম্বা যে ব্যক্তি আদালতের পরওয়ানার অনধীন আছে,

কিম্বা যে ব্যক্তি আইনমতে তাহা উপস্থিত করিতে আবদ্ধ,

আসল দলীল তাহার অধিকারে বা ক্ষমতাধীনে আছে ইহার প্রমাণ কি অনুভব হইলে,

ও ঐ ব্যক্তি ৬৬ ধারার উল্লিখিত নোটিস পাইয়াও তাহা উপস্থিত না করিলে,

(খ) যে ব্যক্তির বিপক্ষে আসল পত্রের প্রমাণ করা গেল সেই ব্যক্তি কিম্বা স্বার্থপক্ষে তাহার স্থলাভিষিক্ত ব্যক্তি সেই আসল পত্র থাকার কথা ও তাহার অবস্থা কি মর্ম্ম স্বীকার করিয়াছে ইহার প্রমাণ হইলে,

(গ) মূলপত্র নষ্ট কি অনুদ্দেশ্য হইলে, কিম্বা যে পক্ষ ঐ পত্রের মর্ম্মের সাক্ষ্য দিতে চাহে সে নিজ শৈথিল্য কি ত্রুটিভিন্ন কোন কারণে যুক্তিসিদ্ধ সময়ের মধ্যে তাহা উপস্থিত করিতে না পারিলে,

(ঘ) যাহা অনায়াসে স্থানান্তর করা যায় না, মূল সাক্ষ্য এমন ভাবাপন্ন হইলে।

(ঙ) মূলপত্র ৭৪ ধারার অর্থানুযায়ি সাধারণ স্বার্থের দলীল হইলে,

(চ) এই আইনদ্বারা কিম্বা ব্রিটনীয় ভারতবর্ষে প্রচলিত অন্য আইনদ্বারা যে দলীলের সহিমোহর প্রতিলিপি সাক্ষ্যস্বরূপে দিবার অনুমতি আছে মূলপত্র সেই প্রকারের দলীল হইলে,

(ছ) অনেক হিসাব খাতা বা অন্য দলীল লইয়া সেই মূলপত্র হইলে ও সেই সকল খাতা ও দলীল সুবিধামতে আদালতে পরীক্ষা করিয়া দেখা যাইতে না পারিলে ও যে বৃত্তান্তের প্রমাণ করিতে হইবে তাহা সেই সমুদয় পত্রাদির সার ফল হইলে।

(ক) (গ) ও (ঘ) প্রকরণের উল্লিখিত স্থলে দলীলের মর্ম্মের কোন গৌণ সাক্ষ্য গ্রাহ্য।

In case (*b*), the written admission is admissible.

In cases (*e*) or (*f*), a certified copy of the document, but no other kind of secondary evidence, is admissible.

In case (*g*), evidence may be given as to the general result of the documents by any person who has examined them, and who is skilled in the examination of such documents.

(খ) প্রকরণের স্থলে লিখিত স্বীকারবাক্য গ্রাহ্য।

(চ) ও (ছ) প্রকরণের উল্লিখিত স্থলে দলীলের সার্টিফিকেট প্রতিলিপি গ্রাহ্য কিন্তু অন্য প্রকারের গৌণ সাক্ষ্য গ্রাহ্য নয়।

(জ) প্রকরণের উল্লিখিত স্থলে যে ব্যক্তি সেই প্রকারের দলীল পরীক্ষা করণে পটু এমত ব্যক্তি তাহা উত্তমরূপে পরীক্ষা করিয়া দেখিলে ঐ দলীলের সার ফলের বিষয়ে সাক্ষ্য দিতে পারিবে।

**66.** Secondary evidence of the contents of the documents referred to in section sixty-five, clause (*a*), shall not be given unless the party proposing to give such secondary evidence has previously given to the party in whose possession or power the document is, such notice to produce it as is prescribed by law; and if no notice is prescribed by law, then such notice as the Court considers reasonable under the circumstances of the case:

*Rules as to notice to produce.*

Provided that such notice shall not be required in order to render secondary evidence admissible in any of the following cases, or in any other case in which the Court thinks fit to dispense with it:—

(1.) When the document to be proved is itself a notice;

(2.) When from the nature of the case, the adverse party must know that he will be required to produce it;

(3.) When it appears or is proved that the adverse party has obtained possession of the original by fraud or force;

(4.) When the adverse party or his agent has the original in Court;

(5.) When the adverse party or his agent has admitted the loss of the document;

(6.) When the person in possession of the document is out of reach of, or not subject to, the process of the Court.

৬৬ ধারা। ৬৫ ধারার (ক) প্রকরণে যে দলীলের উল্লেখ হইয়াছে, কোন ব্যক্তি তাহার মর্ম্মের গৌণ সাক্ষ্য দিতে চাহিলে, সেই দলীল যে ব্যক্তির অধিকারে কি ক্ষমতাধীনে থাকে তাহাকে আইনের নির্দ্দিষ্টমতে তাহা উপস্থিত করিবার নোটিস দিবে। আইনে নোটিস নির্দ্দিষ্ট না থাকিলে মোকদ্দমার গতিক বিশেষে আদালত যে নোটিস যুক্তিমত জ্ঞান করেন সেই নোটিস দিবে। না দিলে ঐ দলীলের মর্ম্মের গৌণ সাক্ষ্য লওয়া যাইবে না।

*উপস্থিত করিবার নোটিসের বিধি।*

পরন্তু নিম্নলিখিত কোন স্থলে কিম্বা অন্য যে স্থলে আদালত ঐ নোটিস না দেওয়া বিহিত জ্ঞান করেন সেই স্থলে গৌণ সাক্ষ্য গ্রাহ্য করিবার নিমিত্ত উক্ত প্রকারের নোটিস দেওয়ার প্রয়োজন নাই ইতি।

(১) যে দলীলের প্রমাণ করিতে হইবে সেই দলীলই নোটিস হইলে।

(২) বিপক্ষ পক্ষের সেই দলীল উপস্থিত করিতেই হইবে মোকদ্দমার ভাব বিবেচনায় বিপক্ষ ইহা অবশ্য জানিলে,

(৩) বিপক্ষ ব্যক্তি প্রতারণা বা বলক্রমে মূলপত্র হস্তগত করিয়াছে ইহা দৃষ্ট হইলে বা ইহার প্রমাণ হইলে।

( ) মূল পত্র আদালতে বিপক্ষ পক্ষের কিম্বা তাহার মোক্তারের নিকট থাকিলে।

(৫) দলীল হারাইয়াছে বিপক্ষ পক্ষ কিম্বা তাহার মোক্তার ইহা স্বীকার করিলে।

(৬) দলীল যাহার অধিকারে থাকে তাহার নিকট আদালতের পরওয়ানা পঁহুছিতে না পারিলে কিম্বা সে আদালতের পরওয়ানার অধীন না হইলে।

**67.** If a document is alleged to be signed or to have been written wholly or in part by any person, the signature or the handwriting of so much of the document as is alleged to be in that person's handwriting must be proved to be in his handwriting.

*Proof of signature and handwriting of person alleged to have signed or written document produced.*

৬৭ ধারা। দলীল নির্দ্দিষ্ট কোন ব্যক্তির স্বাক্ষরিত বলিয়া কিম্বা সম্পূর্ণ-পত্র কি তাহার একাংশ কোন ব্যক্তির লিখিত বলিয়া কথিত হইলে ঐ স্বাক্ষর তাহারই এবং দলীলের যে অংশ তাহার হস্তলিখিত বলিয়া কথিত হয় তাহা প্রকৃতই তাহার হস্তলিখিত ইহার প্রমাণ করিতে হইবে ইতি।

*প্রদর্শিত দলীল অমুকের স্বাক্ষরিত বা লিখিত বলিয়া কথিত হইলে স্বাক্ষরের ও হাতের লেখার প্রমাণের কথা।*

**68.** If a document is required by law to be attested, it shall not be used as evidence until one attesting witness at least has been called for the purpose of proving its execution, if there be an attesting

*Proof of execution of document required by law to be attested.*

৬৮ ধারা। আইন অনুসারে যদি দলীলে সাক্ষিদের স্বাক্ষর থাকা আবশ্যক হবে স্বাক্ষরকারিদের মধ্যে ন্যূন কল্পে এক জন সাক্ষী জীবিত থাকিলে এবং আদালতের পরওয়ানার অধীন থাকিলে ও সাক্ষ্য দিবার সক্ষম হইলে, সেই সাক্ষিকে ঐ

*আইন অনুসারে যে দলীলে সাক্ষিদের স্বাক্ষর করা প্রয়োজন তাহার স্বাক্ষরের প্রমাণের কথা।*

witness alive, and subject to the process of the Court and capable of giving evidence.

*Proof where no attesting witness found.*

**69.** If no such attesting witness can be found, or if the document purports to have been executed in the United Kingdom, it must be proved that the attestation of one attesting witness at least is in his handwriting, and that the signature of the person executing the document is in the handwriting of that person.

*Admission of execution by party to attested document.*

**70.** The admission of a party to an attested document of its execution by himself shall be sufficient proof of its execution as against him, though it be a document required by law to be attested.

*Proof when attesting witness denies the execution.*

**71.** If the attesting witness denies or does not recollect the execution of the document, its execution may be proved by other evidence.

*Proof of document not required by law to be attested.*

**72.** An attested document not required by law to be attested may be proved as if it was unattested.

*Comparison of handwritings.*

**73.** In order to ascertain whether a signature, writing, or seal is that of the person by whom it purports to have been written or made, any signature, writing, or seal admitted or proved to the satisfaction of the Court to have been written or made by that person may be compared with the one which is to be proved, although that signature, writing, or seal has not been produced or proved for any other purpose.

The Court may direct any person present in Court to write any words or figures for the purpose of enabling the Court to compare the words or figures so written with any words or figures alleged to have been written by such person.

### PUBLIC DOCUMENTS.

*Public documents.*

**74.** The following documents are public documents:—

1. Documents forming the Acts, or records of the Acts—

(i) of the sovereign authority,

(ii) of official bodies and tribunals, and

---

পত্র সম্পাদন হইবার প্রমাণ দিবার জন্যে আহ্বান না করা গেলে তাহা সাক্ষ্যস্বরূপে ব্যবহার হইবে না ইতি।

*স্বাক্ষরকারি সাক্ষির উদ্দেশ না পাওয়া গেলে পত্রের প্রমাণের কথা।*

৬৯ ধারা। স্বাক্ষরকারি কোন সাক্ষির উদ্দেশ না পাওয়া গেলে, কিম্বা সংযুক্ত রাজ্যের মধ্যে দলীল সম্পাদন হইল বলিয়া দেখা গেলে স্বাক্ষরকারিদের মধ্যে ন্যূনকল্পে এক জন সাক্ষির স্বাক্ষর তাহার নিজ হাতের লেখা, ও যে ব্যক্তি ঐ পত্র সম্পাদন করে তাঁহার স্বাক্ষর তাহার নিজ হাতে লেখা হইয়াছে এইং বিষয়ের প্রমাণ করিতে হইবে ইতি।

*এক পক্ষ সাক্ষিদের স্বাক্ষরিত দলীলের সম্পাদন স্বীকার করিলে তাহার কথা।*

৭০ ধারা। কোন ব্যক্তি সাক্ষিদের স্বাক্ষরিত দলীল আমি সম্পাদন করিলাম বলিয়া স্বীকার করিলে আইন অনুসারে সেই দলীলে সাক্ষিদের স্বাক্ষর করা আবশ্যক হইলেও, সেই স্বীকার বাক্য উক্ত ব্যক্তির বিপক্ষে যথেষ্ট প্রমাণ হইবে ইতি।

*স্বাক্ষরকারি সাক্ষী সেই পত্র সম্পাদন অস্বীকার করিলে প্রমাণের কথা।*

৭১ ধারা। দলীল সম্পাদন হইল স্বাক্ষরকারি সাক্ষী এই কথা অস্বীকার করিলে কি তাহার স্মরণ নাই বলিলে, অন্য সাক্ষ্যদ্বারা সেই পত্র সম্পাদনের প্রমাণ করা যাইতে পারিবে ইতি।

*আইনদ্বারা যে দলীলে সাক্ষিদের স্বাক্ষর করা অনাবশ্যক সেই দলীলের প্রমাণের কথা।*

৭২ ধারা। যে দলীলে আইনমতে সাক্ষিদের স্বাক্ষর করা আবশ্যক নয়, সাক্ষিদের দ্বারা স্বাক্ষরিত না হওয়ার ন্যায় সাক্ষিদের স্বাক্ষরিত ঐ দলীলের প্রমাণ করা যাইতে পারিবে ইতি।

*হাতের লেখা মিলাইয়া দেখিবার কথা।*

৭৩ ধারা। স্বাক্ষর কি লিখন কি মোহর যে ব্যক্তির দ্বারা লেখা কি করা গেল বলিয়া উদ্দিষ্ট হয় প্রকৃত তাহারই স্বাক্ষর কি লিখন কি মোহর ইহা নিশ্চয়মতে জানিবার নিমিত্ত, অন্য যে স্বাক্ষর কি লিখন কি মোহর তাহারই লেখা কি করা বলিয়া স্বীকার হইল কিম্বা আদালতের হৃদ্বোধমতে প্রমাণ করা গেল, তাহা অন্য কারণে উপস্থিত বা প্রমাণিত না হইলেও উক্ত যে স্বাক্ষরাদির প্রমাণ করিতে হইবে তাহার সঙ্গে তাহা মিলাইয়া দেখা যাইতে পারিবে।

কোন কথা কি অঙ্ক নির্দিষ্ট ব্যক্তির লিখিত বলিয়া কথিত হইলে, আদালত সেই কথার কি অঙ্কের সঙ্গে মিলাইবার নিমিত্ত আদালতে উপস্থিত সেই ব্যক্তিকে অন্য কোন কথা কি অঙ্ক লিখিবার আদেশ করিতে পারিবেন ইতি।

### সাধারণ স্বার্থের দলীলের কথা।

*সাধারণ স্বার্থের দলীলের কথা।*

৭৪ ধারা। নিম্নলিখিত দলীল সাধারণ স্বার্থের দলীল হয়।

১। যে দলীল

(১) দেশাধিপতির, কিম্বা

(২) রাজকীয় সমাজদলের ও আদালতের, কিম্বা

(iii) of public officers, legislative, judicial and executive, whether of British India, or of any other part of Her Majesty's dominions, or of a foreign country.

2. Public records kept in British India of private documents.

Private documents.

**75.** All other documents are private.

Certified copies of public documents.

**76.** Every public officer having the custody of a public document, which any person has a right to inspect, shall give that person on demand a copy of it on payment of the legal fees therefor, together with a certificate written at the foot of such copy that it is a true copy of such document or part thereof as the case may be, and such certificate shall be dated and subscribed by such officer with his name and his official title, and shall be sealed whenever such officer is authorized by law to make use of a seal, and such copies so certified shall be called certified copies.

*Explanation.*—Any officer who, by the ordinary course of official duty, is authorised to deliver such copies, shall be deemed to have the custody of such documents within the meaning of this section.

Production of such copies.

**77.** Such certified copies may be produced in proof of the contents of the public documents or parts of the public documents of which they purport to be copies.

Proof of other official documents.

**78.** The following public documents may be proved as follows:—

(1.) Acts, orders or notifications of the Executive Government of British India in any of its departments, or of any Local Government or any department of any Local Government,

by the records of the departments certified by the heads of those departments respectively,

or by any document purporting to be printed by order of any such Government:

(2.) The proceedings of the Legislatures,

by the journals of those bodies respectively, or by published Acts or abstracts, or by copies purporting to be printed by order of Government:

(3.) Proclamations, orders or regulations issued by Her Majesty or by the Privy Council, or by any department of Her Majesty's Government,

(৩) ব্রিটনীয় ভারতবর্ষের বা শ্রীশ্রীমতী মহারাণীর শাসনাধীন অন্য দেশের কিম্বা ভিন্নদেশের ব্যবস্থাপক বা বিচার বা রাজকার্য্য সম্পাদন করণার্থ রাজকীয় কার্য্যকারকদের আইন কি আইনের নিদর্শন হয়।

২। ব্রিটনীয় ভারতবর্ষে সাধারণ ব্যক্তিদের দলীলের যে রিকার্ড রাজকীয় কার্য্যালয়ে রাখা যায় তাহা ইতি।

অপ্রকাশ দলীলের কথা।

৭৫ ধারা। অন্য সকল দলীল অপ্রকাশ ইতি।

সাধারণ স্বার্থের দলীলের শংসিত প্রতিলিপির কথা।

৭৬ ধারা। সাধারণ স্বার্থের যে লিপি সাধারণ ব্যক্তির দৃষ্টি করিবার স্বত্ব থাকে সেই ব্যক্তি আইনমতে ফী দিয়া তাহার প্রতিলিপী প্রার্থনা করিলে, ঐ দলীল রাজকীয় যে কার্য্যকারকের সংরক্ষণে থাকে তিনি সেই ব্যক্তিকে ঐ দলীলের প্রতিলিপি দিবেন ও সেই প্রতিলিপি ঐ দলীলের কিম্বা বিষয় বিশেষে তদংশের যথার্থ প্রতিলিপি আছে ঐ প্রতিলিপির তলভাগে এই মর্ম্মের সর্টিফিকট লিখিয়া দিবেন, ও উক্ত কার্য্যকারক সেই সর্টিফিকটে তারিখ ও আপন নাম ও পদের খ্যাতি লিখিয়া স্বাক্ষর করিবেন। এবং উক্ত কার্য্যকারক আইনমতে মোহর ব্যবহার করিতে পারিলে ঐ সর্টিফিকট তাঁহার মোহরে মোহরাঙ্কিত হইবে ও সর্টিফিকটযুক্ত সেই প্রতিলিপি শংসিত প্রতিলিপি নামে খ্যাত হইবে ইতি।

ব্যাখ্যা।—কোন কার্য্যকারকের পদসংক্রান্ত কার্য্যের ধারাক্রমে তিনি তদ্রূপ প্রতিলিপি দিবার সক্ষম হইলে এই ধারার অর্থমতে সেই দলীল তাঁহারই রক্ষণে আছে বলিয়া জ্ঞান হইবে।

সেই প্রতিলিপি উপস্থিত করিবার কথা।

৭৭ ধারা। সেই শংসিত প্রতিলিপি সাধারণ স্বার্থের যে দলীলের কিম্বা তাহার যে অংশের প্রতিলিপি বলিয়া উদ্দিষ্ট হয় তাহার মর্ম্মের প্রমাণে উপস্থিত করা যাইতে পারিবে ইতি।

রাজকার্য্যসংক্রান্ত অন্য২ দলীলের প্রমাণের কথা।

৭৮ ধারা। নিম্নলিখিতমতে রাজকীয় নিম্নলিখিত দলীলের প্রমাণ করা যাইতে পারিবে।

(১) ব্রিটনীয় ভারতবর্ষের কর্ত্তৃত্বকার্য্য সম্পাদন সম্পর্কীয় কোন কর্ম্মবিভাগের কিম্বা স্থানীয় কোন গবর্ণমেন্টের কিম্বা স্থানীয় গবর্ণমেন্টের কোন কর্ম্মবিভাগের আইনের কি আজ্ঞার কি জ্ঞাপনপত্রের প্রমাণ

ঐ২ কর্ম্মবিভাগের প্রধান কর্ম্মকারকদের সর্টিফিকটসহিত ঐ২ কর্ম্মবিভাগের রিকার্ড দ্বারা,

কিম্বা উক্ত কোন গবর্ণমেন্টের আজ্ঞাক্রমে মুদ্রিত বলিয়া কোন দলীলের দ্বারা করা যাইবে।

(২) ব্যবস্থাপ্রণেতাদের আনুষ্ঠানিক কার্য্যের প্রমাণ

এ২ কর্ম্মকারকদের কার্য্যের দৈনিক বর্ণনাপত্র দ্বারা কিম্বা প্রকাশিত আইনের কি তাহার সারাংশের কিম্বা গবর্ণমেন্টের আজ্ঞাক্রমে মুদ্রিত বলিয়া তৎপ্রতিলিপির দ্বারা করা যাইবে।

(৩) শ্রীশ্রীমতী মহারাণীর কিম্বা প্রিবি কৌনসেলের কিম্বা শ্রীশ্রীমতী মহারাণীর গবর্ণমেন্টের কোন কর্ম্মবিভাগের প্রচারিত ঘোষণাপত্রের কি আজ্ঞার কি বিধানের প্রমাণ

by copies or extracts contained in the *London Gazette*, or purporting to be printed by the Queen's Printer:

(4.) The Acts of the executive or the proceedings of the legislature of a foreign country,

by journals published by their authority, or commonly received in that country as such, or by a copy certified under the seal of the country or sovereign, or by a recognition thereof in some public Act of the Governor General of India in Council:

(5.) The proceedings of a municipal body in British India,

by a copy of such proceedings certified by the legal keeper thereof, or by a printed book purporting to be published by the authority of such body:

(6.) Public documents of any other class in a foreign country,

by the original, or by a copy certified by the legal keeper thereof, with a certificate under the seal of a notary public or of a British Consul or diplomatic agent, that the copy is duly certified by the officer having the legal custody of the original, and upon proof of the character of the document according to the law of the foreign country.

PRESUMPTIONS AS TO DOCUMENTS.

Presumption as to genuineness of certified copies.

**79.** The Court shall presume every document purporting to be a certificate, certified copy, or other document, which is by law declared to be admissible as evidence of any particular fact, and which purports to be duly certified, by any officer in British India or by any officer in any Native State in alliance with Her Majesty who is duly authorised thereto by the Governor General in Council, to be genuine: Provided that such document is substantially in the form and purports to be executed in the manner directed by law in that behalf. The Court shall also presume that any officer by whom any such document purports to be signed or certified, held, when he signed it, the official character which he claims in such paper.

Presumption on production of record of evidence.

**80.** Whenever any document is produced before any Court purporting to be a record or memorandum of the evidence or of any part of the evidence given by a witness in a judicial proceeding or before any officer authorised by law to take such evidence, or to be a statement or confession by any prisoner or accused person taken in accordance with law and pur-

*লণ্ডন গেজেটে প্রকাশিত কিম্বা মহারাণীর মুদ্রাকরের দ্বারা মুদ্রিত বলিয়া ঐ পত্রাদির প্রতিলিপির কি তাহা হইতে উদ্ধৃত কথার দ্বারা করা যাইবে।

(৪) ভিন্নদেশের কর্তৃত্বকার্য্য কিম্বা ঐ দেশের আইনের কিম্বা ব্যবস্থা প্রণেতৃগণের আনুষ্ঠানিক কার্য্যের প্রমাণ,

তাঁহাদের অনুমতিক্রমে প্রকাশিত পত্রাদির কিম্বা তদ্দেশে তাঁহাদের অনুমতিক্রমে প্রকাশিত বলিয়া সামান্যতঃ যে পত্রাদি গৃহীত হইয়া থাকে তদ্দ্বারা কিম্বা তদ্দেশের বা তদ্দেশীয় রাজার মোহরে শংসিত প্রতিলিপি দ্বারা, কিম্বা ভারতবর্ষের মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেবের কোন সাধারণ আইনেতে স্বীকৃত হওন দ্বারা করা যাইবে।

(৫) ব্রিটনীয় ভারতবর্ষের অন্তর্গত মুনিসিপল অর্থাৎ নগরসম্বন্ধীয় সমাজের আনুষ্ঠানিক কার্য্যের প্রমাণ,

ঐ আনুষ্ঠানিক কার্য্যের বিবরণের প্রতিলিপি ঐ কার্য্যবৃত্তান্তের আইনমত রক্ষকের দ্বারা শংসিত হইলে সেই প্রতিলিপির দ্বারা, কিম্বা ঐ সমাজের অনুমতিক্রমে প্রকাশিত হইল বলিয়া কোন মুদ্রিত পুস্তকদ্বারা করা যাইবে।

(৬) ভিন্নদেশীয় সাধারণ স্বার্থের অন্য কোন দলীল,

মূলপত্রদ্বারা, কিম্বা মূলপত্র আইনমতে যে কার্য্যকারকের রক্ষণে থাকে তৎকর্তৃক নিয়মিতরূপে শংসিত প্রতিলিপি বলিয়া নোটরি পবলিকের কিম্বা ব্রিটনীয় কনসলের কিম্বা রাজদূতস্বরূপ কর্ম্মকারকের মোহরাঙ্কিত সর্টিফিকট সহিত উক্ত আইনমত রক্ষকের শংসিত প্রতিলিপিদ্বারা, এবং ভিন্ন দেশীয় ব্যবস্থামতে দলীলের ভাবের প্রমাণক্রমে সপ্রমাণ করা যাইবে ইতি।

দলীল বিষয়ক অনুমানের কথা।

শংসিত প্রতিলিপি প্রকৃত বলিয়া অনুমান হইবার কথা।

৭৯ ধারা। সর্টিফিকট ও শংসিত প্রতিলিপি ও অন্য যে দলীল আইনমতে কোন বিশেষ বৃত্তান্তের সাক্ষ্যস্বরূপ গ্রাহ্য বলিয়া নির্দ্দিষ্ট হইল ও মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেব ব্রিটনীয় ভারতবর্ষের কিম্বা শ্রীশ্রীমতী মহারাণীর সহিত সন্ধিবদ্ধ এতদ্দেশীয় কোন রাজ্যাধিকারের অন্তর্গত যে কার্য্যকারককে সর্টিফিকট দিবার নিয়মিত ক্ষমতা প্রদান করেন তাঁহাদ্বারা শংসিত হওনের মত দেখাইলে আদালত সেই পত্র প্রকৃত বলিয়া অনুমান করিবেন। কিন্তু আইনেতে যে পাঠে ও যে মর্ম্মানুসারে সেই পত্র লিখিবার আজ্ঞা থাকে উক্ত দলীল যেন বস্তুতঃ সেই পাঠে ও সেই মর্ম্মানুসারে লেখা থাকে। আরো উক্ত কোন দলীল যে কার্য্যকারকের স্বাক্ষরিত কিম্বা শংসিত বলিয়া উদ্দিষ্ট হয় তিনি উক্ত পত্রে স্বাক্ষর করণকালে রাজকার্য্যের যে পদ উল্লেখ করিলেন তাঁহার তৎকালে সেই পদ ছিল আদালত ইহার অনুমান করিবেন ইতি।

সাক্ষ্যের লিপি উপস্থিত করা গেলে অনুমানের কথা।

৮০ ধারা। বিচার কার্য্যসংক্রান্ত আনুষ্ঠানিক কার্য্যে কিম্বা আইনমতে সাক্ষ্য লইবার ক্ষমতাপন্ন কোন কার্য্যকারকের সম্মুখে সাক্ষির দত্ত সাক্ষ্যের কি তদংশের লিপিবদ্ধ পত্র কি মর্ম্মাঙ্কপত্র বলিয়া কিম্বা কোন বন্দির কি অভিযুক্ত ব্যক্তির আইন অনুসারে গৃহীত উক্তি কি অপরাধ স্বীকার বলিয়া কোন দলীল জজ কি মাজিস্ট্রেট সাহেবের কিম্বা পূর্ব্বোক্ত

*গবর্ণমেন্ট গেজেট। ১৮৭২। ২ আপ্রিল।

porting to be signed by any Judge or Magistrate or by any such officer as aforesaid, the Court shall presume—

that the document is genuine; that any statements as to the circumstances under which it was taken purporting to be made by the person signing it are true, and that such evidence, statement or confession was duly taken.

কোন কার্য্যকারকের স্বাক্ষরিত বলিয়া, কোন আদালতে উপস্থিত করা গেলে, আদালত এই অনুমান করিবেন, যে

ঐ দলীল প্রকৃত এবং স্বাক্ষর করিলেন বলিয়া যে ব্যক্তি নির্দ্দেশ হয় তিনি ঐ সাক্ষ্য গ্রহণের ভাবগতিক বিষয়ে যে উক্তি করেন তাহা সত্য ও সেই সাক্ষ্য ও উক্তি ও অপরাধ স্বীকার নিয়মিতরূপে লওয়া গেল ইতি।

**81.** The Court shall presume the genuineness of every document purporting to be the *London Gazette*, or the *Gazette of India*, or the Government Gazette of any Local Government, or of any colony, dependency or possession of the British Crown, or to be a newspaper or journal, or to be a copy of a private Act of Parliament printed by the Queen's Printer, and of every document purporting to be a document directed by any law to be kept by any person, if such document is kept substantially in the form required by law and is produced from proper custody.

Presumption as to Gazettes.

৮১ ধারা। লণ্ডন গেজেট কিম্বা ইণ্ডিয়া গেজেট কিম্বা স্থানীয় কোন গবর্ণমেণ্টের কিম্বা ব্রিটনীয় রাজ্যাধিপতির কোন উপনিবেশের কিম্বা অধীন কি অধীকৃত দেশের গবর্ণমেণ্ট গেজেট কিম্বা সম্বাদপত্র কি দৈনিকপত্র কিম্বা শ্রীশ্রীমতী মহারাণীর প্রিণ্টরকর্ত্তৃক মুদ্রিত পার্লিমেণ্টের বিশেষ আইনের প্রতিলিপি বলিয়া যে দলীল উদ্দিষ্ট হয় আদালত সেই প্রত্যেক দলীল প্রকৃত বলিয়া অনুমান করিবেন এবং কোন আইনমতে কোন ব্যক্তিদ্বারা কোন দলীল রক্ষ করিবার আদেশ থাকিলে সেই দলীল বলিয়া কোন দলীল উপস্থিত করা গেলে যদি বস্তুতঃ সেই দলীল আইনের নির্দ্দিষ্ট নিয়মানুসারে রাখা গিয়া থাকে ও উপযুক্ত ব্যক্তির রক্ষণহইতে উপস্থিত করা যায়, তবে সেই দলীল প্রকৃত বলিয়া অনুমান করিবেন ইতি।

গেজেটের বিষয়ে অনুমানের কথা।

**82.** When any document is produced to any Court purporting to be a document which, by the law in force for the time being in England or Ireland, would be admissible in proof of any particular in any Court of Justice in England or Ireland without proof of the seal or stamp or signature authenticating it, or of the judicial or official character claimed by the person by whom it purports to be signed, the Court shall presume that such seal, stamp or signature is genuine, and that the person signing it held at the time when he signed it the judicial or official character which he claims,

and the document shall be admissible for the same purpose for which it would be admissible in England or Ireland.

Presumption as to documents admissible in England without proof of seal or signature.

৮২ ধা। ইঙ্গলণ্ডে কি ঐরলণ্ডে তৎকালে যে আইন প্রচলিত হয় তদনুসারে নির্দ্দিষ্ট দলীলে যে মোহর কি ইষ্টাম্প থাকে কিম্বা যথার্থ বলিয়া তাহাতে যে স্বাক্ষর দেওয়া যায় তাহার প্রমাণ না লইয়া ও তাহাতে যে ব্যক্তির স্বাক্ষর উদ্দিষ্ট হয় তিনি আপনার যে পদ ব্যক্ত করিয়াছেন আদালতসংক্রান্ত কিম্বা রাজকার্য্যঘটিত তাঁহার সেই পদের প্রমাণ না লইয়া ইঙ্গলণ্ডের কিম্বা ঐরলণ্ডের কোন আদালতে কোন বিশেষ বাক্যের প্রমাণে ঐ দলীল উপস্থিত করা যাইতে পারে এমত দলীল বলিয়া কোন দলীল কোন আদালতে উপস্থিত করা গেলে, উক্ত মোহর কি ইষ্টাম্প কি স্বাক্ষর প্রকৃত আছে ও যে ব্যক্তি তাহাতে স্বাক্ষর করিলেন তিনি আপনাকে আদালত কি রাজস্বসংক্রান্ত যে পদবিশিষ্ট বলিয়া তাহাতে স্বাক্ষর করিলেন তৎকালে তাঁহার সেই পদ ছিল আদালতের এমত অনুমান হইবে,

এবং ইঙ্গলণ্ডে ও ঐরলণ্ডে ঐ দলীল যে কার্য্যের নিমিত্ত গ্রাহ্য হইত সেই কার্য্যের নিমিত্ত গ্রাহ্য হইবে ইতি।

ইঙ্গলণ্ডে মোহরের কিম্বা স্বাক্ষরের প্রমাণ ভিন্ন যে দলীল গ্রাহ্য হয় তদ্বিষয়ক অনুমানের কথা।

**83.** The Court shall presume that maps or plans purporting to be made by the authority of Government were so made, and are accurate, but maps or plans made for the purposes of any cause must be proved to be accurate.

Proof of maps made for purposes of any cause.

৮৩ ধারা। কোন ম্যাপ কি নকশা গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে করা গেল বলিয়া উদ্দিষ্ট হইলে তাহা সেই আজ্ঞামতে করা গেল ও তাহা পরিশুদ্ধ আছে আদালতের এমত অনুমান হইবে। কিন্তু কোন মোকদ্দমার উপলক্ষে যে ম্যাপ কি নকশা করা যায় তাহার শুদ্ধতার প্রমাণ করিতে হইবে ইতি।

কোন কার্য্যের নিমিত্ত যে ম্যাপ করা যায় তাহার প্রমাণের কথা।

**84.** The Court shall presume the genuineness of every book purporting to be printed or published under the authority of the Government of any country, and to contain any of the laws of that country,

*Presumption as to collections of laws and reports of decisions.*

and of every book purporting to contain reports of decisions of the Courts of such country.

৮৪ ধারা। কোন পুস্তকে কোন দেশের কোন আইন আছে ও তাহা ঐ দেশের গবর্ণমেণ্টের অনুমতিক্রমে মুদ্রিত কি প্রকাশিত হইল বলিয়া উদ্দিষ্ট হইলে।

*আইনসংগ্রহের ও নিষ্পত্তির রিপোর্টের বিষয়ে অনুমানের কথা।*

এবং কোন পুস্তক ঐ দেশের আদালতের নিষ্পত্তির রিপোর্ট বলিয়া উদ্দিষ্ট হইলে আদালত তাহা প্রকৃত বলিয়া অনুমান করিবেন ইতি।

**85.** The Court shall presume that every document purporting to be a power of attorney, and to have been executed before, and authenticated by a notary public, or any Court, Judge, Magistrate, British Consul or Vice-Consul, or representative of Her Majesty or of the Government of India, was so executed and authenticated.

*Presumption as to powers of attorney*

৮৫ ধারা। মোক্তারনামা বলিয়া কোন দলীল নোটরি পবলিকের কিম্বা কোন আদালতের কি জজ কি মাজিষ্ট্রেট সাহেবের কিম্বা ব্রিটনীয় কনসলের কি প্রতিনিধি কনসলের কিম্বা শ্রীশ্রীমতী মহারাণীর কি ভারতবর্ষের গবর্ণমেণ্টের স্থলাভিষিক্তের সম্মুখে সম্পাদন করা গেল ও তৎকর্তৃক সত্যাকৃত হইল বলিয়া উপস্থিত করা গেলে, তাহা উক্ত প্রকারে সম্পাদিত ও সত্যাকৃত হইল আদালত এমত অনুমান করিবেন ইতি।

*মোক্তারনামা বিষয়ক অনুমানের কথা।*

**86.** The Court may presume that any document purporting to be a certified copy of any judicial record of any country not forming part of Her Majesty's dominions is genuine and accurate, if the document purports to be certified in any manner which is certified by any representative of Her Majesty or of the Government of India resident in such country to be the manner commonly in use in that country for the certification of copies of judicial records.

*Presumption as to certified copies of foreign judicial records*

৮৬ ধারা। শ্রীশ্রীমতী মহারাণীর অধিকারের অন্তর্গত দেশভিন্ন কোন দেশের আদালতের কোন কাগজপত্রের শংসিত প্রতিলিপি বলিয়া কোন দলীল উদ্দিষ্ট হইলে, তদ্দেশে আদালতের কাগজপত্রের প্রতিলিপি শংসিত করিবার যে রীতি চলন আছে শ্রীশ্রীমতী মহারাণীর কিম্বা ভারতবর্ষের গবর্ণমেণ্টের তদ্দেশনিবাসি কোন স্থলাভিষিক্ত ঐ দলীল সেই রীতিমতে শংসিত হইয়াছে বলিয়া সর্টিফিকট দিলে আদালত সেই দলীল প্রকৃত ও পরিশুদ্ধ বলিয় অনুমান করিবেন ইতি।

*ভিন্নদেশীয় আদালতের কাগজপত্রের শংসিত প্রতিলিপি বিষয়ক অনুমানের কথা।*

**87.** The Court may presume that any book to which it may refer for information on matters of public or general interest, and that any published map or chart, the statements of which are relevant facts and which is produced for its inspection, was written and published by the person, and at the time and place, by whom or at which it purports to have been written or published.

*Presumption as to books and maps.*

৮৭ ধারা। আদালত রাজকীয় কিম্বা সাধারণের স্বার্থসংক্রান্ত বিষয়ের সন্ধান জানিবার জন্যে যে পুস্তকে দৃষ্টি করেন, এবং প্রকাশিত যে ম্যাপের কি চার্টের কথা প্রাসঙ্গিক বৃত্তান্ত হয় ও আদালতের দেখিবার জন্যে উপস্থিত করা যায় সেই পুস্তক ও ম্যাপাদি যে ব্যক্তি দ্বারা যে স্থানে যে সময়ে লিখিত কি প্রকাশিত হইল বলিয়া উদ্দিষ্ট হয়, সেই পুস্তকাদি সেই ব্যক্তিদ্বারা সেই সময়ে সেই স্থানে প্রকাশিত হইল আদালত এই অনুমান করিবেন ইতি।

*পুস্তকের ও ম্যাপের বিষয়ে অনুমানের কথা।*

**88.** The Court may presume that a message, forwarded from a telegraph office to the person to whom such message purports to be addressed, corresponds with a message delivered for transmission at the office from which the message purports to be sent; but the Court shall not make any presumption as to the person by whom such message was delivered for transmission.

*Presumption as to photographs, machine copies and telegraphic messages.*

৮৮ ধারা। টেলিগ্রাফ আফিসহইতে কোন ব্যক্তির নামে বার্ত্তা আইল বলিয়া ঐ ব্যক্তির নিকট পাঠান গেলে, যে আফিসহইতে তাহা পাঠান গেল বলিয়া উদ্দিষ্ট হয় ঐ বার্ত্তা সেই আফিসহইতে প্রেরিত বার্ত্তার সঙ্গে মিলে আদালত ইহা অনুমান করিতে পারিবেন। কিন্তু ঐ বার্ত্তা পাঠাইবার জন্যে যে ব্যক্তির হাতে দেওয়া গেল আদালত সেই ব্যক্তির বিষয়ে কোন প্রকারের অনুমান করিবেন না ইতি।

*ফটগ্রাফ ও কলদ্বারা কৃত প্রতিলিপি ও টেলিগ্রাফেরদ্বারা প্রেরিত বার্ত্তা বিষয়ের অনুমানের কথা।*

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭২। ২ আপ্রিল।]

**89.** The Court shall presume that every document, called for and not produced after notice to produce, was attested, stamped and executed in the manner required by law.

Presumption as to due execution, &c., of documents not produced.

৮৯ ধারা। দলীল উপস্থিত করিবার আদেশ হইলে ও উপস্থিত করিবার নোটিস দেওয়া গেলে পর উপস্থিত না করা গেলে তাহা আইনের নির্দ্দিষ্টমতে সাক্ষিদের দ্বারা স্বাক্ষরিত ও সম্পাদিত হইল ও তাহাতে ইষ্টাম্প করা গেল আদালত এই অনুমান করিবেন ইতি।

দলীল উপস্থিত না করা গেলে তাহার উচিতমতে সম্পাদনাদি হইবার অনুমানের কথা।

**90.** Where any document, purporting or proved to be thirty years old, is produced from any custody which the Court in the particular case considers proper, the Court may presume that the signature and every other part of such document which purports to be in the handwriting of any particular person is in that person's handwriting, and, in the case of a document executed or attested, that it was duly executed and attested by the persons by whom it purports to be executed and attested.

Documents thirty years old.

*Explanation.*—Documents are said to be in proper custody if they are in the place in which, and under the care of the person with whom, they would naturally be; but no custody is improper if it is proved to have had a legitimate origin, or if the circumstances of the particular case are such as to render such an origin probable.

This explanation applies also to section eighty-one.

*Illustrations.*

*(a.)* A has been in possession of landed property for a long time. He produces from his custody deeds relating to the land showing his titles to it. The custody is proper.

*(b.)* A produces deeds relating to landed property of which he is the mortgagee. The mortgagor is in possession. The custody is proper.

*(c.)* A, a connection of B, produces deeds relating to lands in B's possession, which were deposited with him by B for safe custody. The custody is proper.

৯০ ধারা। কোন দলীল ত্রিশ বৎসরের লিখিত বলিয়া উদ্দিষ্ট কি প্রমাণিত হইলে ও মোকদ্দমাবিশেষ বুঝিয়া আদালতের বিবেচনামতে সেই দলীল যে ব্যক্তির রক্ষণে থাকা উচিত এমত ব্যক্তি তাহা উপস্থিত করিলে, সেই দলীলের স্বাক্ষর ও অন্য সকল ভাগ যে ব্যক্তিবিশেষের লিখিত বলিয়া উদ্দিষ্ট হয় আদালত তাহারই হাতের লেখা বলিয়া অনুমান করিবেন। ও সেই দলীলে সম্পাদকের ও সাক্ষিদের স্বাক্ষর থাকিলে যাহারদের দ্বারা সম্পাদন বা স্বাক্ষর হইল বলিয়া উদ্দিষ্ট হয় তাহারদেরই দ্বারা নিয়মমতে সম্পাদন ও স্বাক্ষর করা গেল এই অনুমান করিতে পারিবেন।

ত্রিশ বৎসরের দলীলের কথা।

ব্যাখ্যা।—দলীল যথাবিধি স্থানে থাকিলে কিম্বা যথাক্রমে যাহার সংরক্ষণে থাকা উচিত তাহার নিকট থাকিলে উপযুক্ত ব্যক্তির সংরক্ষণে আছে বলা যায়। কিন্তু স্থানান্তরে থাকার ব্যবস্থাসিদ্ধ কারণের প্রমাণ হইলে কিম্বা স্থলবিশেষের গতিক বিবেচনায় তদ্রূপ কারণ সম্ভব হইলে যাহার সংরক্ষণে হউক তাহা অনুচিত নয়।

এই ব্যাখ্যার কথা ৮১ ধারার প্রতিও খাটে।

উদাহরণ।

(ক) কোন ভূমি অনেক বৎসরাবধি আনন্দের অধিকারে আছে ও তিনি সেই ভূমি বিষয়ক আগমপত্র আপনার রক্ষণ-হইতে দেখাইয়া দেন। সেই রক্ষণটি উচিত।

(খ) আনন্দ কোন ভূমির বন্ধকগ্রহীতা হইয়া ঐ ভূমি বিষয়ক দলীল উপস্থিত করেন। সম্পত্তি বন্ধকদাতার রক্ষণে আছে। সেই রক্ষণটি উচিত।

(গ) বলরামের অধিকারে ভূমি আছে আনন্দ নামক তাহার কুটুম্ব ঐ দলীল উপস্থিত করেন। বলরাম নির্ব্বিঘ্নে রাখিবার নিমিত্তে আনন্দের হাতে সেই দলীল দিয়াছিলেন। সেই রক্ষণটি উচিত।

## Chapter VI.—Of the exclusion of oral by documentary evidence.

## ৬ পরিচ্ছেদ।—লিখিত সাক্ষ্যদ্বারা বাচনিক সাক্ষ্য নিরাকৃত হওযার কথা।

**91.** When the terms of a contract, or of a grant, or of any other disposition of property, have been reduced to the form of a document, and in all cases in which any matter is required by law to be reduced to the form of a document, no evidence shall be given in proof of the terms of such contract, grant or other disposition of property, or of such matter, except the document itself, or secondary evidence of its contents in cases in which secondary evidence is admissible under the provisions hereinbefore contained.

Evidence of terms of written contract.

৯১ ধারা। চুক্তির নিয়ম কিম্বা সম্পত্তি দানের কি প্রকারান্তরে নিরূপণের নিয়ম দলীলের ভাবাপন্ন করা গেলে, এবং যেং স্থলে আইন অনুসারে কোন বিষয় দলীলের ভাবাপন্ন হওয়া প্রয়োজন সেইং স্থলে, ঐ চুক্তির কি সম্পত্তি দানের কিম্বা অন্য নিরূপণের কিম্বা সেই বিষয়ের প্রমাণে ঐ দলীলভিন্ন কিম্বা পূর্ব্বলিখিত বিধানমতে গৌণ সাক্ষ্য গ্রাহ্য হইলে ঐ দলীলের মর্ম্মের গৌণ সাক্ষ্যভিন্ন কোন সাক্ষ্য গ্রাহ্য হইবে না ইতি।

লিখিত চুক্তিপত্রের নিয়মের সাক্ষ্যের কথা।

[*Government Gazette*, 2nd *April* 1872.]

*Exception* 1.—When a public officer is required by law to be appointed in writing, and when it is shown that any particular person has acted as such officer, the writing by which he is appointed need not be proved.

*Exception* 2.—Wills under the Indian Succession Act may be proved by the Probate.

*Explanation* 1.—This section applies equally to cases in which the contracts, grants or disposition of property referred to are contained in one document, and to cases in which they are contained in more documents than one.

*Explanation* 2.—Where there are more originals than one, one original only need be proved.

*Explanation* 3.—The statement in any document whatever of a fact other than the facts referred to in this section, shall not preclude the admission of oral evidence as to the same fact.

*Illustrations.*

(*a.*) If a contract be contained in several letters, all the letters in which it is contained must be proved.

(*b.*) If a contract is contained in a bill of exchange, the bill of exchange must be proved.

(*c.*) If a bill of exchange is drawn in a set of three, one only need be proved.

(*d.*) A contracts in writing with B for the delivery of indigo upon certain terms. The contract mentions the fact that B had paid A the price of other indigo contracted for verbally on another occasion.

Oral evidence is offered that no payment was made for the other indigo. The evidence is admissible.

(*e.*) A gives B a receipt for money paid by B.

Oral evidence is offered of the payment.

The evidence is admissible.

92. When the terms of any such contract, grant or other disposition of property, or any matter required by law to be reduced to the form of a document, have been proved according to the last section, no evidence of any oral agreement or statement shall be admitted as between the parties to any such instrument or their representatives in interest, for the purpose of contradicting, varying, adding to, or substracting from, its terms :

Exclusion of evidence of oral agreement.

*Proviso* (1).—Any fact may be proved which would invalidate any document, or which would entitle any person to any decree or order relating thereto ; such as fraud, intimidation, illegality, want of due execution, want of capacity in any

বর্জনীয় ১ বিধি —আইনমতে রাজকীয় কোন কার্য্যকারকের নিয়োগ লিখনক্রমে হওয়া আবশ্যক হইলে এবং বিশেষ ব্যক্তি উক্ত কর্ম্মকারকস্বরূপ কর্ম্ম করিয়াছেন ইহা দর্শান গেলে, যে পত্র দ্বারা তাহাকে নিযুক্ত করা গেল তাহার প্রমাণ করিবার প্রয়োজন নাই।

বর্জনীয় ২ বিধি ।—ভারতবর্ষীয় উত্তরাধিকারিত্ব বিষয়ক আইনমত উইলের প্রমাণ প্রবেট দ্বারা করা যাইতে পারিবে।

১ ব্যাখ্যা।—উল্লিখিত চুক্তি কি সম্পত্তি দান কিম্বা নিরূপণের নিয়ম একি দলীলের মধ্যে থাকিলে কিম্বা একের অধিক দলীলের মধ্যে থাকিলেও এই ধারার বিধি বর্ত্তে।

২ ব্যাখ্যা।—একের অধিক আসল দলীল থাকিলে কেবল এক আসল দলীলের প্রমাণ করা আবশ্যক।

৩ ব্যাখ্যা।—কোন দলীলের মধ্যে এই ধারার উল্লিখিত বৃত্তান্তভিন্ন কোন বৃত্তান্তের উক্তি থাকিলে ঐ উক্তি হেতুক সেই বৃত্তান্তের বাচনিক প্রমাণ গ্রাহ্য হওয়ার নিষেধ নাই।

উদাহরণ।

(ক) কোন চুক্তির কথা অনেক পত্রে লেখা থাকিলে তাহা যে সকল পত্রে লেখা থাকে সেই সকলের প্রমাণ করিতে হইবে।

(খ) হুণ্ডীতে চুক্তি লেখা থাকিলে সেই হুণ্ডীর প্রমাণ করিতে হইবে।

(গ) তেকর হুণ্ডী লেখা গেলে কেবল এক কেতার প্রমাণ করা প্রয়োজন।

(ঘ) আনন্দ কোন বিশেষ নিয়মানুসারে নীল দিব বলিয়া বলরামের নিকট চুক্তিপত্র লিখিয়া দেয়। অন্য সময়ে নীল দিবার যে বাচনিক চুক্তি হইয়াছিল বলরাম আনন্দকে তাহার মূল্য দিয়াছে উক্ত চুক্তিপত্রে এই কথা লেখা আছে।

অন্য নীলের কখো কিছু টাকা দেওয়া যায় নাই ইহার বাচনিক সাক্ষ্য দিবার প্রস্তাব হইলে তাহা গ্রাহ্য।

(চ) বলরাম টাকা দিলে আনন্দ তাঁহাকে রসীদ দেয়।

সেই টাকা যে দেওয়া গেল ইহার বাচনিক সাক্ষ্য দিবার প্রস্তাব হয়।

সেই সাক্ষ্য গ্রাহ্য।

৯২ ধারা। উক্ত প্রকারের কোন চুক্তিপত্রের কিম্বা সম্পত্তি দানপত্রের কি প্রকারান্তরের নিরূপণপত্রের নিয়ম কিম্বা আইনমতে অন্য যে বিষয় দলীলের ভাবাপন্ন লিখিয়া দেওয়া প্রয়োজন তাহার নিয়ম ইহার পূর্ব্ব ধারামতে প্রমাণিত হইলে, সেই নিয়ম অস্বীকার কি পরিবর্ত্তন করিবার কিম্বা তাহাতে অধিক নিয়ম সংযোগ করিবার কিম্বা তাহাহইতে নিয়ম তুলিয়া ফেলিবার নিমিত্ত, উক্ত নিদর্শনপত্রের উভয় পক্ষের কিম্বা স্বার্থপক্ষে তাহাদের প্রতিনিধিদের মধ্যে বাচনিক কোন নিয়মের কি উক্তির সাক্ষ্য গ্রাহ্য হইবে না ইতি।

বাচনিক করারের প্রমাণ অগ্রাহ্য হওয়ার কথা।

১ উপবিধি।—প্রতারণা কিম্বা ভয় দর্শাওন কিম্বা আইন উল্লঙ্ঘন কিম্বা দলীল নিয়মমতে সম্পাদিত না হওন কিম্বা চুক্তিকারি অন্যতর ব্যক্তির অক্ষমতা কিম্বা বিনিময়ে টাকাপ্রভৃতি না দেওন কি দিবার ত্রুটি হওন কিম্বা বৃত্তান্ত কি আইনঘটিত ভুল থাকনপ্রভৃতি

contracting party, want or failure of consideration, or mistake in fact or law.

*Proviso* (2).—The existence of any separate oral agreement as to any matter on which a document is silent and which is not inconsistent with its terms, may be proved. In considering whether or not this proviso applies, the Court shall have regard to the degree of formality of the document.

*Proviso* (3).—The existence of any separate oral agreement constituting a condition precedent to the attaching of any obligation under any such contract, grant or disposition of property, may be proved.

*Proviso* (4).—The existence of any distinct subsequent oral agreement to rescind or modify any such contract, grant or disposition of property, may be proved, except in cases in which such contract, grant or disposition of property is by law required to be in writing, or has been registered according to the law in force for the time being as to the registration of documents.

*Proviso* (5).—Any usage or custom by which incidents, not expressly mentioned in any contract, are usually annexed to contracts of that description, may be proved: Provided that the annexing of such incident would not be repugnant to, or inconsistent with, the express terms of the contract.

*Proviso* (6).—Any fact may be proved which shows in what manner the language of a document is related to existing facts.

*Illustrations.*

(*a*.) A policy of insurance is effected on goods "in ships from Calcutta to London." The goods are shipped in a particular ship which is lost. The fact that that particular ship was orally excepted from the policy, cannot be proved.

(*b*.) A agrees absolutely in writing to pay B Rs. 1,000 on the 1st March 1873. The fact that, at the same time, an oral agreement was made that the money should not be paid till the 31st March, cannot be proved.

(*c*.) An estate called 'the Rampore tea estate' is sold by a deed which contains a map of the property sold. The fact that land not included in the map had always been regarded as part of the estate and was meant to pass by the deed, cannot be proved.

যে বৃত্তান্তদ্বারা কোন দলীল অসিদ্ধ হইতে পারে কিম্বা কোন ব্যক্তি সেই দলীল সম্বন্ধে কোন ডিক্রী কি আজ্ঞা পাইবার অক্ষমবান হয় তাহার প্রমাণ করা যাইতে পারিবে।

২ উপবিধি।—কোন বিষয় দলীলে লিখিত না হইয়াও সেই দলীলের নিয়মের সঙ্গে অসঙ্গত না হইলে এমত বিষয়ের স্বতন্ত্র কোন বাচনিক নিয়ম থাকার প্রমাণ করা যাইতে পারিবে। স্থলবিশেষে এই উপবিধি খাটে কি না এই বিষয়ের বিবেচনাকরণ কালে ঐ দলীলে দলীল লিখিবার ধারা যত দূর পালন হইয়াছে আদালত ইহার প্রতি লক্ষ করিবেন।

৩ উপবিধি।—উক্ত প্রকারের কোন চুক্তিপত্র কি সম্পত্তিদানপত্র কি নিরূপণপত্র দ্বারা যে দায় বর্ত্তে তাহা বর্ত্তিবার পূর্ব্বে কোন নিয়ম পালন করিতে হইবে এই মর্ম্মের স্বতন্ত্র কোন বাচনিক নিয়ম থাকার প্রমাণ করা যাইতে পারিবে।

৪ উপবিধি।—উক্ত প্রকারের চুক্তিপত্র বা সম্পত্তিদান কি নিরূপণপত্র আইনমতে লিখিয়া দেওয়া প্রয়োজন হইলে কিম্বা দলীল রেজিষ্টরী করণ বিষয়ক যে আইন যৎকালে প্রচলিত থাকে তদনুসারে সেই চুক্তি কি দান কি নিরূপণপত্র রেজিষ্টরী করা গেলে এমত স্থলভিন্ন উক্ত চুক্তিপত্র বা সম্পত্তিদান কি নিরূপণপত্র রহিত বা মতান্তর করণসূচক স্পষ্ট যে বাচনিক নিয়ম পশ্চাৎ করা যায় এমত নিয়ম থাকার প্রমাণ করা যাইতে পারিবে।

৫ উপবিধি।—কোন আচার বা রীতীমতে বিশেষ প্রকারের চুক্তিপত্রে নৈমিত্তিক যে কথা লেখা গিয়া থাকে তদ্রূপ কোন চুক্তিপত্রে সেই কথা স্পষ্ট লেখা না গেলে সেই আচারের বা রীতির প্রমাণ করা যাইতে পারিবে। কিন্তু এই স্থলে প্রয়োজন যে সেই নৈমিত্তিক কথা লেখা গেলে তাহা চুক্তি পত্রের স্পষ্ট নিয়মের বিপরীত বা অসঙ্গত না হয় ইতি।

৬ উপবিধি।—উপস্থিত বৃত্তান্তের সঙ্গে দলীলের ভাষার কিরূপ সম্বন্ধ থাকে ইহা দর্শাইবার কোন বৃত্তান্তের প্রমাণ করা যাইতে পারিবে ইতি।

উদাহরণ।

(ক) "যে জাহাজ কলিকাতাহইতে লণ্ডন নগরে যাইবে সেই জাহাজের মালের উপর বিমাপত্র দেওয়া গেল। কিন্তু জাহাজের নাম উল্লেখ হইল না। মাল যে জাহাজে চালান করা যায় সেই জাহাজখানি সমুদ্রে মারা পড়িল। বিমাপত্র করণ সময়ে বাচনিক কথাদ্বারা সেই জাহাজেই মাল না দিবার কথা হইয়াছিল ইহার প্রমাণ করা যাইতে পারিবে না।

(খ) আনন্দ কোন নিয়ম না করিয়া "১৮৭৩ সালের মার্চ মাসের ১ তারিখে বলরামকে ১০০০ টাকা দিব" এই মর্ম্মের কথা লিখিয়া দেয়। সেই সময়ে মার্চ মাসের ৩১ তারিখের পূর্ব্বে ঐ টাকা না দিবার কোন বাচনিক নিয়ম করা গিয়াছিল ইহার প্রমাণ করা যাইতে পারিবে না।

(গ) "রামপুরের চা বাড়ী" নামে এক মহাল যে দলীলক্রমে বিক্রয় করা যায় সেই দলীলে বিক্রীত সম্পত্তির নকশা থাকে। নকশায় যাহা লেখা যায় নাই এমত আর কতক ভূমি সর্ব্বদাই ঐ মহাল সংক্রান্ত ভূমি বলিয়া জ্ঞাত হইয়া আসিতেছে ঐ দলীলে সেই ভূমিও ধরিবার অভিপ্রায় ছিল এই বৃত্তান্তের প্রমাণ করা যাইতে পারিবে না।

(*d.*) A enters into a contract with B to work certain mines the property of B, upon certain terms. A was induced to do so by a misrepresentation of B's as to their value. This fact may be proved.

(ঘ) আনন্দ কোনং নিয়ম করিয়া বলরামের কএক খনিতে কর্ম্ম করিবার চুক্তি করে। বলরাম ঐ খনির মূল্য বিষয়ে যে কথা কহিয়াছিল আনন্দ সেই কথা শুনিয়া ঐ কর্ম্মে প্রবৃত্ত হইল কিন্তু সেই কথা মিথ্যা ইহার প্রমাণ করা যাইতে পারিবে।

(*e.*) A institutes a suit against B for the specific performance of a contract, and also prays that the contract may be reformed as to one of its provisions, as that provision was inserted in it by mistake. A may prove that such a mistake was made as would by law entitle him to have the contract reformed.

(ঙ) বলরাম ঠিক চুক্তি অনুসারে যেন কার্য্য সাধন করে এই নিমিত্ত আনন্দ তাঁহার নামে মোকদ্দমা উপস্থিত করে এবং ঐ চুক্তিপত্রের একটি নিয়ম ভুলক্রমে লেখা গিয়াছিল বলিয়া সেই নিয়মসম্পর্কে ঐ চুক্তিপত্র সংশোধন হইবার প্রার্থনা করে। যে প্রকারের ভুল থাকিলে আইন অনুসারে তাহার সেই চুক্তিপত্র সংশোধন করিবার স্বত্ব থাকে আনন্দ এমত ভুলের প্রমাণ করিতে পারিবে।

(*f.*) A orders goods of B by a letter in which nothing is said as to the time of payment, and accepts the goods on delivery. B sues A for the price. A may show that the goods were supplied on credit for a term still unexpired.

(চ) আনন্দ বলরামের নিকট পত্র লিখিয়া কএক দ্রব্য চালান করিবার আদেশ করে কিন্তু সেই পত্রে ঐ দ্রব্যের মূল্য দিবার সময় নির্দ্দেশ হয় নাই। দ্রব্য পঁহুছিলে আনন্দ তাহাগ্রহণ করে। পরে বলরাম মূল্য পাইবার জন্যে আনন্দের নামে নালিশ করে। ঐ দ্রব্যের মূল্য নির্দ্ধারিত মিয়াদের মধ্যে দিবার কথা হইয়াছিল সেই মিয়াদ অদ্যাপি ফুরাইল না আনন্দ ইহার প্রমাণ করিতে পারিবে।

(*g.*) A sells B a horse and verbally warrants him sound A gives B a paper in these words: 'Bought of A a horse for Rs. 500.' B may prove the verbal warranty.

(ছ) আনন্দ বলরামের নিকট ঘোড়া বিক্রয় করিয়া সেই ঘোড়া সুস্থাঙ্গ এই কথা মুখে কহে। "আনন্দের নিকট ৫০০ টাকাতে একটি ঘোড়া ক্রয় করা গেল" আনন্দ এই মাত্র কথা লিখিয়া বলরামকে দেয়। ঐ ঘোড়া সুস্থাঙ্গ বলরাম আনন্দের এই প্রতিজ্ঞাবাক্যের প্রমাণ করিতে পারিবে।

(*h.*) A hires lodgings of B, and gives B a card on which is written—'Rooms, Rs. 200 a month.' A may prove a verbal agreement that these terms were to include partial board.

(জ) বলরামের বাড়ীর মধ্যে আনন্দ কএক ঘর ভাড়া করিয়া লইয়া "মাসে ২০০ টাকায় কএক ঘর" এই মাত্র কথা এক খান কার্ডে লিখিয়া দেয়। ঐ টাকার মধ্যে আহারের খরচও ধরিবার বাচনিক নিয়ম ছিল আনন্দ ইহার প্রমাণ করিতে পারিবে।

A hires lodgings of B for a year, and a regularly stamped agreement drawn up by an Attorney is made between them. It is silent on the subject of board. A may not prove that board was included in the terms verbally.

আনন্দ বলরামের বাড়ীর মধ্যে কএক ঘর ভাড়া করিয়া লয় এবং নিয়মিত মূল্যের ইষ্টাম্প কাগজে উকীলের দ্বারা এক খান এগ্রীমেণ্টও লিখিয়া দেয় তাহার মধ্যে আহারের কোন কথার উল্লেখ হয় নাই। আহারের খরচও ধরিবার কথা ছিল আনন্দ ইহার প্রমাণ করিতে পারিবে না।

(*i*) A applies to B for a debt due to A by sending a receipt for the money. B keeps the receipt and does not send the money. In a suit for the amount, A may prove this.

(ঝ) বলরামের স্থানে আনন্দের টাকা পাওনা হওয়াতে আনন্দ সেই টাকার রসীদ লিখিয়া পাঠাইয়া ঐ টাকা চাহিল। বলরাম সেই রসীদ রাখিয়া টাকা দিল না। ঐ টাকা পাইবার মোকদ্দমায় আনন্দ উক্ত ব্যাপারের প্রমাণ করিতে পারিবে।

(*j.*) A and B make a contract in writing to take effect upon the happening of a certain contingency. The writing is left with B, who sues A upon it. A may show the circumstances under which it was delivered.

(ঞ) বিশেষ ব্যাপার ঘটিলে এই চুক্তি প্রবল হইবে বলিয়া আনন্দ ও বলরাম কোন চুক্তি লিখিয়া দেয়। সেই চুক্তি পত্র বলরামের নিকট থাকে। পরে বলরাম সেই পত্র ধরিয়া আনন্দের নামে নালিশ করে। পত্রখানি যে ভাবগতিকে দেওয়া গেল আনন্দ ইহার প্রমাণ করিতে পারিবে।

Exclusion of evidence to explain or amend ambiguous document.

**93.** When the language used in a document is, on its face, ambiguous or defective, evidence may not be given of facts which would show its meaning or supply its defects.

অস্পষ্ট দলীলের অর্থ করিবার কি সংশোধন করিবার সাক্ষ্য অগ্রাহ্য হওয়ার কথা।

৯৩ ধারা। দলীলে যে ভাষার ব্যবহার হয় তাহা অভিমুখেই অস্পষ্ট কি অপূর্ণ হইলে, যে বৃত্তান্ত দ্বারা তাহার অর্থ প্রকাশ কি তাহার অভাব পূর্ণ করা যাইতে পারে সেই বৃত্তান্তের সাক্ষ্য দেওয়া যাইতে পারিবে না ইতি।

*Illustrations.*

উদাহরণ।

(*a.*) A agrees in writing to sell a horse to B for 'Rs. 1,000 r Rs. 1,500.'

Evidence cannot be given to show which price was to be iven.

(ক) আনন্দ '১০০০ বা ১৫০০ টাকায়' বলরামের নিকট ঘোড়া বিক্রয় করিবার নিয়ম পত্র লিখিয়া দেয়।

ঘোড়ার নিমিত্ত কত টাকা দিতে হইবে ইহা দেখাইবার সাক্ষ্য দেওয়া যাইতে পারে না।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭২। ২ আপ্রিল।]

(*b*.) A deed contains blanks. Evidence cannot be given of fact which would show how they were meant to be filled.

(খ) কোন দলীলের স্থানে২ ফাঁক থাকে। সেই২ স্থানে কি কথা লিখিবার মনস্থ ছিল ইহা দর্শাইবার বৃত্তান্তের প্রমাণ করিবার সাক্ষ্য দেওয়া যাইতে পারিবে না।

Exclusion of evidence against application of document to existing facts.

**94.** When language used in a document is plain in itself, and when it applies accurately to existing facts, evidence may not be given to show that it was not meant to apply to such facts.

উপস্থিত বৃত্তান্তের প্রতি দলীলের কথা না খাটিবার প্রমাণ গ্রাহ্য হওয়ার কথা।

৯৪ ধারা। দলীলে যে ভাষার ব্যবহার হয় তাহ স্পষ্ট হইলে এবং উপস্থিত বৃত্তান্তের প্রতি ঠিক খাটিলে ঐ বৃত্তান্তের প্রতি সেই দলীল খাটিবার অভিপ্রায় ছিল না ইহা দর্শাইবার সাক্ষ্য দেওয়া যাইতে পারিবে না ইতি।

*Illustration.*

A sells to B by deed 'my estate to Rampore containing 100 bigas.' A has an estate at Rampore containing 100 bigas. Evidence may not be given of the fact that the estate meant to be sold was one situated at a different place and of a different size.

উদাহরণ।

আনন্দ বিক্রয়পত্র লিখিয়া "রামপুরে আমার ১০০ বিঘা পরিমাণের এক মহাল" বলিয়া বলরামকে এক মহাল বিক্রয় করে। রামপুরে আনন্দের ১০০ বিঘাপরিমাণের এক মহাল আছে। আনন্দ যে মহাল বিক্রয় করিতে চাহিল তাহা অন্য স্থানে আছে কি তাহার অন্য পরিমাণ আছে এই বৃত্তান্তের সাক্ষ্য দেওয়া যাইতে পারিবে না।

Evidence as to document unmeaning in reference to existing facts.

**95.** When language used in a document is plain in itself, but is unmeaning in reference to existing facts, evidence may be given to show that it was used in a peculiar sense.

উপস্থিত বৃত্তান্তের পক্ষে যে দলীল অনর্থক হয় তদ্বিষয়ের সাক্ষ্যের কথা।

৯৫ ধারা। দলীলে যে ভাষার ব্যবহার হয় তাহা স্পষ্ট কিন্তু উপস্থিত বৃত্তান্তের পক্ষে অনর্থক, এমন স্থলে বিশেষ ভাব লক্ষ্য করিয়া ঐ ভাষার ব্যবহার হইল ইহা দর্শাইবার সাক্ষ্য দেওয়া যাইতে পারিবে ইতি।

*Illustration.*

A sells to B by deed 'my house in Calcutta.'

A had no house in Calcutta, but it appears that he had a house at Howrah, of which B had been in possession since the execution of the deed.

These facts may be proved to show that the deed related to the house at Howrah.

উদাহরণ।

বিক্রয়পত্রে আনন্দ "কলিকাতাস্থ আমার ঘর" কেবল এই বর্ণনা লিখিয়া বলরামকে ঘর বিক্রয় করে।

কলিকাতায় আনন্দের ঘর নাই কিন্তু হাবড়ায় তাহার একটি ঘর ছিল ও দলীল সম্পাদন হইবার কালাবধি তাহা বলরামের অধিকারে আছে।

ঐ বিক্রয়পত্রে হাবড়ার ঘরের বিষয়ে লেখা হইয়াছে উক্ত বৃত্তান্তদ্বারা ইহার প্রমাণ করা যাইতে পারে।

Evidence as to application of language which can apply to one only of several persons.

**96.** When the facts are such that the language used might have been meant to apply to any one, and could not have been meant to apply to more than one, of several persons or things, evidence may be given of facts which show which of those persons or things it was intended to apply to.

অনেক ব্যক্তির মধ্যে কেবল একের প্রতি যে ভাষা খাটিতে পারে তাহা খাটিবার সাক্ষ্যের কথা।

৯৬ ধারা। যে ভাষার ব্যবহার হয় তদ্দৃষ্টে বৃত্তান্ত কোন এক ব্যক্তির কি দ্রব্যের প্রতি খাটিতে পারে কিন্তু অনেক ব্যক্তির কি দ্রব্যের মধ্যে একের অধিক ব্যক্তির কি দ্রব্যের প্রতি খাটিবার অভিপ্রায় হইতে পারিত না এমন স্থলে উক্ত ব্যক্তিদের কি দ্রব্যের মধ্যে ঐ কথা কোন ব্যক্তির কি দ্রব্যের প্রতি খাটিবার অভিপ্রায় ছিল ইহা দর্শাইবার বৃত্তান্তের সাক্ষ্য দেওয়া যাইতে পারে ইতি।

*Illustrations.*

(*a*.) A agrees to sell to B for Rs. 1,000 "my white horse." A has two white horses. Evidence may be given of facts which show which of them was meant.

(*b*.) A agrees to accompany B to Hyderabad. Evidence may be given of facts showing whether Hyderabad in the Deccan or Hyderabad in Scind was meant.

উদাহরণ।

(ক) "আমার শাদা ঘোড়া" এই মাত্র বর্ণনা লিখিয়া আনন্দ ১০০০ টাকাতে বলরামের নিকট ঘোড়া বিক্রয় করিতে নিয়ম করেন। কিন্তু আনন্দের দুটি ঘোড়া আছে। এই স্থলে কোন ঘোড়াটি লক্ষ করিয়া উক্ত নিয়ম করা যায় ইহা দর্শাইবার বৃত্তান্তের সাক্ষ্য দেওয়া যাইতে পারিবে।

(খ) আনন্দ বলরামের সঙ্গে হয়দরাবাদে যাইতে করার করে। দক্ষিণ দেশে হয়দরাবাদ নামে এক স্থান আছে সিন্ধুদেশেও সেই নামের একস্থান আছে ইহার মধ্যে কোন স্থানটি লক্ষ করিয়া ঐ করার করা যায় ইহা দেখাইবার বৃত্তান্তের সাক্ষ্য দেওয়া যাইতে পারিবে।

**97.** When the language used applies partly to one set of existing facts, and partly to another set of existing facts, but the whole of it does not apply correctly to either, evidence may be given to show to which of the two it was meant to apply.

Evidence as to application of language to one of two sets of facts to neither of which the whole correctly applies

*Illustration*

A agrees to sell to B 'my land at X' in the occupation of Y. A has land at X, but not in the occupation of Y, and he has land in the occupation of Y, but it is not at X. Evidence may be given of facts showing which he meant to sell.

৯৭ ধারা। যে ভাষার ব্যবহার হয় তাহা এক প্রস্থ বৃত্তান্তের একাংশের প্রতি খাটে ও অন্য প্রস্থ বৃত্তান্তের একাংশের প্রতি খাটে কিন্তু সম্পূর্ণ কথা কোন বৃত্তান্তের প্রতি ঠিক খাটে না, এমন স্থলে ঐ দুই বৃত্তান্তের মধ্যে কোন বৃত্তান্তের প্রতি ঐ কথা খাটিবার অভিপ্রায় ছিল ইহার সাক্ষ্য দেওয়া যাইতে পারিবে ইতি।

দুই প্রস্থ বৃত্তান্তের মধ্যে যে ভাষা কোন বৃত্তান্তের প্রতি ঠিক না খাটে একতর বৃত্তান্তের প্রতি সেই ভাষা খাটিবার সাক্ষ্যের কথা।

উদাহরণ।

"ঘোষপাড়ায় যদুর দখলে আমার যে ভূমি আছে" আনন্দ এই বর্ণনা লিখিয়া বলরামকে ভূমি বিক্রয় করিবার করার করে। ঘোষপাড়ায় আনন্দের জমী আছে কিন্তু তাহা যদুর দখলে নাই। যদুর দখলে তাহার অন্য জমী আছে কিন্তু তাহা ঘোষপাড়ায় নাই। এমন স্থলে আনন্দ কোন জমী বিক্রয় করিতে চাহিয়াছে ইহার সাক্ষ্য দেওয়া যাইতে পারিবে।

**98.** Evidence may be given to show the meaning of illegible or not commonly intelligible characters, of foreign, obsolete, technical, local, and provincial expressions, of abbreviations and of words used in a peculiar sense.

Evidence as to meaning of illegible character, &c.

*Illustration*

A, a sculptor, agrees to sell to B "all my models." A has both models and modelling tools. Evidence may be given to show which he meant to sell.

৯৮ ধারা। যে অক্ষরাদি অপাঠ্য কি সামান্যতঃ বুঝা না যায় তাহার, এবং ভিন্নদেশীয় ও অপ্রসিদ্ধ ও পারিভাষিক ও স্থানবিশেষের কি প্রদেশবিশেষের ব্যবহার্য্য শব্দের ও সংক্ষিপ্ত কথার ও বিশেষ ভাবানুসারে যে শব্দের ব্যবহার হয় তাহার অর্থ জানাইবার সাক্ষ্য দেওয়া যাইতে পারিবে ইতি।

অপাঠ্য অক্ষরাদির অর্থবিষয়ক সাক্ষ্যের কথা।

উদাহরণ।

আনন্দ নামক কোন যন্ত্রক বলরামের নিকট "আমার সকল যন্ত্র" বিক্রয় করিতে করার করে। এইস্থলে তাহার নির্মিত যন্ত্র, না যন্ত্রনির্মাণ করিবার হাতিয়ার বিক্রয় করিবার অভিপ্রায় ছিল ইহার সাক্ষ্য দেওয়া যাইতে পারিবে।

**99.** Persons who are not parties to a document, or their representatives in interest, may give evidence of any facts tending to show a contemporaneous agreement varying the terms of the document.

Who may give evidence of agreement varying terms of document

*Illustration*

A and B make a contract in writing that B shall sell A certain cotton, to be paid for on delivery. At the same time they make an oral agreement that three months credit shall be given to A. This could not be shown as between A and B but it might be shown by C if it affected his interest.

৯৯ ধারা। দলীলে যে ভাবের কথা থাকে তৎসমকালীন কোন নিয়মদ্বারা ভাবের পরিবর্ত্তন হইল, যাহারা ঐ দলীলের এক পক্ষ নয় কিম্বা স্বার্থসম্বন্ধে তাহাদের স্থলাভিষিক্ত নয় তাহারা উক্ত বৃত্তান্তের সাক্ষ্য দিতে পারে ইতি।

দলীলের ভাব পরিবর্ত্তন করিবার করারের প্রমাণ কে দিতে পারে তদ্বিষয়ের কথা।

উদাহরণ।

বলরাম আনন্দের নিকট তুলা বিক্রয় করিবে তুলা পাইলেই মূল্য দিবে তাহাদের এই মর্ম্মের চুক্তিপত্র করা যায়। সেই সময়ে তিন মাস পরে ঐ মূল্য আদায় হইবে তাহারা পরস্পর এই বাচনিক নিয়ম করে। আনন্দ ও বলরামের মধ্যে মোকদ্দমা হইলে তাহারা ইহার প্রমাণ দিতে পারিবে না কিন্তু তদ্দ্বারা যদি চন্দ্রের কোন ক্ষতি কি লাভ হইবার সম্ভাবনা থাকে, তবে চন্দ্র সেই বিষয়ের প্রমাণ দিতে পারিবে।

**100.** Nothing in this chapter contained shall be taken to affect any of the provisions of the Indian Succession Act (X of 1865) as to the construction of wills.

Saving of provisions of Indian Succession Act relating to wills

১০০ ধারা। উত্তরাধিকারিত্ববিষয়ক ভারতবর্ষীয় আইন নামে ১৮৬৫ সালের ১০ আইনে উইলের অর্থ করণ বিষয়ের যে বিধান থাকে এই অধ্যায়ের কোন কথায় তাহার ব্যতিক্রম হইল এমত জ্ঞান হইবে না ইতি।

উইলের বিষয়ে উত্তরাধিকারিত্ববিষয়ক ভারতবর্ষীয় আইনের বিধান প্রবল থাকার কথা।

## PART III.

## PRODUCTION AND EFFECT OF EVIDENCE

### CHAPTER VII.—OF THE BURDEN OF PROOF.

**101.** Whoever desires any Court to give judgment as to any legal right or liability dependent on the existence of facts which he asserts, must prove that those facts exist.

Burden of proof

When a person is bound to prove the existence of any fact, it is said that the burden of proof lies on that person.

*Illustrations*

(*a*) A desires a Court to give judgment that B shall be punished for a crime which A says B has committed.

A must prove that B has committed the crime.

(*b*) A desires a Court to give judgment that he is entitled to certain land in the possession of B by reason of facts which he asserts and which B denies to be true.

A must prove the existence of those facts.

**102.** The burden of proof in a suit or proceeding lies on that person who would fail if no evidence at all were given on either side.

On whom burden of proof lies.

*Illustrations*

(*a*) A sues B for land of which B is in possession, and which, as A asserts, was left to A by the will of C, B's father.

If no evidence were given on either side, B would be entitled to retain his possession.

Therefore the burden of proof is on A.

(*b*) A sues B for money due on a bond.

The execution of the bond is admitted, but B says that it was obtained by fraud, which A denies.

If no evidence were given on either side, A would succeed, as the bond is not disputed and the fraud is not proved.

Therefore the burden of proof is on B.

**103.** The burden of proof as to any particular fact lies on that person who wishes the Court to believe in its existence, unless it is provided by any law that the proof of that fact shall lie on any particular person.

Burden of proof as to particular fact

## তৃতীয় অধ্যায়।

## সাক্ষ্য উপস্থিত করণের ও তৎফলের কথা।

### ৭ পরিচ্ছেদ।—প্রমাণ করিবার ভারের কথা।

১০১ ধারা। কোন ব্যক্তি কোন বৃত্তান্ত ব্যক্ত করিয়া সেই বৃত্তান্তের উপর আইনমত যে অধিকার কিম্বা যে দায় নির্ভর করে তদ্বিষয়ে কোন আদালতের বিচার প্রার্থনা করিলে সেই ব্যক্তির ঐ বৃত্তান্তের সত্তার প্রমাণ করিতে হইবে।

প্রমাণের ভারের কথা।

কোন ব্যক্তি কোন বৃত্তান্তের প্রমাণ করিতে আবদ্ধ হইলে, প্রমাণ করিবার ভার সেই ব্যক্তির প্রতি বর্ত্তে ইহা বলা যায় ইতি।

উদাহরণ।

(ক) বলরাম কোন অপরাধ করিয়াছে আনন্দ ইহা বলিয়া তাহার সেই অপরাধের দণ্ড হয় আদালতের এমত নিষ্পত্তি প্রার্থনা করে।

বলরাম যে সেই অপরাধ করিয়াছে আনন্দের এই কথার প্রমাণ করিতে হইবে।

(খ) বলরামের অধিকারে ভূমিখণ্ড আছে। আনন্দ কোন২ বৃত্তান্ত ব্যক্ত করিয়া সেই বৃত্তান্তপ্রযুক্ত আপনি ঐ ভূমির অধিকারী আছে, আদালতের এমত বিচার প্রার্থনা করেন কিন্তু বলরাম বলে যে ঐ বৃত্তান্ত সত্য নয়।

আনন্দের সেই বৃত্তান্তের প্রমাণ করিতে হইবে।

১০২ ধারা। মোকদ্দমায় কি অনুষ্ঠানিক কার্য্যে সাক্ষ্য না দেওয়া গেলে যে ব্যক্তি অকৃতার্থ হয় প্রমাণ করিবার ভার তাহার প্রতি বর্ত্তে ইতি।

প্রমাণ করিবার ভার কাহার প্রতি বর্ত্তে তাহার কথা।

উদাহরণ।

(ক) ভূমি বলরামের অধিকারে আছে। চন্দ্রনামক বলরামের পিতা উইল করিয়া আনন্দকে ঐ ভূমি দিয়া গেলেন আনন্দ ইহা বলিয়া ঐ ভূমি পাইবার নিমিত্তে বলরামের নামে নালিশ করে।

উক্ত দুই পক্ষ কোন সাক্ষ্য না দিলে ঐ ভূমি বলরামের অধিকারে থাকে।

অতএব প্রমাণ করিবার ভার আনন্দের প্রতি বর্ত্তে।

(খ) খতের টাকা পাওনা আছে বলিয়া আনন্দ বলরামের নামে নালিশ করে।

ঐ খৎ লেখার বিষয়ে বিবাদ নাই, কিন্তু বলরাম বলে যে ছলনা করিয়া ঐ খৎ লওয়া গেল। আনন্দ তাহা অস্বীকার করে।

খতের বিবাদ না হওয়াতে ও কোন পক্ষ সাক্ষ্য না দিলে ছলনারও প্রমাণ না হওয়াতে আনন্দ জিতিবে।

অতএব বলরামের উপর প্রমাণ করিবার ভার বর্ত্তে।

১০৩ ধারা। কোন বিশেষ বৃত্তান্তের প্রমাণ করিবার ভার ব্যক্তিবিশেষের প্রতি বর্ত্তে আইনের এই বিধান যে স্থলে না বর্ত্তে সেই স্থলে ঐ বিশেষ বৃত্তান্ত থাকার বিষয়ে যে ব্যক্তি আদালতের বিশ্বাস জন্মাইবার ইচ্ছা করে তাহারই উপর সেই বৃত্তান্তের প্রমাণ করিবার ভার থাকে ইতি।

বিশেষ বৃত্তান্ত প্রমাণ করিবার ভারের কথা।

*Illustration.*

(a.) A prosecutes B for theft, and wishes the Court to believe that B admitted the theft to C. A must prove the admission.

B wishes the Court to believe that, at the time in question, he was elsewhere. He must prove it.

উদাহরণ।

বলরাম চুরি করিয়াছে বলিয়া আনন্দ তাহার নামে নালিশ করিয়া চন্দ্রের নিকট বলরাম সেই কথা স্বীকার করিয়াছে আদালতের এমত বিশ্বাস জন্মাইতে চাহে। এই স্থলে বলরাম সেই কথা যে স্বীকার করিল আনন্দের ইহার প্রমাণ করিতে হইবে।

আমি তৎকালে অন্যত্র ছিলাম বলরাম আদালতের এমত বিশ্বাস জন্মাইতে চাহে। তাহার সেই কথার প্রমাণ করিতে হইবে।

**104.** The burden of proving any fact necessary to be proved in order to enable any person to give evidence of any other fact is on the person who wishes to give such evidence.

Burden of proving fact to be proved to make evidence admissible

১০৪ ধারা। কোন বৃত্তান্তের সাক্ষ্য দিতে পারিবার জন্যে অন্য বৃত্তান্তের প্রমাণ করা আবশ্যক হইলে, ঐ বৃত্তান্তের প্রমাণ করিবার ভার ঐ সাক্ষ্য দিবার ইচ্ছুক ব্যক্তির প্রতি বর্ত্তে ইতি।

সাক্ষ্য গ্রাহ্য হইবার নিমিত্তে যে বৃত্তান্তের প্রমাণ করা প্রয়োজন সেই বৃত্তান্ত প্রমাণ করিবার ভারের কথা।

*Illustrations.*

(a.) A wishes to prove a dying declaration by B. A must prove B's death.

(b.) A wishes to prove, by secondary evidence, the contents of a lost document.

A must prove that the document has been lost

উদাহরণ।

(ক) আনন্দ বলরামের মুমূর্ষু বাক্যের প্রমাণ করিতে চাহে। বলরামের মৃত্যু যে হইয়াছে আনন্দের এই কথার প্রমাণ করিতে হইবে।

(খ) কোন দলীল হারাইলে আনন্দ গৌণ সাক্ষ্য দ্বারা তাহার মর্ম্মের প্রমাণ করিতে চাহে।

ঐ দলীল যে হারাইয়াছে আনন্দের এই কথার প্রমাণ করিতে হইবে।

**105.** When a person is accused of any offence, the burden of proving the existence of circumstances bringing the case within any of the General Exceptions in the Indian Penal Code, or within any special exception or proviso contained in any other part of the same Code, or in any law defining the offence, is upon him, and the Court shall presume the absence of such circumstances.

Burden of proving that case of accused comes within exceptions.

১০৫ ধারা। কোন ব্যক্তির নামে অপরাধের অভিযোগ হইলে, সেই কার্য্যটি যে গতিক প্রযুক্ত ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের সাধারণ বর্জিত কথার মধ্যে অথবা ঐ আইনের, কিম্বা অন্য যে আইনে অপরাধের অর্থ করা গেল সেই আইনের কোন ভাগের উল্লিখিত বিশেষ বর্জ্জনীয় কথার বা উপবিধির মধ্যে ধরা যাইতে পারে আদালত এমত গতিক না থাকাই অনুমান করিবেন। ঐ গতিক থাকার প্রমাণ করিবার ভার অভিযুক্ত ব্যক্তির প্রতি বর্ত্তিবে ইতি।

অভিযুক্ত ব্যক্তির মোকদ্দমা বর্জ্জনীয় কথার মধ্যে আইসে ইহার প্রমাণ করিবার ভারের কথা।

*Illustrations.*

(a) A, accused of murder, alleges that, by reason of unsoundness of mind, he did not know the nature of the act.

The burden of proof is on A

(b) A, accused of murder, alleges that, by grave and sudden provocation, he was deprived of the power of self control.

The burden of proof is on A

(c) Section three hundred twenty five of the Indian Penal Code provides that whoever except in the case provided for, by section 335, voluntarily causes grievous hurt, shall be subject to certain punishments.

A is charged with voluntarily causing grievous hurt under section three hundred twenty-five.

The burden of proving the circumstances, bringing the case under section three hundred thirty-five, lies on A.

উদাহরণ।

(ক) আনন্দের নামে হত্যা করণের অভিযোগ হওয়াতে সে কহে যে মনের বৈকৃতিপ্রযুক্ত আপন ক্রিয়ার ভাব বুঝিতে পারি নাই।

প্রমাণ করিবার ভার আনন্দের উপর বর্ত্তে।

(খ) আনন্দের নামে হত্যা করণের অভিযোগ হওয়াতে সে কহে হঠাৎ গুরুতর ক্রোধজনক কার্য্য হওয়াতে আমি আত্মদমন করিতে পারিলাম না।

প্রমাণ করিবার ভার আনন্দের উপর বর্ত্তে।

(গ) দণ্ডবিধির আইনের ৩২৫ ধারার এই বিধি, ৩৩৫ ধারার উল্লিখিত স্থলভিন্ন কোন ব্যক্তি অন্য স্থলে ইচ্ছাপূর্ব্বক কাহারও গুরুতর হানি করিলে তাহার অমুকং দণ্ড হইবে।

আনন্দের নামে ৩২৫ ধারামতে ইচ্ছাপূর্ব্বক হানি করিবার অভিযোগ হয়।

সেই অভিযোগ যাহাতে ৩৩৫ ধারার অধীন আইসে ইহার প্রমাণ করিবার ভার আনন্দের প্রতি বর্ত্তে।

**106.** When any fact is especially within the knowledge of any person, the burden of proving that fact is upon him.

Burden of proving fact especially within knowledge.

*Illustrations.*

(*a.*) When a person does an act with some intention other than that which the character and circumstances of the act suggest, the burden of proving that intention is upon him.

(*b.*) A is charged with travelling on a railway without a ticket. The burden of proving that he had a ticket is on him.

**107.** When the question is whether a man is alive or dead, and it is shown that he was alive within thirty years, the burden of proving that he is dead is on the person who affirms it.

Burden of proving death of person known to have been alive within thirty years.

**108.** When the question is whether a man is alive or dead, and it is proved that he has not been heard of for seven years by those who would naturally have heard of him if he had been alive, the burden of proving that he is alive is on the person who affirms it.

Burden of proving that person is alive who has not been heard of for seven years.

**109.** When the question is whether persons are partners, landlord and tenant, or principal and agent, and it has been shown that they have been acting as such, the burden of proving that they do not stand, or have ceased to stand, to each other in those relationships respectively, is on the person who affirms it.

Burden of proof as to partnership, tenancy, and agency.

**110.** When the question is whether any person is owner of anything of which he is shown to be in possession, the burden of proving that he is not the owner is on the person who affirms that he is not the owner.

Burden of proof as to ownership.

[*Government Gazette, 2nd April* 1872.]

১০৬ ধারা। কোন বৃত্তান্ত যদি বিশেষ কোন ব্যক্তির জানা থাকে, তবে ঐ বৃত্তান্তের প্রমাণ করিবার ভার তাহারই প্রতি বর্ত্তে ইতি।

যে বৃত্তান্ত বিশেষ জানা আছে তাহার প্রমাণ করিবার ভারের কথা।

উদাহরণ।

(ক) কোন ক্রিয়ার ভাব ও গতিক বিবেচনায় যে অভিপ্রায় বোধ হয় ঐ ক্রিয়াকারি ব্যক্তি তদ্ভিন্ন কোন অভিপ্রায়ে ঐ কর্ম্ম করিলে সেই অভিপ্রায়ের প্রমাণ করিবার ভার তাহার প্রতি বর্ত্তে।

(খ) আমন্দ টিকিট না লইয়া রেলওয়ের গাড়ীতে চড়িয়া গিয়াছে এই অভিযোগ হইলে সে টিকিট পাইয়াছিল ইহার প্রমাণ করিবার ভার তাহারই প্রতি থাকে।

১০৭ ধারা। অমুক ব্যক্তি বর্ত্তমান আছে কি গত হইয়াছে এই বিষয়ের বিবাদ হইলে যদি গত ত্রিশ বৎসরের মধ্যে তাঁহার বর্ত্তমানতার প্রমাণ করা যায়, তবে সে গত হইয়াছে এই কথা যে ব্যক্তি বলে তাহারই প্রতি সেই কথার প্রমাণ করিবার ভার বর্ত্তে ইতি।

ত্রিশ বৎসরের মধ্যে যে বর্ত্তমান ছিল তাহার মৃত্যুর প্রমাণ করিবার ভারের কথা।

১০৮ ধারা। অমুক ব্যক্তি বর্ত্তমান আছে কি গত হইয়াছে এই বিষয়ের বিবাদ লে হই সে জীবদ্দশায় থাকিলে যে ব্যক্তি সম্ভবতঃ তাহার সন্ধান পাইত এমত ব্যক্তি সাত বৎসর পর্য্যন্ত তাহার সন্ধান পায় নাই ইহার প্রমাণ করা গেলে, যে ব্যক্তি তাহাকে বর্ত্তমান কহে তাহার প্রতি সেই কথার প্রমাণ করিবার ভার বর্ত্তিবে ইতি।

সাত বৎসর যাহার সন্ধান পাওয়া যায় নাই তাহার বর্ত্তমান থাকার প্রমাণ করিবার ভারের কথা।

১০৯ ধারা। অমুক ব্যক্তিরা পরস্পর অংশী, কিম্বা ভূম্যধিকারী ও প্রজা, কিম্বা কর্ত্তা ও কর্ম্মকারক ভাবাপন্ন আছে এই বিষয়ের বিবাদ হইয়া যদি তাহারদের পরস্পর সেই ভাবাপন্ন থাকার ন্যায় কার্য্য করার প্রমাণ করা যায়, তবে তাহারা পরস্পর সেই ভাবাপন্ন নহে কিম্বা পূর্ব্বে থাকিলেও এখন সেই ভাবাপন্ন নয়, এই কথা যে ব্যক্তি কহে তাহার প্রতি সেই কথার প্রমাণ করিবার ভার বর্ত্তে ইতি।

অংশী ও প্রজা ও কর্ম্মকারক হওয়ার প্রমাণ করিবার ভারের কথা।

১১০ ধারা। কোন দ্রব্য অমুক ব্যক্তির অধিকারে আছে ইহা দর্শান গেলেও সে ঐ দ্রব্যের স্বামী কি না এই বিষয়ের বিবাদ হইলে সে স্বামী নয় এই কথা যে ব্যক্তি কহে তাহার প্রতি সেই কথার প্রমাণ করিবার ভার বর্ত্তে ইতি।

স্বামিত্ব বিষয়ে প্রমাণ করিবার ভারের কথা।

**111.** Where there is a question as to the good faith of a transaction between parties, one of whom stands to the other in a position of active confidence, the burden of proving the good faith of the transaction is on the party who is in a position of active confidence.

Proof of good faith in transactions where one party is in relation of active confidence.

*Illustrations.*

(*a*.) The good faith of a sale by a client to an attorney is in question in a suit brought by the client. The burden of proving the good faith of the transaction is on the attorney.

(*b*.) The good faith of a sale by a son just come of age to a father is in question in a suit brought by the son. The burden of proving the good faith of the transaction is on the father.

১১১ ধারা। কর্ম্ম সম্পর্কে এক ব্যক্তি অন্যের বিশ্বাসভাজন হইলে অমুক কোন ব্যাপার সরলভাবে করা গিয়াছে কি না এই বিষয়ে যদি তাহারদেরই মধ্যে বিবাদ হইয়া থাকে, তবে যে ব্যক্তি বিশ্বাসভাজন ঐ ব্যাপারটির সরলতার প্রমাণ করিবার ভার তাহার প্রতি বর্ত্তে ইতি।

কোন ব্যক্তি অন্যের বিশ্বাসভাজন হইলে কোন ব্যাপারে তাঁহার সারল্যের প্রমাণের কথা।

উদাহরণ।

(ক) মওক্কেল উকীলের নিকট কোন দ্রব্য বিক্রয় করে। সেই বিক্রয় ব্যাপার সরল ভাবাপন্ন কি না মওক্কেলের উপস্থিত করা কোন মোকদ্দমায় এই প্রশ্ন হইলে, ঐ ব্যাপারের সরলতার প্রমাণ করিবার ভার উকীলের প্রতি বর্ত্তে।

(খ) পুত্র বয়োপ্রাপ্ত হইলে পিতার নিকট কোন দ্রব্য বিক্রয় করে। সেই বিক্রয় ব্যাপার সরলভাবাপন্ন কি না পুত্রের উপস্থিত করা কোন মোকদ্দমায় এই প্রশ্ন হইলে ঐ ব্যাপারের সরলতার প্রমাণ করিবার ভার পিতার প্রতি বর্ত্তে।

**112.** The fact that any person was born during the continuance of a valid marriage between his mother and any man, or within two hundred and eighty days after its dissolution, the mother remaining unmarried, shall be conclusive proof that he is the legitimate son of that man, unless it can be shown that the parties to the marriage had no access to each other at any time when he could have been begotten.

Birth during marriage, conclusive proof of legitimacy.

১১২ ধারা। জননীর সঙ্গে পুরুষের পতিপত্নীভাব থাকিতে কিম্বা সেই সম্বন্ধ বিলোপ হইবার পর দুই শত আশী দিনের মধ্যে জননী অবিবাহিতা থাকিতে যদি সন্তান জন্মে তবে যে সময়ে গর্ভ সঞ্চার হয় সেই সময়ে উক্ত পুরুষের ও স্ত্রীর সমাগম ছিল না ইহার প্রমাণ না হইলে, উক্ত বৃত্তান্ত ঐ সন্তানের ঔরসজাত হওয়ার সিদ্ধান্ত প্রমাণ হয় ইতি।

বিবাহিতাবস্থায় যে সন্তান জন্মে তাহার ঔরস হওয়ার সিদ্ধান্ত প্রমাণের কথা।

**113.** A notification in the *Gazette of India* that any portion of British territory has been ceded to any Native State, Prince or Ruler, shall be conclusive proof that a valid cession of such territory took place at the date mentioned in such notification.

Proof of cession of territory.

১১৩ ধারা। ব্রিটনীয় দেশের কোন অংশ এতদ্দেশীয় কোন রাজ্যাধিকারে বা রাজার বা কর্ত্তার দেশভুক্ত করা গিয়াছে, ইণ্ডিয়া গেজেটে এই মর্ম্মের জ্ঞাপনপত্র প্রকাশ হইলে ঐ জ্ঞাপনপত্রের নির্দ্দিষ্ট তারিখে সেই দেশ সিদ্ধরূপে দত্ত হইয়াছে ঐ জ্ঞাপনপত্রই ইহার সিদ্ধান্ত প্রমাণ ইতি।

দেশ দত্ত হওয়ার প্রমাণের কথা।

**114.** The Court may presume the existence of any fact which it thinks likely to have happened, regard being had to the common course of natural events, human conduct, and public and private business in their relation to the facts of the particular case.

Court may presume existence of certain facts.

*Illustrations.*

The Court may presume—

(*a*.) That a man who is in possession of stolen goods soon after the theft is either the thief or has received the goods knowing them to be stolen, unless he can account for his possession;

(*b*.) That an accomplice is unworthy of credit, unless he is corroborated in material particulars;

(*c*.) That a bill of exchange accepted or endorsed, was accepted or endorsed for good consideration;

১১৪ ধারা। স্বাভাবিক কোন ব্যাপার ও লোকাচার এবং সাধারণের ও ব্যক্তি বিশেষের ব্যবসাদি সামান্যতঃ যে ধারামতে হইয়া থাকে আদালত কোন বিশেষ বৃত্তান্ত সহিত সেই ব্যাপারাদির সম্বন্ধ বিবেচনায় যে বৃত্তান্ত ঘটা সম্ভব বোধ করেন তাহা ঘটিয়াছে এমত অনুমান করিতে পারিবেন ইতি।

কোন বৃত্তান্ত থাকার বিষয়ে আদালতের অনুমান করিবার কথা।

উদাহরণ।

আদালত এইং অনুমান করিতে পারিবেন।

(ক) কোন দ্রব্য চুরী করা যাইবার অল্পকাল পরে তাহা যে ব্যক্তির নিকট পাওয়া যায় সে কি প্রকারে পাইল ইহা জানাইতে না পারিলে সেই চোর, অথবা চোরা দ্রব্য জানিয়া সেই দ্রব্য গ্রহণ করিয়াছে।

(খ) গুরুতর নানা বিষয়ে সহায়ের সাক্ষ্য প্রতিপন্ন না হইলে সে বিশ্বাসের যোগ্য নয়।

(গ) হুণ্ডী সাকরাইয়া দেওয়া গেলে কি তাহার পৃষ্ঠলিপি করা গেলে উপযুক্ত মূল্য গ্রহণ না করিয়া তাহা সাকরাইয়া দেওয়া যায় নাই কি তাহার পৃষ্ঠলিপি করা যায় নাই।

(*d*) That a thing or state of things which has been shown to be in existence within a period shorter than that within which such things or states of things usually cease to exist, is still in existence;

(ঘ) কোন বিষয় কি কোন বিষয়ের ভাব বহুকাল স্থায়ি হওয়াতে তদপেক্ষা অল্পকালের মধ্যে আছে ইহার প্রমাণ করা গেলে সেই বিষয় কি সেই বিষয়ের সেই ভাব অদ্যাপি আছে।

(*e*) That judicial and official acts have been regularly performed;

(ঙ) আদালত সংক্রান্ত ও রাজকীয় পদসংক্রান্ত কার্য্য নিয়মমতে করা গেল।

(*f*) That the common course of business has been followed in particular cases,

(চ) বিশেষ স্থলে কার্য্য করিবার চলিত ধারামতে কার্য্য করা গেল।

(*g*) That evidence which could be and is not produced would, if produced, be unfavorable to the person who withholds it;

(ছ) প্রমাণ উপস্থিত করা যাইতে পারিলেও না করা গেলে যে ব্যক্তি তাহা গোপনে রাখে ঐ প্রমাণ উপস্থিত হইলে তাহার অপকার হয়।

(*h*) That if a man refuses to answer a question which he is not compelled to answer by law, the answer, if given, would be unfavorable to him;

(জ) যে ব্যক্তি আইনমতে কোন এক প্রশ্নের উত্তর দিতে বদ্ধ নয়, সে যদি ঐ প্রশ্নের উত্তর দিতে অস্বীকার করে, তবে উত্তর দিলে তাহা তাহার বিপক্ষ হয়।

(*i*) That when a document creating an obligation is in the hands of the obligor, the obligation has been discharged.

(ঝ) যে দলীলের দ্বারা দায়সৃষ্ট হয় তাহা দায়ী ব্যক্তির হাতে থাকিলে সেই দায় শোধ হইল।

But the Court shall also have regard to such facts as the following, in considering whether such maxims do or do not apply to the particular case before them:—

কিন্তু স্থলবিশেষে উক্ত নিয়ম খাটে কি না আদালত নিম্নলিখিত প্রকারের বৃত্তান্ত লক্ষ করিয়া তাহা বিবেচনা করিবেন।

As to illustration (*a*)—A shop-keeper has in his till a marked rupee soon after it was stolen, and cannot account for its possession specifically, but is continually receiving rupees in the course of his business.

(ক) উদাহরণের স্থলে—টাকাতে কোন চিহ্ন দেওয়া গেল, চুরি হওয়ার কিঞ্চিৎ পরে ঐ টাকা কোন দোকানদারের বাক্সের মধ্যে পাওয়া গেল কিন্তু ব্যবসায়ক্রমে সে অনেক টাকা পাইয়া থাকে অতএব সেই টাকাটি কাহার কাছে পাইল তাহা জানে না।

As to illustration (*b*)—A, a person of the highest character, is tried for causing a man's death by an act of negligence in arranging certain machinery. B, a person of equally good character, who also took part in the arrangement, describes precisely what was done, and admits and explains the common carelessness of A and himself.

(খ) উদাহরণের স্থলে।—কোন কল সন্ধানে সাজাইয়া রাখিবার সময়ে কোন কার্য্যে অমনোযোগ হওয়াতে কোন ব্যক্তির মৃত্যু হইল বলিয়া বধাপরাধে আনন্দ নামে অতি সৎ এক ব্যক্তির বিচার হয়। বলরাম নামক তাঁহার তুল্য সৎ আর এক ব্যক্তি সেই কল সাজাইয়া রাখিবার কার্য্যের অংশী ছিলেন ও কি২ কার্য্য হইয়াছে তাহা বিশেষমতে উল্লেখ করিয়া আনন্দ ও আমি উভয়ের অমনোযোগ হইয়াছিল এই কথা স্বীকার করিয়া সমস্ত বিষয় বুঝাইয়া দেন।

As to illustration (*b*)—A crime is committed by several persons. A, B and C, three of the criminals, are captured on the spot and kept apart from each other. Each gives an account of the crime implicating D, and the accounts corroborate each other in such a manner as to render previous concert highly improbable.

(খ) উদাহরণের স্থলে।—অনেক ব্যক্তি মিলিয়া কোন অপরাধ করিলে আনন্দ ও বলরাম ও চন্দ্র নামক তিন জন অপরাধী তৎস্থানেই ধৃত হওয়া তাহাদিগকে পৃথক২ রাখা গেল। প্রত্যেক জন ঐ অপরাধের বর্ণনা করিয়া সহায় বলিয়া দামোদরের নাম দিল এবং তাহাদের বর্ণনা পরস্পর যে প্রকার মিলে তাহা দেখিয়া তাহাদের কোন ষড়চক্রের সম্ভাবনা বোধ হয় না।

As to illustration (*c*)—A, the drawer of a bill of exchange, was a man of business. B, the acceptor, was a young and ignorant person, completely under A's influence.

(গ) উদাহরণের স্থলে।—আনন্দ নামক যে ব্যক্তি হুণ্ডী লিখিয়াছিল সে ব্যবসায়ি। বলরাম নামক যে ব্যক্তি তাহা সাকারিয়া নিল সে যুবা ও অপটু ও সম্পূর্ণরূপে আনন্দের বশতাপন্ন।

As to illustration (*d*)—It is proved that a river ran in a certain course five years ago, but it is known that there have been floods since that time which might change its course.

(ঘ) উদাহরণের স্থলে পাঁচ বৎসর গত হইল কোন নদীর স্রোত বিশেষ খাত দিয়া বহিয়া যাইত ইহার প্রমাণ হইল কিন্তু তৎপরে কএকবার বন্যা হওয়াতে তাহার প্রবাহের পরিবর্ত্তন হইতে পারে।

As to illustration (*e*)—A judicial act, the regularity of which is in question, was performed under exceptional circumstances.

(ঙ) উদাহরণের স্থলে — আদালতের কোন কার্য্য নিয়মমতে হইল কি না এই বিবাদ হওয়াতে অসাধারণ ভাবগতিকে সেই কার্য্য করা গিয়া থাকিবে।

As to illustration (*f*)—The question is, whether a letter was received. It is shown to have been posted, but the usual course of the post was interrupted by disturbances.

(চ) উদাহরণের স্থলে।—অমুক পত্র পাওয়া গিয়াছে কি না এই প্রশ্ন হওয়াতে সেই পত্র ডাকে দেওয়া গিয়াছিল ইহার প্রমাণ করা যায় কিন্তু কোন হাঙ্গামাপ্রযুক্ত রীতিমতে ডাকপত্র চালানের ব্যাঘাত হইল।

As to illustration (*g*)—A man refuses to produce a document which would bear on a contract of small importance on

(ছ) উদাহরণের স্থলে।—অল্প কার্য্যের কোন এক চুক্তিপত্রের উপর কোন ব্যক্তির নামে নালিশ হয়, কিন্তু তাহা

*Explanation.*—A witness declaring another witness to be unworthy of credit may not, upon his examination-in-chief, give reasons for his belief, but he may be asked his reasons in cross examination, and the answers which he gives cannot be contradicted, though, if they are false, he may afterwards be charged with giving false evidence.

*Illustrations.*

(*a*) A sues B for the price of goods sold and delivered to B.

C says that he delivered the goods to B.

Evidence is offered to show that, on a previous occasion, he said that he had not delivered the goods to B.

The evidence is admissible.

(*b*) A is indicted for the murder of B.

C says that B, when dying, declared that A had given B the wound of which he died.

Evidence is offered to show that, on a previous occasion, C said that the wound was not given by A or in his presence.

The evidence is admissible.

**156.** When a witness whom it is intended to corroborate gives evidence of any relevant fact, he may be questioned as to any other circumstances which he observed at or near to the time or place at which such relevant fact occurred, if the Court is of opinion that such circumstances, if proved, would corroborate the testimony of the witness as to the relevant fact which he testifies.

Questions tending to corroborate evidence of relevant fact, admissible.

*Illustration.*

A, an accomplice, gives an account of a robbery in which he took part. He describes various incidents unconnected with the robbery which occurred on his way to and from the place where it was committed.

Independent evidence of these facts may be given in order to corroborate his evidence as to the robbery itself.

**157.** In order to corroborate the testimony of a witness, any former statement made by such witness relating to the same fact, at or about the time when the fact took place, or before any authority legally competent to investigate the fact, may be proved.

Former statements of witness may be proved to corroborate later testimony as to same fact.

ব্যাখ্যা।—এক সাক্ষী অন্য সাক্ষিকে বিশ্বাসের অযোগ্য কহিলে, সে মুখ্য পরীক্ষাকালে আপনার সেই জ্ঞানের হেতু জানাইতে আবদ্ধ নয়। কিন্তু কূটপরীক্ষা কালে তাহাকে সেই হেতুর প্রশ্ন করা যাইতে পারিবে ও তাহার উত্তর খণ্ডন যাইবে না কিন্তু মিথ্যা হইলে পশ্চাৎ তাহার নামে মিথ্যা সাক্ষ্য দেওনের অভিযোগ হইতে পারিবে।

উদাহরণ।

(ক) বলরামের নিকট কোন দ্রব্য বিক্রয় হইয়া তাঁহাকে দেওয়া গেলে আনন্দ ঐ দ্রব্যের মূল্য পাইবার নিমিত্ত বলরামের নামে নালিশ করে।

চন্দ্র কহে, আমি বলরামকে ঐ দ্রব্য দিয়াছিলাম।

কিন্তু বলরামকে ঐ দ্রব্য দি নাই সে পূর্ব্বে এই কথা কহিয়াছিল ইহা দেখাইবার সাক্ষ্য উপস্থিত করা যায়।

সেই সাক্ষ্য গ্রাহ্য।

(খ) বলরামের বধ করণাপরাধে আনন্দের নামে অভিযোগ হয়।

যে আঘাতে আমার প্রাণ বিয়োগ হইতেছে আনন্দদ্বারা আমার সেই আঘাত হইয়াছে বলরাম মুমূর্ষু কালে এই কথা কহিল, চন্দ্রের এই সাক্ষ্য।

কিন্তু আনন্দের দ্বারা কিম্বা তাহার সাক্ষাৎ ঐ আঘাত করা যায় নাই চন্দ্র পূর্ব্ব কোন সময়ে এই কথা কহিল ইহার সাক্ষ্য উপস্থিত করা যায়।

সেই সাক্ষ্য গ্রাহ্য।

১৫৬ ধারা। যে সাক্ষির কথা প্রতিপন্ন করিবার অভিপ্রায় থাকে সে প্রাসঙ্গিক কোন বৃত্তান্তের সাক্ষ্য দিলে, সেই প্রাসঙ্গিক বৃত্তান্ত যে সময়ে ও স্থানে ঘটিয়াছিল, তৎসন্নিহিত কোন সময়ে ও স্থানে অন্য যে ভাবগতিক দেখিতে পাইয়াছে, সেই ভাবগতিকের প্রমাণ হইলে সাক্ষী প্রাসঙ্গিক বৃত্তান্তের যে সাক্ষ্য দেয় সেই সাক্ষ্যের প্রতিপন্ন হইতে পারে আদালতের এই অভিমত থাকিলে সেই ভাবগতিকের বিষয়ে তাহাকে প্রশ্ন করা যাইতে পারিবে ইতি।

প্রাসঙ্গিক বৃত্তান্তবিষয়ক সাক্ষ্যের প্রতিপাদনসূচক প্রশ্ন গ্রাহ্য হইবার কথা।

উদাহরণ।

আনন্দ কোন দস্যুতা ব্যাপারের সহায় হইয়া সেই ব্যাপারের বৃত্তান্ত কহে। ও যে স্থানে দস্যুক্রিয়া হইয়াছিল সেই স্থানে যাইবার ও তথা হইতে আসিবার সময়ে যেং ব্যাপার ঘটিয়াছিল এমত অনেক ব্যাপারের বৃত্তান্ত কহে কিন্তু ঐ দস্যুক্রিয়ার সহিত ঐ ব্যাপারের সম্পর্ক নাই।

ঐ দস্যুতা বিষয়ে যে সাক্ষ্য দেয় তাহার প্রতিপাদনার্থ ঐ২ বৃত্তান্তের স্বতন্ত্র সাক্ষ্য দেওয়া যাইতে পারিবে।

১৫৭ ধারা। কথিত বৃত্তান্ত যে সময়ে ঘটিয়াছিল সেই সময়ে কি তাহার কিঞ্চিৎ পূর্ব্বে কি পরে সাক্ষী সেই বিষয়ের যে কথা কহিয়াছিল, কিম্বা আইনমতে ঐ বৃত্তান্তের অনুসন্ধান লইবার ক্ষমতাপন্ন কোন কর্ত্তৃপক্ষের সম্মুখে যে কথা কহিয়াছিল, সেই বিষয়ে সেই সাক্ষির পশ্চাৎ উক্তির প্রতিপোষণার্থ সেই পূর্ব্ব কথার সাক্ষ্য দেওয়া যাইতে পারিবে ইতি।

একই বৃত্তান্তের বিষয়ে সাক্ষির পশ্চাৎ উক্তি প্রতিপন্ন করিবার জন্যে তাহার পূর্ব্ব উক্তির প্রমাণ করিবার কথা।

henever any statement, relevant under section thirty-two or thirty-three, is proved, all matters may be proved, either in order to contradict or to corroborate it, or in order to [im]peach or confirm the credit of the person by [w]hom it was made, which might have been proved if that person had been called as a witness and had denied upon cross examination the truth of the matter suggested.

[M]atters may be [proved in] connection with [proved s]tatement relevant [under se]ction 32 or 33

165. T[he] Judge's questions [or pro]duction.

১৫৮ ধারা। কোন উক্তি ৩২ কি ৩৩ ধারামতে প্রাসঙ্গিক হইয়া প্রমাণ করা গেলে, যে ব্যক্তি সেই উক্তি করিল তাহাকে সাক্ষিস্বরূপ আহ্বান করা গেলে সে কূট পরীক্ষাকালে লক্ষিত বিষয়ের সত্যতা অস্বীকার করিলে যেং বিষয়ের প্রমাণ করা যাইত, ঐ ব্যক্তির সেই উক্তি খণ্ডনার কি প্রতিপন্ন করিবার নিমিত্ত অথবা তাহার বিশ্বাসযোগ্যতা ভঙ্গ কি সুদৃঢ় করিবার নিমিত্ত সেইং বিষয়ের প্রমাণ করা যাইতে পারিবে ইতি।

প্রমাণিত যে উক্তি ৩২ কি ৩৩ ধারামতে প্রাসঙ্গিক হয় তৎসম্পর্কীয় যেং বিষয়ের প্রমাণ করা যাইতে পারে তাহার কথা।

159. A witness may, while under examination, refresh his memory by referring to any writing made by himself at the time of the transaction concerning which he is questioned, or so soon afterwards that the Court considers it likely that the transaction was at that time fresh in his memory.

Refreshing memory.

১৫৯ ধারা। সাক্ষির নিকট যে ব্যাপারের প্রশ্ন করা যায় সেই ব্যাপার ঘটিবার সময়ে কিম্বা তৎপশ্চাৎ যৎকালের মধ্যে আদালতের বিবেচনামতে তাহার মনে ঐ ব্যাপারের স্পষ্ট স্মরণ থাকিতে পারে তৎকালে যে কথা লিখিয়া রাখিল পরীক্ষা হওন সময় সে ঐ লিখন দেখিয়া আপন স্মরণের সাহায্য পাইতে পারিবে।

স্মরণের সাহায্যের কথা।

The witness may also refer to any such writing made by any other person and read by the witness within the time aforesaid, if when he read it he knew it to be correct.

আরো যদি অন্য কোন ব্যক্তি ঐ কথা লিখিয়া থাকে এবং সাক্ষী উক্ত কালের মধ্যে তাহা পাঠ করিয়া তাহা যথার্থ জানিয়া থাকে, তবে সেই লিখনও দেখিয়া স্মরণের সাহায্য পাইতে পারিবে।

Whenever a witness may refresh his memory by reference to any document, he may, with the permission of the Court, refer to a copy of such document: Provided the Court be satisfied that there is sufficient reason for the non-production of the original.

When witness may use copy of document to refresh memory

যে স্থলে সাক্ষির প্রতি দলীল দেখিয়া স্মরণের সাহায্য পাইবার অনুমতি হইতে পারে, সাক্ষী সেই স্থলে আদালতের অনুমতিক্রমে ঐ দলীলের প্রতিলিপিও দেখিতে পারিবে। কিন্তু এই স্থলে মূলপত্র উপস্থিত না করিবার উপযুক্ত কারণ আছে আদালতের হৃদ্বোধমতে এই কথা জ্ঞাত করা আবশ্যক।

স্মরণের সাহায্যের নিমিত্তে দলীলের প্রতিলিপি ব্যবহার করিবার অনুমতির কথা।

An expert may refresh his memory by reference to professional treaties.

প্রবীণ ব্যক্তি বিদ্যাদিঘটিত পুস্তক দৃষ্টে আপনার স্মরণের সাহায্য পাইতে পারিবেন ইতি।

160. A witness may also testify to facts mentioned in any such document as is mentioned in section 158, although he has no specific recollection of the facts themselves, if he is sure that the facts were correctly recorded in the document.

Testimony to facts stated in document mentioned in section 159

১৬০ ধারা। ১৫৯ ধারায় যে প্রকারের দলীলের উল্লেখ হইয়াছে তন্মধ্যে যে বৃত্তান্ত লেখা থাকে সাক্ষির নিজমনে সেই বৃত্তান্তের স্পষ্ট স্মরণ না থাকিলেও ঐ দলীলে সেই বৃত্তান্ত শুদ্ধরূপে লেখা গিয়াছে ইহা যদি নিশ্চয় জানেন তবে সেই বৃত্তান্তেরও সাক্ষ্য দিতে পারিবেন ইতি।

১৫৯ ধারার উল্লিখিত দলীলে যে বৃত্তান্ত থাকে তদ্বিষয়ের সাক্ষ্যের কথা।

*Illustration*

A book keeper may testify to facts recorded by him in books regularly kept in the course of business if he knows that the books were correctly kept, although he has forgotten the particular transactions entered.

উদাহরণ।

মুহুরির কার্য্যের ধারাক্রমে শুদ্ধরূপে খাতা লিখিয়া থাকেন ইহা জানিলে যদি উল্লিখিত বিশেষ ব্যাপার তাহার স্মরণে না থাকে তথাপি ঐ বহীতে আপনার লিখিত কথার সাক্ষ্য দিতে পারিবেন।

**161.** Any writing referred to under the provisions of the two last preceding sections must be produced and shown to the adverse party if he requires it, such party may, if he pleases, cross-examine the witness thereupon.

*Right of adverse party as to writing used to refresh memory*

**162** A witness summoned to produce a document shall, if it is in his possession or power, bring it to Court, notwithstanding any objection which there may be to its production or to its admissibility. The validity of any such objection shall be decided on by the Court.

*Production of documents.*

The Court, if it see fit, may inspect the document, unless it refers to matters of State, or take other evidence to enable it to determine on its admissibility.

If, for such a purpose, it is necessary to cause any document to be translated, the Court may, if it thinks fit, direct the translator to keep the contents secret, unless the document is to be given in evidence; and if the interpreter disobeys such direction, he shall be held to have committed an offence under section one hundred and sixty-six of the Indian Penal Code.

*Translation of documents*

**163.** When a party calls for a document which he has given the other party notice to produce, and such document is produced and inspected by the party calling for its production, he is bound to give it as evidence if the party producing it requires him to do so.

*Giving as evidence of document called for and produced on notice*

**164.** When a party refuses to produce a document which he has had notice to produce, he cannot afterwards give the document as evidence without the consent of the other party or the order of the Court.

*Giving as evidence of document production of which was refused on notice.*

*Illustration.*

A sues B on an agreement and gives B notice to produce it At the trial A calls for the document, and B refuses to produce it A gives secondary evidence of its contents B seeks to produce the document itself to contradict the secondary evidence given by A, or in order to show that the agreement is not stamped. He cannot do so.

১৬১ ধারা। ইহার পূর্ব্ব দুই ধারায় লিখিত লিপির উল্লেখ হইয়াছে তাকালে আপনার তাহা দেখিতোক্ত নয়। কিন্তু তাহা উপস্থিত করাইতে কর্ত্তব্য হইলে তাহাকে দেখাইতে হইবে কিন্তু বিপক্ষ সে ইচ্ছা করিলে ঐ লেখনের দলীল ধরিয়া সাক্ষির কূটপরীক্ষা করিতে পারি ইতি।

*স্মরণের সাহায্যার্থে যে লিপির ব্যবহার হয় তৎসম্বন্ধে বিপক্ষ পক্ষের অধিকারের কথা।*

১৬২ ধারা। সাক্ষিকে দলীল দেখাইবার জন্যে সমন করা গেলে, সেই দলীল যদি তাহার অধিকারে কিম্বা তাহার ক্ষমতাধীন থাকে, তবে ঐ দলীল দেখাইবার কি গ্রাহ্য করিবার যে আপত্তি হউক তাহার ঐ দলীল আদালতে আনিতেই হইবে। সেই আপত্তি যথার্থ কি না আদালত ইহা নির্ণয় করিবেন।

*দলীল উপস্থিত করিবার কথা।*

আদালত যদি বিহিত বোধ করেন, তবে রাজকীয় ব্যাপার বিষয়ক দলীল না হইলে তাহাতে দৃষ্টি করিতে পারিবেন কিম্বা ঐ দলীল গ্রাহ্য কি না ইহা নির্ণয় করিবার উপযুক্ত অন্য সাক্ষ্য লইতে পারিবেন।

উক্ত কার্য্যহেতুক দলীল অনুবাদ করা প্রয়োজন হইলে কিন্তু সাক্ষ্যস্বরূপ উপস্থিত করিতে না হইলে আদালত বিহিত বিবেচনায় অনুবাদককে ঐ দলীলের মর্ম্ম কাহাকেও না জানাইতে আজ্ঞা করিবেন। অনুবাদক সেই আজ্ঞা না মানিলে ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ১৬৬ ধারামত অপরাধ করিয়াছেন এমত জ্ঞান হইবে ইতি।

*দলীলের অনুবাদের কথা।*

১৬৩ ধারা। এক পক্ষ দলীল আনাইবার আদেশ করিয়া অপর পক্ষকে তাহা আনিবার নোটিস দিলে ও সেই দলীল উপস্থিত করা গেলে ও যে ব্যক্তি উপস্থিত করিবার আদেশ করিল সে তাহা দেখিলে ও যে পক্ষ উপস্থিত করে সে ঐ পত্র সাক্ষ্যস্বরূপে সমর্পণ করিবার আদেশ করিলে সেই ব্যক্তি সাক্ষ্যস্বরূপ তাহা দিতে আবদ্ধ আছে ইতি।

*নোটিস দিয়া যে দলীল তলব হইয়া উপস্থিত করা যায় তাহা সাক্ষ্যস্বরূপ দিবার কথা।*

১৬৪ ধারা। কোন ব্যক্তির প্রতি দলীল উপস্থিত করিবার নোটিস দেওয়া গেলেও যদি সে তাহা দেখাইতে অস্বীকার করে তবে বিপক্ষপক্ষের সম্মতি কিম্বা আদালতের আজ্ঞা না হইলে সে পশ্চাৎ সাক্ষ্যস্বরূপ ঐ দলীল উপস্থিত করিতে পারিবে না ইতি।

*নোটিস পাইলেও যে দলীল উপস্থিত করিবার অস্বীকার হয় তাহা সাক্ষ্যস্বরূপ উপস্থিত করিবার কথা।*

উদাহরণ।

আনন্দ কোন নিয়মপত্রের উপর বলরামের নামে নালিশ করিয়া তাহাকে সেই পত্র আনিতে নোটিস দেয়। বিচারকালে আনন্দ ঐ পত্র দেখাইতে বলিলে বলরাম তাহা দেখাইতে স্বীকার করে না। আনন্দ সেই পত্রের মর্ম্মের গৌণ সাক্ষ্য দেয় পরে বলরাম আনন্দের ঐ গৌণ সাক্ষ্য খণ্ডিবার জন্যে কিম্বা নিয়মপত্রে ইষ্টাম্প দেওয়া যায় নাই ইহা দেখাইবার জন্যে ঐ পত্র দেখাইবার উদ্যোগ করিলেও পারিবে না।

**165.** The Judge may, in order to discover or to obtain proper proof of relevant facts, ask any question he pleases in any form at any time of any witness or of the parties about any fact relevant or irrelevant; and may order the production of any document or thing: and neither the parties nor their agents shall be entitled to make any objection to any such question or order, nor, without the leave of the Court, to cross-examine any witness upon any answer given in reply to any such question:

Judge's power to put questions or order production.

Provided that the judgment must be based upon facts declared by this Act to be relevant, and duly proved.

Provided also that this section shall not authorize any Judge to compel any witness to answer any question, or to produce any document which such witness would be entitled to refuse to answer or produce under sections one hundred and twenty-one to one hnudred and thirty-one both inclusive, if the question were asked or the document were called for by the adverse party; nor shall the Judge ask any question which it would be improper for any other person to ask under sections one hundred and forty-eight or one hundred and forty-nine; nor shall he dispense with primary evidence of any document, except in the cases herein before excepted.

**166.** In cases tried by jury or with assessors, the jury or assessors may put any questions to the witnesses through or by leave of the Judge which the Judge himself might put and which he considers proper.

Power of jury or assessors to put questions.

CHAPTER XI.—OF IMPROPER ADMISSION AND REJECTION OF EVIDENCE.

**167.** The improper admission or rejection of evidence shall not be ground of itself for a new trial or reversal of any decision in any case, if it shall appear to the Court before which such objection is raised, that, independently of the evidence objected to and admitted, there was sufficient evidence to justify the decision; or that if the rejected evidence had been received, it ought not to have varied the decision.

No new trial for rejection or improper reception of evidence.

১৬৫ ধারা। বিচারপতি প্রাসঙ্গিক বৃত্তান্তের উপযুক্ত প্রমাণের সন্ধান লইবার জন্যে কিম্বা সেই প্রমাণ পাইবার উদ্দেশে যখন যে প্রশ্ন ইচ্ছা করেন প্রাসঙ্গিক কিম্বা অপ্রাসঙ্গিক কোন বৃত্তান্ত বিষয়ে কোন প্রকারে কোন সাক্ষির নিকট সেই প্রশ্ন করিতে ও কোন দ্রব্য কি দলীল উপস্থিত করিবার আজ্ঞা দিতে পারিবেন। ও অন্যতর পক্ষ কিম্বা তাঁহাদের মোক্তারেরা উক্ত প্রশ্নের কি আজ্ঞার উপর কোন আপত্তি করিতে পারিবে না। ও সাক্ষী সেই প্রশ্নের যে উত্তর দেয় তদ্বিষয়ে আদালতের অনুমতিভিন্ন তাহার কূটপরীক্ষা করিতে পারিবে না।

প্রশ্ন করিবার কিম্বা দলীল আনিতে আজ্ঞা দিবার আদালতের ক্ষমতার কথা।

কিন্তু এই আইনে যে বৃত্তান্ত প্রাসঙ্গিক বলিয়া ব্যক্ত হইয়াছে নিষ্পত্তি নিয়মিতরূপে প্রমাণিত সেই বৃত্তান্ত মূলক হইবে।

পরন্তু বিপক্ষ পক্ষ সেই প্রশ্ন করিলে কিম্বা সেই দলীল উপস্থিত করিবার আদেশ করিলে যদি এই আইনের ১২১ অবধি ১৩১ পর্য্যন্ত সমস্ত ধারামতে তাহার ঐ প্রশ্নের উত্তর দিতে কিম্বা দলীল দেখাইতে অস্বীকার করিবার অধিকার থাকিত, তবে এই কথাক্রমে সেই প্রশ্ন করিতে কিম্বা সেই দলীল দেখাইবার আজ্ঞা করিতে বিচারপতির ক্ষমতা হইবে না। এবং ১৪৮ বা ১৪৯ ধারামতে অন্য ব্যক্তির যে প্রশ্ন করা অনুচিত হয় বিচারপতি সেই প্রশ্ন করিবেন না। এবং পূর্ব্ব বর্জ্জিত স্থলভিন্ন অন্য স্থলে বিচারপতি এই ধারার বলে কোন দলীলের মুখ্য সাক্ষ্য উপেক্ষা করিতে পারিবেন না ইতি।

১৬৬ ধারা। বিচারপতি আপনি যে প্রশ্ন করিতে পারেন ও যাহা উপযুক্ত বোধ করেন জুরী কিম্বা আসেসরেরা বিচারপতির দ্বারা কিম্বা তাঁহার অনুমতিক্রমে ঐ প্রশ্ন করিতে পারিবেন ইতি।

জুরীর বা আসেসরদের প্রশ্ন করিবার ক্ষমতার কথা।

১১ পরিচ্ছেদ।—সাক্ষ্য অনুচিতমতে গ্রাহ্য বা অগ্রাহ্য করিবার কথা।

১৬৭ ধারা। সাক্ষ্য অনুচিতমতে গ্রাহ্য বা অগ্রাহ্য হইল বলিয়া আপত্তি করা গেলে, গ্রাহ্য করা যে সাক্ষ্যের বিষয়ে আপত্তি করা গেল সেই সাক্ষ্য না থাকিলেও নিষ্পত্তি প্রবল রাখার যথোচিত সাক্ষ্য আছে ও অগ্রাহ্য সাক্ষ্য গ্রহণ করা গেলেও নিষ্পত্তির মতান্তর করা উচিত নয় আদালতের এইরূপ জ্ঞান থাকিলে সেই সাক্ষ্য অগ্রাহ্য বা অনুচিতমতে গ্রাহ্য করা নূতন বিচারের কিম্বা নিষ্পত্তি অসিদ্ধ করিবার কারণ হইবে না ইতি।

সাক্ষ্য অগ্রাহ্য বা অনুচিতমতে গ্রাহ্য হওনপ্রযুক্ত নূতন বিচার না হইবার কথা।

## SCHEDULE.

| Number and year. | Title. | Extent of repeal. |
|---|---|---|
| Stat. 26, Geo. III, C. 57. | For the further regulation of the trial of persons accused of certain offences committed in the East Indies; for repealing so much of an Act made in the twenty-fourth year of the reign of his present Majesty (intituled an Act for the better regulation and management of the affairs of the East India Company, and of the British possessions in India, and for establishing a court of judicature for the more speedy and effectual trial of persons accused of offences committed in the East Indies), as requires the servants of the East India Company to deliver inventories of their estates and effects; for rendering the laws more effectual against persons unlawfully resorting to the East Indies; and for the more easy proof, in certain cases, of deeds and writings executed in Great Britain or India. | Section thirty-eight so far as it relates to Courts of Justice in the East Indies. |
| Stat. 14 & 15 Vic. c. 99. | To amend the Law of Evidence. | Section eleven and so much of section nineteen as relates to British India. |
| Act XV of 1852 .. | To amend the Law of Evidence. | So much as has not been heretofore repealed. |
| Act XIX of 1853 | To amend the Law of Evidence in the Civil Courts of the East India Company in the Bengal Presidency. | Section nineteen. |
| Act II of 1855 ... | For the further improvement of the Law of Evidence. | So much as has not been heretofore repealed. |
| Act XXV of 1861 | For simplifying the Procedure of the Courts of Criminal Judicature not established by Royal Charter. | Section two hundred and thirty-seven. |
| Act I of 1868 ... | The General Clauses Act, 1868. | Section seven and eight. |

H. S. Cunningham,

*Offg. Secy. to the Council of the Govr. Genl. for making Laws and Regulations*

## তফসীল।

| নম্বর ও সাল | নাম | কত দূর রহিত হইল |
|---|---|---|
| তৃতীয় জর্জের ২৬ বৎসরের ৫৭ অধ্যায়। | ভারতবর্ষে যে ব্যক্তিদের নামে অপরাধের অভিযোগ হয় তাহাদের বিচার হইবার বিধান করণার্থে এবং (ইষ্টইণ্ডিয়া কোম্পানির ও ভারতবর্ষের অন্তর্গত ব্রিটিষীয় অধিকারের কার্য্যব্যাপারের উৎকৃষ্ট বিধান ও অধ্যক্ষতা করণ ও ভারতবর্ষে যে ব্যক্তিদের নামে অপরাধের অভিযোগ হয় তাহারদের ত্বরায় ও ফলজনকরূপে বিচার করিবার আদালত স্থাপন করণার্থ আইন নামে) তৃতীয় জর্জের ২৪ বৎসরের যে আইন প্রণীত হয়, তাহার যে কথানুসারে ইষ্টইণ্ডিয়া কোম্পানির কার্য্যকারকদিগের সম্পত্তির ও দ্রব্যের নির্ঘণ্টপত্র দেওয়া প্রয়োজন সেই কথা রহিত করণার্থ, ও যে ব্যক্তিরা বেআইনীমতে ভারতবর্ষে যান তাঁহারদের বিপরীত আইন আরো ফলোপধায়ক করণার্থ, এবং গ্রেটব্রিটনে কিম্বা ভারতবর্ষে যে দলীল ও লেখ্য সম্পাদন করা যায় স্থলবিশেষে তাহার অনায়াসে প্রমাণ করণার্থ আইন | ৩৮ ধারার ভারতবর্ষের আদালত সম্পর্কীয় সমস্ত কথা। |
| বিক্টোরিয়ার ১৪ ও ১৫ বৎসরের ৯৯ অধ্যায় | সাক্ষ্যবিষয়ক আইন সংশোধন করিবার আইন | ১১ ধারা এবং ১৯ ধারার ব্রিটিষীয় ভারতবর্ষ সম্পর্কীয় সমস্ত কথা |
| ১৮৫২ সা. ১৫ আ. | সাক্ষ্যবিষয়ক আইন সংশোধন করিবার আইন | যে অংশ পূর্ব্বে রহিত হয় নাই। |
| ১৮৫৩ সা. ১৯ আ. | বাঙ্গলা রাজধানীর অধীন দেশস্থ কোম্পানি বাহাদুরের দেওয়ানী আদালতে সাক্ষ্যবিষয়ক আইন সংশোধন করিবার আইন | ১৯ ধারা। |
| ১৮৫৫ সা. ২ আ. | প্রমাণ বিষয়ক আইন আরো উত্তম করিবার আইন | যে অংশ পূর্ব্বে রহিত হয় নাই। |
| ১৮৬১ সা. ২৫ আ. | ফৌজদারী যে সকল আদালত রাজকীয় চার্টরদ্বারা স্থাপিত হয় নাই সেই সকল আদালতে মোকদ্দমার কার্য্য সুগম করণের আইন | ২৩৭ ধারা। |
| ১৮৬৮ সা. ১ আ. | সাধারণ ধারা বিষয়ক ১৮৬৮ সালের আইন | ৭ ও ৮ ধারা। |

এচ এস কনিংহাম

আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ শ্রীযুক্ত গবর্ণর জেনেরল সাহেবের মন্ত্রিসভার একটিং সেক্রেটারী।

John Robinson, *Bengalee Translator.*

## Orders by the Lieutenant-Governor of Bengal.

REVENUE AND GENERAL DEPARTMENTS.

No. 605 R.

APPOINTMENTS.

*The 20th March* 1872.—Munshi Iswari Prasad, Deputy Magistrate and Deputy Collector, Tirhoot, is vested with the powers of a Magistrate.

*The 22nd March* 1872.—Mr. Aratoon Catchick Mackertich, recently appointed to officiate as a Deputy Magistrate and Deputy Collector in the Dacca Division, is posted to Sylhet.

*The 23rd March* 1872.—Assistant-Surgeon William Gormley May to officiate as Principal Assistant to the Opium Agent of Benares, during the absence, on leave, of Assistant-Surgeon Thomas William Sheppard, or until further orders.

Mr. Charles Bazett Garrett to be a Joint-Magistrate and Deputy Collector of the First Grade in Bancoorah, but to continue to officiate as Magistrate and Collector of that District

Mr. Edward Maxwell Reily to be Sub Registrar of Assurances of the Sub-district of Mymensing, having its Head-Quarters at the Sudder Station of the District of Mymensing.

Captain Edward Walker Samuells, Assistant Superintendent of Revenue Survey, First Grade, is vested with the powers of a Deputy Collector, under Regulation IX. of 1833 in the District of Hazareebaugh, and in Pergunnah Toree, in Loharduggah.

*The 26th March* 1872.—Mr. Charles Edward Crawford Merington, Assistant Magistrate and Collector, to have charge of the Sub-division of Chooadangah, in Nuddea.

Mr. John White, Deputy Magistrate and Deputy Collector, to have charge of the Sub-division of Barrh, in Patna. This cancels the orders of the 19th instant appointing Babu Gopal Chandra Das to the charge of that Sub-division.

Babu Dhanes Chandra Ray, Officiating Deputy Magistrate and Deputy Collector, Chumparun, is posted temporarily to Shahabad.

Mr. William Kemble to be a Joint-Magistrate and Deputy Collector of the First Grade, in Purneah, but to officiate as Magistrate and Collector of that District, in the Second Grade, during the absence, on furlough, of Mr. John Burney Worgan, or until further orders.

[*Government Gazette, 2nd April 1872.*]

## বঙ্গদেশের শ্রীযুত লেফেটনেণ্ট গবর্ণর সাহেবের আজ্ঞা।

রেবিনিউ ও জেনরল ডিপার্টমেণ্ট।

৬০৫R নম্বর।

নিয়োগ।

১৮৭২ সাল ২০ মার্চ।—ত্রিহুতের ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত মুনশী ঈশ্বরীপ্রসাদ মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইয়াছেন।

১৮৭২ সাল ২২ মার্চ।—সম্প্রতি ঢাকাখণ্ডে ডেপুটী মাজিষ্ট্রেটের ও ডেপুটী কালেক্টরের কর্ম্ম করণার্থে নিযুক্ত শ্রীযুত আরাটুন কাচিক মাকর্তিথ সাহেব শ্রীহট্টে অবস্থিত হইয়াছেন।

১৮৭২ সাল ২৩ মার্চ।—আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুত তামস উলিয়ম শেপার্ড সাহেবের ছুটী প্রযুক্ত অনুপস্থানকালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুত উলিয়ম গরমলি মে সাহেব বারানসের আফীমের এজেন্টের প্রধান আসিষ্টাণ্টের কর্ম্ম করিবেন।

শ্রীযুত চার্লস বাজেট গারেট সাহেব বাঁকুড়ার প্রথম শ্রেণীর জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর হইবেন কিন্তু ঐ জিলার মাজিষ্ট্রেটের ও কালেক্টরের কর্ম্ম করিতে থাকিবেন।

শ্রীযুত এডওয়ার্ড মাক্সওয়েল রাইলী সাহেব ময়মুনসিংহ সব-ডিষ্ট্রিক্টের দিনর্শনপত্রাদির সব-রেজিষ্ট্রার হইবেন। উক্ত সব-ডিষ্ট্রিক্টের সদর স্থান ময়মুনসিংহ জিলার সদর মোকামে হইবে।

রাজস্বের জরীপী কার্য্যের প্রথম শ্রেণীর আসিষ্টাণ্ট সুপরিন্টেণ্ডেণ্ট কাপ্তান শ্রীযুত এডওয়ার্ড ওয়াকর সামুয়েলস সাহেব হাজারীবাগ জিলা এবং লোহারডগার অন্তর্গত টোরি পরগনায় ১৮৩৩ সালের ৯ আইনমতে ডেপুটী কালেক্টরের ক্ষমতা পাইয়াছেন।

১৮৭২ সাল ২৬ মার্চ।—আসিষ্টাণ্ট মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুত চার্লস এডওয়ার্ড ক্রাফোর্ড মেরিংটন সাহেব নদীয়ার অন্তর্গত চুয়াডাঙ্গা শাখাখণ্ডের অধ্যক্ষতা ভার পাইবেন।

ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত জান হোয়াইট সাহেব পাটনার অন্তর্গত বাঢ় শাখাখণ্ডের অধ্যক্ষতা ভার পাইবেন। এইমাসের ১৯ তারিখের অজ্ঞাক্রমে শ্রীযুত বাবু গোপালচন্দ্র দাস উক্ত শাখাখণ্ডের যে অধ্যক্ষতা ভার পাইয়াছিলেন, তাহা ইহার দ্বারা রহিত হইল।

চাম্পারণের একটিং ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু ধনেশচন্দ্র রায় কিয়ৎকালের নিমিত্তে শাহাবাদে অবস্থিত হইয়াছেন।

শ্রীযুত উলিয়ম কেম্বল সাহেব পুরণিয়ার প্রথম শ্রেণীর জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর হইবেন। কিন্তু শ্রীযুত জান বর্ণে ওয়ার্গান সাহেবের নিয়মিত ছুটীপ্রযুক্ত অনুপস্থানকালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত দ্বিতীয় শ্রেণীমতে ঐ জিলার মাজিষ্ট্রেট ও কালেক্টরের কর্ম্ম করিবেন।

Babu Dwárkanath Rai, recently appointed to officiate as a Deputy Magistrate and Deputy Collector in the Rajshahye Division, is posted to Bograh.

Babu Jagat Chundra Ganguli to be Special Sub-Registrar of Assurances of Midnapore.

Mr. Charles Crawford Wood to be Special Sub-Registrar of Assurances of Chittagong.

Mr. Robert Pogson to officiate as Special Sub-Registrar of Assurances, Chittagong, during the absence of Mr. Charles Crawford Wood, or until further orders.

LEAVE OF ABSENCE.

*The 11th March* 1872.—Babu Kaliprasanna Sarkar, Deputy Magistrate and Deputy Collector of Bagirhaut, for two months, under paragraph 11 of the Uncovenanted Service Absentee Rules.

*The 18th March* 1872.—Babu Syama Charan Chatturji, Deputy Magistrate and Deputy Collector of Jehanabad, for two months, under Section XIX. of the Covenanted Service Absentee Rules.

*The 20th March* 1872.—Mr. John Whitmore, Assistant Magistrate and Collector, Chittagong, for fifteen days, to enable him to present himself for examination in Bengali by the high proficiency test at the examinations which will be held in Calcutta in July next.

*The 23rd March* 1872.—Babu Purnananda Baruah, Extra Assistant Commissioner, Goalparah, for three months, under paragraph 11 of the Uncovenanted Service Absentee Rules, in extension of the leave granted to him in orders of the 5th September 1871.

*The 26th March* 1872.—Moulvi Azharul Huq, Deputy Magistrate and Deputy Collector, Jessore, for three months, under Section 18, Chapter VI. of the Civil Leave Code.

NOTIFICATION.

*The 22nd March* 1872.—Babu Gunganand Mukhurji, Extra Assistant Commissioner, Hazareebaugh, having returned to duty on the forenoon of the 5th instant, the unexpired portion of the leave granted to him under orders of the 28th ultimo is cancelled.

*The 26th March* 1872.—In continuation of the Notification dated the 5th instant, it is hereby notified that the following gentleman has exhibited sufficient familiarity with the subjects in which it was requisite for him to pass to render him eligible for admission into the Subordinate Executive Service, the Police, and the Commission of the Non-Regulation Provinces :—

Babu Trailokya Nath Sen, B.A.

H. L. DAMPIER,
*Secy. to the Govt. of Bengal.*

ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টরের কর্ম্ম করণার্থে সম্প্রতি রাজশাহীখণ্ডে নিযুক্ত শ্রীযুত বাবু দ্বারকানাথ রায় বগুড়ায় অবস্থিত হইয়াছেন।

শ্রীযুত বাবু জগৎচন্দ্র গঙ্গোপাধ্যায় মেদিনীপুরের নিদর্শনপত্রাদির বিশেষ সব-রেজিষ্ট্রার হইবেন।

শ্রীযুত চার্লস ক্রাফর্ড উড সাহেব চট্টগ্রামের নিদর্শনপত্রাদির বিশেষ সব-রেজিষ্ট্রার হইবেন।

শ্রীযুত চার্লস ক্রাফর্ড উড সাহেবের ছুটী প্রযুক্ত অনুপস্থানকালে অথবা অন্য আজ্ঞা না হওনপর্য্যন্ত শ্রীযুত রবর্ট পোগসন সাহেব চট্টগ্রামের নিদর্শনপত্রাদির বিশেষ সব-রেজিষ্ট্রারের কর্ম্ম করিবেন।

ছুটী।

১৮৭২ সাল ১১ মার্চ।—বাগিরহাটের ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু কালীপ্রসন্ন সরকার অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১১ ধারামতে দুই মাস ছুটী পাইয়াছেন।

১৮৭২ সাল ১৮ মার্চ।—জাহানাবাদের ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু শ্যামাচরণ চট্টোপাধ্যায় চিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১৯ ধারামতে দুই মাস ছুটী পাইয়াছেন।

১৮৭২ সাল ২০ মার্চ।—জুলাই মাসে কলিকাতায় আগামি বঙ্গভাষার উচ্চতর কষ্টির যে পরীক্ষা হইবে সেই পরীক্ষাতে উপস্থিত হইতে পারিবার নিমিত্তে চট্টগ্রামের আসিষ্টান্ট মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুত জন উইটমোর সাহেব পনের দিন ছুটী পাইয়াছেন।

১৮৭২ সাল ২৩ মার্চ।—গোয়ালপাড়ার অতিরিক্ত আসিষ্টান্ট কমিশ্যনর শ্রীযুত বাবু পূর্ণানন্দ বড়ুয়া ১৮৭১ সালের সেপ্টেম্বর মাসের ৫ তারিখের আজ্ঞামতে যে ছুটী পান তদতিরিক্ত অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১১ ধারামতে তিন মাস ছুটী পাইয়াছেন।

১৮৭২ সাল ২৬ মার্চ।—যশোহরের ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত মৌলবী আজহরুল হক দেওয়ানী ছুটীর বিধির ৬ অধ্যায়ের ১৮ ধারামতে তিন মাস ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৭২ সাল ২২ মার্চ।—হাজারীবাগের অতিরিক্ত আসিষ্টান্ট কমিশ্যনর শ্রীযুত বাবু গঙ্গানন্দ মুখোপাধ্যায় এই মাসের ৫ তারিখের পূর্ব্বাহ্ণে আপন কর্ম্মে প্রত্যাগমন করাতে গত মাসের ২৮ তারিখের আজ্ঞামতে যে ছুটী পান তাহার অবশিষ্টাংশ রহিত করা গেল।

১৮৭২ সাল ২৬ মার্চ—সবরডিনেট একুসেক্যুটিব সর্বিসে ও পোলীসে এবং আইনবহির্ভূত প্রদেশের কমিশ্যনে প্রবেশার্থ যেহ বিষয়ের জ্ঞান থাকা প্রয়োজন নিম্নলিখিত মহাশয়ের সেইহ বিষয়ে উপযুক্ত জ্ঞান আছে ইহা প্রদর্শন করাণতে এই মাসের ৫ তারিখের বিজ্ঞাপনের অতিরিক্ত এতদ্দ্বারা সংবাদ দেওয়া গেল।

শ্রীযুত বাবু ত্রৈলোক্যনাথ সেন, বি, এ।

এচ, এল, ডাম্পিয়র,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৭২। ২ আপ্রিল।]

## NOTIFICATION.

*The 21st March* 1872.—Khetranath Mitra, Head Clerk of the Registrar's Office, Cuttack, having been convicted of criminal breach of trust while in Government Service, and sentenced to six months' rigorous imprisonment with fine, has been dismissed from the Government Service and is hereby declared to be disqualified to serve Government in any capacity whatever.

H. L. DAMPIER,
*Secy. to the Govt. of Bengal.*

---

*The 19th March* 1872.—The following amended Notification is published for general information :—

NOTIFICATION

The Lieutenant-Governor has been pleased to pass the following orders connected with the departmental examinations of junior members of the Covenanted Civil Service, the Subordinate Executive Service, the Non-Regulation Commission, Police, &c.

1. Natives of Hindustan serving in Behar and Hazareebaugh shall not be required to pass in Bengali, but it will be optional with them to do so, and those who do pass will be eligible for service and promotion in Bengal as well as in Behar.

2. Officers other than natives of Hindustan will not be required to pass in Hindustani, but may do so, and will then be eligible for service and promotion in Behar and Hazareebaugh, as well as in Bengal.

3. These exemptions are not applicable to officers in the Police, who must pass in both Bengali and Hindustani as now, unless specially exempted.

4. Covenanted Civil Servants must always pass in Bengali, and those who have not passed in Hindustani will have no claim to increased powers or to the full pay of Rs. 500, and cannot have powers or promotion in a Hindustani district, although the higher powers may be conferred on them in a Bengali district if the public service requires it.

5. These relaxations of the existing rules are experimentally introduced, and it may be found necessary to revert to the present requirements that all officers should qualify in both the vernacular languages.

6. It should be understood that officers of all departments who have hitherto been required to

## বিজ্ঞাপন।

১৮৭২ সাল ২১ মার্চ।—কটকের রেজিষ্ট্রারের কার্য্যালয়ের প্রধান ক্লার্ক শ্রীযুত ক্ষেত্রনাথ মিত্র গবর্ণমেন্টের অধীনে কর্ম্ম করণকালে অপরাধ ভাবে বিশ্বাসঘাতকতা-করণাপরাধের অপরাধী নির্ণয় হইয়া তাঁহার কঠিন পরিশ্রম সহিত ছয় মাসকাল মেয়াদ ও অর্থদণ্ডের আজ্ঞা হওয় প্রযুক্ত তাঁহাকে গবর্ণমেন্টের কর্ম্ম হইতে বহিষ্কৃত করা গিয়াছে। অতএব প্রকাশ করা যাইতেছে যে তিনি আর কখন গবর্ণমেন্টের অধীনে কর্ম্ম করিতে পারিবেন না।

এচ এল ডাম্পিয়র,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

---

১৮৭২ সাল ১৯ মার্চ।—নিম্নলিখিত সংশোধিত জ্ঞাপন সাধারণের জ্ঞানার্থে প্রকাশ করা গেল।

## বিজ্ঞাপন।

চিহ্নিত সিবিল সর্বিসের ও সবর্ডিনেট একসেকিউটিব সর্বিসের ও আইন বহির্ভূত প্রদেশের কমিশান ও পোলীস প্রভৃতি সংক্রান্ত নবীন কর্ম্মকারকদের কর্ম্ম বিভাগ সম্বন্ধীয় পরীক্ষা বিষয় শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব নিম্নলিখিত আজ্ঞা করিলেন।

১। হিন্দুস্থানী যে ব্যক্তিরা বেহারে ও হাজারীবাগে কর্ম্ম করেন তাঁহাদের বাঙ্গালা ভাষায় উত্তীর্ণ হইবার প্রয়োজন নাই। ইচ্ছা করিলে পরীক্ষা দিতে পারিবেন ও উত্তীর্ণ হইলে যেমত বেহারে কর্ম্ম করেন তেমনি বঙ্গদেশেও নিযুক্ত হইয়া ক্রমশঃ উচ্চ পদ পাইতে পারিবেন।

২। হিন্দুস্থানী ভিন্ন কোন কর্ম্মকারকের হিন্দুস্থানী ভাষায় উত্তীর্ণ হইবার প্রয়োজন নাই। ইচ্ছা করিলে পরীক্ষা দিতে পারিবেন। দিলে যেমন বঙ্গদেশে তেমনি বেহারে ও হাজারিবাগে কর্ম্মে নিযুক্ত হইয়া ক্রমশঃ উচ্চ পদ পাইতে পারিবেন।

৩। উক্ত নিয়মে একটা ভাষা ত্যাগ করিবার যে ক্ষমতা দেওয় গেল তাহা পোলীসের কর্ম্মকারকদের প্রতি খাটে না। বিশেষমতে ক্ষমা না হইলে বাঙ্গলা ও হিন্দুস্থানী দুই ভাষায় তাঁহাদের উত্তীর্ণ হইতে হইবে।

৪। চিহ্নিত সিবিল কর্ম্মকারকদের বঙ্গ ভাষায় উত্তীর্ণ হইতেই হইবে ও হিন্দুস্থানী ভাষায় উত্তীর্ণ না হইলে তাঁহারা সম্পূর্ণ ক্ষমতা পাইবার ও সম্পূর্ণ ৫০০৲ টাকা বেতন পাইবার অধিকারী হইবেন না। রাজকার্য্য সম্পাদনার্থে আবশ্যক হইলে বঙ্গদেশীয় জিলায় তাঁহাদিগকে উচ্চতর ক্ষমতা দেওয়া যাইতে পারিবে। কিন্তু হিন্দুস্থানী জিলায় তাঁহারা উচ্চতর ক্ষমতা কি পদ পাইতে পারিবেন না।

৫। পূর্ব্বাবধি প্রচলিত নিয়মের যে শৈথিল্য করা গেল কেবল পরীক্ষার্থ তাহার ফল দেখিবার জন্যে। সকল কর্ম্মকারকদের দেশীয় দুই ভাষায় উত্তীর্ণ হইতে হইবে এই বিধি পুনশ্চ প্রবল করিবার আবশ্যক হইতে পারিবে।

৬। নানা কর্ম্ম বিভাগের যে কর্ম্মকারকদের পূর্ব্বাবধি পরীক্ষোত্তীর্ণ হইবার আজ্ঞা ছিল এখন তাঁহার-

pass the examinations are still required to pass them as modified by these rules.

7. The next examination will be held about the end of May, and the exact date will be notified hereafter.

The following Rules which have been laid down for the next examination are published for general information:—

LANGUAGE EXAMINATION.

(1.) For Covenanted and other officers alike one paper shall be prepared in each of the test languages, the first half of which shall be in an easier style than the rest. Of the total number of marks assigned to the whole paper, 50 shall be allotted to the first portion, and 50 to the second. To pass for the Lower Standard, 25 marks at least in the first part must be obtained, and to pass for the Higher Standard, 50 on the whole; of which 25 must be obtained in the second part.

(2.) Covenanted Civil Servants will be required to pass by the Lower Standard in languages only.

EXAMINATION IN LAW.

(3.) All other officers will be required to pass for the Lower Standard—

I.—In a paper confined to Criminal Codes, which shall be prepared specially for this standard, and for which the use of books will be allowed;

II.—In part of the general paper of Local Laws, &c., as described below, which is to be answered without books.

(4.) All examinees will be required to pass for the Higher Standard in two papers containing questions on Local Laws, Regulations, and Rules, (Revenue and Criminal).

One of these papers, which is to be answered without the use of books, will be so arranged as to serve as a test for officers by both standards it will contain a certain number of questions, to the first half of which 100 marks will be assigned and to the last half 120; 50 marks obtained in the first half of the questions will pass officers for the Lower Standard, and a total of 120 will pass for the Higher Standard, provided that at least 60 of those 120 be obtained in the latter half of the questions.

The other paper, for which the use of books will be allowed, will be confined to the examination for the Higher Standard.

*Local Laws, Regulations, and Rules, in which the examination will be without the aid of Books.*

Regulations I, VIII, and XLVIII of 1793, and XII of 1817.

দের এই বিধিমতে মতান্তরিত পরীক্ষা দিবার প্রয়োজন এই কথা জানা কর্ত্তব্য।

৭। মে মাসের শেষ ভাগে আগামি বারের পরীক্ষা হইবে। তারিখ পশ্চাৎ জ্ঞাত করা যাইবে।

আগামি বারের পরীক্ষার নিম্নলিখিত বিধি সাধারণের জ্ঞানার্থে প্রকাশ করা গেল।

ভাষার পরীক্ষা।

(১) চিহ্নিত ও অন্য কার্য্যকারকদের যে২ ভাষায় পরীক্ষা দিতে হইবে সেই২ ভাষায় প্রশ্নের এক২ প্রস্থ প্রস্তুত করা যাইবে। তাহার অৰ্দ্ধেক সহজ ভাষায় অন্য অৰ্দ্ধেক তদপেক্ষা কঠিন ভাষায় লেখা যাইবে। সমুদয় প্রশ্নের মোটে যত অঙ্ক নিরূপণ হয় তাহার মধ্যে ঐ পত্রের প্রথম ভাগের উপলক্ষে ৫০ ও দ্বিতীয় ভাগের উপলক্ষে ৫০ নিরূপণ হইবে। প্রথম ভাগের উপলক্ষে ন্যূন কল্পে ২৫ অঙ্ক পাওয়া গেলে নিম্নতর কষ্টিতে উত্তীর্ণ হইতে পারা যাইবে মোটে ৫০ অঙ্ক ও ইহার মধ্যে দ্বিতীয় ভাগের উপলক্ষে ২৫ অঙ্ক পাওয়া গেলে উচ্চতর কষ্টিতে উত্তীর্ণ হওয়া যাইবে।

(২) চিহ্নিত সিবিল কর্ম্মকারকদের ভাষাপরীক্ষায় কেবল নিম্নতর কষ্টিমতে উত্তীর্ণ হইতে হইবে।

আইনের পরীক্ষা।

(৩) অন্য সকল কর্ম্মকারকের নিম্নলিখিত বিষয়ে নিম্নতর কষ্টিমতে পরীক্ষোত্তীর্ণ হইতে হইবে।

১। কেবল ফৌজদারী আইনের একপত্র। তাহা এই কষ্টির নিমিত্ত প্রস্তুত করা যাইবে ও তন্নিমিত্ত পুস্তক দেখিবার অনুমতি হইবে।

২। স্থানীয় যে আইনপ্রভৃতি নিম্নভাগে নির্দ্দিষ্ট হইল তাহার সাধারণপত্রের একাংশ। পুস্তক না দেখিয়া এই প্রশ্নের উত্তর দিতে হইবে।

(৪) স্থানীয় আইন এবং রাজস্ব বিষয়ক ও ফৌজদারী আইন ও বিধি ঘটিত প্রশ্নের দুই পত্রে উচ্চতর কষ্টিমতে পরীক্ষার্থি সকল ব্যক্তির উত্তীর্ণ হইতে হইবে।

ইহার মধ্যে এক পত্রে যে প্রশ্ন থাকে পুস্তক না দেখিয়া তাহার উত্তর দিতে হইবে। ঐ প্রশ্ন এমন নিয়মমতে লেখা যাইবে যে উভয় কষ্টিমতে কর্ম্মকারকদের পরীক্ষা হইতে পারে। তন্মধ্যে যে প্রশ্ন থাকে তাহার পূর্ব্বার্দ্ধে ১০০ অঙ্ক ও শেষার্দ্ধে ১২০ অঙ্ক নিরূপণ হইবে। কোন কর্ম্মকারক প্রথমার্দ্ধ প্রশ্নের উপলক্ষে ৫০ অঙ্ক পাইলে নিম্নতর কষ্টিতে উত্তীর্ণ হইবেন। মোটে ১২০ অঙ্ক পাইলে ও তন্মধ্যে শেষার্দ্ধ প্রশ্নের উপলক্ষে ন্যূনকল্পে ৬০ অঙ্ক পাইলে উচ্চতর কষ্টিতে উত্তীর্ণ হইবেন।

অন্য যে এক পত্রের উত্তর দেওনে পুস্তক দেখিবার অনুমতি দেওয়া যাইবে তাহাতে কেবল উচ্চতর কষ্টির পরীক্ষা হইবে।

পুস্তক না দেখিয়া স্থানীয় এই২ আইনের, ও ব্যবস্থার ও বিধির পরীক্ষা হইবে।

১৭৯৩ সালের ১ ও ৮ ও ৪৮ আইন এবং ১৮১৭ সালের ১২ আইন।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭২। ২ আপ্রিল।]

**Regulations I and II of 1819.**

**Regulation VIII of 1819.**

**Regulations VII of 1822, IX and XI of 1825, and IX of 1833.**

**Acts IX of 1847, XXXI of 1858, and IV (B.C.) of 1868.**

**Act XI of 1859.**

**Acts VII (B.C.) of 1868 and VIII (B.C.) of 1869.**

**Acts XXI of 1856* and XXIII of 1860.***

**Act V of 1861.**

**Act VIII of 1871.***

**Bengal Council Act X of 1871.***

**The Municipal Act in force for Lower Bengal †**

***In which the examination will be with the aid of books.***

**All the Acts of Parliament‡ relating to India, Acts of the Government of India, Bengal Regulations, and Bengal Acts; Circulars of Bengal Government, the High Court, and the Board of Revenue, of the Inspectors-General of Police, Jails, and Registration.**

H. L. DAMPIER,
*Secy. to the Govt. of Bengal.*

---

JUDICIAL AND POLITICAL DEPARTMENTS

No. 444J.

APPOINTMENTS.

***The 18th March* 1872.—Mr. Rowland Vyner Cockerell is appointed under Section 3, Act X. of 1870, to perform the functions of a Judge for the purpose of disposing of cases of land acquisition under the provisions of Parts III and IV of that Act in Howrah.**

***The 19th March* 1872.—Mr. William Cornell, M.A., to officiate as Additional District and Sessions Judge of Chittagong, Dacca, and Backergunge, during the absence, on leave, of Mr. Henry Bruce Simson, or until further orders.**

---

* As to the laws which are marked thus* a knowledge of the principles and general scheme of the law will be sufficient. Acquaintance with the executive details and other particulars will not be required

† As the existing Municipal Acts are about to be reconsidered, no questions will be set on Municipal Acts at the next examination.

‡ As it is doubtful whether the Acts of Parliament are now readily accessible to officers in the mofussil, no questions will be set on them before the second examination of 1872, by which time officers can provide themselves with a collection of these Acts.

১৮১৯ সালের ১ ও ২ আইন।

১৮১৯ সালের ৮ আইন।

১৮২২ সালের ৭ আইন ও ১৮২৫ সালের ৯ ও ১১ আইন এবং ১৮৩৩ সালের ৯ আইন।

১৮৪৭ সালের ৯ আইন ও ১৮৫৮ সালের ৩১ আইন এবং ১৮৬৮ সালের বঙ্গীয় ৪ আইন।

১৮৫৯ সালের ১১ আইন।

১৮৬৮ সালের বঙ্গীয় ৭ আইন ও ১৮৬৯ সালের বঙ্গীয় ৮ আইন।

১৮৫৬ সালের ২১ আইন* এবং ১৮৬০ সালের ২৩ আইন*।

১৮৬১ সালের ৫ আইন।

১৮৭১ সালের ৮ আইন*।

বঙ্গ দেশের মন্ত্রিসভার ১৮৭১ সালের ১০ আইন*।

বঙ্গপ্রভৃতি দেশের প্রচলিত মুনিসিপাল আইন †।

পুস্তক দেখিয়া এইং বিষয়ের পরীক্ষা হইবে।

ভারতবর্ষ সংক্রান্ত পার্লিমেণ্টের সকল আইন‡ ও ভারতবর্ষের গবর্ণমেণ্টের আইন ও বঙ্গদেশীয় আইন ও বঙ্গদেশীয় আক্ট বঙ্গদেশের গবর্ণমেণ্টের ও হাইকোর্টের ও রেবিনিউ বোর্ডের ও পোলীসের ও জেলের ও রেজিস্টারী কার্য্যের ইনস্পেক্টর জেনরল সাহেবের সর্কুলার।

এচ, এল, ডাম্পিয়র,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

জুডিশ্যাল ও পলিটিকাল ডিপার্টমেণ্ট।

৪৪৪ J. নম্বর।

নিয়োগ।

১৮৭২ সাল ১৮ মার্চ।—শ্রীযুত রৌলণ্ড বাইনর কাক্রেল সাহেব ১৮৭০ সালের ১০ আইনের তৃতীয় ও চতুর্থ খণ্ডের বিধানমতে হাবড়ার ভূমি গ্রহণের মোকদ্দমা নিষ্পত্তি করিবার জন্য উক্ত আইনের ৩ ধারামতে জজের কর্ম্ম করণার্থে নিযুক্ত হইয়াছেন।

১৮৭২ সাল ১৯ মার্চ। শ্রীযুত হেনরি ব্রুস, সিমসন সাহেবের ছুটী প্রযুক্ত অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুত উলিয়ম কর্ণেল সাহেব এম, এ, চট্টগ্রাম ও ঢাকা ও বাকরগঞ্জের আডিশ্যনল ডিষ্ট্রিক্ট ও সেশন জজের কর্ম্ম করিবেন।

---

* যেং আইনের পার্শ্বে * এই চিহ্ন দেওয়া গেল সেইং আইনের মূল বিধান ও সাধারণ অভিপ্রায় জানিলেই যথেষ্ট হইবে। কার্য্যসম্পাদনের বিস্তারিত বিবরণ ও অন্যং বিশেষ পদ্ধতি জানা আবশ্যক হইবে না।

† বর্ত্তমান মুনিসিপাল আইনের পুনর্ব্বিবেচনা হইবে বলিয়া আগামি বারের পরীক্ষাতে মুনিসিপাল আইনের প্রশ্ন দেওয়া যাইবে না।

‡ মফঃস্বলের কার্য্যকারকদের পক্ষে পার্লিমেণ্টের আইন এইক্ষণে পাওয়ার সুবিধা হইবে কি না এই বিষয়ে সন্দেহ হওয়াতে ১৮৭২ সালের দ্বিতীয়বারের পরীক্ষার পূর্ব্বে তাহা হইতে প্রশ্ন তুলিয়া দেওয়া হইবে না, ইতিমধ্যে তাহারা এ সকল আইন সংগ্রহ করিয়া লইতে পারিবেন।

*The 20th March* 1872.—Mr. Colman Patrick Louis Macaulay, M A, to officiate as District Superintendent of Police, Bancoorah, in the Fourth Grade, during the absence, on special duty, of Captain William Brereton Birch, or until further orders.

Assistant-Surgeon Alfred Swaine Lethbridge, M D, Superintendent of the Central Jail, Bhaugulpore, to officiate, in addition to his present duties, as Civil Assistant Surgeon of Bhaugulpore, during the absence, on furlough, of Surgeon Neil Benjamin Baillie, or until further orders.

Mr Charles Benjamin LeMesurier to be a Municipal Commissioner for the town of Jamalpore.

*The 21st March* 1872.—Mr John George Charles to officiate as a Magistrate of Police, Calcutta, during the absence, on duty, of Mr William Cornell, or until further orders. Mr Charles is also appointed under Section 4, Act II of 1869, to be a Justice of the Peace for the town of Calcutta.

*The 22nd March* 1872.—Babu Brojendra Kumar Sil, B L, to officiate as Subordinate Judge of Moorshedabad, and Judge of the Small Cause Courts of Moorshedabad and the Cantonment of Berhampore, during the absence, on leave, of Babu Norottum Mallik, or until further orders.

Babu Pramathanath Mukhurji to officiate as Subordinate Judge of Dinagepore, during the absence, on leave, of Moulvi Syed Moazzim Husain, or until further orders.

Moulvi Abdool Azeez to officiate temporarily as Secretary to the Committee for the management of the Charitable Dispensary at Sonebursa, in Bhaugulpore.

*The 26th March* 1872.—Captain William Nesbitt Wroughton is vested with powers under Section 20, Act XXII of 1864, to try breaches of the rules and regulations made under Section 17 of the Act in the Cantonment of Dorundah.

Mr John Arthur Hopkins, B L, to officiate as District Superintendent of Police, Midnapore, in the First Grade, during the absence on leave of Mr William Parry Davis, or until further orders.

Babu Dinanath Das to officiate as Moonsiff of Gurbettah, in Midnapore, during the absence on leave, of Mr W Cadogan, or until further orders.

Third Grade Sub-Assistant Surgeon Raj Krishna Mukhurji to have medical charge of the Civil Station of Chupra during the absence, on leave, of Dr. R. McLeod, or until further orders.

১৮৭২ সাল ২০ মার্চ। বিশেষ কার্য্যোপলক্ষে কাপ্তান শ্রীযুক্ত উলিয়ম ব্রিরিটন বর্চ সাহেবের অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুক্ত কোলমান পাট্রিক লৌইস মেকলে সাহেব এম, এ, চতুর্থ শ্রেণীমতে বাঁকুড়ার পোলীসের ডিষ্ট্রিক্ট সুপরিণ্টেণ্ডেণ্টের কর্ম্ম করিবেন।

সর্জন শ্রীযুক্ত নীল বেঞ্জামিন বেলী সাহেবের নিয়মিত ছুটী প্রযুক্ত অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত ভাগলপুরের সদর জেলের সুপরিণ্টেণ্ডেণ্ট আসিষ্টাণ্ট সর্জন শ্রীযুক্ত আলফ্রেড সোয়েইন লেথব্রিজ সাহেব, এম, ডি, আপন কর্ম্মাতিরিক্ত ভাগলপুরের সিবিল আসিষ্টাণ্ট চিকিৎসকের কর্ম্ম করিবেন।

শ্রীযুক্ত চার্লস বেঞ্জামিন লিমুসুরির সাহেব জামালপুর নগরের মুনিসিপল কমিশ্যনর হইবেন।

১৮৭২ সাল ২১ মার্চ।—কার্য্যোপলক্ষে শ্রীযুক্ত উলিয়ম কর্ণেল সাহেবের অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুক্ত জান জর্জ চার্লস সাহেব কলিকাতার পোলীসের মাজিষ্ট্রেটের কর্ম্ম করিবেন। আরো তিনি ১৮৬৯ সালের ২ আইনের ৪ ধারামতে কলিকাতা নগরের শান্তিরক্ষার্থ জষ্টিসের পদে নিযুক্ত হইয়াছেন।

১৮৭২ সাল ২২ মার্চ।—শ্রীযুক্ত বাবু নরোত্তম মল্লিকের ছুটী প্রযুক্ত অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুক্ত ব্রজেন্দ্র কুমার শীল, বি, এল, মুরশিদাবাদের সবর্ডিনেট জজের এবং মুরশিদাবাদের ও বহরমপুরের সেনানিবেশের ক্ষুদ্র মোকদ্দমার আদালতের জজের কর্ম্ম করিবেন।

শ্রীযুক্ত মৌলবী সৈয়দ মোয়াজিম হুসেনের ছুটী প্রযুক্ত অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুক্ত বাবু প্রমথনাথ মুখোপাধ্যায় দিনাজপুরের সবর্ডিনেট জজের কর্ম্ম করিবেন।

শ্রীযুক্ত মৌলবী আবদুল আজিজ কিয়ৎকালের নিমিত্ত ভাগলপুরের অন্তর্গত সোণেবর্ষার দাতব্য ঔষধালয়ের কার্য্যসম্পাদনার্থ কমিটির সেক্রেটারীর কর্ম্ম করিবেন।

১৮৭২ সাল ২৬ মার্চ।—কাপ্তান শ্রীযুক্ত উলিয়ম নেসবিট রটন সাহেব দরন্দা সেনানিবাস সম্পর্কীয় ১৮৬৪ সালের ২২ আইনের ১৭ ধারামতে প্রণীত বিধি ও ব্যবস্থা লঙ্ঘনের বিচার করণার্থ উক্ত আইনের ২০ ধারামত ক্ষমতা পাইয়াছেন।

শ্রীযুক্ত উলিয়ম প্যারি ডেবিস সাহেবের ছুটী প্রযুক্ত অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুক্ত জান আর্থর হপকিন্স সাহেব, বি, এল, প্রথম শ্রেণীমতে মেদিনীপুরের পুলীসের ডিষ্ট্রিক্ট সুপরিণ্টেণ্ডেণ্টের কর্ম্ম করিবেন।

শ্রীযুক্ত ডবলিউ কাডোজে সাহেবের ছুটী প্রযুক্ত অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুক্ত বাবু দীননাথ দাস মেদিনীপুরের অন্তর্গত গড়বেটার মুনসেফের কর্ম্ম করিবেন।

ডাক্তর শ্রীযুক্ত আর ম্যাকলোড সাহেবের ছুটী প্রযুক্ত অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত তৃতীয় শ্রেণীর সব-আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুক্ত রাজকৃষ্ণ মুখোপাধ্যায় ছাপরার দেওয়ানী মোকামের চিকিৎসা কার্য্যের অধ্যক্ষতা ভার পাইবেন।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭২। ২ আপ্রিল।]

**The Lieutenant-Governor is pleased to appoint Lord Henry Ulick Browne to be a Member of the Council of the Lieutenant-Governor of Bengal for the purpose of making Laws and Regulations in the Bengal Division of the Presidency of Fort William.**

Moulvi Ahmadullah to officiate as Moonsiff of Bamannarrah, in East Burdwan, during the absence, on duty, of Babu Anantaram Ghosh, or until further orders.

Babu Kailas Chandra Mozumdar to officiate as Moonsiff of Gungarampore, in Dinagepore during the absence, on duty, of Babu Pramathanath Mukhurji, or until further orders.

Babu Nilmadhab Shamanta, B.L., to officiate as Sudder Moonsiff of Moorshedabad, during the absence, on duty, of Babu Brejendra Kumar Sil, or until further orders.

The following gentlemen are appointed to be Justices of the Peace for the town of Calcutta, under Section 4, Act II of 1869:—

Mr J Pitt Kennedy.
Kumar Narendra Krishna Bahadur.
Mr. H. C. Marindin.
Babu Dwarkanath Biswas.
Dr. F. N Macnamara.
Sahibzadah Prince Muhammed.
Dr. J. Ewart.
Babu Gour Das Basak.
Dr. W. K. Waller.
Wahidzuddin.
Mr. Thomas W. Brookes.
Nakhadah Hasan Ibrahim Bin Jowhar.
Mr. L. Broughton.
,, F. D. Chauntrell.
Babu Grish Chandra Das.
Mr. G. Graham, C.S.
Babu Kanai Lal De.
Mr. W. T. Apcar.
,, B Newman.
Babu Dwarkanath Mallik.
Mr. J. A. Parker.
,, C. J. Wilkinson.
Babu Madhab Krishna Set.
Mr. J. W. Lowe.
,, C. Shanks.
Babu Hari Mohan Ray.

LEAVE OF ABSENCE.

*The 20th March* 1872.—Mr. Arthur Blair, Officiating District Superintendent of Police, Bancoorah, for seven days, to enable him to appear before the Standing Medical Committee at the Presidency.

*The 21st March* 1872.—Mr. R. L. Martin, Inspector of Schools, South-West Division, for

শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব লার্ড শ্রীযুত এচ ইউলিক ব্রৌণ সাহেবকে ফোর্ট উলিয়ম প্রেসিডেন্সীর বঙ্গদেশখণ্ডে আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের মন্ত্রিসভার সভ্যপদে বরণ করিলেন।

কার্য্যোপলক্ষে শ্রীযুত বাবু অনন্তরাম ঘোষের অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুত মৌলবি আমেদুল্লা পূর্ব্ব বর্দ্ধমানের অন্তর্গত বামনআড়ার মুনসেফের কর্ম্ম করিবেন।

শ্রীযুত বাবু প্রমথনাথ মুখোপাধ্যায়ের ছুটী প্রযুক্ত অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুত বাবু কৈলাস চন্দ্র মজুমদার দিনাজপুরের অন্তর্গত গঙ্গারামপুরের মুনসেফের কর্ম্ম করিবেন।

কার্য্যোপলক্ষে শ্রীযুত বাবু ব্রজেন্দ্রকুমার শীলের অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুত বাবু নীলমাধব সামন্ত, বি, এল, মুরশিদাবাদের সদর মুনসেফের কর্ম্ম করিবেন।

নিম্নলিখিত মহাশয়েরা ১৮৬৯ সালের ২ আইনের ৪ ধারামতে কলিকাতানগরের শান্তি রক্ষার্থ জষ্টিসের পদে নিযুক্ত হইয়াছেন।

শ্রীযুত জে পিট কেনেডি সাহেব।
,, কুমার নরেন্দ্রকৃষ্ণ বাহাদুর।
,, এচ সি মারিনডিন সাহেব।
,, বাবু দ্বারিকানাথ বিশ্বাস।
ডাক্তর শ্রীযুত এফ এন মকনমারা সাহেব।
শ্রীযুত সাহেবজাদা প্রিন্স মহম্মদ।
ডাক্তর শ্রীযুত ই উট সাহেব।
শ্রীযুত বাবু গৌরদাস বসাখ।
ডাক্তর শ্রীযুত ডবলিউ কে ওয়ালর সাহেব।
শ্রীযুত ওয়াহিদজুদ্দিন।
,, তামস ডবলিউ ব্রুকস সাহেব।
,, নাখদা হাসন ইব্রাহিম বিন জোহার।
,, এল ব্রোটন সাহেব।
,, এফ ডি চানট্রেল সাহেব।
,, বাবু গিরিশচন্দ্র দাস।
,, জি গ্রেহাম সাহেব সি, এস।
,, বাবু কানাইলাল দে।
,, ডবলিউ টি আপকার সাহেব।
,, বি নুমান সাহেব।
,, বাবু দ্বারকানাথ মল্লিক।
,, জে এ পার্কর সাহেব।
,, সি জে উইলকিনসন সাহেব।
,, বাবু মাধবকৃষ্ণ সেট।
,, জে ডবলিউ লো সাহেব।
,, সি শ্যাঙ্কস সাহেব।
,, বাবু হরিমোহন রায়।

ছুটী।

১৮৭২ সাল ২০ মার্চ।—বাঁকুড়ার পোলীসের একটিং ডিষ্ট্রিক্ট সুপারিন্টেণ্ডেন্ট শ্রীযুত আর্থর ব্লেয়র সাহেব রাজধানীস্থ স্থায়ি চিকিৎসক সভায় উপস্থিত হইতে পারিবার নিমিত্তে সাত দিন ছুটী পাইয়াছেন।

১৮৭২ সাল ২১ মার্চ।—দক্ষিণ পশ্চিম খণ্ডের বিদ্যালয় সমূহের ইনিস্পেক্টর শ্রীযুত আর, এল, মার্টিন

6. The Governor General of India in Council, the Governors of Madras and Bombay in Council, and the Lieutenant-Governors of Bengal, the North-Western Provinces and the Panjáb, may grant licenses to Ministers of Religion to solemnize marriages within the territories under the immediate administration of such Governor General, or subject to such Governors and Lieutenant-Governors respectively, and may revoke such licenses.

**Licenses to solemnize marriage by whom to be granted.**

৬ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবরনর জেনরল সাহেব, ও মান্দ্রাজের ও বোম্বাইয়ের মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবরনর সাহেব ও বঙ্গদেশের ও উত্তর পশ্চিম দেশের ও পঞ্জাবের শ্রীযুত লেপ্টেনেন্ট গবরনর সাহেব ক্রমশঃ উক্ত শ্রীযুত গবরনর জেনরল সাহেবের অব্যবহিত শাসনাধীন বা উক্ত শ্রীযুত গবরনর সাহেবদের বা শ্রীযুত লেপ্টেনেন্ট গবরনর সাহেবদের শাসনাধীন দেশের মধ্যে ধর্ম্মাচার্য্যদিগকে বিবাহ সাধন করিবার অনুমতি দিতে পারিবেন, ও সেই অনুমতি রহিত করিতে পারিবেন ইতি।

**বিবাহ সাধন করিবার অনুমতিপত্র যাঁহার দিতে হইবে তাঁহার কথা।**

7. The Local Government may appoint one or more Marriage Registrars, either by name or as holding any office for the time being, for any portion of the Presidency or territory subject to its administration. But no person shall be a Marriage Registrar who does not profess the Christian Religion.

**Appointment of Marriage Registrars.**

৭ ধারা। স্থানীয় গবর্ণমেন্ট আপনার শাসনাধীন রাজধানীর বা দেশের কোন অংশে এক কি অধিক ব্যক্তির নাম করিয়া কিম্বা তাঁহার তাৎকালিক পদোপলক্ষে তাঁহাকে বিবাহের রেজিষ্ট্রারস্বরূপ নিযুক্ত করিতে পারিবেন। কিন্তু যে ব্যক্তি খ্রীষ্টীয় ধর্ম্ম স্বীকার না করেন তিনি বিবাহের রেজিষ্ট্রার হইতে পারিবেন না।

**বিবাহের রেজিষ্ট্রারদিগকে নিযুক্ত করিবার কথা।**

Where there are more than one Marriage Registrar in any district, the Local Government shall appoint one of them to be the Senior Marriage Registrar.

**Appointment of Senior Marriage Registrar.**

কোন প্রদেশে বিবাহের দুই কি তদধিক জন রেজিষ্ট্রার থাকিলে, স্থানীয় গবর্ণমেন্ট তাঁহারদের অন্যতর ব্যক্তিকে বিবাহের পদজ্যেষ্ঠ রেজিষ্ট্রার পদে নিযুক্ত করিবেন।

**বিবাহের পদজ্যেষ্ঠ রেজিষ্ট্রারকে নিযুক্ত করিবার কথা।**

When there is only one Marriage Registrar in a district, and such Registrar is absent from such district, or ill, or in case of the death of the only Marriage Registrar in a district, or of any temporary vacancy in such office, the Magistrate of such district shall act as, and be, Marriage Registrar thereof during such absence, illness, or temporary vacancy as aforesaid.

**When Magistrate to be Marriage Registrar.**

কোন প্রদেশে বিবাহের কেবল এক জন রেজিষ্ট্রার থাকিলে, ও তিনি সেই প্রদেশে উপস্থিত না থাকিলে বা তাঁহার পীড়া কি মৃত্যু হইলে বা অন্য কারণে সেই পদ কিয়ৎকালের নিমিত্ত শূন্য হইলে ঐ ব্যক্তির অনুপস্থানের বা পীড়ার কালে বা কিয়ৎকালের নিমিত্ত ঐ পদ শূন্য থাকনকালে ঐ প্রদেশের মাজিষ্ট্রেট সাহেব বিবাহের রেজিষ্ট্রারের কর্ম্ম করিবেন ও বিবাহের রেজিষ্ট্রার হইবেন ইতি।

**যে স্থলে মাজিষ্ট্রেট সাহেব বিবাহের রেজিষ্ট্রার হইবেন তাহার কথা।**

8. The Governor General of India in Council may appoint any person being a Christian, to be a Marriage Registrar in any district to be assigned by the Governor General of India in Council, in any place within the territories of any Native Prince or State in alliance with Her Majesty.

**Appointment of Marriage Registrar in allied Native States.**

৮ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবরনর জেনরল সাহেব শ্রীশ্রীমতী মহারাণীর সহিত সন্ধিবদ্ধ এদেশীয় কোন রাজার দেশের বা রাজ্যাধিকারের অন্তর্গত কোন প্রদেশ নিরূপণ করিয়া সেই স্থানে খ্রীষ্টীয় ধর্ম্মাবলম্বি কোন ব্যক্তিকে বিবাহের রেজিষ্ট্রারপদে নিযুক্ত করিতে পারিবেন ইতি।

**এদেশীয় সন্ধিবদ্ধ রাজ্যাধিকারে বিবাহের রেজিষ্ট্রারদিগকে নিযুক্ত করিবার কথা।**

9. The Local Government may issue a license to any person, being a Christian, either by name or as holding any office for the time being, authorizing him to grant certificates of marriage between Native Christians. Any such license may be revoked by the Local Government by whom it was granted, and every such grant or revocation shall be notified in the official Gazette.

**Licensing of persons to grant certificates of marriage between Native Christians.**

৯ ধারা। স্থানীয় গবর্ণমেন্ট খ্রীষ্টীয় ধর্ম্মাবলম্বি কোন ব্যক্তির নাম করিয়া কিম্বা তাঁহার তাৎকালিক পদোপলক্ষে তাঁহাকে এদেশীয় খ্রীষ্টীয়ানদের বিবাহের সর্টিফিকট দিবার অনুমতিপত্র প্রদান করিতে পারিবেন। স্থানীয় যে গবর্ণমেন্ট ঐ অনুমতিপত্র দেন তিনিই তাহা রহিত করিতে পারিবেন ও সেই পত্র দেওয়ার ও রহিত হওয়ার কথা রাজকীয় গেজেটে প্রকাশ করা যাইবে ইতি।

**এদেশীয় খ্রীষ্টীয়ান দিগের বিবাহের সর্টিফিকট দিবার অনুমতিপত্র দেওনের কথা।**

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৭২। সাল ১৬ আপ্রিল।]

## PART II.

### TIME AND PLACE AT WHICH MARRIAGE MAY BE SOLEMNIZED.

*Time for solemnizing marriage.*

**10.** Every marriage hereafter solemnized in India by any person who has received episcopal ordination, or by any Clergyman of the Church of Scotland, or by any Minister licensed under this Act to solemnize marriages, shall be solemnized between the hours of six in the morning and seven in the evening:

*Exceptions*

Provided that nothing in this section shall apply to—

(1).—A Clergyman of the Church of England solemnizing a marriage under a special license permitting him to do so at any hour other than between six in the morning and seven in the evening under the hand and seal of the Anglican Bishop of the Diocese or his Commissary.

(2).—A Clergyman of the Church of Rome solemnizing a marriage between the hours of seven in the evening and six in the morning, when he has received a general or special license in that behalf from the Roman Catholic Bishop of the Diocese or Vicariate in which such marriage is so solemnized, or from such person as the same Bishop has authorized to grant such license.

*Place for solemnizing marriage.*

**11.** No Clergyman of the Church of England shall solemnize a marriage in any building or place other than a church, where there is a church within five miles distance from such building or place, unless he has received a special license authorizing him to do so under the hand and seal of the Bishop of the Diocese or from the Commissary of such Bishop.

*Fee for special license*

For such special license, the Registrar of the Diocese shall be entitled to charge such additional fee as the said Bishop may sanction.

## দ্বিতীয় অধ্যায়।

### যে সময়ে ও স্থানে বিবাহ সাধন হইবে তদ্বিষয়ের বিধি।

*বিবাহ সাধন করিবার সময়ের কথা।*

১০ ধারা। এই সময়াবধি ভারতবর্ষে বিশপের হস্তার্পণদ্বারা নিযুক্ত ব্যক্তির কিম্বা চর্চ অফ স্কটলণ্ডের পাদরীর দ্বারা কিম্বা এই আইনমতে বিবাহ সাধন করিবার অনুমতিপত্র প্রাপ্ত কোন আচার্য্যের দ্বারা যে বিবাহ সাধন হয় সকালের ৬ ঘন্টা ও সন্ধ্যার ৭ ঘন্টার মধ্য কোন সময়ে সাধন করিতে হইবে।

কিন্তু এই বিধির কোন কথা নিম্নলিখিত স্থলে বর্ত্তিবে না।

*উক্ত বিধি*

(১) চর্চ অফ ইঙ্গলণ্ডের পাদরী ডাইওসিসের আঙ্গলিকন বিশপ সাহেবের কিম্বা তদীয় কমিসরির স্থানে তাঁহার স্বাক্ষরিত বিশেষ অনুমতিপত্র পাইলে, সকালের ৬ ঘন্টা ও সন্ধ্যার ৭ ঘন্টার মধ্য কোন সময় ভিন্ন অন্য সময়েও বিবাহ সাধন করিতে পারিবেন।

(২) বিবাহ যে ডাইওসিসের কিম্বা বিকেরিয়েটের মধ্যে সাধন করা যাইবে, চর্চ অফ রোমের কোন পাদরী সেই ডাইওসিসের কি বিকেরিয়েটের রোমন কাথলিক বিশপের স্থানে কিম্বা তিনি অন্য যে ব্যক্তির প্রতি অনুমতিপত্র দিবার ক্ষমতা প্রদান করেন তাঁহার স্থানে সাধারণ কি বিশেষ অনুমতিপত্র পাইলে সন্ধ্যার ৭ ঘন্টার ও সকালের ৬ ঘন্টার মধ্য কোন সময়ে বিবাহ সাধন করিতে পারিবেন ইতি।

*বিবাহ সাধন করিবার স্থানের কথা।*

১১ধারা। পাঁচ ক্রোশ স্থানের কি মোকামের ভজনালয় থাকিলে, চর্চ অফ ইঙ্গলণ্ডের পাদরী ডাইওসিসের আঙ্গলিকন বিশপ সাহেবের স্থানে কিম্বা ঐ বিশপের কমিসরি সাহেবের স্থানে ঐ বিশপের স্বাক্ষরিত ও মোহরাঙ্কিত বিশেষ অনুমতিপত্র না পাইলে ঐ ভজনালয় ভিন্ন কোন ব্যক্তির ঘরে বা অন্য স্থানে বিবাহ সাধন করিতে পারিবেন না।

ঐ বিশেষ অনুমতি পত্রের নিমিত্ত উক্ত বিশপ সাহেব অধিক যত টাকা লইবার অনুমতি দেন ডাইওসিসের রেজিষ্ট্রার তাহা লইতে পারিবেন ইতি।

---

## PART III.

### MARRIAGES SOLEMNIZED BY MINISTERS OF RELIGION LICENSED UNDER THE ACT.

*Notice of intended marriage.*

**12.** In all cases in which a marriage is intended to be solemnized by a Minister of Religion who has obtained a license to solemnize marriages under this Act, or any Act hereby repealed,—

one of the persons intending marriage shall give notice in writing, according to the form contained in the first schedule hereto annexed, or to the like effect, to the Minister of Religion

## তৃতীয় অধ্যায়।

### এই আইনমতে অনুমতিপত্র প্রাপ্ত ধর্ম্মাচার্য্যদের দ্বারা বিবাহ সাধন হইবার বিধি।

*সংকল্পিত বিবাহের নোটিস দিবার কথা।*

১২ ধারা। যে ধর্ম্মাচার্য্য এই আইনমতে কিম্বা এই আইনক্রমে যেং আইন রহিত করা গেল তাহার অন্যতর আইনের বিধানমতে বিবাহ সাধন করিবার অনুমতিপত্র পান তাঁহার দ্বারা বিবাহ সাধন হইবার উদ্দেশ্য থাকিলে

বিবাহার্থি একতর ব্যক্তি যে ধর্ম্মাচার্য্যদ্বারা বিবাহ সাধন করাইতে ইচ্ছা করেন তাঁহাকে এই আইনের প্রথম তফসীলের নির্দ্দিষ্ট পাঠে কি তাহার মর্ম্মানুসারে বিবাহ করিবার মানসের নোটিস লিখিয়া দিবেন, ঐ

whom he or she desires to solemnize the marriage, and shall state therein the name or names, and the profession or condition, of each of the persons intending marriage, the dwelling place of each of them, and the time during which each has dwelt there, and the church or private dwelling in which the marriage is to be solemnized :

Provided that, if either of such persons shall have dwelt in the place stated in the notice during more than one month, it may be stated therein that he or she has dwelt there one month and upwards.

Publication of such notice.

**13.** If the Minister of Religion to whom such notice has been delivered be entitled to officiate in the church in which it is intended to solemnize the said marriage, he shall publish every notice of marriage received by him, by causing the same to be published and affixed in some conspicuous part of such church.

Return or transfer of notice.

If such Minister of Religion is not entitled to officiate as a Minister in such church, he shall, at his option, either return the notice to the person delivering the same to him, or deliver it to some other Minister entitled to officiate therein, who shall thereupon cause the notice to be so published and affixed as aforesaid

Notice of intended marriage in private dwelling.

**14.** If it be intended that the marriage shall be solemnized in a private dwelling, the Minister of Religion, on receiving the notice prescribed in section twelve, shall forward it to the Marriage Registrar of the district, who shall affix the same to some conspicuous place in his own office.

Transmission of copy of notice to Marriage Registrar when one of the persons is a minor.

**15.** When one of the persons intending marriage (not being a widow or widower) is a minor, every such Minister as aforesaid, who receives such notice, shall, unless within twenty-four hours after his receipt thereof he returns the same to the person from whom it was received under the provisions of section thirteen, send by the post or otherwise, a copy of such notice to the Marriage Registrar of the district, or, if there be more than one Registrar of such district, to the Senior Marriage Registrar.

Procedure on receipt of notice.

**16.** The Marriage Registrar or Senior Marriage Registrar, on receiving any such notice, shall affix the same to some conspicuous place in his own office, and the latter shall fur-

সেই পত্রে বিবাহার্থি উভয় ব্যক্তির নাম ও বৃত্তি ও অবস্থা ও বাসস্থান জানাইবেন ও তথায় যত দিন বাস করিয়াছেন, ও যে ভজনালয়ে কিম্বা যে ব্যক্তির ঘরে বিবাহ সাধন হইবে এই২ কথা জানাইবেন।

পরন্তু যদি উক্ত একতর ব্যক্তি উল্লিখিত বাসস্থানে এক মাসের অধিক বাস করিয়া থাকেন তবে এক মাস ও তদধিককাল তথায় বাস করিয়াছেন এই কথা লিখিলেই চলিতে পারিবে ইতি।

ঐ নোটিস প্রকাশ করিবার কথা।

১৩ ধারা। যে ভজনালয়ে উক্ত বিবাহ সাধন করিবার কল্পনা থাকে, উক্ত নোটিস যে ধর্ম্মাচার্য্যকে দেওয়া যায় তিনি সেই ভজনালয়ে কার্য্য করিবার ক্ষমতাপন্ন হইলে, বিবাহের যত নোটিস পান উক্ত ভজনালয়ের কোন প্রকাশ স্থানে তাহা প্রচার করাইয়া ও লটকাইয়া ঐ নোটিস প্রকাশ করিবেন।

নোটিস ফিরিয়া দিবার কি অন্যের হাতে দিবার কথা।

উক্ত ধর্ম্মাচার্য্য যদি সেই ভজনালয়ে আচার্য্যের কর্ম্ম করিতে ক্ষমতাপন্ন না হন, তবে তিনি যে ব্যক্তির স্থানে ঐ নোটিস পাইলেন স্বেচ্ছামতে তাঁহাকে তাহা ফিরিয়া দিবেন কিম্বা অন্য যে আচার্য্য সেই ভজনালয়ে কর্ম্ম করিতে ক্ষমতাপন্ন হন তাঁহাকে ঐ নোটিস দিবেন। তাহা হইলে তিনি পুর্ব্বোক্তমতে ঐ নোটিস প্রচার করাইবেন ও লটকাইয়া দিবেন।

কোন ব্যক্তির ঘরে সংকল্পিত বিবাহ হইবার নোটিসের কথা।

১৪ ধারা। কোন ব্যক্তির ঘরে বিবাহ সাধন করিবার কল্পনা থাকিলে, ধর্ম্মাচার্য্য ১২ ধারার নির্দ্দিষ্ট নোটিস পাইলে ডিস্‌ট্রিক্টের বিবাহের রেজিষ্ট্রার সাহেবের নিকট তাহা পাঠাইবেন ও তিনি আপন কার্য্যালয়ের কোন প্রকাশ স্থানে তাহা লটকাইয়া দিবেন ইতি।

একতর ব্যক্তি অপ্রাপ্তব্যবহার হইলে বিবাহের রেজিষ্ট্রারের নিকট নোটিস পাঠাইবার কথা।

১৫ ধারা। বিধবা বা মৃতদাররহিত বিবাহার্থি একতর ব্যক্তি অপ্রাপ্তব্যবহার হইলে পুর্ব্বোক্ত আচার্য্য যে ব্যক্তির স্থানে উক্ত নোটিস পাইলেন যদি ১৩ ধারার বিধানমতে তাঁহাকে সেই নোটিস ফিরিয়া না দেন, তবে ঐ নোটিস পাইলে পর ২৪ ঘন্টার মধ্যে প্রদেশের বিবাহের রেজিষ্ট্রার সাহেবের নিকট কিম্বা ঐ প্রদেশের দুই কি তদধিক জন রেজিষ্ট্রার থাকিলে বিবাহের পদজ্যেষ্ঠ রেজিষ্ট্রার সাহেবের নিকট ডাকযোগে কিম্বা অন্য কোন প্রকারে ঐ নোটিসের প্রতিলিপি প্রেরণ করিবেন ইতি।

ঐ নোটিস পাইলে কার্য্যপ্রণালীর কথা।

১৬ ধারা। বিবাহের রেজিষ্ট্রার কিম্বা বিবাহের পদজ্যেষ্ঠ রেজিষ্ট্রার ঐ নোটিস পাইলে আপন কার্য্যালয়ের কোন প্রকাশস্থানে তাহা লটকাইয়া দিবেন, এবং পদজ্যেষ্ঠ রেজিষ্ট্রার ঐ প্রদেশের অন্তর্গত বিবাহের অন্য প্রত্যেক রেজিষ্ট্রারের

ther cause a copy of the said notice to be sent to each of the other Marriage Registrars in the same district, who shall likewise publish the same in the manner above directed.

নিকট ঐ নোটিসের প্রতিলিপি পাঠাইবেন তাঁহারাও উক্ত প্রকারে তাহা প্রচার করাইবেন ইতি।

**17.** Any Minister of Religion consenting or intending to solemnize any such marriage as aforesaid, shall, on being required so to do by or on behalf of the person by whom the notice was given, and upon one of the persons intending marriage making such declaration as is hereinafter required, issue under his hand a certificate of such notice having been given and of such declaration having been made :

Certificate of notice given and declaration made to be issued.

১৭ ধারা। যে ব্যক্তি নোটিস দিলেন তিনি কিম্বা তাঁহার সপক্ষ কোন ব্যক্তি ঐ নোটিস দেওয়ার সর্টিফিকট চাহিলে ও বিবাহার্থি অন্যতর ব্যক্তি নিম্নলিখিত বিধানমত প্রতিজ্ঞা করিলে, যে ধর্ম্মাচার্য্য পূর্ব্বোক্ত বিবাহ সাধন করিতে সম্মত হন ও মনস্থ করেন, তিনি ঐ নোটিস যে দেওয়া গেল ও ঐ প্রতিজ্ঞা যে করা গেল আপনার স্বাক্ষরযুক্ত এই মর্ম্মের সর্টিফিকট দিবেন।

নোটিস দেওয়ার ও ধর্ম্মতঃ প্রতিজ্ঞা করার সর্টিফিকট দিবার কথা।

Provided that—

কিন্তু—

(1) no such certificate shall be issued until the expiration of four days after the date of the receipt of the notice by such Minister ;

Proviso.

( ) ঐ আচার্য্য নোটিস পাইবার তারিখ অবধি চারি দিন গত না হইলে ঐ সর্টিফিকট না দেন।

উপবিধি।

(2) no lawful impediment, according to the law of England, be shown to his satisfaction why such certificate should not issue, and

(২) ঐ সর্টিফিকট দেওয়া কর্ত্তব্য নয় ইঙ্গলণ্ডীয় আইন অনুসারে ইহার ন্যায্য কোন বাধা ঐ আচার্য্যের সন্তোষমতে দর্শান না যায়।

(3) the issue of such certificate shall not have been sooner forbidden in the manner hereinafter mentioned by any person authorized in that behalf.

(৩) যে ব্যক্তির ঐ সর্টিফিকট দেওয়া বারণ করিবার ক্ষমতা থাকে সর্টিফিকট দেওয়া যাইবার পূর্ব্বে তিনি নিম্নলিখিত প্রকারে তাহা বারণ করেন নাই ইতি।

**18.** The certificate mentioned in section seventeen shall not be issued until one of the persons intending marriage shall have appeared personally before the Minister and made a solemn declaration that he or she believes that there is not any impediment of kindred or affinity or other lawful hindrance to the said marriage, and, when either or both of the parties, not being a widower or widow, is or are a minor or minors, that the consent of the person or persons whose consent to such marriage is required by law has been obtained thereto, or that there is or are no person or persons resident in India having authority to give such consent, as the case may be.

Declaration to be made before issue of certificate.

১৮ ধারা। ১৭ ধারার নির্দ্দিষ্ট সর্টিফিকট দিবার পূর্ব্বে বিবাহার্থি একতর ব্যক্তি আপনি ঐ আচার্য্যের সম্মুখে উপস্থিত হইয়া এই মর্ম্মের ধর্ম্মতঃ প্রতিজ্ঞা করিবেন যে, জ্ঞাতিত্ব বা কুটুম্বিতা প্রযুক্ত বা অন্য কোন বৈধ বাধে আমাদের বিবাহ হইবার কোন বাধা নাই, এবং মৃতদার কি বিধবা ভিন্ন একতর কিম্বা উভয় ব্যক্তি অপ্রাপ্তব্যবহার হইলে, আইনমতে আমারদের এই বিবাহ হইবার জন্য যে ব্যক্তিদের অনুমতি লওয়া আবশ্যক তাঁহারা সম্মত হইয়াছেন, অথবা বিষয়বিশেষে এই বিষয়ে যাঁহারদের অনুমতি দিবার ক্ষমতা আছে ভারতবর্ষের মধ্যে এমত কোন ব্যক্তির নিবাস নাই, এই মর্ম্মেরও প্রতিজ্ঞা করিবেন ইতি।

সর্টিফিকট দিবার পূর্ব্বে যে প্রতিজ্ঞা করিতে হইবে তাহার কথা।

**19.** The father, if living, of any minor, not being a widower or widow, or, if the father be dead, the guardian of the person of such minor, and, in case there be no such guardian, then the mother of such minor, may give consent to the minor's marriage, and such consent is hereby required for the same marriage, unless no person authorized to give such consent be resident in India.

Consent of parent or guardian necessary.

১৯ ধারা। মৃতদার কি বিধবা ভিন্ন অপ্রাপ্তব্যবহার ব্যক্তির পিতা বর্ত্তমান থাকিলে তিনি ও তাঁহার অবর্ত্তমানে অপ্রাপ্তব্যবহারের অভিভাবক ও অভিভাবক না থাকিলে ঐ অপ্রাপ্তব্যবহার ব্যক্তির মাতা তাঁহার বিবাহ হইবার অনুমতি দিতে পারিবেন। এবং ভারতবর্ষের মধ্যে ঐ অনুমতি দিবার ক্ষমতাপন্ন কোন ব্যক্তি নাই কেবল এমত স্থলভিন্ন উক্ত বিবাহ হইবার পূর্ব্বে এই ধারাক্রমে উক্ত অন্যতর ব্যক্তির অনুমতি লওয়া আবশ্যক ইতি।

পিতামাতার বা অভিভাবকের অনুমতির আবশ্যক হওয়ার কথা।

[*Government Gazette*, 16*th April* 1872.]

Power to prohibit by notice issue of certificate.

20. Every person whose consent to a marriage is required under section nineteen, is hereby authorized to prohibit the grant of the certificate by any Minister, at any time before the issue of the same, by notice in writing to such Minister, subscribed by the person so authorized with his or her name and place of abode and position with respect to either of the persons intending marriage, by reason of which he or she is so authorized as aforesaid.

Procedure of Minister on receipt of such notice

21. If any such notice prohibiting the marriage be received by such Minister as aforesaid, he shall not issue his certificate and shall not solemnize the said marriage until he has examined into the matter of the said prohibition, and is satisfied that the person prohibiting the marriage has no lawful authority for such prohibition, or until the said notice is withdrawn by the person who gave it.

In case of minority, certificate not to issue until fourteen days after receipt of notice.

22. When either of the persons intending marriage is a minor and the Minister is not satisfied that the consent of the person whose consent to such marriage is required by section nineteen has been obtained, such Minister shall not grant such certificate until the expiration of fourteen days after the receipt by him of such notice of marriage.

Proceedings before issue of certificate to Native Christians.

23. When any Native Christian about to be married takes a notice of marriage to a Minister of Religion, or applies for a certificate from such Minister under section seventeen, such Minister shall, before issuing such certificate, ascertain whether such Native Christian is cognizant of the purport and effect of the said notice or certificate, as the case may be, and, if not, shall translate or cause to be translated such notice or certificate to such Native Christian into his language, or into some language which he understands

Form of certificate.

24. The certificate to be issued by such Minister as aforesaid shall be in the form contained in the second schedule hereto annexed, or to the like effect.

After issue of certificate, marriage may be solemnized.

25. After the issue of the certificate by such Minister of Religion, marriage may be solemnized between the persons therein described according to such

নোটিস দিয়া সর্টিফিকট দেওয়া নিষেধ করিবার কথা।

২০ ধারা। বিবাহের নিমিত্ত ১৯ ধারামতে যে ব্যক্তির অনুমতি লওয়া প্রয়োজন, আচার্য্যের উক্ত সর্টিফিকট দেওয়ার পূর্ব্বে কোন সময়ে তিনি এতৎক্রমে সেই আচার্য্যের নিকট নোটিস লিখিয়া ঐ সর্টিফিকট দেওয়া নিষেধ করিতে সক্ষম হইলেন। ঐ নোটিসে তাঁহার স্বাক্ষর করিতে হইবে ও তাঁহার বাসস্থান এবং বিবাহার্থি একতর ব্যক্তির পক্ষে তাঁহার যদ্রূপ সম্বন্ধতা প্রযুক্ত তিনি পূর্ব্বোক্ত ক্ষমতাপন্ন হন এইহ কথাও তাঁহার লিখিতে হইবে ইতি।

ঐ নোটিস পাইলে আচার্য্যের কার্য্যপ্রণালীর কথা।

২১ ধারা। পূর্ব্বোক্ত আচার্য্য বিবাহ নিষেধকরণসূচক উক্ত প্রকারের নোটিস পাইলে সেই নিষেধের মর্ম্মানুসন্ধান না করিয়া এবং যে ব্যক্তি বিবাহ নিষেধ করিলেন আইনমতে তাঁহার নিষেধ করিবার ক্ষমতা নাই ইহা হৃদ্বোধমতে না জানিয়া কিম্বা সেই ব্যক্তি ঐ নিষেধ সূচক নোটিস রহিত করিয়া না দিলে তিনি সর্টিফিকট দিবেন না ও বিবাহসাধন করিবেন না ইতি।

অপ্রাপ্তব্যবহার হইলে নোটিস পাইবার পর চৌদ্দ দিন গত না হইলে সর্টিফিকট না দিবার কথা।

২২ ধারা। বিবাহার্থি একতর ব্যক্তি অপ্রাপ্তব্যবহার হইলে এবং ১৯ ধারামতে সেই বিবাহ বিষয়ে যে ব্যক্তির সম্মত হওয়া আবশ্যক তিনি যে সম্মত হইয়াছেন আচার্য্য ইহা হৃদ্বোধমতে জ্ঞান না করিলে, বিবাহের নোটিস পাইলে পর চৌদ্দ দিন গত না হইলে ঐ সর্টিফিকট দিবেন না ইতি।

দেশীয় খ্রীষ্টীয়ানকে সর্টিফিকট দিবার পূর্ব্ব কার্য্যপ্রণালীর কথা।

২৩ ধারা। এদেশীয় কোন খ্রীষ্টীয়ান বিবাহার্থী হইয়া ধর্ম্মাচার্য্যকে বিবাহের নোটিস দিলে, কিম্বা ১৭ ধারামতে ঐ আচার্য্যের নিকট সর্টিফিকট প্রার্থনা করিলে, ঐ খ্রীষ্টীয়ান ঐ নোটিসের কিম্বা বিষয়বিশেষে ঐ সর্টিফিকটের মর্ম্ম ও ভাব বুঝেন কি না, আচার্য্য সর্টিফিকট দিবার পূর্ব্বে ইহা নিশ্চয়মতে জানিয়া লইবেন। যদি না বুঝেন তবে তাঁহার নিজ ভাষায় কিম্বা তিনি যে ভাষা বুঝিতে পারেন এমত কোন ভাষায় ঐ নোটিস কি সর্টিফিকট অনুবাদ করিয়া কি করাইয়া দিবেন ইতি।

সর্টিফিকট লিখিবার পাঠের কথা।

২৪ ধারা। পূর্ব্বোক্ত আচার্য্য যে সর্টিফিকট দিবেন তাহা এই আইনের দ্বিতীয় তফসীলের নির্দ্দিষ্ট পাঠে কিম্বা তাহার মর্ম্মমতে লিখিতে হইবে ইতি।

সর্টিফিকট দেওয়া গেলে পর বিবাহ হইতে পারিবার কথা।

২৫ ধারা। উক্ত ধর্ম্মাচার্য্য সর্টিফিকট দিলে পর তিনি যে প্রথা কি নিয়ম ইচ্ছা করেন তদনুসারে ঐ সর্টিফিকটের নির্দ্দিষ্ট ব্যক্তিদের বিবাহ দিতে পারি-

form or ceremony as the Minister thinks fit to adopt: Provided that the marriage be solemnized in the presence of at least two witnesses.

Certificate void if marriage not solemnized within two months.

**26.** Whenever a marriage is not solemnized within two months after the date of the certificate which has been issued by such Minister as aforesaid, such certificate and all other proceedings thereon shall be void, and no person shall proceed to solemnize the said marriage until new notice has been given and a certificate thereof issued in the manner aforesaid.

## PART IV.

### Registration of Marriages.

Marriages, with certain exceptions, to be registered as herein prescribed.

**27.** All marriages hereafter solemnized in India between persons one or both of whom professes or profess the Christian Religion, except marriages solemnized under Parts V and VI of this Act, shall be registered in the manner hereinafter prescribed: Provided that no omission or defect in such registration shall invalidate any marriage not otherwise invalid.

Registration of marriages solemnized by Clergymen of the Church of England.

**28.** Every marriage solemnized by a Clergyman of the Church of England shall be registered by the Clergyman solemnizing the same in a register of marriages to be kept by him according to the form contained in the third schedule hereto annexed.

Quarterly returns to Archdeaconry.

**29.** Every Clergyman of the Church of England shall send four times in every year returns in duplicate, authenticated by his signature, of the entries in the register of marriages solemnized at or in any station or district at which he has any spiritual charge, to the Registrar of the Archdeaconry to which he is subject, or within the limits of which such station or district is situated.

Contents of returns.

Such quarterly returns shall contain all the entries of marriages contained in the said register from the first day of January to the thirty-first day of March, from the first day of April to the thirtieth day of June, from the first day of July to the thirtieth day of September, and from the first day of October to the thirty-first day of December, of each year respectively, and shall be transmitted by such Clergyman within two weeks from the expiration of each of the quarters above specified. The said Registrar upon receiving the same shall transmit one copy to the Secretary to the Local Government.

বেন। কেবল যেন দুই জনের অন্যূন সাক্ষির সাক্ষাৎ বিবাহ সাধন হয় ইতি।

দুই মাসের মধ্যে বিবাহ না হইলে সর্টিফিকট ব্যর্থ হওয়ার কথা।

২৬ ধারা। পূর্ব্বোক্ত আচার্য্য যে তারিখে উক্ত সর্টিফিকট দেন সেই তারিখ অবধি দুই মাসের মধ্যে বিবাহ না হইলে, ঐ সর্টিফিকট এবং তৎসম্পর্কে অন্য যে সকল কার্য্যের অনুষ্ঠান হয় তাহা ব্যর্থ হইবে ও নূতন নোটিস না দেওয়া গেলে ও তাহার সর্টিফিকট পূর্ব্বোক্ত মতে না দেওয়া গেলে কোন ব্যক্তি সেই বিবাহ সাধন করিতে প্রবর্ত্ত হইবেন না ইতি।

---

## চতুর্থ অধ্যায়।

### বিবাহ রেজিষ্টরী করিবার বিধান।

কোনং বিবাহ ছাড়া অন্য সকল বিবাহ এই অধ্যায়ের নির্দ্দিষ্টমতে রেজিষ্টরী করিবার কথা।

২৭ ধারা। এই আইনের পঞ্চম ও ষষ্ঠ অধ্যায়মতে যে বিবাহ সাধন করা যায় তদ্ভিন্ন এই সময়াবধি বিবাহার্থি এক কি উভয় ব্যক্তি খ্রীষ্টীয় ধর্ম্ম স্বীকার করিলে ভারতবর্ষে তাঁহারদের বিবাহ সাধন হইলে নিম্নলিখিতমতে রেজিষ্টরী করা যাইবে। কিন্তু রেজিষ্টরী করণে কোন কথা ছাড়া হইলে কিম্বা দোষ হইলেও যদি অন্য কারণে বিবাহ অসিদ্ধ না হয়, তবে সেই ত্রুটি কি দোষপ্রযুক্ত অসিদ্ধ হইবে না ইতি।

চর্চ অফ ইঙ্গলণ্ডের পাদরীরা যে বিবাহ সাধন করেন তাঁহার রেজিষ্টরীর কথা।

২৮ ধারা। চর্চ অফ ইঙ্গলণ্ডের কোন পাদরী বিবাহ সাধন করিলে, তিনি বিবাহের যে রেজিষ্টরী বহী রাখেন তন্মধ্যে এই আইনের তৃতীয় তফসীলের নির্দ্দিষ্ট পাঠে ঐ বিবাহ রেজিষ্টর করিবেন ইতি।

আর্চডীকন সাহেবের কার্য্যালয়ে ত্রৈমাসিক রিটর্ন পাঠাইবার কথা।

২৯ ধারা। যে মোকামে কি জিলায় চর্চ অফ ইঙ্গলণ্ডের কোন পাদরীর পারমার্থিক কার্য্যের ভার থাকে, তথায় যত বিবাহ সাধন করা যায় তিনি প্রতি বৎসর চারিবার ঐ বিবাহের রেজিষ্টরী বহীর লিখিত কথার দুইং প্রতিলিপি যথার্থ বলিয়া স্বাক্ষর করিয়া যে আর্চডীকনের অধীন থাকেন কিম্বা ঐ মোকাম কি জিলা যে আর্চডীকনরির সীমার মধ্যে থাকে সেই আর্চডীকনরির রেজিষ্ট্রার সাহেবের নিকট পাঠাইবেন।

রিটর্নের মর্ম্মের কথা।

উক্ত রেজিষ্টরী বহীতে প্রতি বৎসরের জানুআরি মাসের ১ তারিখঅবধি মার্চ মাসের ৩১ তারিখ পর্য্যন্ত ও আপ্রেল মাসের ১ তারিখ অবধি জুন মাসের ৩০ তারিখ পর্য্যন্ত ও জুলাই মাসের ১ তারিখঅবধি সেপ্টেম্বর মাসের ৩০ তারিখপর্য্যন্ত ও অক্টোবর মাসের ১ তারিখঅবধি ডিসেম্বর মাসের ৩১ তারিখপর্য্যন্ত যত বিবাহের কথা লেখা যায় ঐ ত্রৈমাসিক রিটর্নে উক্ত তিনং মাসের বিবাহের কথা লেখা থাকিবে, এবং উক্ত তিনং মাস গত হইলে উক্ত পাদরী দুই সপ্তাহের মধ্যে তাহা প্রেরণ করিবেন। উক্ত রেজিষ্ট্রার সাহেব তাহা পাইলে স্থানীয় গবর্ণমেন্টের সেক্রেটারী সাহেবের নিকট এক খান প্রতিলিপি পাঠাইবেন ইতি।

**30.** Every marriage solemnized by a Clergyman of the Church of Rome shall be registered by the person and according to the form directed in that behalf by the Roman Catholic Bishop of the Diocese or Vicariate in which such marriage is solemnized, and such person shall forward quarterly to the Secretary to the Local Government returns of the entries of all marriages registered by him during the three months next preceding

Registration and returns of marriages solemnized by Clergymen of the Church of Rome.

৩০ ধারা। চর্চ অফ রোমের পাদরী বিবাহ সাধন করিলে ঐ বিবাহ যে ডাইওসীস কি বিকেরিয়টের মধ্যে সাধন কর যায় তথাকার রোমন কাথলিক বিশপ সাহেব বিবাহ রেজিষ্টরী করণার্থে যে ব্যক্তিকে নিযুক্ত করেন তিনি ঐ বিশপ সাহেবের নির্দ্দিষ্ট পাঠানুসারে রেজিষ্টর লিখিবেন ও কোন তিন মাসে যত বিবাহ রেজিষ্টর করেন তিনং মাসান্তর স্থানীয় গবর্ণমেন্টের সেক্রেটারী সাহেবের নিকট ঐ রেজিষ্টরের লিখিত কথার প্রতিলিপি পাঠাইবেন ইতি।

চর্চ অফ রোমের পাদরীরা যে বিবাহ সাধন করেন তাহার রেজিষ্টরীর ও রিটর্ণের কথা।

**31.** Every marriage solemnized by a Clergyman of the Church of Scotland shall be registered by the Clergyman solemnizing the same in a register of marriages to be kept by him for the station or district in which the marriage is solemnized in the form prescribed in section twenty-eight for marriages solemnized by Clergymen of the Church of England, and such Clergyman shall forward quarterly to the Secretary to the Local Government, through the Senior Chaplain of the Church of Scotland, returns similar to those prescribed in section twenty-nine for Clergymen of the Church of England, of all marriages solemnized by him

Registration and returns of marriages solemnized by Clergymen of the Church of Scotland

৩১ ধারা। চর্চ অফ স্কটলণ্ডের পাদরী বিবাহ সাধন করিলে, যে মোকামে কি জিলায় তাহা সাধন করেন তিনি তথায় বিবাহের রেজিষ্টর রাখিবেন ও যত বিবাহ সাধন করেন ঐ রেজিষ্টরী বহীতে তাহা লিখিবেন। চর্চ অফ ইঙ্গলণ্ডের পাদরীরা বিবাহ সাধন করিলে ২৮ ধারায় রেজিষ্টর লিখিবার যে পাঠ নির্দ্দিষ্ট হইয়াছে চর্চ অফ স্কটলণ্ডের পাদরীরাও সেই পাঠে লিখিবেন। ও চর্চ অফ ইঙ্গলণ্ডের পাদরীরা বিবাহ সাধন করিলে ২৯ ধারায় তাঁহাদের যে প্রকারের রিটর্ণ পাঠাইবার আজ্ঞা হইল চর্চ অফ স্কটলণ্ডের পাদরীরাও পদজ্যেষ্ঠ পাদরীর দ্বারা তিনং মাসান্তর স্থানীয় গবর্ণমেন্টের সেক্রেটারী সাহেবের নিকট সেই পাঠানুযায়ি রিটর্ণ পাঠাইবেন ইতি।

চর্চ অফ স্কটলণ্ডের পাদরীরা যে বিবাহ সাধন করেন তাহার রেজিষ্টরীর ও রিটর্ণের কথা।

**32** Every marriage solemnized by any person authorized to solemnize marriages under clauses (1) and (3) of section five, other than the persons mentioned in sections twenty-eight and thirty shall immediately after the solemnization thereof, be registered in duplicate by the person solemnizing the same in a marriage register book to be kept by him for that purpose, according to the form contained in the fourth schedule hereto annexed, and also in a certificate attached to the marriage register book as a counterfoil,

What marriages to be entered in register book and certificate prescribed in schedule IV

৩২ ধারা। ২৮ ও ৩০ ধারার উল্লিখিত ব্যক্তিভিন্ন যে ব্যক্তি ৫ ধারার (১) ও (৩) প্রকরণমতে বিবাহ সাধন করিবার ক্ষমতা পান তিনি বিবাহ সাধন করিলে তৎক্ষণেই ঐ বিবাহের দোকর রেজিষ্টর করিবেন অর্থাৎ আপনি বিবাহের যে রেজিষ্টরী বহী রাখেন এই আইনের চতুর্থ তফসীলের নির্দ্দিষ্ট পাঠে তন্মধ্যে এবং বিবাহের ঐ রেজিষ্টরী বহীর সংযুক্ত অনুলিপিপত্রের সর্টিফিকটে তাহা রেজিষ্টর করিবেন ইতি।

চতুর্থ তফসীলে যে রেজিষ্টরী বহী ও সর্টিফিকট নির্দ্দিষ্ট হইল তন্মধ্যে যে বিবাহ লিখিতে হইবে তাহার কথা।

**33.** The entry of such marriage in both the certificate and marriage register book shall be signed by the person by whom the said marriage has been solemnized, and also by the persons married, and shall be attested by two credible witnesses who were present at the solemnization of the marriage, and every such entry shall be made in order from the beginning to the end of the book, and the number of the certificate shall correspond with that of the entry in the marriage register book.

Such entries to be signed and attested

৩৩ ধারা। উক্ত সর্টিফিকটে ও বিবাহের রেজিষ্টর বহীতে ঐ বিবাহের যে কথা লেখা যায়, যে ব্যক্তি বিবাহ সাধন করেন তিনি ও যে ব্যক্তিদের বিবাহ হয় তাঁহারা দুই জন ঐ কথায় স্বাক্ষর করিবেন, এবং বিবাহ সাধন সময়ে যাঁহারা উপস্থিত হন তাঁহারদের মধ্যে প্রামাণিক দুই ব্যক্তি সাক্ষিস্বরূপ এ কথায় স্বাক্ষর করিবেন, বহীর প্রথমে আরম্ভ করিয়া ক্রমশঃ শেষপর্য্যন্ত ঐ বহীতে বিবাহ রেজিষ্টর করা যাইবে, এবং বিবাহের ঐ রেজিষ্টরী বহীতে যে বিবাহের যে নম্বর দেওয়া যায় ঐ সর্টিফিকটেও সেই নম্বর থাকিবে ইতি।

উক্ত কথায় স্বাক্ষর করিবার ও সাক্ষিদের দ্বারা স্বাক্ষর করাইবার কথা।

*Certificate to be forwarded to Marriage Registrar, copied, and transmitted to Government.*

**34.** The person solemnizing the said marriage shall forthwith separate the certificate from the marriage register book and send it within one month from the time of the solemnization of such marriage to the Marriage Registrar of the district in which the marriage was solemnized, or, if there be more Marriage Registrars than one, to the Senior Marriage Registrar, who shall cause such certificate to be copied into a book to be kept by him for that purpose, and shall send all the certificates which he has received during the month, with such number and signature or initials added thereto as are hereinafter required, to the Secretary to the Local Government.

*বিবাহের রেজিষ্ট্রারের নিকট সর্টিফিকট পাঠাইবার ও তাহা নকল করিয়া গবর্ণমেণ্টে পাঠাইবার কথা।*

৩৪ ধারা। যে ব্যক্তি ঐ বিবাহ সাধন করেন তিনি বিবাহের রেজিস্টরী বহী হইতে ঐ সর্টিফিকট কাটিয়া যে জিলার মধ্যে বিবাহ হয় বিবাহ সাধন হইবার পর এক মাসের মধ্যে তথাকার বিবাহের রেজিষ্ট্রার সাহেবের নিকট কিম্বা দুই কি ততধিক জন রেজিষ্ট্রার থাকিলে পদজ্যেষ্ঠ রেজিষ্ট্রার সাহেবের নিকট ঐ সর্টিফিকট পাঠাইবেন। তাঁহার কাছে তদ্রূপ সর্টিফিকট নকল করিবার নিমিত্ত যে বহী থাকে তিনি সেই বহীতে তাহার নকল করাইয়া রাখিবেন। মাসের মধ্যে যত সর্টিফিকট পান তন্মধ্যে তিনি পশ্চাৎ লিখিত বিধানমতে নম্বর ও স্বাক্ষর কি নামের আদ্যক্ষর লিখিয়া স্থানীয় গবর্ণমেণ্টের সেক্রেটারী সাহেবের নিকট পাঠাইবেন ইতি।

*Copies of certificates to be entered and numbered.*

**35.** Such copies shall be entered in order from the beginning to the end of the said book, and shall bear both the number of the certificate as copied, and also a number to be entered by the Marriage Registrar, indicating the number of the entry of the said copy in the said book, according to the order in which each certificate was received by the said Marriage Registrar.

*উক্ত সর্টিফিকটের প্রতিলিপি করিয়া নম্বর দিবার কথা।*

৩৫ ধারা। উক্ত বহীর প্রথমে আরম্ভ করিয়া ঐ সকল প্রতিলিপি ক্রমশঃ শেষ পর্য্যন্ত লিখিতে হইবে। ঐ প্রতিলিপিতে দুই নম্বর দেওয়া যাইবে। এক, যে সর্টিফিকটের প্রতিলিপি করা গিয়াছে তাহার নম্বর, এবং বিবাহের রেজিষ্ট্রার সাহেব যে ক্রমে প্রত্যেক সর্টিফিকট পান সেই ক্রমানুসারে তিনি ঐ বহীতে প্রতিলিপির অন্য নম্বর দিবেন ইতি।

*Registrar to add number of entry to certificate, and send to Government.*

**36.** The Marriage Registrar shall also add such last-mentioned number of the entry of the copy in the book to the certificate, with his signature or initials and shall, at the end of every month, transmit the same to the Secretary to the Local Government.

*বহীতে যে নম্বর দেওয়া যায় সর্টিফিকটে সেই নম্বর দিয়া রেজিষ্ট্রারের গবর্ণমেণ্টে পাঠাইবার কথা।*

৩৬ ধারা। বহীতে প্রতিলিপির শেষোক্ত যে নম্বর দেওয়া যায় বিবাহের রেজিষ্ট্রার সর্টিফিকটে সেই নম্বরও দিয়া তাহাতে স্বাক্ষর করিয়া কিম্বা নামের আদ্যক্ষর লিখিয়া প্রতি মাসের শেষে স্থানীয় গবর্ণমেণ্টের সেক্রেটারী সাহেবের নিকট তাহা পাঠাইবেন ইতি।

*Registration of marriages between Native Christians and custody and disposal of register book.*

**37.** When any marriage between Native Christians is solemnized under Part I or III of this Act, the person solemnizing the same shall, instead of proceeding in the manner provided by sections twenty-eight to thirty-six, both inclusive, register such marriages in a separate register book, and shall keep safely the said register book until the same shall be filled, or, if he shall leave the district in which he solemnized the marriage before the said book is filled, shall make over the same to the person succeeding to his duties in the said district.

And the person having the control of the book at the time when it shall be filled, shall send the same to the Marriage Registrar of the district, or, if there be more Marriage Registrars than one, to the Senior Marriage Registrar, who shall

*দেশীয় খ্রীষ্টীয়ানদের বিবাহের রেজিষ্টরী করণের কথা ও বহী কাহার নিকট থাকিবে ও তাহা লইয়া কি করিতে হইবে ইহার কথা।*

৩৭ ধারা। কোন ব্যক্তি এই আইনের প্রথম কি তৃতীয় অধ্যায়মতে দেশীয় খ্রীষ্টীয়ানদের বিবাহ সাধন করিলে ৩২ অবধি ৩৬ পর্য্যন্ত ধারার নির্দ্দিষ্ট মতে কার্য্য না করিয়া, স্বতন্ত্র এক রেজিস্টরী বহীতে ঐ বিবাহ রেজিষ্টর করিবেন ও যতকাল ঐ রেজিস্টরী বহী পূর্ণ না হয় ততকাল আপনার নিকটে নির্ব্বিঘ্নে রাখিবেন। কিম্বা যে প্রদেশে ঐ বিবাহ সাধন করিলেন ঐ বহী পূর্ণ না হইতে২ যদি সেই প্রদেশ হইতে স্থানান্তরে যান, তবে ঐ প্রদেশে যে ব্যক্তি তাঁহার সেই পদের কর্ম্ম গ্রহণ করেন তাঁহাকে ঐ বহী দিবেন। তিনি তাহা নির্ব্বিঘ্নে রাখিয়া ঐ প্রদেশে যে বিবাহ সাধন করেন এই আইনের আদেশানুসারে ঐ বহীতে ঐ বিবাহের কথা লিখিবেন।

বহী পূর্ণ হইলে যে ব্যক্তির জিম্মায় থাকে তিনি সেই প্রদেশের বিবাহের রেজিষ্ট্রার সাহেবের নিকট ঐ বহী পাঠাইবেন। দুই কি অধিক জন রেজিষ্ট্রার থাকিলে বিবাহের পদজ্যেষ্ঠ রেজিষ্ট্রার সাহেবের নিকট পাঠাইবেন। তিনি স্থানীয় গবর্ণমেণ্টের সেক্রেটারী

send it to the Secretary to the Local Government to be kept by him with the records of his office.

The provisions of sections sixty-two and sixty-three as to the form of the Register book, the deposit of extracts therefrom, and the granting searches and copies of the contents of such register, shall apply to the Register books kept under this section.

সাহেবের নিকট তাহা পাঠাইবেন। তাহা তাঁহার কার্য্যালয়ের কাগজপত্রের মধ্যে রাখা যাইবে।

৬২ ও ৬৩ ধারার বিধানমতে রেজিষ্টরী বহী লিখিবার ধারার ও তাহাহইতে উদ্ধৃত কথা গচ্ছিত করিয়া রাখিবার ও ঐ রেজিষ্টরী বহীতে দেখিবার ও তাহার কোন কথা নকল করিবার যেং বিধি আছে, এই ধারামত রেজিষ্টরী বহীর প্রতি সেই বিধি খাটে ইতি।

---

## PART V.

### Marriages solemnized by, or in the presence of, a Marriage Registrar.

**38.** When a marriage is intended to be solemnized by, or in the presence of, a Marriage Registrar, one of the parties to such marriage shall give notice in writing, in the form contained in the first schedule hereto annexed, or to the like effect, to any Marriage Registrar of the district within which the parties shall have dwelt, or, if the parties dwell in different districts, shall give the like notice to a Marriage Registrar of each district, and shall state therein the name and surname, and the profession or condition, of each of the parties intending marriage, the dwelling place of each of them, and the time, during which each has dwelt therein, and the place in which the marriage is to be solemnized :

*Notice of intended marriage before Marriage Registrar.*

Provided that, if either party has dwelt in the place stated in the notice during more than one month, it may be stated therein that he or she hath dwelt there one month and upwards.

## পঞ্চম অধ্যায়।

### বিবাহের রেজিষ্ট্রার সাহেবের দ্বারা বা তাঁহার সাক্ষাৎ যে বিবাহ সাধন হয় তদ্বিষয়ের বিধি।

৩৮ ধারা। বিবাহের রেজিষ্ট্রার সাহেবের দ্বারা বা তাঁহার সাক্ষাৎ বিবাহ সাধন করিবার অভিপ্রায় থাকিলে ঐ বিবাহ সংক্রান্ত উভয় ব্যক্তি যে প্রদেশে বাস করিয়াছেন ঐ বিবাহের একতর ব্যক্তি সেই প্রদেশের বিবাহের কোন রেজিষ্ট্রার সাহেবের নিকট এই আইনের প্রথম তফসীলের নির্দ্দিষ্ট পাঠে কি তাহার মর্ম্মানুসারে নোটিস লিখিয়া দিবেন।

*বিবাহের রেজিষ্ট্রারকে সঙ্কল্পিত বিবাহের নোটিস দিবার কথা।*

যদি দুই জন ভিন্নং প্রদেশে বাস করেন তবে উক্ত প্রত্যেক প্রদেশের বিবাহের রেজিষ্ট্রারকে ঐ নোটিস দিবেন। তন্মধ্যে বিবাহার্থি উভয় ব্যক্তির নাম ও কুলনাম ও প্রত্যেক জনের বৃত্তি কি অবস্থা ও বাসস্থান ও যত দিন তথায় বাস করিয়াছেন, ও যে স্থানে বিবাহ সাধন হইবে এইং কথা জানাইবেন।

কিন্তু যদি কোন পক্ষ উক্ত স্থানে এক মাসের অধিক কাল বাস করিয়া থাকেন তবে নোটিসে "এক মাস ও তদধিক কাল" তথায় বাস করিয়াছেন এইমাত্র লেখা যাইতে পারিবে ইতি।

**39.** Every Marriage Registrar shall, on receiving any such notice, publish the same, by causing a copy thereof to be affixed in some conspicuous place in his office.

*Notice how to be published in ordinary cases, and how in the case of minors.*

When one of the parties intending marriage (not being a widower or widow) is under twenty-one years of age, every Marriage Registrar shall, within twenty-four hours after the receipt by him of the notice of such marriage, send, by the post or otherwise, a copy of such notice to all the other Marriage Registrars (if any) in the same district, who shall likewise affix the same in some conspicuous place in their own offices as aforesaid.

৩৯ ধারা। বিবাহের সকল রেজিষ্ট্রার বিবাহের নোটিস পাইলে আপনং কার্য্যালয়ের কোন প্রকাশ্য স্থানে ঐ নোটিসের প্রতিলিপি লটকাইয়া তাহা প্রচার করাইবেন।

*সামান্যত এবং অপ্রাপ্তব্যবহারদের পক্ষে নোটিস কি প্রকারে প্রচার করা যাইবে তাহার কথা।*

বিধবা বা মৃতদারভিন্ন বিবাহার্থি একতর ব্যক্তির একবিংশ বৎসরের ন্যূন বয়স হইলে বিবাহের রেজিষ্ট্রার ঐ বিবাহের নোটিস পাইবার পর চব্বিশ ঘণ্টার মধ্যে ঐ প্রদেশের অন্তর্গত বিবাহের অন্য সকল রেজিষ্ট্রারের নিকট ডাকযোগে বা প্রকারান্তরে ঐ নোটিসের প্রতিলিপি পাঠাইবেন। তাঁহারাও সেই প্রকারে আপনং কার্য্যালয়ের কোন প্রকাশ্যস্থানে তাহা লটকাইবেন ইতি।

**40.** The Marriage Registrar shall file all such notices and keep them with the records of his office, and shall also forthwith enter a true copy of all such notices in a book to be for that purpose furnished to him by the Local Government, to be called the

*Notice to be filed and copy entered in Marriage Notice Book.*

৪০ ধারা। বিবাহের রেজিষ্ট্রার উক্ত সকল নোটিস গাঁথিয়া আপন কার্য্যালয়ের কাগজপত্রের মধ্যে রাখিবেন, এবং তিনি স্থানীয় গবর্ণমেণ্টহইতে বিবাহের নোটিসের বহী নামে যে এক বহী পাইবেন তন্মধ্যে ঐ নোটিসের যথার্থ প্রতিলিপি অগৌণে লিখি-

*বিবাহের নোটিস রাখিবার ও নোটিসের বহীতে প্রতিলিপি লিখিবার কথা।*

**"Marriage Notice Book," and the Marriage Notice Book shall be open at all reasonable times, without fee, to all persons desirous of inspecting the same.**

বেন। কোন ব্যক্তি উপযুক্ত কোন সময়ে ঐ বহী দেখিতে চাহিলে ফী না দিয়া দেখিতে পাইবেন ইতি।

**41.** The Marriage Registrar, upon being requested so to do by or on behalf of the party by whom the notice was given, and one of the parties intending marriage having made oath or declaration as hereinafter required, shall issue under his hand a certificate of such notice having been given and of such oath or declaration having been made :

*Certificate of notice given and declaration made to be issued, on request,*

৪১ ধারা। যে ব্যক্তি বিবাহের নোটিস দেন তিনি কিম্বা তাঁহার সপক্ষ কোন ব্যক্তি প্রার্থনা করিলে, এবং বিবাহার্থি একতর ব্যক্তি নিম্নলিখিত বিধানানুসারে শপথ কি ধর্ম্মতঃ প্রতিজ্ঞা করিলে, বিবাহের রেজিষ্ট্রার ঐ নোটিস পাইবার এবং ঐ শপথ কি ধর্ম্মতঃ প্রতিজ্ঞা করা যাইবার সর্টিফিকট লিখিয়া তাহাতে স্বাক্ষর করিয়া দিবেন।

*প্রার্থনা হইলেই নোটিসের ও প্রতিজ্ঞা করণের সর্টিফিকট দিবার কথা।*

Provided that no lawful impediment according to the law of England be shown to the satisfaction of the Marriage Registrar why such certificate should not issue, and the issue of such certificate has not been sooner forbidden, in manner hereinafter mentioned, by any person or persons authorized in that behalf by this Act :

*if no impediment shown or issue not forbidden*

পরন্তু ইঙ্গলণ্ডীয় ব্যবস্থানুসারে ঐ সর্টিফিকট দিবার কোন ন্যায্য বাধা আছে বিবাহের রেজিষ্ট্রারের সন্তোষমতে এত কথা প্রকাশ করা গেলে এবং এই আইনমতে ঐ সর্টিফিকট দিবার বিষয়ে যে ব্যক্তির বা ব্যক্তিদের আপত্তি করিবার ক্ষমতা থাকে এমত কোন ব্যক্তি নিম্নলিখিতমতে তাহা নিষেধ করিলে তিনি ঐ সর্টিফিকট দিবেন না।

*বাধা প্রকাশ না বিবাহ নিষিদ্ধ না হইলে।*

Provided also that in no case shall the certificate be issued until the expiration of four days after the receipt of the notice, and further that where, by such oath or declaration, it appears that one of the parties intending marriage (not being a widower or widow) is under twenty-one years of age, the Marriage Registrar shall not issue his certificate until the expiration of fourteen days after the entry of such notice of marriage.

*After what interval certificate to issue.*

আরো নোটিস পাইলে পর চারি দিন গত না হইলে সর্টিফিকট দেওয়া যাইবে না এবং বিধবা কি মৃতদার-ভিন্ন বিবাহার্থি একতর ব্যক্তি একবিংশ বৎসর বয়স প্রাপ্ত হন নাই উক্ত শপথ কি প্রতিজ্ঞা দ্বারা ইহা দৃষ্ট হইলে, বিবাহের ঐ নোটিস পাইবার পর চতুর্দ্দশ দিন গত না হইলে বিবাহের রেজিষ্ট্রার আপনার সর্টিফিকট দিবেন না ইতি।

*সর্টিফিকট যত দিনের পর দেওয়া যাইবে তাহার কথা।*

**42.** The certificate mentioned in section forty-one shall not be issued by any Marriage Registrar, until one of the parties intending marriage shall appear personally before such Marriage Registrar, and shall make oath that he or she believes that there is not any impediment of kindred or affinity, or other lawful hindrance, to the said marriage, and that both the parties have, or (where they have dwelt in the districts of different Marriage Registrars) that the party making such oath hath, had their, his or her usual place of abode within the district of such Marriage Registrar, and where either or each of the parties, not being a widower or widow, is under the age of twenty-one years, that the consent of the person or persons whose consent to such marriage is required by law has been obtained thereto, or that there is no person resident in India having authority to give such consent, as the case may be.

*Oath or declaration to be made before issue of certificate.*

৪২ ধারা। ৪১ ধারার নির্দ্দিষ্ট সর্টিফিকট দিবার পূর্ব্বে একতর ব্যক্তি বিবাহের রেজিষ্ট্রারের সম্মুখে স্বয়ং উপস্থিত হইয়া এই মর্ম্মের শপথ অথবা শপথের পরিবর্ত্তে ধর্ম্মতঃ প্রতিজ্ঞা করিবেন, যথা, উক্ত বিবাহ যাহাতে অবৈধ হইতে পারে আমারদের দুই জনের মধ্যে এমত জ্ঞাতিত্ব কি কুটুম্বিতা নাই ও আইনমতে কোন বাধা নাই এবং বিবাহার্থি আমরা দুই জন অথবা (যদি তাঁহারা বিবাহের ভিন্ন২ রেজিষ্ট্রারের প্রদেশে বাস করিয়া থাকেন তবে) উক্ত শপথ কি প্রতিজ্ঞাকারি অমুক ব্যক্তি নিয়ত উক্ত বিবাহের রেজিষ্ট্রারের প্রদেশের মধ্যে বাস করিয়াছি বা করিয়াছেন এবং উভয় কি একতর ব্যক্তি মৃতদার কি বিধবা না হইয়া একবিংশ বৎসরের ন্যূন বয়স্ক হইলে ঐ বিবাহ হইবার পূর্ব্বে আইনমতে যে ব্যক্তির-দের অনুমতি লওয়া প্রয়োজন তাঁহার কি তাঁহারদের অনুমতি পাওয়া গিয়াছে অথবা বিষয়বিশেষে যাঁহারা উক্ত অনুমতি দিবার ক্ষমতাপন্ন আছেন এমত কোন ব্যক্তি ভারতবর্ষনিবাসী নহেন এই মর্ম্মের শপথ না করা গেলে রেজিষ্ট্রার সর্টিফিকট দিবেন না ইতি।

*সর্টিফিকট দিবার পূর্ব্বে শপথ কি প্রতিজ্ঞা করিবার কথা।*

When parties may petition High Court to order certificate in less than fourteen days

**43.** When one of the parties intending marriage (not being a widower or widow) is under twenty-one years of age, and both parties intending marriage are at the time resident in any of the towns of Calcutta, Madras or Bombay, and are desirous of being married in less than fourteen days after the entry of such notice as aforesaid, both parties intending marriage may apply by petition to the High Court of such town, or any Judge thereof, for an order upon the Marriage Registrar to whom the notice of marriage has been given, directing him to issue his certificate before the expiration of the said fourteen days required by section forty-one.

অপ্রাপ্তব্যবহার রাজধানীতে বাস করিলে, হাইকোর্টে প্রার্থনা করিয়া চতুর্দ্দশ দিনের মধ্যে সর্টিফিকট পাইবার আজ্ঞার কথা।

৪৩ ধারা। বিধবা কি মৃতভার্য্যভিন্ন বিবাহার্থি একতর ব্যক্তি একবিংশ বৎসর বয়স প্রাপ্ত না হইলে, ও বিবাহার্থি উভয় ব্যক্তি তৎকালে কলিকাতা কি মান্দ্রাজ কি বোম্বাই নগরনিবাসি হইয়া নোটিস পূর্ব্বোক্তমতে লেখা যাইবার পর চতুর্দ্দশ দিনের মধ্যে বিবাহ করিতে চাহিলে বিবাহার্থি উভয় পক্ষ ঐ নগরের হাই কোর্টে কিম্বা তাহার অন্যতর জজ সাহেবের নিকট দরখাস্ত দিয়া বিবাহের যে রেজিষ্ট্ররকে নোটিস দেওয়া গেল তাঁহার প্রতি এই আইনের ৪১ ধারার নির্দ্দিষ্ট ঐ চতুর্দ্দশ দিন গত না হইলেও আপনার সর্টিফিকট দিতে আজ্ঞা হইবার প্রার্থনা করিতে পারিবেন।

Order on petition

And the said High Court, or any Judge thereof may, on sufficient cause being shown in its or his discretion, make an order upon such Marriage Registrar, directing him to issue his certificate at any time to be mentioned in the said order, before the expiration of the said fourteen days required by section forty one and the said Marriage Registrar, on receipt of the said order, shall issue his certificate in accordance therewith

দরখাস্তমতে আজ্ঞার কথা।

উপযুক্ত কারণ দর্শান গেলে উক্ত হাই কোর্ট কিম্বা ঐ কোর্টের অন্যতর জজ আপনার বিবেচনামতে বিবাহের ঐ রেজিষ্ট্রারকে এই আজ্ঞা দিতে পারিবেন যে ৪১ ধারার নির্দ্দিষ্ট উক্ত চতুর্দ্দশ দিন গত না হইলেও তিনি ঐ অজ্ঞাপত্রের নির্দ্দিষ্ট অমুক সময়ে আপনার সর্টিফিকট দেন। বিবাহের উক্ত রেজিষ্ট্রার ঐ আজ্ঞাপ্রাপ্ত হইলে তদনুসারে আপনার সর্টিফিকট দিতে প্রবর্ত্ত হইবেন ইতি।

Provision as to consent of parent or guardian to apply and issue of certificate may be forbidden

**44** The provisions of section nineteen shall apply to any marriage under this Part either of the parties to which (not being a widower or widow) is a minor, and any person whose consent to such marriage would be required thereunder may enter a protest against the issue of the Marriage Registrar's certificate, by writing, at any time before the issue of such certificate, the word "forbidden," opposite to the entry of the notice of such intended marriage in the Marriage Notice Book, and by subscribing thereto his or her name and place of abode, and his or her character in respect of either of the parties, by reason of which he or she is so authorized,

পিতামাতার কি অভিভাবকের সম্মতিবিষয়ক বিধি খাটিবার ও সর্টিফিকট দেওয়া নিষেধ হইবার কথা।

৪৪ ধারা। বিবাহার্থি একতর ব্যক্তি মৃতদার কি বিধবা না হইয়া অপ্রাপ্তব্যবহার হইলে এই অধ্যায়মত তাহার বিবাহের পক্ষে ১৯ ধারার বিধান খাটে এবং সেই ধারামতে ঐ বিবাহের বিষয়ে যে ব্যক্তির অনুমতি লওয়া প্রয়োজন ঐ সর্টিফিকট দেওয়া যাইবার পূর্ব্বে কোন সময়ে ঐ সঙ্কল্পিত বিবাহের নোটিস বিবাহের নোটিসের বহীর যে পৃষ্ঠায় লেখা থাকে সেই ব্যক্তি তাহার পার্শ্বে "নিষিদ্ধ" এই কথা লিখিয়া ও তাহার নীচে আপনার নাম ও নিবাস এবং বিবাহার্থি একতর ব্যক্তির সহিত তাঁহার যে সম্বন্ধপ্রযুক্ত তাঁহার তদ্রূপ ক্ষমতা থাকে তাহা লিখিয়া বিবাহের রেজিষ্ট্রারের সর্টিফিকট দিবার আপত্তি জানাইতে পারিবেন।

Effect of protest

When such protest has been entered, no certificate shall issue until the Marriage Registrar has examined into the matter of the protest, and is satisfied that it ought not to obstruct the issue of the certificate for the said marriage, or until the protest be withdrawn by the party who entered the same.

আপত্তির ফলের কথা।

ঐ আপত্তি তদ্রূপে লেখা গেলে পর বিবাহের রেজিষ্ট্রার ঐ আপত্তির মর্ম্মানুসন্ধান যত কাল না করেন ও তৎপ্রযুক্ত উক্ত বিবাহের সর্টিফিকট দেওয়ার নিবারণ করা উচিত নয় ইহা যত কাল হৃদ্বোধমতে না জানেন কিম্বা যে ব্যক্তি তাহা লিখিলেন তিনি যত কাল তাহার রহিত করিয়া না দেন তত কাল ঐ সর্টিফিকট দেওয়া যাইবে না ইতি।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭২। ১৬ আপ্রিল।]

**45.** If any person whose consent is necessary to any marriage under this Part is *non compos mentis*, or if any such person (other than the father) without just cause withholds his or her consent to the marriage, the parties intending marriage may apply by petition, where the person whose consent is necessary is resident within any of the towns of Calcutta, Madras and Bombay to the High Court, or if the person is not resident within any of the said towns, then to the Judge of the district within which such person is resident; and the said Court or any Judge thereof or the said Judge of the district may examine the allegations of the petition in a summary way.

*Where person whose consent is necessary is insane, or unjustly withholds consent, parties may petition.*

*Procedure on petition.*

If upon examination such marriage appears proper, such High Court or any Judge thereof or such Judge of the district shall declare the marriage to be a proper marriage, and such declaration shall be as good and effectual as if the person whose consent was needed had consented to the marriage; and if such person has forbidden the issue of the Marriage Registrar's certificate, such certificate shall be issued and the like proceedings may be had under this Part in relation to the marriage as if the issue of such certificate had not been forbidden by such person.

৪৫ ধারা। বিবাহ হইবার নিমিত্তে যে ব্যক্তির অনুমতি প্রাপ্ত হওয়া প্রয়োজন তিনি যদি বিকৃতমনা হন কিম্বা পিতাভিন্ন অন্য যে ব্যক্তির অনুমতি থাকা প্রয়োজন তিনি যদি অন্যায় কারণে অনুমতি দিতে স্বীকার না করেন তবে যাঁহার অনুমতি থাকা প্রয়োজন তিনি কলিকাতা কি মান্দ্রাজ কি বোম্বাই নগরে বাস করিলে বিবাহার্থি ব্যক্তিরা হাই কোর্টে দরখাস্ত করিতে পারিবেন. সেই ব্যক্তি উক্ত অন্যতর নগরে বাস না করিলে যে জিলায় বাস করেন তাঁহারা সেই জিলার জজ সাহেবের নিকট দরখাস্ত করিবেন। এবং উক্ত কোর্ট কিম্বা তথাকার অন্যতর জজ সাহেব কিম্বা জিলার জজ সাহেব সরাসরীমতে ঐ দরখাস্তের লিখিত কথার অনুসন্ধান লইবেন।

*যাহার অনুমতি পাওয়া আবশ্যক তিনি ক্ষিপ্তমনা হইলে কিম্বা অন্যায়মতে অসম্মত হইলে দরখাস্তের কথা।*

*দরখাস্ত হইলে কার্য্যপ্রণালীর কথা।*

অনুসন্ধান লইয়া সেই বিবাহ উপযুক্ত জ্ঞান করিলে ঐ হাই কোর্ট কিম্বা তথাকার অন্যতর জজ সাহেব কিম্বা জিলার জজ সাহেব উপযুক্ত বিবাহ বলিয়া সেই বিবাহ নির্দ্দেশ করিবেন ও সেই বিবাহ বিষয়ে যে ব্যক্তির অনুমতি দেওয়া প্রয়োজন উক্ত জজ সাহেবের নির্দ্দেশবাক্য তাঁহারই অনুমতির তুল্য সিদ্ধ ও সফল জ্ঞান হইবে। সেই ব্যক্তি যদি বিবাহের রেজিষ্ট্রারের সর্টিফিকট দেওয়া নিষেধ করিয়া থাকেন তবে সেই সর্টিফিকট দেওয়া যাইবে এবং সেই ব্যক্তিদ্বারা ঐ সর্টিফিকট নিষিদ্ধ না হওয়ার ন্যায় এই অধ্যায়মতে ঐ বিবাহ বিষয়ক সমস্ত কার্য্যানুষ্ঠান হইবে ইতি।

**46.** Whenever a Marriage Registrar has refused to issue a certificate under this Part, either of the parties intending marriage may apply by petition, where the district of such Registrar is within any of the towns of Calcutta, Madras and Bombay to the High Court, or if such district is not within any of the said towns, then to the Judge of the said district; and the said Court or any Judge thereof or the Judge of the district may examine the allegations of the petition in a summary way, and shall decide thereon. The decision of such Court or any Judge thereof, or of the District Judge shall be final, and the Marriage Registrar to whom the application for the issue of a certificate was originally made shall proceed in accordance therewith.

*When Marriage Registrar refuses certificate, party may petition.*

*Procedure on petition.*

৪৬ ধারা। বিবাহের রেজিষ্ট্রার এই অধ্যায়মতে সর্টিফিকট দিতে অস্বীকার করিলে, যদি সেই রেজিষ্ট্রারের ডিসষ্ট্রিক্‌ট কলিকাতা কি মান্দ্রাজ কি বোম্বাই নগরে হইয়া থাকে তবে বিবাহার্থি একতর ব্যক্তি তথাকার হাই কোর্টে দরখাস্ত করিতে পারিবেন, কিম্বা তাঁহার ডিষ্ট্রিক্‌ট উক্ত অন্যতর নগরে না থাকিলে যে জিলায় থাকে, সেই জিলার জজ সাহেবের নিকট দরখাস্ত করিতে পারিবেন। উক্ত কোর্ট কিম্বা কোর্টের অন্যতর জজ সাহেব কিম্বা জিলার জজ সাহেব সরাসরীমতে ঐ দরখাস্তের লিখিত কথার অনুসন্ধান লইয়া তাহা নিষ্পত্তি করিবেন। সেই কোর্টের বা তত্রত্য জজ সাহেবের বা জিলার জজ সাহেবের ঐ নিষ্পত্তি চূড়ান্ত হইবে ও বিবাহের যে রেজিষ্ট্রারের নিকট প্রথমে বিবাহের সর্টিফিকট দিবার প্রার্থনা হইয়াছিল তিনি ঐ নিষ্পত্ত্যনুসারে কার্য্য করিবেন ইতি।

*বিবাহের রেজিষ্ট্রার সর্টিফিকট দিতে অস্বীকার করিলে দরখাস্তের কথা।*

*দরখাস্ত দিলে কার্য্যপ্রণালীর কথা।*

**47.** Whenever a Marriage Registrar resident in the territories of any Native Prince or State in alliance with Her Majesty, refuses to issue his certificate, either of the parties intending marriage may apply by petition to the Governor General of India in Council, who shall decide thereon; such

*When Registrar in allied Native State refuses certificate, petition may be made to Governor General in Council.*

৪৭ ধারা। শ্রীশ্রীমতী মহারাণীর সহিত সন্ধিবদ্ধ কোন এদেশীয় রাজার অধিকার বা দেশ নিবাসি কোন বিবাহের রেজিষ্ট্রার যদি কোন সময়ে সর্টিফিকট দিতে অস্বীকার করেন তবে বিবাহার্থি একতর ব্যক্তি মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবরনর জেনরল

*এদেশীয় সন্ধিবদ্ধ রাজ্যের অন্তর্গত রেজিষ্ট্রার সর্টিফিকট দিতে অস্বীকার করিলে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেবের নিকট দরখাস্ত করিতে পারিবার কথা.*

decision shall be final, and the Marriage Registrar to whom the application was originally made shall proceed in accordance therewith.

If Registrar doubt authority of person forbidding, he may petition High Court or District Judge

48. Whenever a Marriage Registrar, acting under the provisions of section forty-four, is not satisfied that the person forbidding the issue of the certificate is authorized by law so to do, the said Marriage Registrar shall apply by petition, where the district of such Registrar is within any of the towns of Calcutta, Madras and Bombay, to the High Court of Judicature in the Presidency or place within which such district is comprised, or, if such district be not within any of the said towns, then to the Judge of the district within which the same is comprised.

Contents of, and procedure on, petition.

The said petition shall state all the circumstances of the case, and pray for the order and direction of the Court concerning the same, and the said High Court, or any Judge thereof, or such Judge of the district, shall examine into the allegations of the petition and the circumstances of the case, and if, upon such examination, it shall appear that the person forbidding the issue of such certificate is not authorized by law so to do, such High Court or any Judge thereof, or such Judge of the district, shall declare that the person forbidding the issue of such certificate is not authorized as aforesaid, and then, and in such case, such certificate shall be issued, and the like proceedings may be had in relation to such marriage as if the issue of such certificate had not been forbidden by such person.

Marriage Registrar in allied State not satisfied of want of authority in person forbidding, may refer to Governor General.

In all cases where a Marriage Registrar appointed under section eight to act within the territories of any Native Prince or State in alliance with Her Majesty, is not satisfied that the person forbidding the issue of the certificate is authorized by law so to do, the said Marriage Registrar shall transmit a statement of all the circumstances of the case, together with all documents and papers relating thereto, to the Governor General of India in Council, and, if it appears to the Governor General of India in Council that the person forbidding the issue of such certificate is not authorized by law so to do, the Governor General of India in Council shall

Procedure on reference

সাহেবের নিকট দরখাস্ত করিতে পারিবেন, তাহা হইলে তিনি সেই বিষয় নিষ্পত্তি করিবেন ও তাঁহার সেই নিষ্পত্তি চূড়ান্ত হইবে ও বিবাহের যে রেজিষ্ট্রারের নিকট প্রথম প্রার্থনা করা গেল তিনি ঐ সিদ্ধান্তানুসারে কার্য্য করিবেন ইতি।

যে ব্যক্তি নিষেধ করেন তাঁহার ক্ষমতা আছে কি না, এই বিষয়ে রেজিষ্ট্রারের সন্দেহ থাকিলে হাই কোর্টে কি জিলার জজ সাহেবের নিকট তাহার দরখাস্ত করিবার কথা।

৪৮ ধারা। বিবাহের রেজিষ্ট্রার ৪৪ ধারার বিধানমতে কার্য্য করিলে, যে ব্যক্তি সর্টিফিকট দিবার নিষেধ করিলেন আইনমতে তাঁহার সেই কর্ম্ম করিবার ক্ষমতা আছে কি না বিবাহের ঐ রেজিষ্ট্রারের এমত সন্দেহ থাকিলে যদি কলিকাতা কি মান্দ্রাজ কি বোম্বাই নগরের মধ্যে ঐ রেজিষ্ট্রারের প্রদেশ থাকে তবে সেই প্রদেশ যে রাজধানীর কি স্থানের মধ্যবর্ত্তি হয় তিনি তথাকার হাই কোর্টে, কিম্বা যদি ঐ প্রদেশ উক্ত কোন নগরের মধ্যে না থাকে তবে যে জিলার মধ্যবর্ত্তি হয় সেই জিলার জজ সাহেবের নিকট দরখাস্ত দিবেন।

দরখাস্তের মর্ম্ম ও তৎসম্পর্কীয় কার্য্য প্রণালীর কথা।

সেই দরখাস্তে তিনি ঐ বিষয়ের সমস্ত বৃত্তান্ত লিখিয়া তদ্বিষয়ে কোর্টের আজ্ঞা ও আদেশ প্রার্থনা করিবেন। উক্ত হাই কোর্ট কিম্বা তাহার অন্যতর জজ সাহেব কিম্বা উক্ত জিলার জজ সাহেব ঐ দরখাস্তের লিখিত কথার ও ঐ বিষয়ের বৃত্তান্তের অনুসন্ধান লইবেন। তাহা লইয়া যে ব্যক্তি ঐ সর্টিফিকট দেওয়া নিষেধ করিলেন আইনমতে তাঁহার সেই কার্য্য করিবার ক্ষমতা নাই, উক্ত হাই কোর্টের কিম্বা তথাকার অন্যতর জজ সাহেবের কিম্বা উক্ত জিলার জজ সাহেবের এমত বোধ হইলে, যে ব্যক্তি সর্টিফিকট দেওয়া নিষেধ করিলেন তাঁহার পূর্ব্বোক্ত ক্ষমতা নাই ইহা প্রকাশ করিবেন। তাহা হইলে সেই সর্টিফিকট দেওয়া যাইবে এবং ঐ ব্যক্তিকর্ত্তৃক ঐ সর্টিফিকট দেওয়া নিষিদ্ধ না হইলে ঐ বিবাহ সম্পর্কে যদ্রূপ কার্য্যানুষ্ঠান হইত তদ্রূপই হইতে পারিবে।

সন্ধিবদ্ধ রাজ্যাধিকারে বিবাহের রেজিষ্ট্রার নিষেধকারি ব্যক্তির ক্ষমতার বিষয়ে সন্দেহ করিলে গবরনর জেনরলের নিকট তাহার দরখাস্ত করিবার কথা।

কোন বিবাহের রেজিষ্ট্রার ৮ ধারামতে শ্রীশ্রীমতী মহারাণীর সহিত সন্ধিবদ্ধ এদেশীয় কোন রাজার দেশে কিম্বা রাজ্যাধিকারে উক্ত কর্ম্ম করিতে নিযুক্ত হইলে এবং কোন ব্যক্তি সর্টিফিকট দেওয়া নিষেধ করিলে আইনমতে সেই কার্য্য করিতে ক্ষমতাপন্ন নহেন বিবাহের উক্ত রেজিষ্ট্রার সাহেব ইহা হৃদ্বোধমতে না জানিলে মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবরনর জেনরল সাহেবের নিকট উক্ত বিষয়ের সমস্ত বৃত্তান্তের বর্ণনাপত্র ও তৎসম্পর্কীয় সকল দলীল ও কাগজপত্র পাঠাইবেন। এবং যে ব্যক্তি ঐ সর্টিফিকট দেওয়া নিষেধ করিলেন

সেই স্থলে কার্য্যপ্রণালীর কথা।

আইনমতে তাঁহার সেই কার্য্য করিবার ক্ষমতা নাই মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের

declare that the party forbidding the issue of such certificate is not authorized as aforesaid, and then, and in such case, such certificate shall be issued, and the like proceedings may be had in relation to such marriage as if the issue of such certificate had not been forbidden by such person.

Liability of person protesting on frivolous grounds against issue of certificate.

**49.** Every person entering a protest with the Marriage Registrar, under this Part against the issue of any certificate on grounds which such Marriage Registrar, under section forty-four, or the High Court or Judge thereof, or the District Judge, under section forty-five or forty-six, declares to be frivolous and such as ought not to obstruct the issue of the certificate, shall be liable for the costs of all proceedings in relation thereto and for damages to be recovered by suit by the person against whose marriage such protest was entered.

Form of certificate.

**50.** The certificate to be issued by the Marriage Registrar under the provisions of section forty-one shall be in the form contained in the second schedule to this Act annexed, or to the like effect, and the Local Government shall furnish to every Marriage Registrar a sufficient number of forms of certificate.

After issue of certificate, marriage may be solemnized in presence of Marriage Registrar and two witnesses.

**51.** After the issue of the certificate of the Marriage Registrar, or, where notice is required to be given under this Act to the Marriage Registrars for different districts, after the issue of the certificates of the Marriage Registrars for such districts, marriage may, if there be no lawful impediment to the marriage of the parties described in such certificate or certificates, be solemnized between such parties, according to such form and ceremony as they think fit to adopt. But every such marriage shall be solemnized between the hours of six in the morning and seven in the evening, in the presence of some Marriage Registrar (to whom shall be delivered such certificate or certificates as aforesaid), and of two or more witnesses, and in some part of the ceremony each of the parties shall declare as follows or to the like effect—

"I do solemnly declare that I know not of any lawful impediment why I, *A. B.*, may not be joined in matrimony to *C. D.*"

And each of the parties shall say to the other as follows or to the like effect—"I call upon these persons here present to witness that I, *A. B.*,

শ্রীযুক্ত গবরনর জেনরল সাহেবের এমত বোধ হইলে তিনি পূর্ব্বোক্ত ব্যক্তিকে ঐ সর্টিফিকট দিতে নিষেধ করিবার অক্ষম প্রকাশ করিবেন। তাহা হইলে ঐ সর্টিফিকট দেওয়া যাইবে এবং উক্ত ব্যক্তিকর্ত্তৃক সর্টিফিকট দিবার নিষেধ না হওয়ার ন্যায় ঐ বিবাহ সম্বন্ধীয় সমস্ত কার্য্যানুষ্ঠান হইবে ইতি।

কোন ব্যক্তি তুচ্ছনীয় কারণে সর্টিফিকট দিবার আপত্তি করিলে তাহার দায়ের কথা।

৪৯ ধারা। কোন ব্যক্তি বিবাহের রেজিষ্ট্রারের নিকট সর্টিফিকট দিবার আপত্তি লিখিয়া জানাইলে ও সেই রেজিষ্ট্রার ৪৪ ধারামতে কিম্বা হাই কোর্ট কি তথাকার জজ সাহেব কিম্বা জিলার জজ সাহেব ৪৫ কি ৪৬ ধারামতে সেই আপত্তির কারণ তুচ্ছনীয় ও তদ্ধেতুক সর্টিফিকট দেওয়ার বাধা হওয়া অনুচিত জ্ঞান করিলে তৎসম্পর্কীয় যে সকল কার্য্যের অনুষ্ঠান হয় ঐ ব্যক্তি তাহার খরচের ও হানিপূরণের দায়ী হইবেন। যে ব্যক্তির বিবাহ বিষয়ে আপত্তি হয় তিনি মোকদ্দমা করিয়া হানিপূরণের ঐ টাকা আদায় করিতে পারিবেন ইতি।

সর্টিফিকট লিখিবার পাঠের কথা।

৫০ ধারা। বিবাহের রেজিষ্ট্রার ৪১ ধারার বিধানমতে যে সর্টিফিকট দিবেন তাহা এই আইনের দ্বিতীয় তপসীলের পাঠানুসারে কি তাহার মর্ম্মমতে লেখা যাইবে। যত খানি সর্টিফিকট হইলে কার্য্য চলিতে পারিবে প্রত্যেক স্থানীয় গবর্ণমেণ্ট বিবাহের প্রত্যেক রেজিষ্ট্রারকে তত খানি দিবেন ইতি।

সর্টিফিকট দেওয়া গেলে পর বিবাহের রেজিষ্ট্রারের ও দুই জন সাক্ষির সাক্ষাৎ বিবাহ সাধন হইতে পারিবার কথা।

৫১ ধারা। বিবাহের রেজিষ্ট্রারের সর্টিফিকট দেওয়া গেলে পর, অথবা এই আইনমতে ভিন্ন২ প্রদেশের বিবাহের রেজিষ্ট্রারদিগকে নোটিস দেওয়ার প্রয়োজন হইলে ঐ২ প্রদেশের বিবাহের রেজিষ্ট্রারদের সর্টিফিকট দেওয়া গেলে পর, যদি আইনমতে ঐ সর্টিফিকটের বা ঐ২ সর্টিফিকটের নির্দ্দিষ্ট উভয় ব্যক্তির বিবাহ হইবার প্রতিবন্ধক না থাকে, তবে তাঁহারদের জ্ঞানে যে প্রথা ও যে নিয়ম উচিত হয় তদনুসারে তাঁহারদের বিবাহ হইতে পারিবে। কিন্তু ঐ সর্টিফিকট কিম্বা ঐ দুই সর্টিফিকট বিবাহের রেজিষ্ট্রারকে দিতে হইবে এবং তাঁহার সাক্ষাৎ ও দুই কি তদধিক জন সাক্ষির সাক্ষাৎ পূর্ব্বাহ্ণ ছয় ঘণ্টার ও অপরাহ্ণ সাত ঘণ্টার মধ্য কোন সময়ে ঐ বিবাহ হইতে পারিবে, এবং বিবাহ হইবার কোন সময়ে বর ও কন্যা উভয় এই২ কিম্বা এই মর্ম্মের কথা কহিবেন।

"(চন্দ্রমণীর সহিত দীনবন্ধু) আমার (দীনবন্ধুর সহিত চন্দ্রমণী) বৈধ বিবাহ হইবার কোন প্রতিবন্ধক জানি না, ইহা ধর্ম্মতঃ কহিলাম।"

এবং তাঁহারদের দুই জন পরস্পর এই কথা কিম্বা এই মর্ম্মের কথা কহিবেন। "(চন্দ্রমণি) আমি (দীনবন্ধু) তোমাকে আপনার বৈধ বিবাহিতা স্ত্রী (বা স্বামি)

do take thee, *C. D.*, to be my lawful wedded wife [ *or husband* ]."

When marriage is not had within three months after notice, a new notice required.

**52.** Whenever a marriage is not had within three months after the notice has been entered by the Marriage Registrar, as required by section thirty-nine, the notice and the certificate, if any, issued thereupon, and all other proceedings thereupon, shall be utterly void; and no person shall proceed to solemnize the marriage, nor shall any Marriage Registrar enter the same, until new notice has been given, and entry made, and certificate thereof given, at the time and in the manner aforesaid.

Marriage Registrar may ask for particulars to be registered.

**53.** A Marriage Registrar before whom any marriage is solemnized under this Part may ask of the persons to be married the several particulars required to be registered touching such marriage.

Registry of marriages.

**54.** After the solemnization of any marriage under this Part, the Marriage Registrar present at the solemnization thereof shall forthwith register such marriage in duplicate, that is to say, in a Marriage Register Book, according to the form of the fourth schedule hereto annexed, and also in a certificate attached to the Marriage Register Book as a counterfoil; and the entry of such marriage in both the certificate and the Marriage Register Book shall be signed by the person by or before whom the marriage has been solemnized, if there be any such person, and by the Marriage Registrar present at such marriage, whether or not the marriage is solemnized by him, and also by the parties married, and attested by two witnesses.

Every such entry shall be made in order from the beginning to the end of the book, and the number of the certificate shall correspond with that of the entry in the Marriage Register Book.

Certificates to be transmitted monthly to Secretary to Government.

**55.** The Marriage Registrar shall forthwith separate the certificate from the Marriage Register Book and transmit it, at the end of every month, to the Secretary to the Local Government.

Custody and transmission of Register Book.

The Marriage Registrar shall keep safely the said Register Book until it be filled, and shall then transmit the same to the Secretary to the Government, or to such other officer as aforesaid, to be kept by him with the records of his office.

বলিয়া গ্রহণ করিলাম এই স্থানে বর্ত্তমান সকল ব্যক্তিকে ইহার সাক্ষি মানিলাম।" ইতি।

নোটিস দেওয়া গেলে পর তিন মাসের মধ্যে বিবাহ না হইলে নূতন নোটিস দিতে হইবার কথা।

৫২ ধারা। বিবাহের রেজিষ্ট্রার ৩৯ ধারার বিধানমতে নোটিস লিখিয়া দিলে পর ইদনন্তর পরিক্রামত তিন মাসের মধ্যে বিবাহ না হইলে, তৎসম্পর্কে যে সর্টিফিকট ও নোটিস দেওয়া গিয়া থাকিবে ও তৎসম্পর্কে অন্য যে সকল কার্য্যের অনুষ্ঠান হইয়া থাকিবে তাহা ব্যর্থ হইবে। ও যত কাল ঐ বিবাহের নূতন নোটিস দেওয়া না যায় ও লেখা না যায় ও পূর্ব্বোক্ত সময়ে ও নিয়মানুসারে যত কাল সর্টিফিকট দেওয়া না যায়, তত কাল কোন ব্যক্তি ঐ বিবাহ সাধন করিতে প্রবর্ত্ত হইবেন না ও বিবাহের কোন রেজিষ্ট্রার আপনার বহীতে তাহা লিখিবেন না ইতি।

বিশেষ ২ কথা রেজিষ্টরী করা যাইবে বিবাহের রেজিষ্ট্রার সাহেবের তাহা জিজ্ঞাসা করিবার কথা।

৫৩ ধারা। এই অধ্যায়মতে বিবাহের যে রেজিষ্ট্রারের সম্মুখে কোন বিবাহ সাধন হয় সেই বিবাহ সম্পর্কীয় যে২ বিষয় তাঁহার রেজিষ্টরী করিতে হইবে তিনি বিবাহার্থিদিগকে তাহা জিজ্ঞাসা করিতে পারিবেন ইতি।

বিবাহ রেজিষ্টরী করিবার কথা।

৫৪ ধারা। এই অধ্যায়মতে বিবাহ সাধন হইলে পর, বিবাহের যে রেজিষ্ট্রার তৎকালে উপস্থিত হন তিনি অবিলম্বে ঐ বিবাহের দোকর রেজিষ্টর করিবেন, অর্থাৎ এই আইনের চতুর্থ তফসীলের নির্দ্দিষ্ট পাঠানুসারে বিবাহের রেজিষ্টরী বহীতে তাহা রেজিষ্টর করিবেন, এবং বিবাহের রেজিষ্টরী বহীতে অনুলিপির পত্রস্বরূপ যে সর্টিফিকট সংযুক্ত থাকে তাহাতেও তাহা রেজিষ্টর করিবেন। এবং ঐ সর্টিফিকটে ও বিবাহের রেজিষ্টরী বহীতে ঐ বিবাহের যে কথা লেখা যায়, যে ব্যক্তি ঐ বিবাহ সাধন করিয়াছেন কিম্বা যাঁহার সাক্ষাৎ সাধন হইয়াছে এমত ব্যক্তি থাকিলে তিনি তাহাতে স্বাক্ষর করিবেন এবং বিবাহের যে রেজিষ্ট্রার ঐ বিবাহকালে উপস্থিত হন বিবাহ তৎকর্ত্তৃক সাধন হইলে কি না হইলেও তিনি তাহাতে স্বাক্ষর করিবেন ও যাঁহারদের বিবাহ হইয়াছে তাঁহারা এবং দুই জন সাক্ষী তাহাতে স্বাক্ষর করিবেন।

উক্ত বহীর প্রথমাবধি শেষপর্য্যন্ত কথা ক্রমশঃ লিখিতে হইবে, এবং বিবাহের রেজিষ্টরী বহীতে ঐ কথার যে নম্বর থাকে ঐ সর্টিফিকটেও সেই নম্বর থাকিবে ইতি।

নিয়মিত সময়ান্তরে গবর্ণমেণ্টের সেক্রেটারী সাহেবের নিকট বিবাহের সর্টিফিকট পাঠাইবার কথা।

৫৫ ধারা। বিবাহের রেজিষ্ট্রার বিবাহের রেজিষ্টরী বহীহইতে সর্টিফিকট কাটিয়া প্রতি মাসের শেষে স্থানীয় গবর্ণমেণ্টের সেক্রেটারী সাহেবের নিকট পাঠাইবেন।

রেজিষ্টরী বহী রাখিবার ও পাঠাইবার কথা।

উক্ত রেজিষ্টরী বহী যত কাল পূর্ণ না হয় বিবাহের রেজিষ্ট্রার তাহা নির্ব্বিঘ্নে রাখিবেন পরে গবর্ণমেণ্টের সেক্রেটারী সাহেবের কিম্বা পূর্ব্বোক্ত অন্য কার্য্যকারকের নিকট পাঠাইবেন তিনি আপন কার্য্যালয়ের কাগজপত্রের মধ্যে তাহা রাখিবেন ইতি।

**56.** **The Marriage Registrars in the territories of any Native Prince or State in alliance with Her Majesty, shall transmit the certificates mentioned in** section fifty-seven to the Secretary for the Foreign Department of the Government of India.

*Registrars in allied Native States to transmit certificates to Foreign Secretary.*

৫৬ ধারা। শ্রীশ্রীমতী মহারাণীর সহিত সন্ধিবদ্ধ এদেশীয় রাজার অধিকারের বা দেশের অন্তর্গত বিবাহের যে রেজিষ্ট্রার থাকেন, তিনি ফরিন ডিপার্টমেণ্টে ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী সাহেবের নিকট ৫২ ধারার উল্লিখিত সর্টিফিকট পাঠাইবেন ইতি।

*সন্ধিবদ্ধ এদেশীয় রাজ্যাধিকারের রেজিষ্ট্রারের সর্টিফিকট ফরিন সেক্রেটারী সাহেবের নিকট পাঠাইবার কথা।*

**57.** When any Native Christian about to be married applies for or tenders a notice of marriage, or applies for a certificate from a Marriage Registrar, such Marriage Registrar shall ascertain whether the said Native Christian understands the English language, and, if he does not, the said Marriage Registrar shall translate such notice or certificate, or both of them, as the case may be, or shall cause the same to be translated to such Native Christian in the language of such Native Christian, or the said Marriage Registrar shall otherwise ascertain whether such Native Christian is cognizant of the purport and effect of the said notice and certificate.

*In case of a Native Christian, Registrar to ascertain that notice and certificate are understood.*

৫৭ ধারা। এদেশীয় কোন খ্রীষ্টীয়ান বিবাহ করিতে উদ্যত হইয়া বিবাহের রেজিষ্ট্রারের নিকট বিবাহের নোটিস চাহিলে কি দিতে গেলে কিম্বা সর্টিফিকট প্রার্থনা করিলে তিনি ইংরাজী ভাষা বুঝেন কি না বিবাহের রেজিষ্ট্রার প্রথম ইহা জানিয়া লইবেন। যদি না বুঝেন তবে বিবাহের রেজিষ্ট্রার ঐ এদেশীয় খ্রীষ্টীয়ানের নিজ ভাষায় তাঁহার নিকট ঐ নোটিস কি সর্টিফিকট কিম্বা বিষয় বিশেষে ঐ দুই পত্র অনুবাদ করিয়া বা করাইয়া দিবেন কিম্বা তিনি ঐ নোটিসের ও সর্টিফিকটের মর্ম্ম ও ভাব বুঝিয়াছেন প্রকারান্তরে ইহা নিশ্চয় জানিয়া লইবেন ইতি।

*একতর ব্যক্তি এদেশীয় খ্রীষ্টীয়ান হইলে তিনি নোটিসের ও সর্টিফিকটের কথা বুঝিয়াছেন ইহা রেজিষ্ট্রারের নিশ্চিতমতে জানিবার কথা।*

**58.** When any Native Christian is married under the provisions of this Part, the party solemnizing the said marriage shall ascertain whether such Native Christian understands the English language, and, if he does not, the party solemnizing the said marriage shall, at the time of the solemnization thereof, translate, or cause to be translated, to such Native Christian, in the language of such Native Christian, the declarations made at such marriage in accordance with the provisions of this Act.

*Native Christians to be made to understand declarations at marriage.*

৫৮ ধারা। এই অধ্যায়ের বিধানমতে এদেশীয় খ্রীষ্টীয়ানের বিবাহ হইলে সেই ব্যক্তি ইংরাজী ভাষা বুঝেন কি না, যে ব্যক্তি ঐ বিবাহ সাধন করেন তিনি এই কথা নিশ্চয়মতে জানিয়া লইবেন। যদি তিনি ইংরাজী ভাষা না বুঝেন তবে উক্ত বিবাহকালে এই আইনের বিধানানুসারে যে প্রতিজ্ঞা করিতে হইবে যে ব্যক্তি ঐ বিবাহ সাধন করেন তিনি ঐ বিবাহ সাধন করণ সময়ে দেশীয় ঐ খ্রীষ্টীয়ানের ভাষায় তাঁহার নিকট ঐ প্রতিজ্ঞা অনুবাদ করিবেন কি করাইবেন ইতি।

*বিবাহকালে যে প্রতিজ্ঞা করা যায় এদেশীয় খ্রীষ্টীয়ানদিগকে তাহা বুঝাইয়া দিবার কথা।*

**59.** The registration of marriages between Native Christians under this Part shall be conducted in conformity to the rules laid down in section thirty-seven (so far as they are applicable), and not otherwise.

*Registration of marriages between Native Christians.*

৫৯ ধারা। এই অধ্যায়মতে এই দেশীয় খ্রীষ্টীয়ানদের বিবাহ হইলে ৩৭ ধারার বিধি যত দূর খাটিতে পারে তত দূর সেই বিধিমতে তাঁহাদের বিবাহ হইবে প্রকারান্তরে নয় ইতি।

*এদেশীয় খ্রীষ্টীয়ানদের বিবাহ রেজিষ্টরী করিবার কথা।*

## PART VI.

### Marriage of Native Christians

## ষষ্ঠ অধ্যায়।

### এতদ্দেশীয় খ্রীষ্টীয়ানদের বিবাহের বিধি।

**60.** **Every marriage between Native Christians** applying for a certificate, shall, without the preliminary notice required under Part III, be certified under

*On what conditions marriages of Native Christians may be certified*

৬০ ধারা। এদেশীয় খ্রীষ্টীয়ান লোকেরা যদি এই আইনের এই অধ্যায়ানুসারে সর্টিফিকট প্রার্থনা করেন, তবে তৃতীয় অধ্যায়মতে প্রথম স্থলীয় নোটিস না দিয়া পশ্চাৎ লিখিত নিয়ম রক্ষা করিলে এই আইনের

*নিয়মের কথা।*

**this Part, if the following conditions be fulfilled, and not otherwise:—**

(1.) The age of the man intending to be married shall exceed sixteen years, and the age of the woman intending to be married shall exceed thirteen years:

(2.) The man and the woman shall not stand to each other within the prohibited degrees of consanguinity or affinity

(3.) Neither of the persons intending to be married shall have a wife or husband still living

(4.) In the presence of the person licensed under section nine, and of at least two credible witnesses, each of the parties shall say to the other—

"I call upon these persons here present to witness that I, *A. B*, in the presence of Almighty God, and in the name of our Lord Jesus Christ, do take thee, *C. D.*, to be my lawful wedded wife [*or husband*]," or words to the like effect:

(5.) Such declaration shall be made between the hours of six in the morning and seven in the evening:

Provided that no marriage shall be certified under this Part when either of the parties intending to be married has not completed his or her eighteenth year, unless such consent as is mentioned in section nineteen has been given to the intended marriage, or unless it appears that there is no person living authorized to give such consent.

On marriage (the conditions having been fulfilled) licensed person to grant certificate.

**61.** When, in respect to any marriage falling under this Part, the conditions prescribed in section sixty have been fulfilled, the person licensed as aforesaid, in whose presence the said declaration shall have been made, shall, on the application of either of the parties to such marriage, and on the payment of a fee of four annas, grant a certificate of such marriage. Such certificate shall be signed by such licensed person, and shall be received in any suit touching the validity of such marriage as conclusive evidence of the same marriage having been performed.

Register Book to be kept.

**62.** A Register Book of all marriages of which certificates are granted under section sixty-one, shall be kept by the person granting such certificates in his own vernacular language. Such Register Book shall be kept according to such form as the Local Government from time to time prescribes, and the said book or true extracts therefrom, duly authenticated, shall be deposited at such places and at such times as the Local Government directs

এই অধ্যায়মতে বিবাহের সর্টিফিকট দেওয়া যাইতে পারিবে, নতুবা দেওয়া যাইবে না। নিয়ম এই যে—

১। বিবাহার্থি পুরুষের ষোল বৎসরের অধিক বয়স ও বিবাহার্থিনীর ত্রয়োদশ বৎসরের অধিক বয়স হয়।

২। জ্ঞাতিত্ব কি কুটুম্বিতাজন্য যে সম্বন্ধপ্রযুক্ত বিবাহ নিষিদ্ধ, উক্ত বর ও কন্যার পরস্পর তদ্রূপ সম্বন্ধ না থাকে।

৩। বিবাহার্থি বরের অন্য জীবিতা পত্নী কি স্ত্রীর অন্য জীবৎ পতি না থাকে।

৪। বিবাহার্থি ব্যক্তিরা ৯ ধারামতে অনুমতিপত্র প্রাপ্ত ব্যক্তির এবং অন্যূন দুই জন প্রামাণিক সাক্ষির সাক্ষাৎ এক জন অন্যের প্রতি এই কথা, অথবা এই মর্ম্মের কথা কহে, অর্থাৎ

সর্ব্ব শক্তিমান পরমেশ্বরের সাক্ষাৎ ও আমারদের প্রভু যীশু খ্রীষ্টের নামে আমি অমুক, অমুক নাম্নী তোমাকে আমার বৈধ বিবাহিত পত্নী (কি বৈধ বিবাহিত পতি) বলিয়া গ্রহণ করিলাম ও এই স্থানে বর্ত্তমান সমস্ত ব্যক্তিকে এই বিষয়ের সাক্ষী মানিলাম।

৫। সেই প্রতিজ্ঞা প্রাতঃকালের ৬ ঘণ্টা ও সন্ধ্যাকালের ৭ ঘণ্টার মধ্যে কোন সময়ে করা যায়।

কিন্তু বিবাহার্থি একতর ব্যক্তির যদি অষ্টাদশ বৎসর বয়স পূর্ণ না হয়, তবে ১৯ ধারামতে যে ব্যক্তির অনুমতি লওয়া প্রয়োজন ঐ সঙ্কল্পিত বিবাহ বিষয়ে তাঁহার অনুমতি না হইলে, কিম্বা তদ্রূপ অনুমতি দিতে যে ব্যক্তি ক্ষমতাপন্ন হন এমত কোন ব্যক্তি না থাকিলে এই অধ্যায়মতে বিবাহের সর্টিফিকট দেওয়া যাইবে না ইতি।

বিবাহ নিয়মমতে হইলে পর অনুমতিপত্র প্রাপ্ত ব্যক্তির সর্টিফিকট দিবার কথা।

৬১ ধারা। আইনের এই অধ্যায়মতে কোন বিবাহ বিষয়ে যদি ৬০ ধারার নির্দ্দিষ্ট নিয়ম পালন হইয়া থাকে, তবে পূর্ব্বোক্ত অনুমতিপত্রপ্রাপ্ত যে ব্যক্তির সাক্ষাৎ উক্ত প্রতিজ্ঞা করা যায় তিনি ঐ বিবাহ সম্বন্ধীয় একতর ব্যক্তির প্রার্থনামতে চারি আনা ফী লইয়া ঐ বিবাহের সর্টিফিকট দিবেন। সেই সর্টিফিকটে উক্ত অনুমতিপত্রপ্রাপ্ত ব্যক্তি স্বাক্ষর করিবেন, এবং ঐ বিবাহের সিদ্ধতা বিষয়ে কোন মোকদ্দমা হইলে সেই সর্টিফিকট ঐ বিবাহ সাধন হইবার সিদ্ধ প্রমাণস্বরূপ গ্রাহ্য হইবে ইতি।

রেজিষ্টরী বহী রাখিবার কথা।

৬২ ধারা। ৬১ ধারামতে বিবাহের যে সকল সর্টিফিকট দেওয়া যায়, যে ব্যক্তি সর্টিফিকট দেন তিনি স্বদেশীয় ভাষায় ঐ বিবাহের রেজিষ্টরী বহী লিখিয়া রাখিবেন। স্থানীয় গবর্ণমেণ্ট ঐ রেজিষ্টরী বহী লিখিবার পাঠ সময়ে২ নিরূপণ করিবেন, এবং সেই বহী কিম্বা তাহাহইতে উদ্ধৃত কথা উপযুক্তমতে স্বাক্ষরিত হইয়া স্থানীয় গবর্ণমেণ্টের নিরূপণায় সময়ে ও স্থানে গচ্ছিত করা যাইবে ইতি।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭২। ৯ আপ্রিল।]

**63.** Every person licensed under this Act to grant certificates of marriage and keeping a Marriage Register Book under section sixty-two, shall, at all reasonable times, allow search to be made in such book, and shall, on payment of the fees prescribed by the Local Government under section eighty-three give a copy, certified under his hand, of any entry or entries in the same.

Search in Register Book to be allowed and copy of entry given.

**64.** This Part of this Act, except so much of sections sixty-two and sixty-three as are referred to in section thirty-seven, shall not apply to marriages between Roman Catholics. But nothing herein contained shall be construed to invalidate any marriage contracted between Roman Catholics under the provisions of Part V of Act No. XXV of 1864, previous to the repeal of that Act.

Part VI not to apply to Roman Catholics.
Saving of certain marriages.

---

## PART VII.

### PENALTIES.

**65.** Whoever intentionally makes any false oath or declaration, or signs any false notice or certificate required by this Act, for the purpose of procuring any marriage, shall be deemed guilty of the offence described in section one hundred and ninety-three of the Indian Penal Code.

Punishments—
for false oath, declaration, notice or certificate for procuring marriage ;

**66.** Whoever forbids the issue by a Marriage Registrar of a certificate by falsely representing himself or herself to be a person whose consent to the marriage is required by law, knowing such representation to be false, shall be deemed guilty of the offence described in section two hundred and five of the Indian Penal Code

for forbidding, by false personation, issue of certificate by Marriage Registrar ;

**67.** Whoever, not being authorized under this Act to solemnize a marriage in the absence of a Marriage Registrar of the district in which such marriage is solemnized, knowingly solemnizes a marriage between persons one or both of whom professes or profess the Christian Religion, shall be punished with imprisonment which may extend to ten years, and shall also be liable to fine, or, in lieu of a sentence of imprisonment for seven years or upwards, to transportation for

for solemnizing marriage without due authority ,

৬৩ ধারা। ৬২ ধারামতে বিবাহের রেজিষ্টরী বহী এই আইনমতে বিবাহের সর্টিফিকট দান করিবার অনুমতিপত্রপ্রাপ্ত যে ব্যক্তির রক্ষণে থাকে, তিনি উপযুক্ত সকল সময়ে স্বরক্ষিত ঐ বহীতে খুজিবার অনুমতি দিবেন, এবং ঐ বহীতে লিখিত কোন কথার প্রতিলিপি স্বাক্ষর করিয়া দিবেন ও ৮৩ ধারামতে স্থানীয় গবর্ণমেণ্ট যে ফী নির্দ্দিষ্ট করেন তিনি তজ্জন্য সেই ফী লইবেন ইতি।

রেজিষ্টরী বহীতে অনুসন্ধান লইবার অনুমতির কথা।

৬৪ ধারা। ৩৭ ধারায় ৬২ ও ৬৩ ধারার যে কথার উল্লেখ হইয়াছে তদ্ভিন্ন এই আইনের এই অধ্যায় রোমন কাথলিক লোকদের বিবাহের প্রতি খাটিবে না। কিন্তু ১৮৬৪ সালের ২৫ আইন রহিত হইবার পূর্ব্বে ঐ আইনের পঞ্চম অধ্যায়ের বিধানমতে রোমন কাথলিক লোকদের মধ্যে যে বিবাহ হইয়াছে তাহা যে এই আইনের কোন কথাদ্বারা অসিদ্ধ হইল, তাহার এমত অর্থ করিতে হইবে না ইতি।

কোনং বিবাহ ছাড়া রোমানকাথলিকদের প্রতি ষষ্ঠ অধ্যায় না বর্ত্তিবার কথা।

---

## সপ্তম অধ্যায়।

### দণ্ডের বিধি।

৬৫ ধারা। এই আইনমতে যে শপথ কি প্রতিজ্ঞা করিতে হয়, ও যে নোটিস কি সর্টিফিকট দিতে হয়, যদি কোন ব্যক্তি কাহারো বিবাহ হইবার উদ্দেশে জ্ঞানপূর্ব্বক অসত্যরূপে তদ্রূপ কোন শপথ কি প্রতিজ্ঞা করেন, কিম্বা কোন মিথ্যা নোটিসে কি সর্টিফিকটে স্বাক্ষর করেন, তবে সেই ব্যক্তি ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ১৯৩ ধারার নির্দ্দিষ্ট অপরাধের অপরাধী হইবেন ইতি।

বিবাহ হইবার উদ্দেশে মিথ্যা শপথ কি প্রতিজ্ঞা করিবার কি নোটিস কি সর্টিফিকট লইবার দণ্ডের কথা।

৬৬ ধারা। বিবাহ করণার্থে আইনমতে যে ব্যক্তির সম্মতি প্রয়োজন, যদি কোন পুরুষ কি স্ত্রী মিথ্যা করিয়া আপনাকে এমত ব্যক্তি বলিয়া প্রকাশ করে, ও সেই কথা মিথ্যা জানিয়া বিবাহের রেজিষ্ট্রারের দ্বারা সর্টিফিকট দেওয়া নিষেধ করেন, তবে সেই ব্যক্তি ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ২০৫ ধারার নির্দ্দিষ্ট অপরাধের অপরাধী বলিয়া জ্ঞান হইবে ইতি।

আপনাকে অন্য ব্যক্তি বলিয়া বিবাহের রেজিষ্ট্রারের সর্টিফিকট দেওয়া নিষেধ করিলে দণ্ডের কথা।

৬৭ ধারা। যাঁহাদের এক কি উভয় জন খ্রীষ্টীয় ধর্ম্মাবলম্বী এমত ব্যক্তিদের বিবাহ যে প্রদেশের মধ্যে সাধন হয়, সেই প্রদেশের বিবাহের রেজিষ্ট্রার সাহেবের অনুপস্থানে যদি অন্য ব্যক্তি এই আইনমতে বিবাহ সাধনের ক্ষমতাপ্রাপ্ত না হইলেও জ্ঞানপূর্ব্বক তাঁহাদের বিবাহ সাধন করেন, তবে সেই ব্যক্তির দশ বৎসর পর্য্যন্ত কারাদণ্ড হইতে পারিবে, এবং তাহার অর্থদণ্ডও হইতে পারিবে, অথবা সাত বৎসর কি তদধিক কাল কারাবদ্ধ হওনের পরিবর্ত্তে তাহার সাত বৎসরের অন্যূন ও দশ বৎসরের

উপযুক্ত ক্ষমতাপন্ন না হইয়া বিবাহ সাধন করিবার কথা।

a term of not less than seven years and not exceeding ten years;

or, if the offender be an European or American, to penal servitude according to the provisions of Act No. XXIV of 1855 (*to substitute penal servitude for the punishment of transportation in respect of European and American convicts, and to amend the law relating to the removal of such convicts*).

for solemnizing marriage out of proper time, or without witnesses;

**68.** Whoever knowingly and wilfully solemnizes a marriage between persons one or both of whom professes or profess the Christian Religion at any time other than between the hours of six in the morning and seven in the evening, or in the absence of at least two credible witnesses, shall be punished with imprisonment for a term which may extend to three years, and shall also be liable to fine.

excepting marriages solemnized under special license;

The provisions of this section shall not apply to marriages solemnized under special licenses granted by the Anglican Bishop of the Diocese or by his Commissary, nor to marriages performed between the hours of seven in the evening and six in the morning by a Clergyman of the Church of Rome, when he has received the general or special license in that behalf mentioned in section ten.

for solemnizing, without notice or within fourteen days after notice, marriage with minor;

**69.** Any Minister of Religion licensed to solemnize marriages under this Act, who, without a notice in writing, or when one of the parties to the marriage, not being a widower or widow, is a minor, and the required consent of the parents or guardian to such marriage has not been obtained, within fourteen days after the receipt by him of notice of such marriage, knowingly and wilfully solemnizes a marriage under Part III, shall be punished with imprisonment for a term which may extend to three years, and shall also be liable to fine.

for issuing certificate, or marrying, without publication of notice;

**70.** A Marriage Registrar under this Act, who commits any of the following offences;

(1) knowingly and wilfully issues any certificate for marriage, or solemnizes any marriage, without publishing or affixing in some conspicuous place the notice of such marriage as directed by this Act;

অনধিক কাল দ্বীপান্তর প্রেরণ দণ্ডের আজ্ঞা হইতে পারিবে।

সেই অপরাধী যদি ইউরোপীয় কি আমেরিকা দেশীয় লোক হয়, তবে ১৮৫৫ সালের ২৪ আইনের (অর্থাৎ ইউরোপীয় ও আমেরিকা দেশীয় বন্দুয়ানেরদের দ্বীপান্তর প্রেরণ দণ্ডের পরিবর্ত্তে খাটনির দণ্ড নিরূপণকরণের আর ঐ প্রকার বন্দুয়ানদিগকে স্থানান্তর করিবার আইন সংশোধন করণের আইনের) বিধানমতে তাহার দণ্ডরূপ পরিশ্রম করণের আজ্ঞা হইতে পারিবে ইতি।

পূর্ব্বাহ্ন ৬ ঘণ্টা ও অপরাহ্ন ৭ ঘণ্টার মধ্য কোন সময় ভিন্ন অন্য সময়ে কিম্বা সাক্ষিদের অনুপস্থানে বিবাহ সাধনের দণ্ডের কথা।

৬৮ ধারা। বিবাহার্থি ব্যক্তিদের এক কি উভয় জন খ্রীষ্টীয় ধর্ম্মাবলম্বী হইলে যদি কোন ব্যক্তি জ্ঞানপূর্ব্বক ও ইচ্ছাক্রমে পূর্ব্বাহ্নের ৬ ঘণ্টা ও অপরাহ্নের ৭ ঘণ্টার মধ্যবর্ত্তি সময়ভিন্ন কোন সময়ে কিম্বা অন্যূন দুই জন প্রামাণিক সাক্ষী না থাকিলে সেই ব্যক্তিদের বিবাহ সাধন করে, তবে সে তিন বৎসর পর্য্যন্ত কারাবদ্ধ হইতে পারিবে, এবং তাহার অর্থদণ্ডও হইতে পারিবে ইতি।

কিন্তু বিশেষ অনুমতি লইয়া যে বিবাহ সাধন হয়, তৎপ্রতি এই বিধি না খাটিবার কথা।

ডৈওসীসের আঙ্গলিকান বিশপ সাহেবের কিম্বা তাঁহার কমিসরি সাহেবের দত্ত বিশেষ অনুমতিপত্রের বলে যে২ বিবাহ সাধন হয়, তাহার প্রতি এই ধারার বিধান বর্ত্তিবে না। এবং চর্চ অফ রোমের যে কোন পাদরী সন্ধ্যাকালের ৭ ঘণ্টার ও প্রাতঃকালের ৬ ঘণ্টার মধ্যে কোন বিবাহ সাধন করেন, তিনি যদি ১০ ধারার আদেশানুসারে তদর্থে সাধারণ কি বিশেষ অনুমতিপত্র পাইয়া থাকেন, তবে উক্ত বিধান সেই বিবাহের প্রতিও বর্ত্তিবে না ইতি।

নোটিস বিনা কিম্বা একতর ব্যক্তি অপ্রাপ্ত ব্যবহার হইলে নোটিস পাইবার পর চৌদ্দ দিনের মধ্যে বিবাহ সাধনের দণ্ডের কথা।

৬৯ ধারা। এই আইনমতে বিবাহ সাধন করিবার অনুমতিপত্র প্রাপ্ত কোন ধর্ম্মাচার্য্য লিখিত নোটিস না পাইলে, কিম্বা এক জন অপ্রাপ্তব্যবহার হইলে, অথচ মৃতদার কি বিধবা না হইয়া তাহারদের বিবাহ বিষয়ে প্রয়োজনমতে পিতামাতার কি অভিভাবকের অনুমতি না পাইলে যদি ঐ বিবাহের নোটিস পাইলে পর চতুর্দ্দশ দিনের মধ্যে জ্ঞানপূর্ব্বক ও ইচ্ছাক্রমে তৃতীয় অধ্যায়মতে সেই বিবাহ সাধন করেন, তবে তিনি তিন বৎসরের অনধিক কাল কারাবদ্ধ হইবেন, এবং তাঁহার অর্থদণ্ডও হইতে পারিবে ইতি।

নোটিস প্রভৃতি প্রকাশ না করিয়া সর্টিফিকট দিবার কি বিবাহ সাধন করিবার দণ্ডের কথা।

৭০ ধারা। এই আইনের বিধানমতে বিবাহের রেজিষ্ট্রারের পদে নিযুক্ত কোন ব্যক্তি যদি নিম্নলিখিত কোন অপরাধ করে অর্থাৎ—

(১) এই আইনের বিধানমতে বিবাহের নোটিস প্রকাশ না করিয়া কিম্বা কোন প্রকাশ স্থানে না লটকাইয়া জ্ঞানপূর্ব্বক ও ইচ্ছাক্রমে বিবাহের সর্টিফিকট দেন কিম্বা বিবাহ সাধন করেন,

(2) after the expiration of two months after a certificate in respect of a marriage shall have been issued by him, solemnizes such marriage;

*marrying after expiry of certificate;*

(3) without an order of a competent Court authorizing him to do so, solemnizes any marriage when one of the persons intending marriage (not being a widower or widow) is a minor before the expiration of fourteen days after the receipt of such notice, or without sending, by the post or otherwise, a copy of such notice of marriage to the Senior Marriage Registrar of the district (if there be more Marriage Registrars of the district than one), and, if he himself be not the Senior Marriage Registrar;

*solemnizing marriage with minor within fourteen days, without authority of Court, or without sending copy of notice;*

(4) issues any certificate, the issue of which shall have been prohibited as in this Act provided by any person authorized to prohibit the issue thereof,

*issuing certificate against authorized prohibition.*

shall be punished with imprisonment for a term which may extend to five years, and shall also be liable to fine

**71.** Any Marriage Registrar knowingly and wilfully issuing any certificate for marriage after the expiration of three months after the notice has been entered by him as aforesaid, or knowingly and wilfully issuing, without the order of a competent Court authorizing him so to do, any certificate for marriage, where one of the parties intending marriage (not being a widower or widow) is under twenty-one years of age, before the expiration of fourteen days after the entry of such notice or any certificate the issue of which has been forbidden as aforesaid by any person authorized to forbid such issue, shall be deemed to have committed an offence under section one hundred and sixty-six of the Indian Penal Code.

*for issuing certificate after expiry of notice, or, in case of minor, within fourteen days after notice, or against authorized forbiddal;*

**72.** Whoever, being a person authorized under the provisions of this Act to solemnize a marriage,

*for unauthorizedly marrying according to usage of— the Church of England,*

and not being a Clergyman of the Church of England, solemnizing a marriage after due publication of banns or under a license from the Anglican Bishop of the Diocese or a surrogate duly authorized in that behalf,

or, not being a Clergyman of the Church of Scotland, solemnizing a marriage according to the rules, rites, ceremonies, and customs of that church,

*or Church of Scotland,*

[*Government Gazette*, 16*th April* 1872.]

(২) কিম্বা কোন বিবাহের সর্টিফিকট দেওন অবধি দুই মাস অতীত হইলে পর যদি সেই বিবাহ সাধন করেন,

*সর্টিফিকটের মিয়াদ অতীত হইলে পর বিবাহ সাধন করিবার কথা।*

(৩) কিম্বা বিবাহার্থি ব্যক্তিদের এক জন বিধবা কি মৃতদার না হইয়া অপ্রাপ্ত-ব্যবহার হইলে উক্ত নোটিস প্রাপ্ত হইলে পর ১৪ দিনের মধ্যে তিনি উপযুক্ত ক্ষমতাপন্ন আদালতের আজ্ঞাক্রমে অনুমতি না পাইলেও যদি বিবাহ সাধন করেন কিম্বা সেই জিলাতে দুই কি অধিক জন বিবাহের রেজিষ্ট্রার থাকিলে আপনি জিলার বিবাহের পদজ্যেষ্ঠ রেজিষ্ট্রার না হইলেও যদি প্রদেশের বিবাহ বিষয়ক পদজ্যেষ্ঠ রেজিষ্ট্রার সাহেবের নিকটে ডাকযোগে কি প্রকারান্তরে ঐ বিবাহ বিষয়ক নোটিসের প্রতিলিপি প্রেরণ না করিয়া বিবাহ সাধন করেন,

*কোর্টের অনুমতি ভিন্ন কিম্বা নোটিসের প্রতিলিপি না পাঠাইয়া চৌদ্দ দিনের মধ্যে অপ্রাপ্ত ব্যবহারের বিবাহ সাধন করিবার কথা।*

(৪) অথবা ঐ সর্টিফিকট দেওনে নিষেধ করিতে ক্ষমতাপন্ন কোন ব্যক্তি এই আইনের বিধানমতে নিষেধ করিলেও যদি কোন সর্টিফিকট দেন,

*ক্ষমতাপন্ন ব্যক্তি নিষেধ করিলেও বিবাহ সাধন করিবার কথা।*

তবে তিনি পাঁচ বৎসরের অনধিককাল কারাবদ্ধ হইবেন, এবং তাঁহার অর্থদণ্ডও হইতে পারিবে ইতি।

৭১ ধারা। বিবাহের কোন রেজিষ্ট্রার পূর্ব্বোক্তমতে নোটিস লিখিলে পর তিন মাস গত হইলেও যদি জানিয়া শুনিয়া ও ইচ্ছাপূর্ব্বক বিবাহের কোন সর্টিফিকট দেন কিম্বা বিবাহার্থি একতর ব্যক্তি মৃতদার কি বিধবা না হইয়া একবিংশ বৎসরের ন্যূন বয়স্ক হইলেও এবং উপযুক্ত ক্ষমতাপন্ন আদালতের স্থানে সর্টিফিকট দিবার আজ্ঞা প্রাপ্ত না হইলেও এবং বিবাহের সর্টিফিকট দিতে নিষেধ করিবার ক্ষমতাপন্ন কোন ব্যক্তি পূর্ব্বোক্তমতে সর্টিফিকট দেওয়া নিষেধ করিলেও যদি ঐ নোটিস লিখিবার পর চতুর্দ্দশ দিনের মধ্যে জানিয়া শুনিয়া ও ইচ্ছাপূর্ব্বক কোন সর্টিফিকট দেন, তবে তিনি ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ১৬৬ ধারায় নির্দ্দিষ্ট অপরাধ করিয়াছেন এমত জ্ঞান হইবে ইতি।

*নোটিসের মিয়াদ ফুরাইলে পর কিম্বা একতর ব্যক্তি অপ্রাপ্ত ব্যবহার হইলে চতুর্দ্দশ দিনের মধ্যে কিম্বা যাঁহার ক্ষমতা আছে এমত ব্যক্তি নিষেধ করিলে সর্টিফিকট দিবার দণ্ডের কথা।*

৭২ ধারা। চর্চ অফ ইঙ্গলণ্ডের যে পাদরী রীতিমতে বান প্রকাশ করণক্রমে কিম্বা ডৈওসীসের আঙ্গলিকান বিশপ সাহেবের কি তদর্থে ক্ষমতাপন্ন কোন সরোগেটের দত্ত অনুমতিপত্র বলে বিবাহ সাধন করেন,

*এই আইনমতে চর্চ অফ ইঙ্গলণ্ডের,*

অথবা চর্চ অফ স্কটলণ্ডের যে পাদরী সেই মণ্ডলীর প্রথা ও রীতি ও ব্যবহার ও আচারানুসারে বিবাহ সাধন করেন,

*কি চর্চ অফ স্কটলণ্ডের।*

or, not being a Clergyman of the Church of Rome, solemnizing a marriage according to the rites, rules, ceremonies, and customs of that church,

or Church of Rome;

knowingly and wilfully issues any certificate for marriage under this Act, or solemnizes any marriage between such persons as aforesaid, without publishing, or causing to be affixed, the notice of such marriage as directed in Part III of this Act, or after the expiration of two months after the certificate shall have been issued by him;

for issuing certificate or marrying without publishing notice,

or after expiry of certificate;

or knowingly and wilfully issues any certificate for marriage, or solemnizes a marriage between such persons when one of the persons intending marriage, not being a widower or widow, is a minor, before the expiration of fourteen days after the receipt of notice of such marriage, or without sending, by the post or otherwise, a copy of such notice to the Marriage Registrar, or, if there be more Marriage Registrars than one, to the Senior Marriage Registrar of the district;

for issuing certificate for, or solemnizing, marriage with minor, within fourteen days after notice;

or knowingly and wilfully issues any certificate, the issue of which has been forbidden under this Act by any person authorized to forbid the issue;

for issuing certificate authorizedly forbidden;

or knowingly and wilfully solemnizes any marriage forbidden by any person authorized to forbid the same,

for solemnizing marriage authorizedly forbidden.

shall be punished with imprisonment for a term which may extend to four years, and shall also be liable to fine.

**73.** Whoever, not being licensed to grant a certificate of marriage under Part VI of this Act, grants such certificate intending thereby to make it appear that he is so licensed, shall be punished with imprisonment for a term which may extend to five years, and shall also be liable to fine.

for unlicensed person granting certificate pretending to be licensed;

অথবা চর্চ অফ রোমের যে পাদরী সেই মণ্ডলীর প্রথা ও রীতি ও ব্যবহার ও আচারানুসারে বিবাহ সাধন করেন, এমত পাদরী ভিন্ন অন্য যে কোন ব্যক্তি এই আইনের বিধানমতে বিবাহ সাধনের ক্ষমতা পান

কি চর্চ অফ রোমের ব্যবহারমতে বিবাহ সাধন করিবার ক্ষমতাপ্রাপ্ত না হইয়া

তিনি যদি এই আইনের তৃতীয় অধ্যায়ের আদেশমতে পূর্ব্বোক্ত লোকদের বিবাহের নোটিস প্রকাশ না করিয়া কি না লটকাইয়া জ্ঞানপূর্ব্বক ও ইচ্ছাক্রমে এই আইনমত বিবাহের কোন সর্টিফিকট দেন কিম্বা উক্ত প্রকার ব্যক্তিদের বিবাহ সাধন করেন, অথবা সর্টিফিকট দেওনের সময়াবধি দুই মাস অতীত হইলে পর যদি তাঁহাদের বিবাহ সাধন করেন,

কিংবা নোটিস প্রকাশ না করিয়া সর্টিফিকট দেওনের কি বিবাহ সাধন করিবার

কিম্বা সর্টিফিকটের মিয়াদ ফুরাইলে পর

অথবা বিবাহার্থি ব্যক্তিদের এক জন বিধবা কি মৃতদার না হইয়া অপ্রাপ্তব্যবহার হইলে, ঐ বিবাহের নোটিস পাইবার সময়াবধি ১৪ দিনের অবসান অপেক্ষা না করিয়া, কিম্বা জিলার বিবাহের রেজিষ্ট্রার সাহেবের নিকটে কিম্বা দুই কি অধিক জন বিবাহের রেজিষ্ট্রার থাকিলে জিলার বিবাহের পদজ্যেষ্ঠ রেজিষ্ট্রারের নিকটে ডাকযোগে কি প্রকারান্তরে ঐ নোটিসের প্রতিলিপি প্রেরণ না করিয়া যদি জ্ঞানপূর্ব্বক ও ইচ্ছাক্রমে বিবাহের কোন সর্টিফিকট দেন কিম্বা ঐ ব্যক্তিদের বিবাহ সাধন করেন,

নোটিস পাইলে পর চতুর্দ্দশ দিনের মধ্যে অপ্রাপ্তব্যবহারের বিবাহের সর্টিফিকট দিবার কি বিবাহ সাধন করিবার

কিম্বা সর্টিফিকট দেওয়া নিষেধ করিবার ক্ষমতাপন্ন কোন ব্যক্তি এই আইনমতে নিষেধ করিলেও যদি জ্ঞানপূর্ব্বক ও ইচ্ছাক্রমে সর্টিফিকট দেন,

ক্ষমতাপন্ন ব্যক্তি দ্বারা নিষিদ্ধ হইলেও সর্টিফিকট দেওনের

কিম্বা কোন বিবাহ নিষেধ করণে ক্ষমতাপন্ন কোন ব্যক্তি নিষেধ করিলেও যদি জ্ঞানপূর্ব্বক ও ইচ্ছাক্রমে বিবাহ সাধন করেন,

ক্ষমতাপন্ন ব্যক্তি দ্বারা নিষিদ্ধ হইলেও বিবাহ সাধন করিবার কথা।

তবে সেই ব্যক্তি চারি বৎসরের অনধিক কাল কারাবদ্ধ হইবেন, এবং তাঁহার অর্থদণ্ডও হইতে পারিবে ইতি।

৭৩ ধারা। যে ব্যক্তি এই আইনের ষষ্ঠ অধ্যায়মতে বিবাহের সর্টিফিকট দিবার অনুমতিপত্র প্রাপ্ত হন নাই, এমত কোন ব্যক্তি যদি আপনাকে তদ্রূপ অনুমতিপত্রপ্রাপ্ত দেখাইবার অভিপ্রায়ে তদ্রূপ সর্টিফিকট দেন, তবে সেই ব্যক্তি পাঁচ বৎসরের অনধিক কাল কারাবদ্ধ হইবেন এবং তাঁহার অর্থদণ্ডও হইতে পারিবে ইতি।

কোন ব্যক্তি অনুমতিপত্র না পাইয়াও অনুমতিপত্র পাইলাম বলিয়া সর্টিফিকট দিবার দণ্ডের কথা।

**74.** Whoever wilfully destroys or injures, or causes to be destroyed or injured, any Register book or the counterfoil certificates thereof, or any part thereof, or any authenticated extract therefrom,

*For destroying or falsifying Register books.*

or falsely makes or counterfeits any part of such Register book or counterfoil certificates,

or wilfully inserts, or causes to be inserted, any false entry in any such Register book or counterfoil certificate or authenticated extract,

shall be punished with imprisonment for a term which may extend to seven years, and shall also be liable to fine.

**75.** All prosecutions under this Act shall be commenced within the space of two years after the offence is committed.

*Limitation of prosecutions.*

## PART VIII.

### Miscellaneous.

**76.** No European British subject and no person domiciled in any country by the law of which polygamy is prohibited shall acquire a right to practise polygamy by any change in his religious belief.

*Bar of right, by change of religion, to practise polygamy.*

**77.** If any person who has contracted any such marriage as is provided for by this Act, or any other marriage which by the law to which he is subject would render any subsequent marriage during its continuance illegal, marries any other person during the continuance of such marriage, he shall, whatever religion he may profess at the time of such subsequent marriage, be deemed guilty of the offence described in section four hundred and ninety-four of the Indian Penal Code, and every such subsequent marriage shall be void.

*Punishment for marrying again during continuance of marriage under law forbidding polygamy.*

**78.** Whenever any marriage has been solemnized in accordance with the provisions of sections four and five, it shall not be void merely on account of any irregularity in respect any of the following matters, namely.

*What matters need not be proved in respect of marriage in accordance with Act.*

(1).—Any statement made in regard to the dwelling of the persons married, or the consent of any person whose consent to such marriage is required by law:

৭৪ ধারা। কোন ব্যক্তি যদি পূর্ব্বোক্ত প্রকারের কোন রেজিষ্টরী বহি কিম্বা তাহার অনুলিপিপত্রের সর্টিফিকট কি তাহার কোন অংশ কি তাহাহইতে উদ্ধৃত কোন প্রামাণিক কথা ইচ্ছাপূর্ব্বক নষ্ট করে কি করায় কি তাহার ক্ষতি করে কি করায়,

*রেজিষ্টর বহি কি অসত্য করিবার দণ্ডের কথা।*

কিম্বা যদি উক্ত রেজিষ্টরী বহীর কি অনুলিপিপত্রের সর্টিফিকটের কোন অংশ মিথ্যা করে কি কৃত্রিম করে

অথবা যদি উক্ত কোন রেজিষ্টরী বহীতে কিম্বা তাহার অনুলিপিপত্রের সর্টিফিকটে কি তাহাহইতে উদ্ধৃত কোন প্রামাণিক কথাতে ইচ্ছাপূর্ব্বক কোন মিথ্যা কথা লেখে কি লেখায়,

তবে সেই ব্যক্তি সাত বৎসরের অনধিক কাল কারাবদ্ধ হইবে এবং তাহার অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

৭৫ ধারা। এই আইনমতে অভিযোগ করিতে হইলে অপরাধ হইবার পর দুই বৎসরের মধ্যে তাহা উপস্থিত করিতে হইবে ইতি।

*যে সময়ের মধ্যে অভিযোগ উপস্থিত করা যাইতে পারিবে তাহার কথা।*

অষ্টম অধ্যায়।

বিবিধ বিধি।

৭৬ ধারা। ইউরোপীয় কোন ব্রিটনীয় প্রজা এবং যে দেশের ব্যবস্থামতে বহুবিবাহ নিষিদ্ধ হয় সেই দেশের কোন ব্যক্তি আপন ধর্ম্মসম্বন্ধীয় বিশ্বাস পরিবর্ত্তন করিয়া বহু স্ত্রী বিবাহ করিবার অধিকার পাইতে পারিবে না।

*ধর্ম্ম পরিবর্ত্তন দ্বারা বহু বিবাহ করিবার ক্ষমতা নিষিদ্ধ হওয়ার কথা।*

৭৭ ধারা। কোন ব্যক্তি এই আইনের বিধানমতে কিম্বা তিনি অন্য যে ব্যবস্থার অধীন থাকেন সেই ব্যবস্থার বিধানমতে বিবাহ করিলে তাহার বিবাহিত সেই স্ত্রী কি স্বামী থাকিতে যদি অন্য স্ত্রীকে কি স্বামিকে গ্রহণ করা অবৈধ হয়, তবে সেই স্ত্রী কি স্বামি বর্ত্তমান থাকিতে পুনর্ব্বার বিবাহ করিলে সেই বিবাহকরণ সময়ে যে ধর্ম্মমতাবলম্বী হউন তিনি ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ৪৯৪ ধারার নির্দ্দিষ্ট অপরাধের অপরাধী বলিয়া জ্ঞান হইবে ও দ্বিতীয় আদি সেই বিবাহ অসিদ্ধ হইবে ইতি।

*যে আইনে বহুবিবাহ নিষিদ্ধ হয় সেই আইনমতে বিবাহিত স্বামী কি স্ত্রী থাকিতে অন্য স্ত্রী কি স্বামী গ্রহণ করিবার দণ্ডের কথা।*

৭৮ ধারা। এই আইনের ৪ ও ৫ ধারার বিধানানুসারে বিবাহ সাধন করা গেলে পর নিম্নলিখিত কোন বিষয়ে নিয়মানুসারে কার্য্য হয় নাই বলিয়া কেবল এই কারণে ঐ বিবাহ অসিদ্ধ হইবে না। বিশেষতঃ

*এই আইনের বিধানমতে বিবাহ হইলে যেং বিষয়ের প্রমাণ করার প্রয়োজন নাই তাহার কথা।*

(১) বিবাহিত ব্যক্তিদের বাসস্থানের বিষয়ে কিম্বা আইনমতে সেই বিবাহ হইবার পূর্ব্বে যাহার অনুমতি প্রাপণ আবশ্যক তাহার অনুমতি বিষয়ক কোন উক্তি।

ation of such power and jurisdiction, and to offences committed by British subjects beyond the limits of British India, and to the extradition of criminals; It is enacted as follows:—

করণ ও সেই ক্ষমতা অর্পণ করণবিষয়ক এবং ব্রিটনীয় প্রজারা ব্রিটনীয় ভারতবর্ষের সীমার বহির্ভূত স্থানে অপরাধ করিলে তদ্বিষয়ক এবং অপরাধিদিগকে স্বদেশে ফিরিয়া পাঠাইবার বিষয়ক আইন সংগ্রহ ও সংশোধন করা বিহিত এই২ হেতু নিম্নলিখিত বিধান করা গেল।

Short title.

1. This Act may be called "The Foreign Jurisdiction and Extradition Act, 1872":

সংক্ষেপ নামের কথা।

১ ধারা। এই আইন 'ভিন্নদেশের বিচারাধিপত্য বিষয়ক এবং অপরাধিদিগকে স্ব২ দেশে প্রেরণবিষয়ক আইন" নামে খ্যাত হইতে পারিবে।

Extent

It extends to the whole of British India;

যত দূর ব্যাপ্ত হইবে তাহার কথা।

এই আইন ব্রিটনীয় ভারতবর্ষের সমস্ত দেশ ব্যাপ্ত হইবে।

to all Native Indian subjects of Her Majesty without and beyond the Indian territories under the dominion of Her Majesty; and

এবং শ্রীশ্রীমতী মহারাণীর ভারতবর্ষীয় যে প্রজারা শ্রীশ্রীমতীর শাসনাধীন ভারতবর্ষীয় দেশের বহির্ভূত স্থানে বাস করেন তাঁহারদের প্রতি

to all European British subjects within the dominions of Princes and States in India in alliance with Her Majesty;

এবং ভারতবর্ষীয় যে রাজগণ শ্রীশ্রীমতীর সঙ্গে সন্ধিবদ্ধ আছেন তাঁহারদের রাজ্যাধিকার ও দেশ নিবাসি ইউরোপীয় ব্রিটনীয় সকল প্রজার প্রতি বর্ত্তিবে।

Commencement.

and it shall come into force on the passing thereof.

যে অবধি প্রচলিত হইবে তাহার কথা।

ও বিধিবদ্ধ হওনের সময়াবধি প্রচলিত হইবে ইতি।

2. The enactments mentioned in the first schedule hereto annexed are repealed to the extent specified in the third column thereof.

Repeal of enactments

যে২ আইন রহিত হইল তাহার কথা।

২ ধারা। এই আইনের প্রথম তফসীলে যে২ আইনের উল্লেখ হইয়াছে, ঐ তফসীলের তৃতীয় ঘরে যত দূর নির্দ্ধারিত হইল সেই২ আইন তত দূর রহিত হইবে ইতি।

"Political Agent" defined.

3. In this Act the expression 'Political Agent' means and includes—

পলিটিকাল এজেন্ট এই শব্দের অর্থের কথা।

৩ ধারা। এই আইনে "পলিটিকাল এজেন্ট" শব্দে নিম্নলিখিত ব্যক্তিদিগকে বুঝাইবে ও তাঁহারা সেই শব্দে গণ্য।

(1) the principal officer representing the British Indian Government in any territory or place beyond the limits of British India;

(১) ব্রিটনীয় ভারতবর্ষের সীমার বহির্ভূত কোন দেশের কি স্থানে প্রধান যে কর্ত্তৃপক্ষ ব্রিটনীয় ভারতবর্ষের গবর্ণমেণ্টের স্থলাভিষিক্তস্বরূপ হন তিনি।

(2) any officer in British India appointed by the Governor General in Council or the Governor in Council of the Presidency of Fort St. George or Bombay, to exercise all or any of the powers of a Political Agent under this Act for any place not forming part of British India;

(২) মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেব কিম্বা মান্দ্রাজ কি বোম্বাই প্রেসীডেন্সীর মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর সাহেব এই আইনমতে ব্রিটনীয় ভারতবর্ষের একাংশ ভিন্ন কোন দেশের পলিটিকাল এজেন্টস্বরূপ কর্ম্ম করণার্থে ব্রিটনীয় ভারতবর্ষস্থ যে কর্ম্মকারককে নিযুক্ত করেন তিনি।

"Native State."

'Native State' means,

in reference to Native Indian subjects of Her Majesty, all places without and beyond the Indian territories under the dominion of Her Majesty; and,

"এদেশীয় রাজ্যাধিকার।"

শ্রীশ্রীমতী মহারাণীর ভারতবর্ষীয় প্রজাসম্পর্কে "এতদ্দেশীয় রাজ্যাধিকার" শব্দ প্রয়োগ হইলে, শ্রীশ্রীমতী মহারাণীর শাসনাধীন ভারতবর্ষ দেশের বহির্ভূত সকল দেশ বুঝাইবে।

in reference to European British subjects, the dominions of Princes and States in India in alliance with Her Majesty.

এবং ইউরোপীয় ব্রিটনীয় প্রজাদের সম্পর্কে ঐ শব্দ প্রয়োগ হইলে, শ্রীশ্রীমতী মহারাণীর সহিত সন্ধিবদ্ধ ভারতবর্ষস্থ রাজগণের ও রাজ্যাধিকারির শাসনাধীন দেশ বুঝাইবে ইতি।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭২। ৭ মে।]

### POWERS OF BRITISH OFFICERS IN PLACES BEYOND BRITISH INDIA.

### ব্রিটনীয় ভারতবর্ষের বহিস্কৃত স্থানে ব্রিটনীয় কর্তৃপক্ষদের ক্ষমতার কথা।

Exercise of powers of Governor General in places beyond British India, and delegation thereof

**4.** The Governor General in Council may exercise any power or jurisdiction, which the Governor General in Council now has, or may at any time hereafter have, within any country or place beyond the limits of British India; and may delegate the same, to any servant of the British Indian Government, in such manner and to such extent as to the Governor General in Council from time to time seems fit.

ব্রিটনীয় ভারতবর্ষের বহির্ভূত স্থানে গবরনর জেনরলের ক্ষমতামত কার্য্য করণের ও অন্যের প্রতি তদর্পণের কথা।

৪ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেবের যে ক্ষমতা ও বিচারাধিপত্য আছে কিম্বা পশ্চাৎ যে ক্ষমতা ও বিচারাধিপত্য হইবে, মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেব ব্রিটনীয় ভারতবর্ষের সীমার বহির্ভূত কোন দেশে কি স্থানে সেই ক্ষমতা ও বিচারাধিপত্যক্রমে কর্ম্ম করিতে পারিবেন। এবং মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেব সময়ে২ যে প্রকারে ও যত দূর বিহিত বোধ করেন ব্রিটনীয় ভারতবর্ষের গবর্ণমেণ্টের কোন কার্য্যকারকের প্রতি সেই প্রকারে ও তত দূর সেই ক্ষমতা ও বিচারাধিপত্য প্রদান করিতে পারিবেন ইতি।

Notification of exercise or delegation of such powers.

**5.** A notification in the *Gazette of India* of the exercise by the Governor General in Council of any such power or jurisdiction, and of the delegation thereof by him to any person or class of persons, and of the rules of procedure or other conditions to which such persons are to conform, and of the local area within which their powers are to be exercised, shall be conclusive proof in any Court of the truth of the matters stated in the notification.

সেই ক্ষমতামতে কার্য্য করণের ও তদর্পণের নোটিস দিবার কথা।

৫ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেবের উক্ত কোন ক্ষমতা কি বিচারাধিপত্যক্রমে কার্য্য করণে, এবং কোন ব্যক্তির কি লোকসম্প্রদায়ের প্রতি সেই ক্ষমতাদির অর্পণ হওয়াতে, ও কার্য্য প্রণালীর যে বিধি কি অন্য নিয়মানুসারে তাঁহারদের ঐ কার্য্য করিতে হইবে তদ্বিষয়ের, এবং স্থানীয় যে সীমার মধ্যে তাঁহারদের সেই ক্ষমতানুসারে কার্য্য করিতে হইবে ইণ্ডিয়া গেজেটে তদ্বিষয়ের জ্ঞাপনপত্র প্রকাশ হইলে কোন আদালতে সেই জ্ঞাপনপত্রের উল্লিখিত কথার সত্যতা বিষয়ে সেই জ্ঞাপনপত্রই সিদ্ধান্ত প্রমাণ হইবে ইতি।

Appointment, powers and jurisdiction of Justices of the Peace

**6.** The Governor General in Council may appoint any European British subject, either by name or by virtue of his office, in any such country or place, to be a Justice of the Peace; and every such Justice of the Peace shall have all the powers conferred on Magistrates of the first class, who are Justices of the Peace and European British subjects, by any law for the time being in force in British India relating to Criminal Procedure. The Governor General in Council may direct to what Court, having jurisdiction over European British subjects, any such Justice of the Peace is to commit for trial.

শান্তিরক্ষার্থ জষ্টিসদের নিয়োগ ও ক্ষমতা ও বিচারাধিপত্যের কথা।

৬ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেব উক্ত কোন দেশের কি স্থানের ইউরোপীয় কোন ব্রিটনীয় প্রজার নাম করিয়া কিম্বা তাঁহার কোন পদোপলক্ষে তাঁহাকে তথায় শান্তিরক্ষার্থ জষ্টিসস্বরূপ নিযুক্ত করিতে পারিবেন। ব্রিটনীয় ভারতবর্ষের মধ্যে ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক যে আইন যৎকালে প্রচলিত থাকে সেই আইনঅনুসারে প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটরা শান্তিরক্ষার্থ জষ্টিস ও ইউরোপীয় ব্রিটনীয় প্রজা হইলে তাঁহারদের যে সকল ক্ষমতা থাকে শান্তিরক্ষার্থ উক্ত প্রত্যেক জষ্টিসের সেই ক্ষমতা থাকিবে। শান্তিরক্ষার্থ উক্ত জষ্টিস সাহেব ইউরোপীয় ব্রিটনীয় প্রজাদের বিচারাধিপত্যবিশিষ্ট যে আদালতের বিচারার্থে তদ্রূপ ব্যক্তিদিগকে সমর্পণ করিতে পারিবেন, মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেব তাহা নির্ণয় করিবেন ইতি।

Confirmation of existing Political Agents and Justices

**7.** All Political Agents and all Justices of the Peace, heretofore appointed by the Governor General in Council or the Governor in Council of the Presidency of Fort St. George or Bombay, in any such country or place as aforesaid, shall be deemed to be and to have been ap-

বর্ত্তমান পলিটিকল এজেণ্ট ও জষ্টিসদের স্থায়ী হইবার কথা।

৭ ধারা। ইতিপূর্ব্বে পূর্ব্বোক্ত কোন দেশে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল কর্তৃক কিম্বা মান্দ্রাজ কি বোম্বাই প্রেসীডেন্সীর মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর সাহেব কর্তৃক যত জন পলিটিকল এজেণ্ট ও শান্তিরক্ষার্থ যত জন জষ্টিস নিযুক্ত করা যায়

pointed, and to have and to have had jurisdiction, under the provisions of this Act.

যাঁহারা এই আইনের বিধানমতে সংস্থাপিত ও নিযুক্ত হইলেন ও আছেন এবং এই আইনের বিধানমতে বিচারাধিপত্য প্রাপ্ত আছেন ও ছিলেন বলিয়া জ্ঞান হইবে ইতি।

Extension of criminal law of British India to British subjects in Native States.

**8.** The law relating to offences and to Criminal Procedure, for the time being in force in British India shall, subject as to Procedure to such modifications as the Governor General in Council from time to time directs, extend to all British subjects, European and Native, in Native States.

অপরাধ বিষয়ক ব্রিটনীয় ভারতবর্ষের আইন এদেশীয় রাজ্যাধিকারগত ব্রিটনীয় প্রজাদের প্রতি বর্ত্তিবার কথা।

৮ ধারা। ব্রিটনীয় ভারতবর্ষে অপরাধ ও ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক যে আইন যৎকালে প্রচলিত থাকে কার্য্যপ্রণালী বিষয়ে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্নর জেনরল সাহেব সময়ে২ যদ্রূপে মতান্তর করিবার আজ্ঞা করেন তদ্রূপে কার্য্য করিয়া সেই আইন এতদ্দেশীয় রাজ্যাধিকারবাসি ইউরোপীয় ও এদেশীয় সকল ব্রিটনীয় প্রজার প্রতি বর্ত্তিবে ইতি।

INQUIRIES IN BRITISH INDIA INTO CRIMES COMMITTED BY BRITISH SUBJECTS IN PLACES BEYOND BRITISH INDIA.

ব্রিটনীয় ভারতবর্ষের বহির্ভূত স্থানে ব্রিটনীয় প্রজাদের কৃত অপরাধ বিষয়ে ব্রিটনীয় ভারতবর্ষে অনুসন্ধান লইবার কথা।

Liability of British subjects for offences committed in Native States.

**9.** All British subjects, European and Native, in British India, may be dealt with, in respect of offences committed by them in any Native State, as if such offences had been committed in any place, within British India, in which any such subject may be or may be found:

ব্রিটনীয় প্রজারা এদেশীয় রাজ্যাধিকারে অপরাধ করিলে তাহারদের দায়ের কথা।

৯ ধারা। ইউরোপীয় ও এদেশীয় কোন ব্রিটনীয় প্রজা এদেশীয় রাজ্যাধিকারে অপরাধ করিয়া ব্রিটনীয় ভারতবর্ষের অন্তর্গত কোন স্থানে থাকিলে কিম্বা তাহাকে সেই স্থানে পাওয় গেলে সেই স্থানেই অপরাধ করার ন্যায় ব্রিটনীয় ভারতবর্ষে তাহার সেই অপরাধহেতুক বিচারাদি হইতে পারিবে।

Political Agent to certify fitness of inquiry into charge.

Provided that no charge as to any such offence shall be inquired into in British India, unless the Political Agent, if there be such, for the territory, in which the offence is said to have been committed, certifies that, in his opinion, the charge is one which ought to be enquired into in British India:

অভিযোগের অনুসন্ধান লওয়া উচিত এই বিষয়ে পলিটিকাল এজেন্টের সর্টিফিকট দিবার কথা।

পরন্তু যে দেশে সেই অপরাধ করা গিয়াছে বলিয়া প্রকাশ হয় সেই দেশের পলিটিকাল এজেন্ট সাহেব থাকিলে তিনি ব্রিটনীয় ভারতবর্ষে সেই অভিযোগের অনুসন্ধান করা উচিত বলিয়া আপন অভিমতের সর্টিফিকট না দিলে ব্রিটনীয় ভারতবর্ষে উক্ত কোন অপরাধ বিষয়ক অভিযোগের অনুসন্ধান লওয়া যাইবে না।

Provided also that any proceedings taken against any person under this section, which would be a bar to subsequent proceedings against such person for the same offence, if such offence had been committed in British India, shall be a bar against further proceedings against him, under this Act, in respect of the same offence in any Native State.

আরো এই ধারামতে কোন ব্যক্তির বিপক্ষে কোন কার্য্যানুষ্ঠান হইলে পর, ব্রিটনীয় ভারতবর্ষে সেই অপরাধ করা গেলে যদি সেই অপরাধের নিমিত্ত পশ্চাৎ সেই ব্যক্তির বিপক্ষে আর কার্য্যানুষ্ঠান হইতে না পারে, তবে এই ধারামতে এদেশীয় রাজার শাসিত দেশে সেই অপরাধের উপলক্ষে তাহার বিপক্ষে আর কার্য্যানুষ্ঠান হইতে পারিবে না ইতি।

Power to direct copies of depositions and exhibits to be received in evidence.

**10.** Whenever any such offence as is referred to in section nine is being inquired into or tried, the Local Government may, if it thinks fit, direct that copies of depositions made or exhibits produced before the Political Agent or a Judicial Officer in the State, in which such offence is alleged to have been committed, shall be

সাক্ষ্যের ও দলীলের প্রতিলিপি সাক্ষ্যস্বরূপ গ্রাহ্য করিতে আজ্ঞা করিবার ক্ষমতার কথা।

১০ ধারা। ৯ ধারায় যে প্রকারের অপরাধের উল্লেখ হইয়াছে তাহার অনুসন্ধান লওয়া যাইতেছে কি বিচার হইতেছে এমন সময়ে কথিত মতে যে রাজ্যাধিকারে অপরাধ করা যায় তথায় পলিটিকাল এজেন্ট সাহেবের কিম্বা বিচারপতির সম্মুখে যে জোবানবন্দী লওয়া গেল কি যে দলীল উপস্থিত করা

received as evidence by the Court holding such inquiry or trial, in any case in which such Court might issue a commission for taking evidence as to the matters to which such depositions or exhibits relate.

গেল তাহার অনুসন্ধান প্রাপ্তি কি বিচারকারি আদালত যে কোন মোকদ্দমায় ঐ জোবানবন্দীর কি দলীলের লিখিত বিষয়ের সাক্ষ্য লইবার জন্যে কমিশান দিতে পারিতেন সেই মোকদ্দমায় সেই আদালত ঐ জোবানবন্দী ও দলীল সাক্ষ্যস্বরূপ গ্রহণ করিবেন স্থানীয় গবর্ণমেণ্ট বিহিত বোধ করিলে এমন আজ্ঞা করিতে পারিবেন ইতি।

### EXTRADITION.

### অপরাধিদিগকে স্বদেশে পাঠাইবার কথা।

Arrest and removal of persons, other than European British subjects, escaping into British India.

**11.** When an offence has been committed, or is supposed to have been committed, in any State against the law of such State by a person not being a European British subject, and such person escapes into, or is in British India, the Political Agent for such State may issue a warrant for his arrest and delivery at a place in such State, and to a person to be named in the warrant,

if such Political Agent thinks that the offence is one which ought to be enquired into in such State,

and if the act, said to have been done, would, if done in British India, have constituted an offence against any of the sections of the Indian Penal Code mentioned in the second schedule hereto, or under any other section of the said Code or any other law, which may, from time to time, be specified by the Governor General in Council by a notification in the Gazette.

ইউরোপীয় বিটনীয় প্রজাভিন্ন কোন ব্যক্তি ব্রিটনীয় ভারতবর্ষে পলায়ন করিলে তাহাকে ধরিয়া লইয়া যাইবার কথা।

১১ ধারা। পূর্ব্বোক্ত কোন রাজ্যাধিকারের মধ্যে ইউরোপীয় ব্রিটনীয় প্রজাভিন্ন কোন ব্যক্তি ঐ রাজ্যাধিকারের আইন বিরুদ্ধ অপরাধ করিলে কিম্বা তাহার প্রতি অপরাধি হওয়ার সন্দেহ থাকিলে, ও সেই ব্যক্তি পলায়ন করিয়া ব্রিটনীয় ভারতবর্ষে আইলে কিম্বা তথায় থাকিলে, যদি পলিটিকল এজেন্ট সাহেব উক্ত রাজ্যাধিকারে সেই অপরাধের অনুসন্ধান হওয়া উচিত বোধ করেন

এবং কথিতমতে যে ক্রিয়া করা গেল তাহা ব্রিটনীয় ভারতবর্ষের মধ্যে করা গেলে, ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের যেং ধারা এই আইনের দ্বিতীয় তফসীলে উল্লিখিত হইয়াছে তাহার অন্যতর ধারামতে কিম্বা মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্নর জেনরল সাহেব গেজেটে জ্ঞাপনপত্র প্রকাশ করিয়া সময়েং ঐ আইনের কি অন্য কোন আইনের অন্য যেং ধারার উল্লেখ করেন তাহার কোন ধারামতে যদি অপরাধ বলিয়া জ্ঞান হইত,

তবে তিনি ঐ ব্যক্তিকে ধরিবার পরওয়ানা দিয়া ঐ রাজ্যাধিকারের কোন স্থানে ও পরওয়ানায় যে ব্যক্তির নাম লেখা থাকে তাঁহার নিকটে সেই ব্যক্তিকে সমর্পণ করিবার আজ্ঞা দিতে পারিবেন ইতি।

Direction and execution of warrant.

**12.** Such warrant may be directed to the Magistrate of any district, in which the accused person is believed to be; and shall be executed in the manner provided by the law for the time being in force with reference to the execution of warrants; and the accused person, when arrested, shall be forwarded to the place and delivered to the officer named in the warrant.

পরওয়ানা যাহার নামে দিতে হইবে ও যে প্রকারে সাধন করা যাইবে তাহার কথা।

১২ ধারা। অভিযুক্ত ব্যক্তির যে জিলায় থাকা অনুভব হয় ঐ পরওয়ানা সেই জিলার মাজিষ্ট্রেট সাহেবের নামে লেখা যাইতে পারিবে এবং পরওয়ানা জারী করিবার যে আইন তৎকালে প্রবল থাকে তদনুসারে সেই পরওয়ানা সাধন করা যাইবে। এবং অভিযুক্ত ব্যক্তিকে ধরা গেলে পরওয়ানায় যে স্থানের ও যে কর্ম্মকারকের নাম লেখা থাকে তথায় তাঁহার নিকট তাহাকে পাঠান যাইবে ইতি।

Political Agent may himself dispose of case or make over person to ordinary Courts for trial.

**13.** Such Political Agent may either dispose of the case himself, or may give over the person so forwarded, whether he be a Native Indian subject of Her Majesty or not, to be tried by the ordinary Courts of the State in which the offence was committed, if he is generally or specially directed to do so by the Governor General in Council, or by the

পলিটিকল এজেন্ট সাহেবের স্বয়ং মোকদ্দমা নিষ্পত্তি করিবার কিম্বা সাধারণ আদালতের বিচারার্থে ব্যক্তিকে সমর্পণ করিবার কথা।

১৩ ধারা। উক্ত পলিটিকল এজেন্ট সাহেব আপনি সেই মোকদ্দমার নিষ্পত্তি করিতে পারিবেন অথবা মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্নর জেনরল সাহেব কিম্বা মন্দ্রাজ কি বোম্বাই প্রেসিডেন্সীর মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্নর সাহেব তাঁহাকে সাধারণ কি বিশেষ আজ্ঞা দিলে যে

Governors in Council, of the Presidency of Fort St. George or Bombay repectively.

ব্যক্তিকে তদ্রূপে পাঠান যাইবে সে শ্রীশ্রীমতীর যে ভারতবর্ষীয় প্রজা হইলে কি না হইলেও যে রাজ্যাধিকারে অপরাধ করা গেল সেই রাজ্যাধিকারের সাধারণ আদালতে বিচার হইবার নিমিত্ত তাহাকে প্রেরণ করিতে পারিবেন ইতি।

Requisitions for extradition by the executive of any part of British dominions, or Foreign power.

**14.** Whenever a requisition is made to the Governor General in Council or any Local Government by or by the authority of the persons for the time being administering the Executive Government of any part of the dominions of Her Majesty, or the territory of any Foreign Prince or State, that any person accused of having committed an offence in such dominions or territory, should be given up, the Governor General in Council or such Local Government, as the case may be, may issue and order to any Magistrate, who would have had jurisdiction to inquire into the offence, if it had been committed within his local Jurisdiction, directing him to inquire into the truth of such accusation.

ব্রিটনীয় কি ভিন্নদেশীয় কোন স্থানের একসেকিউটিব কর্ম্মকারকদ্বারা ফিরিয়া পাঠাইবার আদেশ হওয়ার কথা।

১৪ ধারা। যৎকালে যে ব্যক্তিরা শ্রীশ্রীমতী মহারাণীর অধিকৃত কোন দেশের কিম্বা ভিন্নদেশীয় কোন রাজার দেশের কি রাজ্যাধিকারের কর্তৃত্ব কার্য্য নিষ্পাদন করেন সেই দেশের মধ্যে কোন ব্যক্তির নামে অপরাধের অভিযোগ হইয়াছে বলিয়া তাঁহারা কিম্বা তাঁহারদের আজ্ঞাক্রমে অন্য ব্যক্তি যদি মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেবের কিম্বা স্থানীয় কোন গবর্ণমেণ্টের নামে ঐ ব্যক্তিকে সমর্পণ করিবার আদেশপত্র দেন, তবে কোন মাজিস্ট্রেটের বিচারাধীন স্থানে ঐ অপরাধ করা গেলে যে মাজিস্ট্রেট তাহার অনুসন্ধান লইবার ক্ষমতাপন্ন হইতেন মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেব কিম্বা বিষয়বিশেষে উক্ত স্থানীয় গবর্ণমেণ্ট সেই মাজিস্ট্রেটকে ঐ অপরাধের সত্যতার অনুসন্ধান লইবার আদেশ করিতে পারিবেন।

The Magistrate so directed shall issue a summons or warrant for the arrest of such person according as the offence named appears to be one for which a summons or warrant would ordinarily issue; and shall inquire into the truth of such accusation; and shall report thereon to the Government by which he was directed to hold the said inquiry. If, upon receipt of such report, such Government is of opinion that the accused person ought to be given up to the persons making such requisition, it may issue a warrant for the custody and removal of such accused person and for his delivery at a place and to a person to be named in the warrant.

মাজিস্ট্রেট তদ্রূপ আজ্ঞা পাইলে, কথিত অপরাধের নিমিত্ত সাধারণ্যে যদি সমন বাহির হইয়া থাকে, তবে তাহার নামে সমন দিয়া কিম্বা যদি পরওয়ানা বাহির হইয়া থাকে, তবে তাহাকে ধরিয়া আনিবার পরওয়ানা দিয়া ঐ অভিযোগের সত্যতার অনুসন্ধান লইবেন এবং যে গবর্ণমেণ্ট তাঁহাকে অনুসন্ধান লইবার আজ্ঞা দেন তাঁহার নিকট ঐ বিষয়ের রিপোর্ট করিবেন। যাঁহারা পূর্ব্বোক্ত আদেশপত্র পাঠান তাঁহারদের হাতে অভিযুক্ত ব্যক্তিদিগকে সমর্পণ করা উচিত উক্ত গবর্ণমেণ্ট সেই রিপোর্ট পাইয়া এমত জ্ঞান করিলে পরওয়ানা দিয়া অভিযুক্ত ব্যক্তিকে আবদ্ধ করিয়া পাঠাইবার ও পরওয়ানার নির্দ্দিষ্ট স্থানে ও ব্যক্তির নিকটে সমর্পণ করিবার আজ্ঞা দিবেন।

The provisions of section ten shall apply to inquiries held under this section.

This section shall not affect the provisions of any law or treaty, for the time being in force, as to the extradition of offenders; but the procedure provided by any such law or treaty shall be followed in every case to which it applies.

এই ধারামতে যে অনুসন্ধান লওয়া যায় ১০ ধারামত বিধান তাহার প্রতি বর্ত্তিবে।

অপরাধিদের স্বং দেশে ফিরিয়া পাঠাইবার যৎকালে যে ব্যবস্থা কি সন্ধিপত্র প্রবল থাকে এই ধারাক্রমে সেই ব্যবস্থার কি সন্ধিপত্রের ব্যতিক্রম হইবে না। ঐ ব্যবস্থা কি সন্ধিপত্র যেং স্থলে খাটে সেইং স্থলে তাহার নির্দ্ধারিত কার্য্যপ্রণালীমতে কার্য্য করা যাইবে ইতি।

Power to make rules.

**15.** The Governor General in Council may make, and may from time to time alter, rules to provide for—

বিধি করিবার ক্ষমতার কথা।

১৫ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেব নিম্নলিখিত বিষয়ের বিধি করিতে ও সময়েং তাহা পরিবর্ত্তন করিতে পারিবেন।

(1) the confinement, diet and prison discipline of British subjects, European or Native, imprisoned by Political Agents under this Act;

(১) পলিটিকল এজেণ্ট সাহেবেরা এই আইনমতে ইউরোপীয় কি এদেশীয় যে ব্রিটনীয় প্রজাদিগকে কারাবদ্ধ করেন তাহারদের বদ্ধ রাখিবার ও তাহারদের আহারের ও সুশাসনের বিধি।

(2) the removal of accused persons under this Act, and their control and maintenance until such time as they are handed over to the persons named in the warrant, as entitled to receive them;

(3) and generally to carry out the purposes of this Act.

## SCHEDULE I.

| Number and year. | Title. | Extent of repeal. |
|---|---|---|
| 26 Geo. III, C. 57. | An Act for the further Regulation of the trial of Persons accused of certain offences committed in the East Indies; for repealing so much of an Act, made in the twenty-fourth year of the reign of his present Majesty (intituled "An Act for the better Regulation and management of the Affairs of the East India Company, and of the British Possessions in India, and for establishing a Court of Judicature for the more speedy and effectual trial of Persons accused of Offences committed in the East Indies"), as requires the Servants of the East India Company to deliver Inventories of their Estates and Effects; for rendering the Laws more effectual against Persons unlawfully resorting to the East Indies, and for the more easy proof, in certain cases, of Deeds and Writings executed in Great Britain or India. | Section 29. |
| 33 Geo. III, C. 52. | An Act for continuing in the East India Company, for a further term, the possession of the British Territories in India, together with their exclusive Trade under certain limitations, for establishing further Regulations for the government of the said Territories and the better Administration of Justice within the same; for appropriating to certain uses the Revenues and Profits of the said Company, and for making provision for the good order and government of the Towns of Calcutta, Madras and Bombay. | Section 67. |
| Act I of 1849 | An Act to provide more effectually for the punishment of offences committed in Foreign States. | So much as is unrepealed. |
| Act VII of 1854 | An Act for the apprehension within the territories under the Government of the East India Company of persons charged with the commission of heinous offences beyond the limits of the said territories and for delivering them up to Justice, and to provide for the execution of warrants in places out of the Jurisdiction of the authorities issuing them. | So much as is unrepealed. |

[*Government Gazette, 7th May* 1872.]

(২) এই আইনমতে অভিযুক্ত ব্যক্তিদিগকে স্থানান্তরে পাঠাইবার ও তাহারা কথিতমতে যে দেশে অপরাধ করিল সেই দেশের কর্ত্তৃপক্ষদের হাতে তাহাদিগকে যত কাল সমর্পণ করা না যায় তত কাল তাহাদের উপর কর্ত্তৃত্ব রাখিবার ও তাহারদের আহারাদির বিধি।

(৩) ও সাধারণমতে এই আইনঅনুযায়ি কার্য্য সম্পাদন করিবার সকল বিধি

১ তফসীল।

| সাল ও নম্বর | নাম। | যত দূর রহিত করা গেল। |
|---|---|---|
| তৃতীয় জর্জের ২৬ বৎসরের ৫৭ অধ্যায়। | ভারতবর্ষে যে ব্যক্তিদের নামে কোনং অপরাধের অভিযোগ হয় তাহাদের বিচার করিবার অধিক বিধান করণার্থ, এবং বর্ত্তমান মহারাজার রাজত্ব কালের ২৪ বৎসরে "ইষ্টইণ্ডিয়া কোম্পানির এবং ভারতবর্ষে বৃটিশীয়দের অধিকৃত দেশের নানা ব্যাপারের সুবিধান করণের ও শ্রেষ্ঠতররূপে তাহার কার্য্যাধ্যক্ষতা করিবার ও ভারতবর্ষে যে ব্যক্তিদের নামে অপরাধের অভিযোগ হয় ত্বরায় ও সফলরূপে তাহারদের বিচার করণার্থ আদালত সংস্থাপন করিবার যে আইন প্রণীত হয় তাহার যে অংশ ইষ্টইণ্ডিয়া কোম্পানির কর্ম্মকারকদের সম্পত্তির ও বিষয়ের নির্ঘণ্টপত্র লিখিয়া দিবার আজ্ঞা হইল সেই অংশ রহিত করণার্থ ও যে ব্যক্তিরা অবৈধমতে ভারতবর্ষে গমন করেন তাঁহারদের বিপক্ষ আইন অধিক বলবৎ করণার্থ এবং গ্রেট বৃটেনে কি ভারতবর্ষে যেং দলীল ও লেখা সম্পাদন করা যায় কোনং স্থলে তাহার অক্লেশে প্রমাণ করণার্থ আইন। | ২৯ ধারা |
| তৃতীয় জর্জের ৩৩ বৎসরের ৫২ অধ্যায়। | ভারতবর্ষে বৃটিশীয়দের শাসিত দেশ এবং সীমাবিশেষ নিরূপণ পূর্ব্বক সেই দেশের একচেটিয়া ব্যবসায় অধিককাল ইষ্টইণ্ডিয়া কোম্পানির অধিকারে রাখিবার এবং উক্ত দেশ শাসনের ও ন্যায্যমতে বিচার সম্পাদনের অধিক বিধান করিবার ও উক্ত কোম্পানির রাজস্ব ও লাভ কার্য্যবিশেষে প্রয়োগ করিবার এবং কলিকাতা ও মান্দ্রাজ ও বোম্বাই নগরের সুনিয়ম ও সুশাসন হইবার বিধান করণার্থ আইন। | ৬৭ ধারা |
| ১৮৪৯ সা ১ আ। | বিদেশে করা অপরাধের পূর্ব্বাপেক্ষা প্রবলরূপে দণ্ড করণের আইন। | পূর্ব্বে যে অংশরহিত হয় নাই সেই অংশ। |
| ১৮৫৪ সা ৭ আ। | যে ব্যক্তিদের নামে কোম্পানি বাহাদুরের শাসিত দেশের বাহিরে ভারি অপরাধের নালিশ হয় তাহাদিগকে কোম্পানি বাহাদুরের শাসিত দেশের মধ্যে গ্রেপ্তার করণের ও বিচারার্থে সমর্পণ করণের এবং পরওয়ানা জারীকরণিয়া কার্য্যকারকেরদের এলাকার বাহিরের স্থানে ঐ পরওয়ানা জারী হইবার বিধান করণের আইন। | পূর্ব্বে যে অংশরহিত হয় নাই সেই অংশ। |

## SCHEDULE II.

**Sections of the Indian Penal Code referred to in Section 11.**

Sections 230 to 263, both inclusive; sections 299 to 304, both inclusive; sections 307, 310 and 311; sections 312 to 317, both inclusive; sections 323 to 333, both inclusive; sections 347 and 348; sections 360 to 373, both inclusive; sections 375 to 377, both inclusive; sections 378 to 414, both inclusive; sections 435 to 440, both inclusive; sections 443 to 446, both inclusive; sections 464 to 468, both inclusive; sections 471 to 477, both inclusive.

H. S. CUNNINGHAM,
*Offg. Secy. to the Council of the Govr. Genl. for making Laws and Regulations.*

---

The following Act of the Governor General of India in Council received the assent of His Excellency the Governor General on the 26th April 1872, and is hereby promulgated for general information:—

### Act No. XII of 1872.

*An Act to amend Act XII of 1870 (the Native Passenger Ships Act).*

Preamble.

Whereas it is expedient to amend Act XII of 1870 (the Native Passenger Ships Act): It is hereby enacted as follows:—

Amendment of sec. 2, Act XII of 1870.

1. Instead of section two of the said Act, the following shall be read:

Extent of Act.

"2. This Act extends to British India, and applies also to all subjects of Her Majesty within the dominions of Princes and States in alliance with Her Majesty, and to all Native Indian subjects of Her Majesty without and beyond British India.

Act not to apply to Ships-of-War, &c.

"Nothing in this Act applies to any Ship-of-War or Transport belonging to or in the service of Her Majesty, or to any Ship-of-War belonging to any Foreign Prince or State, or to any ship under contract with the Government of any European State.

"The Local Government may, if it thinks fit, exempt any steamer or class of steamers, carrying

## ২ তফসীল।

**১১ ধারার উল্লিখিত ভারতবর্ষীয় দণ্ড বিধির আইনের কএক ধারা।**

২৩০ অবধি ২৬৩ পর্য্যন্ত সকল ধারা। ২৯৯ অবধি ৩০৪ পর্য্যন্ত সকল ধারা। ৩০৭, ৩১০ ও ৩১১ ধারা। ৩১২ অবধি ৩১৭ পর্য্যন্ত সকল ধারা। ৩২৩ অবধি ৩৩৩ পর্য্যন্ত সকল ধারা। ৩৪৭ ও ৩৪৮ ধারা। ৩৬০ অবধি ৩৭৩ পর্য্যন্ত সকল ধারা। ৩৭৫ অবধি ৩৭৭ পর্য্যন্ত সকল ধারা ৩৭৮ অবধি ৪১৪ পর্য্যন্ত সকল ধারা। ৪৩৫ অবধি ৪৪০ পর্য্যন্ত সকল ধারা। ৪৪৩ অবধি ৪৪৬ পর্য্যন্ত সকল ধারা। ৪৬৪ অবধি ৪৬৮ পর্য্যন্ত সকল ধারা ৪৭১ অবধি ৪৭৭ পর্য্যন্ত সকল ধারা।

এচ এস কনিংহ্যাম,
আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ শ্রীযুত গবরনর জেনরল সাহেবের মন্ত্রিসভার একটিং সেক্রেটারী।

---

মহিমবর শ্রীযুত গবরনর জেনরল সাহেব ১৮৭২ সালের আপ্রিল মাসের ২৬ তারিখে মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবরনর জেনরল সাহেবের নিম্নলিখিত আইন অনুমোদন করাতে তাহা সাধারণের জ্ঞানার্থে প্রকাশ করা গেল।

### ১৮৭২ সালের ১২ আইন।

এদেশীয় চড়নদারদের জাহাজ সম্পর্কীয় ১৮৭০ সালের ১২ আইন সংশোধন করণার্থ আইন।

হেতুবাদ।

এদেশীয় চড়নদারদের জাহাজ সম্পর্কীয় ১৮৭০ সালের ১২ আইন সংশোধন করা বিহিত। এই হেতুক নিম্নলিখিত বিধান করা গেল।

১৮৭০ সালের ১২ আইনের ২ ধারা সংশোধন করিবার কথা।

১ ধারা। উক্ত আইনের ২ ধারা ত্যাগ করিয়া এই ধারা পাঠ করিতে হইবে।

আইন যতদূর ব্যাপ্ত হইবে তাহার কথা।

"২ ধারা। এই আইন বিটনীয় ভারতবর্ষে ব্যাপ্ত হইবে এবং শ্রীশ্রীমতী মহারাণীর সহিত সন্ধিবদ্ধ রাজগণের ও রাজ্যাধিকারির দেশান্তর্গত শ্রীশ্রীমতী মহারাণীর সকল প্রজার প্রতি এবং বিটনীয় ভারতবর্ষের বহির্ভূত স্থানে শ্রীশ্রীমতী মহারাণীর ভারতবর্ষীয় প্রজাগণের প্রতি খাটিবে।

যুদ্ধজাহাজপ্রভৃতির প্রতি আইন না বর্ত্তিবার কথা।

"শ্রীশ্রীমতী মহারাণীর কিম্বা তদীয় কার্য্যে নিযুক্ত কোন যুদ্ধ জাহাজের কিম্বা সৈন্যাদি লইয়া যাইবার জাহাজের এবং ভিন্নদেশীয় রাজার কি ভিন্নাধিকার দেশের কোন যুদ্ধ জাহাজের প্রতি এবং ইউরোপীয় কোন দেশের কর্তৃপক্ষদের সহিত চুক্তিবদ্ধ কোন জাহাজের প্রতি এই আইনের কোন কথা বর্ত্তিবে না।

কোন ষ্টীমর কি ষ্টীমরশ্রেণী আশিয়া কি আফ্রিকা দেশীয় যাইট জনের অধিক চড়নদার না লইলে

not more than sixty passengers, being Natives of Asia or Africa, from the operation of this Act, for any period not exceeding one year.

"Such exemption may be from time to time renewed for any period not exceeding one year."

Amendment of sec. 4.

**2.** Instead of the last paragraph of section four of the said Act, the following shall be read :

"Native Passenger Ship."

"The words 'Native Passenger Ship' mean a vessel, whether sailing or steam, carrying more than thirty passengers, being Natives of Asia or Africa; provided that no person in attendance upon another person other than a Native of India, shall be deemed a passenger for the purposes of this section"

Addition to section 12.

**3.** After section twelve of the said Act, the following proviso shall be added :

"Provided that, in the case of Steam Ships, the officer aforesaid may, if under the circumstances of the case he thinks fit, reduce the space, to be appropriated to passengers in the between-decks under the requirements of this section, to a space containing at the least nine superficial and fifty-four cubical feet of space for every adult passenger on board."

Addition to section 21.

**4.** After section twenty-one of the said Act, the following proviso shall be added :

"Provided also that, in the case of Steam Ships provided with a condenser, the officer authorized in that behalf may, if under the circumstances of the case he thinks fit, reduce the amount of water to be provided under the requirements of this section to an amount not less than four gallons to every week of the declared duration of the voyage for every passenger on board."

Addition after section 26.

**5.** After section twenty-six of the said Act, the following shall be read :—

Penalty on Master of Turkish Ship bound from Turkish to Indian port entering latter without clean bill of health in breach of Convention.

"**26A.** Whenever a Convention shall have been entered into between the Government of Her Majesty the Queen and the Turkish Government that every Master of a Native Passenger Ship, leaving a Turkish port or place and bound for any port or place in British India, whether such ship be owned by a subject of Her Majesty or not, shall execute a bond binding him in a penalty to touch at Aden, and not to proceed thence without a clean bill of health, obtained in the manner provided in section twenty-five, any Master of any such ship,

স্থানীয় গবর্ণমেণ্ট বিহিত বোধ করিলে এক বৎসরের অনধিক কাল এই আইনের বিধান হইতে সেই২ ষ্টীমর মুক্ত করিতে পারিবেন।

সেই মুক্ত হওয়ার অনুমতি সময়ে২ এক বৎসরের অনধিক কোন কাল পর্য্যন্ত নূতন করিয়া দেওয়া যাইতে পারিবে ইতি।

৪ ধারা সংশোধন করিবার কথা।

২ ধারা। উক্ত আইনের ৪ ধারার শেষ প্রকরণ ত্যাগ করিয়া এই প্রকরণ পাঠ করিতে হইবে।

এদেশীয় চড়নদারদের জাহাজ।

"পাইলভরে বা বাষ্পদ্বারা চালিত কোন জাহাজ আশিয়া কি আফ্রিকা দেশীয় ত্রিশ জনের অধিক চড়নদার লইয়া গেলে "এদেশীয় চড়নদারদের জাহাজ" শব্দে সেই জাহাজ বুঝাইবে কিন্তু কোন ব্যক্তি ভারতবর্ষীয় লোকভিন্ন অন্য লোকের চাকর হইয়া গেলে সে এই ধারার কার্য্যপক্ষে চড়নদার বলিয়া জ্ঞান হইবে না ইতি।

১২ ধারার অতিরিক্ত কথা।

৩ ধারা। উক্ত আইনের ১২ ধারার পর এই উপবিধি সংযোগ করিয়া দিতে হইবে।

"পরন্তু এই ধারার বিধানমতে চড়নদারদের নিমিত্ত দুই তুতকের মধ্যে যত স্থান নির্দ্দিষ্ট আছে ষ্টীমপোত হইলে পূর্ব্বোক্ত কার্য্যকারক ভাবগতিক বিবেচনায় উচিত বোধ করিলে সেই স্থান সঙ্কোচ করিয়া বয়ঃপ্রাপ্ত প্রত্যেক চড়নদারের নিমিত্ত ন্যূনকল্পে বর্গ নয় ফুট ও ঘন চৌয়ান্ন ফুট পরিমাণের স্থান নির্দ্দিষ্ট করিতে পারিবেন ইতি।"

২১ ধারার অতিরিক্ত কথা।

৪ ধারা। উক্ত আইনের ২১ ধারার পর নিম্নলিখিত উপবিধি সংযোগ করিয়া দিতে হইবে।

"পরন্তু ষ্টীমপোত হইলে যদি তন্মধ্যে জল সুস্বাদু করিবার যন্ত্র থাকে, তবে এই ধারার বিধানমতে যত জল লইবার বিধান হইয়াছে, এতৎপক্ষে ক্ষমতাপ্রাপ্ত কার্য্যকারক গতিক বিবেচনায় উচিত বোধ করিলে সেই জল ন্যূন করিয়া যাত্রায় যত সপ্তাহ লাগে ঐ জাহাজস্থ প্রত্যেক চড়নদার যাহাতে সেই প্রতি সপ্তাহ চারি গ্যালনের অন্যূন পায় এত জল জামাইয়া রাখিবার অনুমতি দিতে পারিবেন ইতি।

২৬ ধারার পর সংযুক্ত কথা।

৫ ধারা। উক্ত আইনের ২৬ ধারার পর এই ধারা পাঠ করিতে হইবে।

তুরকীয় বন্দরহইতে ভারতবর্ষীয় বন্দরে আগমনশীল তুরকীয় জাহাজ সন্ধিভঙ্গ করিয়া স্বাস্থ্যের প্রমাণ পত্র বিনা আইলে অধ্যক্ষের দণ্ডের কথা।

২৬ ক ধারা। এই দেশীয় চড়নদারের কোন জাহাজ শ্রীশ্রীমতী মহারাণীর প্রজারই জাহাজ হইলে বা না হইলেও তুরকীয় বন্দর কি স্থানহইতে নির্গত হইয়া ব্রিটনীয় ভারতবর্ষের অন্তর্গত কোন বন্দরে বা স্থানে আগমনশীল হইলে আদেনে থামিবে এবং ২৫ ধারার বিধানমতে স্বাস্থ্যের প্রমাণপত্র না পাইয়া তথাহইতে খুলিয়া যাইবে না, খুলিয়া গেলে জাহাজের অধ্যক্ষের দণ্ড হইবে, এই মর্ম্মের প্রতিজ্ঞাপত্র লিখিয়া দিবেন, শ্রীশ্রীমতী মহারাণীর গবর্ণমেণ্টের এবং তুরকীয় গবর্ণমেণ্টের মধ্যে এই

whether he be a subject of Her Majesty or not, who shall come into any port or place in British India without such clean bill of health, may be taken by the officer in charge of such port or place before any Magistrate having local jurisdiction, and on proof that such Master has come from a Turkish port or place, such Magistrate shall presume that such bond was duly executed by such Master, and in default of production of such clean bill of health, shall presume that the penalty mentioned in such bond has been incurred; and may award the full amount or any part of such penalty against such Master, and, in default of payment of such penalty, may recover it as though it were a fine imposed under this Act."

Addition after section 38.

**6.** After section thirty-eight of the said Act, the following section shall be added as section thirty-nine:—

Saving of Act XXV of 1859.

"**39.** Nothing in this Act shall affect the provisions of Act XXV of 1859 (*to prevent the overcrowding of vessels carrying Native Passenger in the Bay of Bengal*)."

Act to be read as part of Act XII of 1870.

**7.** This Act shall be read as part of Act XII of 1870.

H. S. CUNNINGHAM,
*Offg Secy. to the Council of the Govr. Genl. for making Laws and Regulations.*

The following Act of the Governor General of India in Council received the assent of His Excellency the Governor General on the 26th April 1872, and is hereby promulgated for general information:—

ACT NO. XIII OF 1872.

*An Act to amend Act XV of* 1859.

Preamble

WHEREAS, by Act XV of 1859, provision was made for the grant of certain privileges to the inventors of new manufactures; and whereas it is desirable that provision should be made for the grant of similar privileges to the inventors of new patterns and designs in British India; It is hereby enacted as follows:—

Short title.

**1.** This Act may be called "The Patterns and Designs Protection Act, 1872."

প্রকারের সন্ধি করা গেলে পর, উক্ত প্রকারের কোন জাহাজের অধ্যক্ষ শ্রীশ্রীমতী মহারাণীর প্রজা হইলে বা না হইলেও স্বাস্থ্যের তদ্রূপ প্রমাণপত্র না লইয়া ব্রিটনীয় ভারতবর্ষের অন্তর্গত কোন স্থানে কি বন্দরে আইলে ঐ বন্দরের কি স্থানের অধ্যক্ষ ঐ স্থানে বিচার করিবার ক্ষমতাপ্রাপ্ত কোন মাজিষ্ট্রেটের সম্মুখে তাহাকে লইয়া যাইতে পারিবেন। ও সেই অধ্যক্ষ তুরুকীয় কোন বন্দর কি স্থানহইতে আসিয়াছে ইহার প্রমাণ হইলে ঐ অধ্যক্ষ সেই প্রতিজ্ঞাপত্র লিখিয়া দিয়াছিলেন মাজিষ্ট্রেট সাহেব ইহা অনুমান করিবেন এবং স্বাস্থ্যের প্রমাণপত্র না দেখাইলে সেই প্রতিজ্ঞাপত্রের নির্দ্দিষ্ট দণ্ডের দায়ী আছেন মাজিষ্ট্রেট সাহেব ইহা অনুভব করিয়া ঐ অধ্যক্ষের সেই অর্থদণ্ডের সমুদয় টাকা কি তাহার একাংশ দিবার আজ্ঞা করিবেন। না দিলে এই আইনমতে অবধারিত অর্থদণ্ডের ন্যায় সেই দণ্ডের টাকা আদায় করিবেন ইতি।

৩৮ ধারার পর সংযুক্ত কথা।

৬ ধারা। উক্ত আইনের ৩৮ ধারার পর ৩৯ ধারা বলিয়া এই ধারা দিতে হইবে।

১৮৫৯ সালের ২৫ আইন প্রবল রাখিবার কথা।

৩৯ ধারা। এই আইনের কোন কথার দ্বারা, ১৮৫৯ সালের ২৫ আইনের (অর্থাৎ এদেশীয় লোকদিগকে বঙ্গদেশের উপসাগরে যে জাহাজ লইয়া যায় সেই জাহাজে অত্যধিক চড়নদারকে লইয়া যাওয়া নিবারণ করিবার আইনের) কোন বিধানের ব্যতিক্রম হইবে না ইতি।

এই আইন ১৮৭০ সালের ১২ আইনের একাংশস্বরূপ পাঠ করিবার কথা।

৭ ধারা। এই আইন ১৮৭০ সালের ১২ আইনের একাংশস্বরূপ পাঠ করিতে হইবে ইতি।

এচ এস কনিংহ্যাম,
আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ শ্রীযুত গবরনর জেনরল সাহেবের মন্ত্রিসভার একটিং সেক্রেটারী।

---

মহিমাবর শ্রীযুত গবরনর জেনরল সাহেব ১৮৭২ সালের আপ্রিল মাসের ২৬ তারিখে ভারতবর্ষের মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জনরল সাহেবের নিম্ন লিখিত আইন অনুমোদন করাতে তাহা সাধারণের জ্ঞানার্থে প্রকাশ করা গেল।

১৮৭২ সালের ১৩ আইন।

১৮৫৯ সালের ১৫ আইন সংশোধন করণার্থ আইন।

হেতুবাদ।

যাহারা নবকল্পিত কারীগরী প্রকাশ করেন ১৮৫৯ সালের ১৫ আইনে তাঁহারদের প্রতি বিশেষ ক্ষমতা দিবার বিধান করা গিয়াছিল। এইক্ষণে যাঁহারা ব্রিটনীয় ভারতবর্ষে নূতন পাটন ও আলেখ্য করেন তাঁহারদিগকেও তত্তুল্য ক্ষমতা দেওনের বিধান করা বিহিত এই কারণে নিম্নলিখিত বিধান করা গেল।

সংক্ষেপ নামের কথা।

১ ধারা। এই আইন "পাটন ও আলেখ্য সুরক্ষা করণার্থ ১৮৭২ সালের আইন" নামে খ্যাত হইতে পারিবে।

It extends to the whole of British India, and shall come into force on the passing thereof.

Extent.
Commencement.

2. At the end of section one of the said Act XV of 1859, the following shall be read :—

Addition to section I of Act XV of 1859.

"For the purposes of this Act, 'New manufacture' shall be deemed to include any new and original pattern or design, or the application of such pattern or design to any substance or article of manufacture."

'New manufacture' defined.

3. At the end of section IV of the said Act, the following shall be read :—

Addition to section IV of said Act.

Provided that, in the case of a pattern or design or the application thereof to any substance or article of manufacture, such privilege shall be granted for the term of three years and no more."

4. After section XXXVII of the said Act, the following shall be read :—

Addition to Act XV of 1859 after section XXXVII.

"XXXVIIA. Whenever, by any law for the time being in force in the United Kingdom, any person is entitled in the United Kingdom to an exclusive right in any pattern or design, or in the application of such pattern or design to any substance or article of manufacture, such person shall be entitled in British India to the sole and exclusive right in such pattern or design or in such application thereof, and shall be entitled in British India to the same civil remedies in respect of any infringement thereof in British India, as those to which he would be entitled in the United Kingdom in respect of an infringement thereof in the United Kingdom."

Persons invested by English law with rights as to patterns and designs to have same rights in British India.

5. This Act shall be read with and as part of the said Act XV of 1859.

Act to be read as part of Act XV of 1859.

H. S. Cunningham,

*Offg. Secy. to the Council of the Govr. Genl. for making Laws and Regulations.*

যত দূর ব্যাপ্ত হইবে ও যে অবধি প্রচলিত হইবে তাহার কথা।

এই আইন ব্রিটনীয় ভারতবর্ষের সমস্ত দেশ ব্যাপ্ত হইবে এবং বিধিবদ্ধ হইলেই প্রচলিত হইবে।

১৮৫৯ সালের ১৫ আইনের ১ ধারায় যে কথা সংযুক্ত হইবে তাহার কথা।

২ ধারা। ১৮৫৯ সালের উক্ত ১৫ আইনের ১ ধারার শেষে এই কথা সংযোগ করিয়া দিতে হইবে।

নূতন কারিগরী শব্দের অর্থ করণের কথা

এই আইনের কার্য্যপক্ষে নূতন কারীগরী শব্দের মধ্যে নূতন ও নবকল্পিত কোন প্যাটন কি আলেখ্য এবং নির্ম্মিত কোন বস্তুতে কি দ্রব্যে ঐ প্যাটন কি আলেখ্য সংলগ্ন করাও গণ্য এমত জ্ঞান করিতে হইবে ইতি।

উক্ত আইনের ৪ ধারার সংযুক্ত কথা।

৩ ধারা। উক্ত আইনের ৪ ধারার শেষে এই কথা সংযোগ করিয়া দিতে হইবে।

" কিন্তু নূতন প্যাটন কি আলেখ্য করা গেলে কিম্বা নির্ম্মিত কোন বস্তুতে কি দ্রব্যে ঐ প্যাটন কি আলেখ্য সংলগ্ন করা গেলে পূর্ব্বোক্ত ক্ষমতা কেবল তিন বৎসর প্রবল থাকিবে তদধিক কাল নয় ইতি।

১৮৫৯ সালের ১৫ আইনের ৩৭ ধারার পর নূতন ধারার কথা।

৪ ধারা। উক্ত আইনের ৩৭ ধারার পর এই ধারা পাঠ করিতে হইবে।

৩৭ক ধারা। ইঙ্গলণ্ড প্রভৃতি সংযুক্ত রাজ্যে যখন যে আইন প্রচলিত থাকে তখন সেই সংযুক্ত রাজ্যের মধ্যে কোন ব্যক্তি কোন প্যাটন কি আলেখ্য বিষয়ে কিম্বা নির্ম্মিত কোন বস্তুতে সেই প্যাটন কি আলেখ্য সংলগ্ন করণবিষয়ে একাধিকারপ্রাপ্ত হইলে ব্রিটনীয় ভারতবর্ষেও সেই প্যাটন কি আলেখ্যবিষয়ে ও তৎসংলগ্নকরণবিষয়ে সেই ব্যক্তির সেই একাধিকার থাকিবে এবং উক্ত সংযুক্ত রাজ্যে কোন ব্যক্তি ঐ সংযুক্ত রাজ্যের মধ্যে তাঁহার সেই একাধিকার উল্লঙ্ঘন করিলে তাঁহার হানিপূরণ পাইবার যে ক্ষমতা থাকে ব্রিটনীয় ভারতবর্ষেও সেইরূপ উল্লঙ্ঘন দোষ হইলে দেওয়ানী আদালতে তাঁহার হানিপূরণ পাইবার সেই ক্ষমতা থাকিবে ইতি।

যাঁহারা ইঙ্গলণ্ডীয় আইনমতে প্যাটন ও আলেখ্য সম্পর্কীয় ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন ব্রিটনীয় ভারতবর্ষে তাঁহারদের সেই ক্ষমতা প্রবল থাকার কথা।

১৮৫৯ সালের ১৫ আইনের একাংশ বলিয়া এই আইন পাঠ করিবার কথা।

৫ ধারা। এই আইন ১৮৫৯ সালের উক্ত ১৫ আইনের একাংশ বলিয়া তাহার সহিত পাঠ করিতে হইবে ইতি।

এচ এস কনিংহ্যাম,

আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ শ্রীযুত গবরনর জেনরল সাহেবের মন্ত্রিসভার একটিং সেক্রেটারী।

John Robinson, *Bengalee Translator.*

[*Government Gazette, 7th May* 1872.]

## Circular Orders of the Board of Revenue, L. P.

APRIL, 1872.

V. H. SCHALCH, ESQ.

No. 1.

DISTRICT Officers are informed that Return No. XVIII should contain those land acquisition cases only in which declarations have been published in the Government Gazette, and that Column 2 of the Return should exhibit in each case the number and date of the usual orders to acquire the land, which are passed by the Board subsequently to the publication of the declaration.

No. 2.

THE separate Return No. XVIIIA, prescribed in Circular Order No. 5 of June 1869, is hereby cancelled, and District Officers are requested to enter in Return No. XVIII all cases of lands taken up for embankment purposes under Act VII (B. C.) of 1866. These cases should, however, be shown under a separate head, Part II of the Return.

A. MONEY, ESQ., C.B.

No. 3.

SEVERAL cases of defalcation of Stamps have lately occurred in Sub-Divisional Treasuries, arising in every instance from gross carelessness, lax supervision, and systematic disregard of the existing Rules which regulate the receipt and custody of Stamps at such Treasuries. These Rules are, however, plain and easy to follow, and a Sub-Divisional Officer has no excuse for not attending to them. At the request of the Board, the Accountant-General of Bengal has now further called on every Sub-Divisional Officer in charge of Stamps to certify that he has personally counted every month the Stamps in the Sub-Divisional Nazir's separate charge. If the Rules as thus amended are honestly followed, defalcation should be impossible; and every Sub-Divisional Officer in charge of Stamps is now warned that he will, in future, be held personally responsible for any loss that may occur.

Every Collector and Deputy Commissioner is requested, immediately on the receipt of the pre-

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭২। ৭ মে।]

## বঙ্গপ্রভৃতি দেশের রেবিনিউ বোর্ডের সরকুলর অর্ডর।

১৮৭২ সাল আপ্রিল মাস।

শ্রীযুক্ত বি এচ শক সাহেব।

১ নম্বর।

ভূমি গ্রহণ করিবার যেং কথার জ্ঞাপনপত্র গবর্ণমেণ্ট গেজেটে প্রকাশ করা যায় ১৮ নং রিটর্ণে কেবল সেইং ভূমি গ্রহণের কথা লিখিতে হইবে। এবং উক্ত প্রত্যেক স্থলে সেই জ্ঞাপনপত্র প্রকাশ করিবার পর বোর্ডের সাহেবেরা রীতিমতে ভূমি গ্রহণ করিবার যে আজ্ঞা প্রচার করেন তাহার নম্বর ও তারিখ ঐ রিটর্ণের ২ ঘরে লিখিতে হইবে, এই কথা জিলার কর্তৃপক্ষদিগকে জ্ঞাত করা গেল।

২ নম্বর।

১৮৬৯ সালের জুন মাসের ৫ নং সরকুলর অর্ডরে ১৮ ক নম্বরের যে স্বতন্ত্র রিটর্ণের বিধান হইয়াছিল তাহা রহিত করা গেল। ১৮৬৬ সালের বঙ্গীয় ৭ আইনমতে বাঁধের কার্য্যের নিমিত্ত যে ভূমি গ্রহণ করা যায় জিলার কর্তৃপক্ষদিগকে ১৮ নং রিটর্ণে তাহা লিখিতে আদেশ করা গেল। কিন্তু রিটর্ণের দ্বিতীয় ভাগে স্বতন্ত্র শিরোনামা দিয়া সেই বিষয়ের কথা লিখিতে হইবে।

শ্রীযুত এ মনি সাহেব, সি, বি।

৩ নম্বর।

সম্প্রতি মহকুমার খাজানাখানায় অনেক স্থলে ইষ্টাম্প তসরূফ হইয়াছে। আর প্রত্যেক স্থলে ঘোরতর অমনোযোগ এবং তত্ত্বাবধারণ কার্য্যের শৈথিল্য দ্বারা এবং উক্ত খাজানাখানায় ইষ্টাম্প গ্রহণ করিয়া রাখিবার যে বিধি আছে তাহা নিয়ত উপেক্ষা করণদ্বারা সেই দোষ ঘটিয়াছে। উক্ত সকল বিধিও স্পষ্ট ও তদনুসারে কার্য্য করা সহজ অতএব তৎপ্রতি মনোযোগ না করণবিষয়ে মহকুমার কর্তৃপক্ষের কোন ওজর নাই। এই ক্ষণে মহকুমার যে কর্তৃকপক্ষদের জিম্মায় ইষ্টাম্প থাকে বোর্ডের আদেশমতে বঙ্গদেশের আকৌণ্টেণ্ট জেনরল সাহেব তাঁহারদের প্রতি এই আজ্ঞা করিলেন, মহকুমার নাজিরের স্বতন্ত্র জিম্মায় যত ইষ্টাম্প থাকে কর্তৃপক্ষেরা নিজে প্রতিমাসে তাহা গণিয়া দেখিয়াছেন ইহার সর্টিফিকট লিখিয়া দিবেন। এই প্রকারে সংশোধিত সেই বিধিমতে সরলভাবে কার্য্য হইলে ইষ্টাম্পের তসরূফ যাওয়া অসাধ্য হওয়া সম্ভাবনা। মহকুমার যে প্রত্যেক কর্তৃপক্ষের জিম্মায় ইষ্টাম্প থাকে তাঁহাকে সতর্ক করিয়া এই কথা জ্ঞাত করা যাইতেছে ইহার পর কোন ইষ্টাম্প হারাইলে তিনি নিজে তাহার দায়ী হইবেন।

প্রত্যেক জন কালেক্টর সাহেবের ও ডেপুটী কমিশ্যনর সাহেবের প্রতি এই আদেশ করা যাইতেছে,

sent Circular, to address each Sub-Divisional Officer in his District calling his special attention to the personal responsibility attached to the charge of Stamps, and requiring from him an assurance that he has received this Circular, and is fully aware of his liability to make good any deficiency which may occur during his incumbency of the Sub-Division owing to his neglect of orders.

---

No. 4.

The Member in charge directs that the use of *Post Cards* for the issue of reminders for replies, already authorized for Commissioners' Offices, be extended to the offices of Collectors and Deputy Commissioners. District Officers are accordingly requested to indent upon the Superintendent of Stationery for a supply of these Cards, to be used after their present stock of the printed form of reminder letter has been consumed.

---

No. 5.

In a recent special letter, that Government has again urged upon the Board the necessity of submitting the several Annual Administration Reports at the earliest possible date, with a view to the completion of the General Administration Report of Government on the Lower Provinces in proper time. Divisional and District Officers are therefore reminded that their Reports on the Excise and Income Tax Departments should, in accordance with previous orders, be submitted, at latest, by the 1st and 15th May respectively.

2. The submission of the Annual (Stamps) Return No. XXXV should not be delayed, on any account, beyond the 1st May.

---

No. 6.

In order that the assessment and collection of Income Tax for the year 1872-73 may be promptly and efficiently carried out, the Member in charge desires that all remaining work under Act XII of 1871 may be at once completed, and the final Returns and Reports sumitted. Further, in accordance with Section 2, Act XII of 1871, all proceedings of every kind under Act XVI of 1870 have ceased to be of effect from the 1st instant, and the final Returns under that Act should therefore be at once made.

তাঁহারা এই সরকুলার পাইবামাত্র আপনং জিলার অন্তর্গত মহকুমার প্রত্যেক কর্ত্তৃপক্ষের নিকট পত্র লিখিয়া যাঁহাদের জিম্মায় ইষ্টাম্প থাকে তাঁহাদের স্বয়ং দায়ী হইবার কথায় বিশেষ মনোযোগ করাইবেন, এবং তাঁহারা এই সরকুলার পাইয়াছেন ও আপনং মহকুমায় যত দিন থাকেন তত দিন আজ্ঞা না মানন প্রযুক্ত ইষ্টাম্প কম পড়িয়া গেলে তাঁহাদের নিজে সেই হানি পূরণ করিতে হইবে এই কথা সম্পূর্ণরূপে জ্ঞাত হইয়াছেন, তাঁহারদের স্থানে এই মর্ম্মের একং পত্র লইবেন।

---

৪ নম্বর।

উত্তর দিবার স্মারক পত্র লিখিবার জন্যে পূর্ব্বে কমিশানর সাহেবদের কার্য্যালয়ে পোস্ট কার্ড ব্যবহার করিবার অনুমতি দেওয়া গিয়াছে। এক্ষণে সেই কার্য্য বোর্ডের যে সাহেবের কর্তৃত্বে আছে তিনি কালেক্টর সাহেবদের ও ডেপুটী কমিশানরদের কার্য্যালয়ে সেই কার্ডের ব্যবহার হইবার অনুমতি দিয়াছেন। অতএব জিলার কর্ত্তৃপক্ষদের নিকট স্মারক পত্রের যে মুদ্রিত পাঠ আছে তাহা ফুরাইলে পর তাঁহারা সেই প্রকারের কার্ড ব্যবহার করিতে পারেন এই নিমিত্ত স্টেশনরির সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবের নিকট তজ্জন্যে পত্র লিখিবেন।

---

৫ নম্বর।

বঙ্গপ্রভৃতিদেশের কর্ত্তৃত্ব কার্য্য যে রূপে নির্ব্বাহ হইতেছে তাহার সাধারণ রিপোর্ট উপযুক্ত সময়ে প্রস্তুত করা যায় এই উদ্দেশে গবর্ণমেন্ট পুনরায় বোর্ডের নিকট বিশেষ পত্র লিখিয়া তাঁহারদের সম্পাদিত কার্য্যের বার্ষিক রিপোর্ট সাধ্যমতে ত্বরায় পাঠাইবার আবশ্যকতা জ্ঞাত করিয়াছেন। অতএব দেশখণ্ডের ও জিলার কর্ত্তৃপক্ষদিগকে এই কথা স্মরণ করাণ যাইতেছে পূর্ব্ব লিখিত আজ্ঞানুসারে আবকারী কর্ম্মবিভাগে তাহারদের রিপোর্ট মে মাসের ১ তারিখের ও ইনকম টাক্স কর্ম্মবিভাগে তাহারদের রিপোর্ট মে মাসের ১৫ তারিখের অবিলম্বে প্রেরণ হয়।

২। ইষ্টাম্পের ৩৫ নং বার্ষিক রিটর্ন পাঠাইতে যেন কোন ক্রমেই মে মাসের ১ তারিখের গৌণ না হয়।

---

৬ নম্বর।

১৮৭২। ৭৩ সালের ইনকম টাক্স নির্দ্ধারণ ও আদায় করিবার কার্য্য ত্বরায় ও যথোপযুক্তমতে নির্ব্বাহ হয় এই নিমিত্ত ১৮৭১ সালের ১২ আইনমত অবশিষ্ট কার্য্য অগৌণে সমাধা হইয়া শেষ রিটর্ন ও রিপোর্ট অর্পণ করা যায়, উক্ত বিষয়ে যে সাহেবের কর্ত্তৃত্ব আছে তাঁহার এই আদেশ। ১৮৭১ সালের ১২ আইনের ২ ধারামতে ১৮৭০ সালের ১৬ আইনমত সকল প্রকারের কার্য্য এই মাসের ১ তারিখ অবধি রহিত হইবে। অতএব সেই আইনঅনুযায়ি শেষ রিটর্ন অগৌণে দিতে হইবে।

JOHN ROBINSON, *Bengalee Translator.*

# Circular Order of the High Court of Judicature at Fort William in Bengal.

No. 9.

All Civil Authorities, Lower Provinces,—dated Calcutta the 8th March 1872.

HIGH COURT, &c.
CIVIL SIDE.
*Present :*
The Hon'ble Sir R. Couch, *Kt., Chief Justice.*
The Hon'ble G. Loch.
„ Louis S. Jackson.
„ A. G. Macpherson,
„ F. A. Glover,
*Judges of the Court.*

THE following general rules made by the High Court of Judicature at Fort William in Bengal, in the exercise of the powers vested in it by section 15 of the Charter Act 24 and 25, Vic. cap. 101, and with the sanction of the Governor General of India in Council, in respect of the receipt and payment of money deposits, are now promulgated for observance by all subordinate Courts in the Lower Provinces.

By order of the High Court,
F. B. PEACOCK,
*Registrar.*

*Rules for the guidance of all Courts subordinate to the High Court in the receipt and payment of money.*

1. Judges, Magistrates, Moonsiffs, and Small Cause Court Judges, do not submit accounts to the Accountant-General. They should, as far as possible, in their cash transactions with the public, merely authorize the receipt and payment of money at the Government Treasury. Where inconvenience would result from this rule, money may be received and receipt granted by such Officers. Money thus received may be paid out on the day of receipt to the person entitled to receive it, but all sums remaining on hand when the Court or office is closed for the day must be remitted to the Treasury the same day (or, if that is not possible, on the following morning), and must not, under any circumstances, be retained for disbursement. The only money which may be retained by the above Officers is that drawn from the Treasury as a permanent advance. Whenever a Judicial Officer repays deposits out of sums received by him in the day, and not paid into the Treasury, he shall, in his daily accounts, debit the full amount repaid and send the receipted payment orders in verification of the balance of receipts not remitted in cash.

# বঙ্গদেশস্থ কোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টের সরকুলর অর্ডর।

৯ নম্বর।

বঙ্গপ্রভৃতি দেশের সকল দেওয়ানী কর্ত্তৃপক্ষ সমীপেষু।
কলিকাতা ১৮৭২ সাল ৮ মার্চ।

হাই কোর্ট।
দেওয়ানী পক্ষ।
উপস্থিত।
মান্যবর স্যার আর কৌচ সাহেব নাইট। চীফ জষ্টিস।
মান্যবর জি, লক সাহেব
„ লুইস এস, জাকসন সাহেব
„ এ, জি, মাকফরসন সাহেব
„ এফ, এ, গ্লবর সাহেব
আদালতের জজ।

বিকুটোরিয়ার ২৪ ও ২৫ বৎসরের ১০৪ অধ্যায়ের চার্টর আকটের ১৫ ধারায় বঙ্গদেশস্থ কোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টের প্রতি যে ক্ষমতা অর্পিত হইয়াছে উক্ত হাই কোর্ট সেই ক্ষমতানুসারে এবং ভারতবর্ষের মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেবের অনুমতিক্রমে কার্য্যকরত আমানতী টাকা গ্রহণ করিবার ও ফিরিয়া দিবার এই সাধারণ বিধি প্রণয়ন করিয়া বঙ্গপ্রভৃতি দেশের অধীন সকল আদালতের পালন করিবার জন্যে প্রচার করিতেছেন।

হাই কোর্টের আজ্ঞাক্রমে।
এফ, বি, পীকক,
রেজিষ্ট্রার।

হাই কোর্টের অধীন সকল আদালতে টাকা লইয়া রাখিবার ও ফিরিয়া দিবার কার্য্যপদ্ধতি দর্শাইবার বিধি।

১। জজ ও মাজিষ্ট্রেট সাহেবেরা এবং মুনসেফেরা ও ক্ষুদ্র মোকদ্দমার আদালতের জজেরা আকৌণ্টেণ্ট জেনরল সাহেবের নিকট হিসাব প্রেরণ করিয়া থাকেন না। সাধারণ লোকদের সঙ্গে টাকা লেনা দেনার কার্য্যপক্ষে সাধ্যমতে গবর্ণমেণ্টের খাজানাখানায় টাকা গ্রহণ ও দান করিবার অনুমতি দেওয়ামাত্র তাঁহারদের কর্ত্তব্য। এই বিধিমতে কার্য্যের সুবিধা না হইলে, ঐ কার্য্যকারকেরা টাকা গ্রহণ করিয়া রসীদ লিখিয়া দিতে পারিবেন। তদ্রূপে যে টাকা পাওয়া যায় তাহা যে তারিখে গ্রহণ করা গেল পাইবার স্বত্ত্ববান ব্যক্তিকে সেই তারিখে দেওয়া যাইতে পারিবে। কিন্তু আদালত কি আফিস বন্দ করণসময়ে যত টাকা হাতে থাকে তাহা সেই দিনেই খাজানাখানায় পাঠাইয়া দিতে হইবে। সেই দিন পাঠাইতে না পারিলে তাহার পর দিন পূর্ব্বাহ্ণে পাঠাইতে হইবে ও বিতরণ করিবার জন্যে রাখিতে হইবে না। নিত্য প্রাপ্য অগ্রিম টাকা বলিয়া যত টাকা খাজানাখানাহইতে আনা যায় উক্ত কার্য্যকারকেরা কেবল তাহাই হাতে রাখিতে পারিবেন। বিচারপতি কোন দিনে আমানতের টাকা পাইয়া খাজানখানায় পাঠাইবার পূর্ব্বে যদি তাহাহইতে কিছু টাকা দিয়া থাকেন, তবে যত টাকা দিয়াছেন আপনার প্রতিদিনের হিসাবে সেই সমস্ত টাকা খরচ লিখিয়া নগদ চালান না হওয়াতে তাহা ঠিক হইয়াছে দেখিবার জন্যে ঐ টাকা দিবার রসীদযুক্ত আর্ডর পাঠাইবেন।

2. The following records must be kept by the above Officers :—

1. Cash Book.
2. Register of chalans issued.
3. ,, of payment order issued.
4. ,, of deposit receipts.
5. ,, of deposit repayments.
6. ,, of fines and forfeitures.
7. ,, of Ameen's Fees Fund.
8. ,, of Sheriff's fees (Local Funds.)
9. ,, of Registration fees.
10. ,, of Stamp fines and penalties.
11. ,, of Intestate property.
12. Miscellaneous Register.

3. The Cash Book (Form 3) will exhibit all sums received from and paid to the public in actual cash. It will also show, in a separate column, cash received from the Treasury as a permanent advance or in reimbursement of sums expended from a permanent advance. All remittances to the Treasury will also appear in it. It will be closed and balanced each day, and signed daily by the presiding Officer after careful examination.

Receipts.

4. When a person desires to pay money into any Court, or when money is paid in by any Officer of the Court, he shall be furnished with a chalan in duplicate, prepared by the proper Officer and signed by the Serishtadar of the Court. The form of biglot chalan annexed (No. 4) is to be used.* The particulars prescribed in the form must be carefully filled in. The chalan must be entered and numbered in the Register of chalans issued (Form No. 4) in a consecutive series of numbers.

* The forms are, with some modifications, those now in use The Accountant-General will issue them.

5. The following are the Heads of Account in the Treasury Book for which separate chalans should be prepared :—

1. Judicial deposits.
2. Fines and forfeitures.
3. Ameen's fees
4. Sheriff's fees (Local Funds).
5. Registration fees.
6. Stamp fines and penalties.

[*Government Gazette, 7th May* 1872.]

২। উক্ত কার্য্যকারকদের এই২ খাতা রাখিতে হইবে।

১। রোকড়বহী।
২। যে চালান দেওয়া গেল তাহার রেজিষ্টর।
৩। টাকা দিবার যে পত্র দেওয়া যায় তাহার রেজিষ্টর।
৪। আমানতী টাকার রসীদের রেজিষ্টর।
৫। আমানতী টাকা ফিরিয়া দিবার রেজিষ্টর।
৬। অর্থ ও সম্পত্তি দণ্ডের রেজিষ্টর।
৭। আমীনদের ফী ফণ্ডের রেজিষ্টর।
৮। শেরিফ সাহেবের (স্থানীয় ফণ্ডের) ফীর রেজিষ্টর।
৯। রেজিষ্টরী করিবার ফীর রেজিষ্টর।
১০। ইষ্টাম্প ঘটিত অর্থদণ্ডের ও দণ্ডের রেজিষ্টর।
১১। উইল ভিন্ন যে সম্পত্তি রাখা যায় তাহার রেজিষ্টর।
১২। বিবিধ বিষয়ের রেজিষ্টর।

৩। সাধারণের স্থানে যত টাকা নগদ পাওয়া যায় ও তাহাদিগকে যত টাকা দেওয়া যায় তাহা (৩ নং পাঠের) রোকড় বহীতে লিখিতে হইবে। এবং নিত্য প্রাপ্য অগ্রিম বলিয়া কিম্বা সেই নিত্য প্রাপ্য অগ্রিম টাকা হইতে যাহা খরচ হইয়াছে তাহা ফিরিয়া দিবার নিমিত্ত বলিয়া খাজানাখানা হইতে যে নগদ পাওয়া যায় তাহাও সেই বহীর স্বতন্ত্র এক ঘরে লিখিতে হইবে। খাজানাখানায় যত টাকা চালান হয় তাহাও ঐ বহীতে লেখা যাইবে। প্রতিদিন তাহা ঠিক দিয়া বাকী কাটিতে হইবে ও বিচারপতি মনোযোগে দেখিয়া তাহাতে স্বাক্ষর করিবেন।

রসীদের কথা।

৪। কোন ব্যক্তি আদালতে টাকা জমা দিতে চাহিলে কিম্বা আদালতের কোন আমলা টাকা জমা দিলে তাহাকে দোকর চালান দেওয়া যাইবে। উপযুক্ত কর্ম্মকারক তাহা প্রস্তুত করিবেন ও আদালতের সেরিশতাদার তাহাতে স্বাক্ষর করিবেন। দুই ভাষার নিম্নলিখিত ৪ নং চালানের পাঠ ব্যবহার করিতে হইবে*। ঐ পাঠে বিশেষ যে যে কথা নির্দ্দিষ্ট হইল তাহা মনোযোগে লিখিতে হইবে। ৪ নং পাঠের চালানের যে রেজিষ্টর দেওয়া যাইবে তন্মধ্যে ঐ সকল চালান লেখা যাইবে ও একাদিক্রমে তাহার নম্বর দেওয়া যাইবে।

* এইক্ষণে যে পাঠের ব্যবহার হইয়া থাকে তাহার কিঞ্চিৎ মতান্তর হইয়া সেই পাঠের ব্যবহার হইবে আকৌণ্টেণ্ট জেনরল সাহেব তাহা দিবেন।

৫। খাজানাখানার বহীতে যে২ বিষয়ের হিসাবের স্বতন্ত্র চালান প্রস্তুত করা যাইবে তাহার শীর্ষক এই২।

১। মোকদ্দমা সংক্রান্ত আমানত,
২। অর্থ ও সম্পত্তি দণ্ড,
৩। আমীনের ফী,
৪। শেরিফের ফী (স্থানীয় ফণ্ড)।
৫। রেজিষ্টরী করিবার ফী।
৬। ইষ্টাম্প সংক্রান্ত অর্থদণ্ড ও দণ্ড।

7. Property of Intestate.

8. Miscellaneous receipts (net deposits), *i.e.*, proceeds of sale of torn records, old furniture, examination fees, &c.

6. On presentation of the chalan at the Treasury and on receipt of the money, a form of acknowledgment prepared by the payer shall, if demanded, be signed by the Officer in charge or by the Accountant (according to rule).

7. When this course would entail inconvenience to the person tendering money, the Court may receive it direct and grant a receipt for the same. The entry in the Cash Book should be initialled by the Judge at the time the receipt is granted.

8. At the close of business of each day, or on the following morning, chalans so received shall be sent to the Treasury with the balance of cash and Pass Book in Form No. 15 (modified). The chalans for money received into Court and repaid during the day will be excluded.

The Treasury Officer will check the entries in the Pass Book with the chalans and orders for payment, and return the book receipted.

Payments.

9. Payments of money must be made on vouchers in Form No. 2, which will be delivered to claimants by the Judge or other Officer with the particulars in the form duly filled in. The order for payment must be entered and nubered prior to issue in the Register of payment orders issued (Form No. 6).

10. If the cash in hand suffices, the Court may at once pay the money on the responsibility of the presiding Officer, and in such cases will forward, at the end of the day to the Treasury, payment orders for the amount duly receipted by the payees. In all other cases, the payment must be made to the payee at the Treasury.

Pass Book.

11. The total of chalans of the day for money received by the Court, minus the total of orders for payment cashed at the Court, will represent the balance of cash to be remitted to the Treasury.

Register of chalans issued.

12. This Register must be kept in Form No. 4. All chalans authorizing the payment of money into the Government Treasury by individuals or officers of Court, or with which money

৭। যাহারা উইল না লিখিয়া মরে তাহারদের সম্পত্তি।

৮। আমানৎ ভিন্ন বিবিধ প্রকারের প্রাপ্ত টাকা অর্থাৎ ছেঁড়া কাগজপত্র ও পুরাতন দ্রব্য বিক্রয় করিয়া যে টাকা পাওয়া যায় ও পরীক্ষা কালীন ফী প্রভৃতি।

৬। খাজানাখানায় চালান দেখান গেলে ও টাকা পাওয়া গেলে যে ব্যক্তি টাকা জমা দেন তিনি চাহিলে আপনি টাকা পাইবার স্বীকারপত্র প্রস্তুত করিয়া দিলে সেই বিষয়ের কর্তৃত্বভার যে কার্য্যকারকের প্রতি থাকে তিনি কিম্বা যথা বিধিমতে হিসাবী তাহাতে স্বাক্ষর করিবেন।

৭। যে ব্যক্তি টাকা জমা দিতে আইসেন উক্ত প্রকারে কার্য্য হইলে যদি তাঁহার অসুবিধা হয়, তবে আদালত একেবারে তাহা গ্রহণ করিয়া রসীদ দিবেন। রসীদ দেওয়া গেলেই রোকড় বহীতে তাহার যে কথা লেখা যায় বিচারপতি সেই কথার পার্শ্বে আপন নামের আদ্যাক্ষর লিখিবেন।

৮। প্রতি দিন কার্য্য সমাপ্ত হইলে পর কিম্বা পর দিন পূর্ব্বাহ্ণে বাকী নগদ ও ১৫ নং (মতান্তরিত) পাঠের পাস বুক সমেত উক্ত প্রকারের প্রাপ্ত চালান খাজনাখানায় পাঠান যাইবে। ঐ দিনে আদালত যে টাকা পাইয়া ফিরিয়া দেন তাহার চালান উহার মধ্যে ধরিতে হইবে না।

পাসবুকে যেং কথা লেখা আছে খাজানাখানার কর্ম্মকারক চালানের এবং টাকা দিবার আর্ডরের সহিত তাহা মিলাইয়া রসীদ লিখিয়া ঐ পাস বুক ফিরিয়া দিবেন।

টাকা দিবার কথা।

৯। কোন ব্যক্তিকে টাকা দিতে হইলে ২ নং পাঠের বৌচর লিখিয়া তাহা দেওয়া যাইবে। ঐ পাঠে যেং বিশেষ কথা লিখিতে হইবে জজ কিম্বা অন্য কার্য্যকারক তাহা রীতিমতে লিখিয়া ঐ টাকার দাওয়াদারকে দিবেন। টাকা দিবার আর্ডর দিবার পূর্ব্বে ৬ নং পাঠে ঐ আর্ডরের রেজিষ্টরীতে তাহা লিখিতে হইবে ও তাহাতে নম্বর দিতে হইবে।

১০। হাতে যত টাকা থাকে তাহাতে কুলাইলে আদালত অগোণেই টাকা দিতে পারিবেন ও বিচার পতি সেই বিষয়ের দায়ী হইবেন। তাহা করা গেলে টাকা যাহাদিগকে দেওয়া গেল দিবাবসানে রীতিমতে তাহারদের রসীদযুক্ত ঐ টাকা দিবার আর্ডর খাজানাখানায় দেওয়া যাইবে। স্থলান্তরে তাহারদিগকে খাজানাখানায় টাকা দেওয়া যাইবে।

পাস বুকের কথা।

১১। আদালতে যে দিনে যত টাকা পাওয়া যায় সেই দিনে আদালতে যত টাকা নগদ দিবার আর্ডর হইল তাহার মোট বাদ দিয়া যত টাকার চালান থাকে খাজানাখানায় তত টাকা পাঠাইতে হইবে।

যে চালান দেওয়া যায় তাহার রেজিষ্টর।

১২। এই রেজিষ্টর ৪ নং পাঠে রাখিতে হইবে। যে সকল চালানে কোন ব্যক্তির দ্বারা কিম্বা আদালতের কোন কর্ম্মকারক দ্বারা গবর্ণমেন্টের খাজানাখানায় টাকা দিবার অনু-

is received in Court and forwarded to the Treasury by the presiding Officer, must be entered in the Register and numbered in annual consecutive series, such details being added in the column of particulars against each amount as may be necessary for identifying it and writing up therefrom the several Registers.

13. At the close of business of each day, the Treasury Officer, whether Sudder or Sub-divisional, will prepare a list in Form No. 5 of all the chalans of each Court or office that have been presented at the Treasury in the course of the day. In the case of the Sudder Treasury, the list will include all chalans received from Sub divisional Treasuries on that day, but these will not be checked or the particulars brought on the District Registers till the end of the month. On receipt of this list by the Officer concerned, the particulars of the chalans shown in it should be compared with the details recorded in the Register of chalans, and the date of actual credit, as certified by the Treasury Officer, should be entered in the column prescribed for that purpose. Where the money has been repaid on the day of receipt, the entry in this column will be left blank, a note to that effect being made in the column of remarks at the time of repayment.

14. The Office Register of deposit receipts, Form No. 7, should next be written up in prescribed detail from the particulars recorded in the Register of chalans. In this Register there will thus only be shown the amount of the chalans of deposits which are reported in the Treasury Officer's list to have been actually presented at the Treasury.

*Register of deposits.*

15. All items of deposit in this Register must be numbered in an annual consecutive series of numbers, commencing on 1st April and continuing to 31st March of each official year. Every entry in the Register must be initialled by the presiding Officer of the Court or Office after comparison with the Treasury Officer's list and the Register of chalans; only the first eight columns should be filled in at first, the other columns being intended for the record of subsequent repayments.

16. On the 27th or last open day of the Treasury, an Extract Register of deposits (Form No. 9) will be forwarded to the Judge or other District Officer by the Moonsiff or other Subordinate Officer, which will contain those items only which were deposited during the month and

*Extract Register of deposits.*

দাখিল দেওয়া যায়, ও যে চালানের সহিত টাকা আদালতে গৃহীত হইয়া প্রধান কর্তৃপক্ষদ্বারা খাজানাখানায় প্রেরণ করা যায় সেই সকল চালান রেজিষ্টরে লিখিতে হইবে ও বৎসর২ তাহার একাদিক্রমে নম্বর দিতে হইবে। যখন যে টাকা দেওয়া গেল ইহা নিশ্চয় জানিবার জন্যে ও তাহা দেখিয়া অন্য রেজিষ্টর লিখিয়া লইবার জন্যে ঐ টাকা সম্পর্কে যে বৃত্তান্ত লেখা আবশ্যক তাহা বিশেষ কথার ঘরে লিখিতে হইবে।

১৩। প্রতিদিন কর্ম্ম সমাপ্ত হইলে পর, সেই দিনে নানা আদালতের কি কাছারীর যত চালান খাজানাখানায় উপস্থিত করা গেল, সদর স্থানের ও মহকুমার খাজানাখানার কার্য্যকারক ৫ নং পাঠে তাহার ফর্দ্দ প্রস্তুত করিবেন। সদর খাজানাখানা হইলে মহকুমার খাজানাখানাহইতে যে দিন যত চালান পাওয়া যায় সদর খাজানাখানার ঐ ফর্দ্দের মধ্যে তাহাও লিখিতে হইবে কিন্তু মাসের শেষ না হইলে ঐ সকল চালান মিলাইয়া দেখিতে ও তাহার বর্ণনা জিলার রেজিষ্টরীতে লিখিতে হইবে না। উক্ত কর্ম্মে যে কার্য্যকারকের সম্পর্ক থাকে তিনি ঐ ফর্দ্দ পাইলে চালানের রেজিষ্টরীতে যে বৃত্তান্ত লেখা থাকে তাহার সঙ্গে ঐ ফর্দ্দের লিখিত চালানের বিশেষ কথা মিলাইয়া দেখিবেন, এবং খাজানাখানার কর্ম্মকারক ঐ টাকা জমা করিবার যে তারিখের সর্টিফিকট দেন, ঐ তারিখ লিখিবার নির্দ্দিষ্ট ঘরে তাহা লিখিয়া দেওয়া যাইবে। টাকা যে দিনে পাওয়া যায় সেই দিনেই ফিরিয়া দেওয়া গেলে ফিরিয়া দিবার সময়ে মন্তব্য কথার ঘরে সেই মর্ম্মের নোট লিখিয়া উক্ত ঘর খালি রাখিতে হইবে।

১৪। আমানতের যে টাকা পাওয়া যায় চালানের রেজিষ্টরের লিখিত বৃত্তান্ত দেখিয়া ৭ নং পাঠানুসারে তাহার আফিস রেজিষ্টর নির্দ্দিষ্টমতে বিস্তার করিয়া লিখিতে হইবে। তাহা হইলে খাজানাখানায় দেওয়া গিয়াছে বলিয়া আমানতের যত টাকার চালান খাজানাখানার কর্ম্মকারকের ফর্দ্দে লেখা থাকে উক্ত রেজিষ্টরে কেবল তত টাকার চালান লেখা যাইবে।

*আমানতের রেজিষ্টরীর কথা।*

১৫। এই রেজিষ্টরে আমানতী টাকার যে২ দফা লেখা যায় রাজকীয় বৎসরের আপ্রেল মাসের ১ তারিখঅবধি মার্চ মাসের ৩১ তারিখপর্য্যন্ত বৎসর২ সেই২ দফার একাদিক্রমে নম্বর দেওয়া যাইবে। উক্ত রেজিষ্টরে যে২ দফা লেখা যায়, আদালতের কি আফিসের প্রধান কর্ম্মকারক খাজানাখানার কর্ম্মকারকের ফর্দ্দের এবং চালানের রেজিষ্টরের সঙ্গে সেই২ দফা মিলাইয়া দেখিয়া প্রত্যেক দফার পার্শ্বে আপন নামের অদ্যাক্ষর লিখিবেন। প্রথমে কেবল প্রথম আট ঘরের কথা লিখিয়া দিতে হইবে। পশ্চাৎ যে টাকা ফিরিয়া দেওয়া যায় তাহা লিখিবার জন্যে অন্য সকল ঘর নিরূপণ হইয়াছে।

১৬। মাসের ২৭ তারিখে কিম্বা খাজানাখানা খোলা থাকিবার শেষ দিনে মুনসেফ কিম্বা অধীন অন্য কর্ম্মকারক ৯ নং পাঠানুসারে আমানতের রেজিষ্টরের চুম্বক জজ সাহেবের কিম্বা জিলার অন্য কর্তৃপক্ষের নিকট প্রেরণ করিবেন, মাসের মধ্যে যে টাকা আমানত হইয়া উক্ত তারিখপর্য্যন্ত

*আমানতের রেজিষ্টরের চুম্বকের কথা।*

remained unpaid on the above date. These items only will be brought upon the District Registers for the month and numbered in continuation of the district series; the district numbers being noted for reference on the Extract Registers of the Subordinate Officer. At the foot of this Extract Register, deposits received and repaid during the month by the Subordinate Officer will be shown in a lump sum without details.

17. At the end of each month, an Extract Register of deposits must be prepared by the Judge or other District Officer in the same form (No. 9) and forwarded to the Treasury Officer for submission with his cash account to the Accountant-General. This Extract Register will contain those items only which were deposited during the month and remained unpaid on the last day of the month. At the foot of this Register, deposits received and repaid during the month will be shown in a lump sum without details. This Extract Register should be despatched punctually at the end of the month.

18. At the same time a plus and minus memo., showing the total amount of deposits received and repaid during the month, with the balances on the first and last day of the month, should be prepared and entered at foot of the Extract Register of deposit receipts in the following form :—

| | | Rs. | As. | P. |
|---|---|---|---|---|
| Balance of last month | ... | 0 | 0 | 0 |
| Deposits as above | .. | 0 | 0 | 0 |
| „ received and repaid during the month in (lump) | ... | 0 | 0 | 0 |
| | | 0 | 0 | 0 |
| „ repaid | ... | 0 | 0 | 0 |
| Balance | ... | 0 | 0 | 0 |

19. The rules laid down in paragraphs 14, 15, 16, and 17, should also be observed in the case of the other Registers referred to in paragraph 12. The monthly Extract Register of fines realized and paid into the Treasury should be in Form No. 13. Fines are under no circumstances to be held in deposit, but should be paid into the Treasury to credit of Government. Refunds of fines will be made by the Treasury Officer on production of an order prepared in Form No. 14, and passed for payment by the presiding Officer of the Court. Remission of fines should be noted in the Register of fines.

*Other Registers and Extract Registers.*

ফিরিয়া দেওয়া না যায়, কেবল সেইং টাকা তন্মধ্যে লিখিতে হইবে। সেই মাসের ডিস্ত্রিক্ট রেজিষ্টরে কেবল সেইং দফা লেখা যাইবে ও ডিস্ত্রিক্ট নম্বরশ্রেণীর ক্রমানুসারে ঐং দফার নম্বর দেওয়া যাইবে। ডিস্ত্রিক্ট নম্বর দেখিবার জন্যে অধীন কর্ম্মকারকের রেজিষ্টরের চুম্বকপত্রে লেখা যাইবে। মাসের মধ্যে আমানতের যত টাকা প্রাপ্ত হইয়া ফিরিয়া দেওয়া গেল, অধীন কর্ম্মকারক ঐ রেজিষ্টরের চুম্বকপত্রের নিম্নভাগে বৃত্তান্ত না লিখিয়া মোটে সেই টাকা লিখিবেন।

১৭। প্রতিমাসের শেষে জজ সাহেব কিম্বা জিলার অন্য কর্ত্তৃপক্ষ ৯ নম্বরের সেই পাঠানুসারে আমানতের রেজিষ্টরের চুম্বক প্রস্তুত করিয়া খাজানাখানার কর্ম্মকারকের নিকট পাঠাইবেন তিনি আকোণ্টেণ্ট জেনরল সাহেবের নিকট আপন নগদের হিসাবের সহিত ঐ চুম্বকপত্র পাঠাইবেন। মাসের মধ্যে যেং দফা আমানত হইয়া মাসের শেষ দিনপর্য্যন্ত ফিরিয়া না দেওয়া যায় ঐ রেজিষ্টরের চুম্বকপত্রে কেবল সেইং দফা লিখিতে হইবে। মাসের মধ্যে আমানতের যত টাকা প্রাপ্ত হইয়া ফিরিয়া দেওয়া যায় এই রেজিষ্টরের নিম্নভাগে বৃত্তান্ত না লিখিয়া সেই টাকা মোটে লেখা যাইবে। রেজিষ্টরের এই চুম্বক মাসের শেষে পাঠাইতেই হইবে।

১৮। মাসের মধ্যে মোটে আমানতের যত টাকা পাওয়া গেল ও ফিরিয়া দেওয়া গেল ও সেই মাসের প্রথম দিনে ও শেষ দিনে যত টাকা হাতে থাকে ইহার ন্যূনাধিকের মর্ম্মাত্মক এক পত্র সেই সময়ে প্রস্তুত করিয়া নিম্নলিখিত পাঠে প্রাপ্ত আমানত টাকার রেজিষ্টরের চুম্বক পত্রের নিম্নভাগে লিখিয়া দিতে হইবে।

| | | টাকা। | | |
|---|---|---|---|---|
| গত মাসের বাকী | ... | ০ | ০ | ০ |
| পূর্ব্বোক্তমতে আমানৎ হইল | ... | ০ | ০ | ০ |
| মাসের মধ্যে আমানৎ প্রাপ্ত হইয়া ফিরিয়া দেওয়া গেল | ... | ০ | ০ | ০ |
| | | ০ | ০ | ০ |
| আমানৎ ফিরিয়া দেওয়া গেল | ... | ০ | ০ | ০ |
| বাকী | | ০ | ০ | ০ |

১৯। ১৪, ১৫, ১৬ ও ১৭ ধারায় যেং বিধি করা গেল ১২ ধারায় উল্লিখিত অন্যান্য রেজিষ্টরের বিষয়েও সেইং বিধিমতে কার্য্য করিতে হইবে। অর্থদণ্ডের যে টাকা আদায় হইয়া খাজানাখানায় দেওয়া গেল ১৩ নং পাঠানুসারে তাহার রেজিষ্টরের মাসিক চুম্বক প্রস্তুত করিতে হইবে। অর্থদণ্ডের টাকা কোনক্রমেই আমানৎ রাখিতে হইবে না তাহা খাজানাখানায় গবর্ণমেণ্টের নামে জমা করিয়া দিতে হইবে। অর্থদণ্ডের টাকা ফিরিয়া দিতে হইলে আদালতের প্রধান কর্ত্তৃপক্ষ ১৪ নং পাঠানুসারে প্রস্তুত ঐ টাকা দিবার আডরে সহী করিলে খাজানার কর্ত্তৃপক্ষের নিকট ঐ আডর দেখাইলে তিনি সেই টাকা ফিরিয়া দিবেন। অর্থদণ্ড ক্ষমা হইলে অর্থদণ্ডের রেজিষ্টরে সেই কথা লিখিতে হইবে।

*অন্যান্য রেজিষ্টর ও চুম্বক রেজিষ্টরের কথা।*

Register of payment orders.

20. All orders for the payment of money must be entered prior to issue in a Register (Form No. 6) and numbered in an annual consecutive series of numbers; such details being recorded as are necessary for writing up the several Registers.

21. In authorizing the payment of any sum, the local Officer is required to satisfy himself in the first instance of the validity of the claim, and, in the case of deposits, to ascertain from his Register of deposits whether the balance at credit of the particular deposits is sufficient to meet the repayment, and that there has been no order for the attachment of the money. If the claim is good, he should issue an order for the payment of the amount either from the local Treasury or from his Court, as prescribed above, and, in case of deposits if the balance is sufficient, at once record the order of refund, in anticipation of the actual payment, against the particular number in the Register of deposits, attesting the entry with his initials. Should the payment be ordered to be made from Court on the day of receipt of the money, the Judge or other Officer should, at the time of issue, enter the date of payment in the proper column, noting the fact in the column of remarks.

22. As in the case of chalans, the Officer in charge of the Treasury, whether Sudder or Sub-divisional, will enter in the daily advice list (Form No. 5, to be forwarded to each Court or Office) all the orders of payment of such Court or Office that have been cashed at the Treasury in the course of the day and forward the same to the Officer concerned. In the case of a Sudder Treasury, this list will include all orders of payment received from Sub-divisional Treasuries on that day.

23. On receipt of the list by the Officer concerned, it should be carefully compared, item by item, with the Register of payment orders, and the date of actual discharge should be noted in the Register in the proper column against every number included in the list. The Register of deposit repayments and other Office Registers should be written up from this list.

Register of deposit repayments.

24. This Register (Form No. 12) should contain the details of all deposits actually disbursed from the Treasury, and should be written up daily from the Treasury Officer's list of payments after check with the Register of orders of payment. Deposits of previous months repaid at Sub-divisional Treasuries should be recorded in the Judge's Register of deposits as

[*Government Gazette*, 7*th May* 1872.]

টাকা দিবার আর্ডরের রেজিষ্টরের কথা।

২০। টাকা দিবার আর্ডর হইলে ঐ টাকা দিবার পূর্ব্বে তাহা ৬ নং পাঠের রেজিষ্টরীতে লেখা যাইবে ও বৎসর২ একাদিক্রমে ঐ২ আর্ডরের নম্বর দিতে হইবে। নানা রেজিষ্টর লিখিয়া দিবার জন্যে যে২ বৃত্তান্তের আবশ্যক হয় তাহাও লিখিতে হইবে।

২১। কোন দফার টাকা দিবার অনুমতি দেওয়া গেলে ঐ টাকা পাইবার দাওয়া সিদ্ধ আছে কি না স্থানীয় কর্ত্তৃপক্ষের প্রথমে এই কথা সন্তোষমতে জানিয়া লইতে হইবে। আমানতী টাকা দিবার অনুমতি হইলে, সেই বিশেষ আমানতের যত টাকা জমা আছে তাহাহইতে ঐ টাকা ফিরিয়া দেওয়া যাইতে পারে কি না, ও সেই টাকা ক্রোক করিবার কোন আজ্ঞা হয় নাই তিনি আমানতের রেজিষ্টরী বহী দেখিয়া প্রথমে ইহা সন্তোষমতে জানিয়া লইবেন। দাওয়া উপযুক্ত হইলে তিনি পূর্ব্ব নির্দ্দিষ্টমতে স্থানীয় খাজানাখানাহইতে কিম্বা আপন আদালতহইতে ঐ টাকা দিবার আর্ডর দিবেন। আমানতের টাকা হইলে, তাতে যাহা থাকে তাহাহইতে ঐ আমানত দেওয়া যাইতে পারিলে, ঐ টাকা দেওয়া যাইবার অপেক্ষায় তিনি আমানতের রেজিষ্টরে ঐ আমানতের নম্বরের পার্শ্বে ঐ টাকা ফিরিয়া দিবার আর্ডর লিখিয়া তাহার পার্শ্বে আপন নামের আদ্যাক্ষর লিখিবেন। টাকা যে দিনে পাওয়া যায় সেই দিনেই আদালতহইতে দিবার আজ্ঞা হইলে জজ সাহেব কিম্বা অন্য কর্ত্তৃপক্ষ ঐ টাকা দিবার সময়ে উপযুক্ত ঘরে ঐ টাকা দিবার তারিখ লিখিবেন। ও টাকা দেওয়া গেল মন্তব্য কথার ঘরে এই কথা লিখিবেন।

২২। আদালত কি আফিসহইতে সদর কি মহকুমার খাজানাখানায় টাকা দিবার আর্ডর হইলে সেই আর্ডর অনুসারে ঐ খাজানাখানায় দিন যত টাকা দেওয়া গেল খাজানাখানার কর্ত্তৃপক্ষ চালান লইয়া যদ্রূপে করিয়া থাকেন তদ্রূপে (আদালতের কি আফিসের নিকট প্রেরণীয় ৫ নং পাঠানুসারে) প্রতি দিনের আড-বাইসের ফর্দ্দে সেই আর্ডর লিখিয়া ঐ বিষয়ের সম্পর্কযুক্ত কর্ম্মকারকের নিকট পাঠাইবেন। সদর খাজানাখানা হইলে, সেই দিনে মহকুমার খাজানাখানাহইতে টাকা দিবার যত আর্ডর পাওয়া গেল তাহাও সেই ফর্দ্দে লিখিতে হইবে।

২৩। উক্ত বিষয়ে যে কার্য্যকারকের সম্পর্ক থাকে তিনি ঐ ফর্দ্দ পাইলে টাকা দিবার আর্ডরের রেজিষ্টরের সঙ্গে দফা২ করিয়া মনোযোগে তাহা মিলাইয়া দেখিয়া ঐ ফর্দ্দে যত নম্বর দেওয়া গেল তিনি সেই২ নম্বরের পার্শ্বে রেজিষ্টরী বহীর উপযুক্ত ঘরে ঐ টাকা ফিরিয়া দিবার তারিখ লিখিবেন। এই ফর্দ্দ দেখিয়া আমানতের টাকা ফিরিয়া দিবার রেজিষ্টর ও অন্যান্য আফিসের রেজিষ্টর লিখিতে হইবে।

আমানতী টাকা ফিরিয়া দিবার রেজিষ্টরের কথা।

২৪। খাজানাখানাহইতে আমানতের যত টাকা দেওয়া যায় ১২ নং পাঠের এই রেজিষ্টরে তাহার বিবরণ লেখা থাকিবে। যে টাকা দেওয়া গেল খাজানাখানার কর্ত্তৃপক্ষ সেই টাকার যে ফর্দ্দ লেখেন তাহার সঙ্গে টাকা দিবার আর্ডরের রেজিষ্টর মিলাইয়া প্রতিদিন সেই রেজিষ্টর লিখিতে হইবে। পূর্ব্ব২ মাসের আমানতী টাকা মহকুমার খাজানাখানাহইতে ফিরিয়া দেওয়া গেলে তাহা

**well as in the Register of deposit repayments. Deposits of the current month repaid during the month at Sub-divisional Treasuries should not be recorded by the Judge in either Register, but should be shown in lump in his Extract Register of deposit repayments.**

Extract Register of deposit repayments.

**25.** On the 10th and 27th (or last open day of the Treasury) an Extract Register of deposit repayments (Form No. 12) will be forwarded to the Judge or other District Officer by the Moonsiff or other Subordinate Officer, which will contain the repayments of previous month's deposits only. At the foot of this Extract Register repayments of deposits of the current month will be shown in a lump sum without details.

**26.** A bi-monthly extract from his Register of deposit repayments should be forwarded in the same form by the Judge or District Officer to the Treasury Officer for submission with his lists of payments to the Accountant General on the 10th and last day of each month, respectively. The first extract should show the repayments made from the Treasury (both Sudder and Sub-divisional) between the 1st and 10th; and the second, those made between the 11th and the last day of the month. All repayments of the current month's deposits, whether made at the Sudder or Sub-divisional Treasury, should be shown in lump sum without details. These extracts should be despatched punctually on the above dates.

**27** Small Cause Court Judges, Moonsiffs, and other Officers, who hold their Courts at places other than the Sudder Station, or the head-quarters of a Sub-division, will be guided by the above rules, making periodical, instead of daily, remittances to the nearest Treasury whether Sudder or Sub-divisional. Every such remittance should be accompanied by the chalans and payment orders, together with the Pass Book in Form No 15 (modified), full particulars being entered therein for the guidance of the Treasury Officer, who will return the Pass Book receipted.

The maximum cash in the hands of Small Cause Court Judges should never exceed Rs 500, or of Moonsiffs, Rs 500.

**28.** On the last day of each official year, all deposits of more than three years' standing should be written off in the Register of deposit receipts, in which a note should be made against the numbers to the effect that they have been credited to

যেমন আমানতের ফিরিয়া দেওয়া টাকার রেজিষ্টরে তেমনি জজ সাহেবের আমানতী টাকার রেজিষ্টরে লিখিতে হইবে। চলিত মাসের আমানতের টাকা সেই মাসে মহকুমার খাজানাখানাহইতে ফিরিয়া দেওয়া গেলে জজ উক্ত কোন রেজিষ্টরীতে তাহা লিখিবেন না। আমানতের ফিরিয়া দেওয়া টাকার চুম্বক রেজিষ্টরীতে তিনি সেই টাকা মোটে লিখিবেন।

২৫। প্রতি মাসের ১০ এবং ২৭ তারিখে অথবা খাজানাখানা খোলা থাকিবার শেষদিনে মুনসেফ কিম্বা অন্য অধীন কর্ম্মকারক জজ সাহেবের কিম্বা জিলার অন্য কর্তৃপক্ষের নিকটে ১২নং পাঠানুসারে আমানতের ফিরিয়া দেওয়া টাকার রেজিষ্টরের চুম্বক পাঠাইবেন। পূর্ব্বং মাসের আমানতের যে টাকা ফিরিয়া দেওয়া গেল ঐ রেজিষ্টরে কেবল তাহাই লিখিতে হইবে। চলিত মাসের আমানতের যে টাকা ফিরিয়া দেওয়া গেল তাহার বৃত্তান্ত না লিখিয়া এই চুম্বকের নিম্নভাগে মোটে লিখিয়া দেওয়া যাইবে।

আমানতের ফিরিয়া দেওয়া টাকার রেজিষ্টরের চুম্বকের কথা।

২৬। জজ সাহেব কিম্বা জিলার কর্তৃপক্ষ সেই পাঠানুসারে মাসে দুইবার ফিরিয়া দেওয়া আমানত টাকার রেজিষ্টরের চুম্বক লিখিয়া খাজানাখানার কর্তৃপক্ষের নিকট প্রেরণ করিবেন। তিনি ঐ চুম্বক আপনার দত্ত টাকার ফর্দ্দের সঙ্গে প্রতি মাসের ১০ ও শেষ তারিখে আকৌণ্টেণ্ট জেনরল সাহেবের নিকট পাঠাইবেন। মাসের ১ম ও ১০ম তারিখের মধ্যে সদর ও মহকুমার খাজানাখানাহইতে যত টাকা ফিরিয়া দেওয়া গেল তাহা প্রথম চুম্বক পত্রে লেখা যাইবে। মাসের ১১ ও শেষ তারিখের মধ্যে যত টাকা ফিরিয়া দেওয়া গেল তাহা দ্বিতীয় চুম্বকপত্রে লিখিতে হইবে। চলিত মাসের আমানতের যে টাকা ফিরিয়া দেওয়া যায় তাহা সদর কি মহকুমার খাজানাখানাহইতে ফিরিয়া দেওয়া গেলেও তাহার বৃত্তান্ত না লিখিয়া মোটে লিখিতে হইবে। উক্ত দুই তারিখে উক্ত চুম্বক পাঠাইবার ত্রুটি না হয়।

২৭। ক্ষুদ্র মোকদ্দমার আদালতের জজ ও মুনসেফ প্রভৃতি যে কার্য্যকারকগণ জিলার কি মহকুমার সদর মোকামভিন্ন কোন স্থানে কাছারী করিয়া থাকেন তাঁহারা উক্ত বিধিমতে কার্য্য করিবেন কিন্তু সদর কি মহকুমার অতিনিকট খাজানাখানায় প্রতিদিন টাকা না পাঠাইয়া নিরূপিত সময়ান্তরে পাঠাইবেন। ঐ টাকার সঙ্গে২ চালান ও টাকা দিবার আর্ডর ও ১৫ নম্বরের মতান্তরিত পাঠানুসারে পাস বুকও পাঠাইবেন ও তন্মধ্যে খাজানাখানার কর্তৃপক্ষের কার্য্য পদ্ধতির জন্যে সম্পূর্ণ বৃত্তান্ত লেখা থাকিবে। তিনি পাস বুকে রসীদ লিখিয়া তাহা ফিরিয়া দিবেন।

ক্ষুদ্র মোকদ্দমার আদালতের জজদের কি মুনসেফদের নিকট ৫০০ টাকার অধিক রাখা উচিত নয়।

২৮। রাজকীয় প্রতিবৎসরের শেষ দিনে যে টাকা তিন বৎসরের অধিককাল আমানত থাকে তাহা আমানতী টাকার রেজিষ্টরীহইতে তুলিয়া লইতে হইবে। সেই টাকা যেং নম্বরমতে ঐ রেজিষ্টরীতে লেখা গেল সেই২ নম্বরের পার্শ্বে এই মর্ম্মের

Government, and are thus no longer available for refund under the orders of the local Officer. The same course should be followed in regard to deposits or unpaid balances of deposits not exceeding one rupee in amount which have been unclaimed for more than twelve months. A list should be prepared in Form No. 10 of amounts thus written off, and forwarded to the Accountant-General

29. When the refund of a deposit thus written off is required by a depositor, the local Officer should forward an application to the Accountant-General in Form No. 11, a separate form being used for each application. The Accountant-General's letter of authority when received should be noted against the items in the Register of deposit receipts to obviate a second application and then passed for payment at the Treasury, as prescribed in the form. No other record need be kept of these refunds.

30. At the close of the first month of the next official year, the amount of unclaimed deposits written off the Registers should be deducted from the balance of deposits in the plus and minus memo.

31. During the absence on tour of Sub-divisional Officers and the consequent closing of their Treasuries, Moonsiffs must be guided by the rules for Officers at stations where there are no Treasuries making remittances of surplus cash, if necessary, to the District Treasury. They should take advantage of the periodical returns of Sub-divisional Officers to head-quarters to reduce the cash balances in their hands as much as possible, having due regard to their probable requirements.

---

### No. 10.

All Civil Courts, Lower and Extra Regulation Provinces,—dated Calcutta, the 28th March 1872

HIGH COURT, &c.,
CIVIL SIDE.
*Present*
The Hon Sir R Couch, *Kt, Chief Justice*
The Hon'ble G Loch,
" Louis S Jackson,
" A G. Macpherson,
" F. A. Glover,
*Judges of the Court*

At the request of the Lieutenant-Governor of Bengal, the following instructions are issued for the guidance of all Judicial Officers, subject to the control of the High Court, in respect to the distribution, between Government and the parties to suits, of the postage charge incurred in certain cases

সংক্ষেপ কথা লিখিতে হইবে যে ঐ টাকা গবর্ণমেন্টের নামে জমা করা গিয়াছে ও স্থানীয় কর্ত্তৃপক্ষের আজ্ঞানুসারে ফিরিয়া দেওয়া যাইতে পারিবে না। এক টাকার অনধিক আমানতের যে টাকা কিম্বা আমানতের যে বাকী টাকা বারো মাসের অধিক দাওয়া না হইয়া থাকে তাহাও লইয়া তদ্রূপ কার্য্য করিতে হইবে। তদ্রূপ যে টাকা রেজিস্টরহইতে তুলিয়া লওয়া যায় ১০ নং পাঠানুসারে তাহার ফর্দ্দ প্রস্তুত করিয়া আকৌন্টেন্ট জেনরল সাহেবের নিকট পাঠাইতে হইবে।

২৯। আমানতের টাকা তদ্রূপে তুলিয়া ফেলা গেলে পর যদি আমানতকারি তাহা লইতে চাহেন তবে স্থানীয় কর্ত্তৃপক্ষ ১১ নং পাঠানুসারে আকৌন্টেন্ট জেনরল সাহেবের নিকট প্রার্থনাপত্র পাঠাইবেন। প্রত্যেক প্রার্থনাপত্র লিখিবার ভিন্ন২ পাঠ থাকিবে। আকৌন্টেন্ট জেনরল সাহেবের স্থানে সেই টাকা দিবার অনুমতিপত্র পাওয়া গেলে দ্বিতীয়বার সেই টাকার নিমিত্ত প্রার্থনাপত্র না হয় এই নিমিত্ত আমানতের প্রাপ্ত টাকার রেজিস্টরী বহীতে ঐ দফার আমানতের পার্শ্বে ঐ কথা লিখিতে হইবে, পরে নির্দ্দিষ্ট পাঠানুসারে খাজানাখানাহইতে টাকা দিবার জন্যে ঐ অনুমতিপত্র পাঠাইতে হইবে। ঐ টাকা ফিরিয়া দেওয়ার আর কোন লিপি রাখিবার আবশ্যক নাই।

৩০। তৎপশ্চাৎ রাজকীয় বৎসরের প্রথম মাসের শেষে আমানতের যত টাকা দাওয়া না হওয়াপ্রযুক্ত রেজিস্টরী বহীহইতে তুলিয়া দেওয়া গেল উক্ত জমাখরচের মর্ম্মাত্মকপত্রলিখিত আমানত টাকার বাকী হইতে তাহা বাদ দিতে হইবে।

৩১। মহকুমার কার্য্যকারকদের দৌরায় গমন করাপ্রযুক্ত তাঁহাদের খাজানাখানা বন্দ হইলে যেং মোকামে খাজানাখানা নাই সেইং মোকামের কার্য্যকারকদের কার্য্যপদ্ধতির যে বিধি আছে মুনসেফেরা সেই বিধিমতে কর্ম্ম করিয়া তাঁহাদের হাতে অধিক টাকা জমা হইলে আবশ্যকমতে জিলার খাজানাখানায় চালান করিবেন। মহকুমার কার্য্যকারকেরা সময়ং সদর মোকামে ফিরিয়া আইলে মুনসেফদের যত টাকাতে প্রয়োজন থাকিবার সম্ভাবনা তাঁহারা তত টাকা রাখিয়া আপনাদের হস্তগত যত নগদ পাঠাইতে পারেন পাঠাইবেন।

---

### ১০ নম্বর।

বঙ্গপ্রভৃতি দেশের ও আইন বহির্ভূত প্রদেশের সকল দেওয়ানী আদালত সমীপেষু।

কলিকাতা ১৮৭২ সাল ২৮ মার্চ।

কোনং মোকদ্দমায় ডাক মাসুলের যে খরচ লাগে

হাই কোর্ট।
দেওয়ানী পক্ষ।
উপস্থিত
মান্যবর সর আর কোচ সাহেব নাইট
চীফ জষ্টিস
" জি লক সাহেব
" লুইস, এস, জাকসন সাহেব।
" এ, জি, মাকফরসন সাহেব।
" এফ, এ, গ্লবর সাহেব।
আদালতের জজ।

গবর্ণমেন্টের এবং মোকদ্দমার পক্ষদ্বয়ের মধ্যে তাহা বণ্টন করণের নিম্নলিখিত উপদেশপত্র বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্নর সাহেবের আদেশমতে হাই কোর্টের অধীন সকল বিচারপতির কার্য্যপদ্ধতি দেখাইবার জন্যে প্রকাশ করা গেল।

2. When records are called for by Civil Courts at the instance of parties, the party applying should pay the charge for postage; but when the Court calls for them of its own motion, then the postage should be in the first instance paid by the State, but the Court may in its discretion make such postage a part of the costs and order the losing or other party to pay. Such records do not in the first-mentioned case stand in the position of the records alluded to in the letter from the Government of India in the Financial Department, No. 3118, dated 21st November 1870,* ruling that "the charge for transmitting records through the post from one Court to another should be borne by the State."

* *Vide* Circular Order No 1, dated 4th January 1871.

3. When copies of notifications of sales, &c., are sent by Courts in the interior for the purpose of being affixed in the Office of the Collector and in the Court of the Judge, and when the replies thereto are sent by the general post, the postage should be paid by the party applying for sale and chargeable as costs of execution.

4. In like manner, when Civil Courts in the interior of the district, upon applications of decree-holders, ask for attachment of the judgment-debtors' interests in decrees or documents deposited in other Courts, the postage for the despatch of the requisition, and for the return of the reply, should be borne by the party applying.

5. As regards notices to respondents in appeal cases, the postage should be paid by Government; there being in contemplation one uniform rate of *tulubana* fee, and the transmission by post for part of the distance being an economy to the Government.

6. When Courts in the interior make requisitions upon the District Court at the Sudder Station for the payment of money in deposit to decree holders or other persons, the postage for such requisitions should be paid by the parties on whose behalf they are made.

By order of the High Court,

F. B. PEACOCK,
*Registrar.*

২। দেওয়ানী আদালতে মোকদ্দমার কোন পক্ষের প্রার্থনামতে কাগজপত্র তলব করিলে যে পক্ষ প্রার্থনা করেন ডাকমাসুল তাঁহারই দিতে হইবে। আদালত নিজ ইচ্ছামতে তাহা তলব করিলে ডাক মাসুল প্রথমে রাজ্যহইতে দেওয়া হইবে কিন্তু আদালত বিহিত বোধ করিলে ঐ ডাকমাসুল খরচার মধ্যে ধরিয়া যে ব্যক্তি পরাজিত হয় তাহার কিম্বা অপর পক্ষের দ্বারা সেই মাসুল দেওয়াইবেন। ফিনান্সিয়াল ডিপার্টমেন্টে ভারতবর্ষের গবর্ণমেন্টের ১৮৭০ সালের ২১ নবেম্বরের * ৩১১৮ নম্বরের পত্রের উল্লিখিত কাগজপত্রের উদ্দেশে এই বিধি হইয়াছিল যে ডাকযোগে এক আদালতহইতে অন্য আদালতে কাগজপত্র পাঠাইতে হইলে রাজ্যহইতে তাহার খরচ দেওয়া যাইবে। পরন্তু এই ধারার পূর্ব্ব ভাগে যে কাগজপত্রের উল্লেখ হইয়াছে তাহা শেষোক্ত কাগজপত্রের তুল্য নয়।

* ১৮৭১ সালের ৪ জানুয়ারির ১ নং সরকুলর দেখ।

৩। মফঃসলের আদালতহইতে কালেক্টর সাহেবের কাছারীতে ও জজ সাহেবদের আদালতে নীলাম-প্রভৃতির জ্ঞাপনপত্র লটকাইয়া দিবার জন্যে প্রেরণ করা গেলে, ও সাধারণ ডাকযোগে তাহার উত্তর পাঠাইবার আবশ্যক হইলে যে ব্যক্তি নীলামের প্রার্থনা করেন তিনিই ডাকমাসুল দিবেন ও তাহা ডিক্রী জারীর খরচার মধ্যে ধরা যাইবে।

৪। তদ্রূপেও কোন আদালতে যে ডিক্রী কি দলীল গচ্ছিত থাকে মফঃসলের অন্য দেওয়ানী আদালত ডিক্রীদারদের প্রার্থনামতে সেই ডিক্রী প্রভৃতিতে ডিক্রীমত খাতকদের স্বার্থ ক্রোক করিতে প্রার্থনা করিলে, ঐ প্রার্থনা পত্র পাঠাইবার ও তাহার উত্তরের ডাকমাসুল প্রার্থকের দিতে হইবে।

৫। আপীলী মোকদ্দমার রিস্পণ্ডেণ্টকে যে নোটিস দেওয়া যায় তাহার ডাকমাসুল গবর্ণমেণ্টের দিতে হইবে। ফলতঃ একি হারে তলবানার ফী গ্রহণ করিবার বিধি করণের কল্পনা আছে এবং পথের কিয়দংশ ডাকযোগে নোটিস পাঠাইলে গবর্ণমেণ্টের কিঞ্চিৎ খরচ কম হইবে।

৬। মফঃসলের আদালত সদর ষ্টেশনের জিলা আদালতে ডিক্রীদারকে কি অন্য ব্যক্তিদিগকে আমানতের টাকা দিবার আদেশপত্র দিলে, যে ব্যক্তিদের সপক্ষে ঐ আদেশপত্র লেখা যায় ডাকমাসুলের খরচ তাঁহারা দিতে হইবে।

হাই কোর্টের আজ্ঞাক্রমে,

এফ, বি, পীকক,
রেজিষ্ট্রার।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৭২। ৭ মে।]

## No. 11.

**To all District Judges and Judicial Commissioners,—**
**(Dated Calcutta, the 28th March 1872.)**

HIGH COURT, &c.
CIVIL AND CRIMINAL.
*Present:*
The Hon'ble Sir R. Couch, Kt., *Chief Justice.*
The Hon'ble G. Loch,
" Louis S. Jackson,
" A.G. Macpherson,
" F.A. Glover,
*Judges of the Court*

Several instances having recently occurred of mistake on the part of Civil and Sessions Judges, in respect to the declaration required from them previous to their assumption of office, the Court desires to point out that, under the law as it at present stands, the only form of solemn declaration required to be made and subscribed by a District Judge is that prescribed in Section 13 of the Bengal Civil Court's Act (VI of 1871). No further oath or declaration is warranted by law in respect of the office of District Judge, and no oath at all is now required to be taken by Judges of the Court of Session.

2. Where the District Judge's predecessor in office leaves the station before the Judge's arrival, such declaration must be made before the Magistrate of the District, but not before a Joint-Magistrate or other officer in charge who has no authority to receive and attest such declaration "for the Magistrate."

By order of the High Court,

F. B. PEACOCK,
*Registrar.*

১১ নম্বর।

সকল জিলার জজ ও জুডিশ্যাল কমিশ্যনর সাহেব সমীপেষু।

কলিকাতা ১৮৭২ সাল ২৮ মার্চ।

হাই কোর্ট।
ফৌজদারী ও দেওয়ানী পক্ষ।
উপস্থিত।
মাম্যবর স্যার আর কৌচ সাহেব নাইট। চীফ জষ্টিস
মাম্যবর জি, লক সাহেব
" লুইস এস, জাকসন সাহেব
" এ, জি, মাকফরসন সাহেব
" এফ, এ, গ্লবর সাহেব
আদালতের জজ।

সিবিল ও সেশন জজ সাহেবেরদের পদ গ্রহণ করিবার পূর্ব্বে তাঁহারদের যে প্রতিজ্ঞা করা প্রয়োজন তদ্বিষয়ে সম্প্রতি অনেক স্থলে ভ্রান্তি দেখা গিয়াছে, এই হেতুক হাই কোর্টের সাহেবেরা এই কথা জানাইতেছেন। এইক্ষণে যে আইন প্রচলিত তাহে তদনুসারে জিলার জজ সাহেবের শপথতঃ যে প্রতিজ্ঞা করিয়া স্বাক্ষর করিতে হয়, বঙ্গ দেশীয় দেওয়ানী আদালত বিষয়ক ১৮৭১ সালের ৬ আইনের ১৩ ধারায় তাহার একি মাত্র পাঠ নির্দ্দিষ্ট হইয়াছে। এবং আইনেতে জিলার জজ সাহেবের পদ সম্পর্কে তদ্ভিন্ন কোন শপথ কি প্রতিজ্ঞা নির্দ্ধারিত নাই। এইক্ষণে সেশন আদালতের জজের কোন শপথের বিধান নাই।

২। জিলার কোন জজ সাহেব যদি আপন উত্তরপদধারির পঁহুছিবার পূর্ব্বে ঐ স্থান ত্যাগ করিয়া যান, তবে জিলার মাজিস্ট্রেট সাহেবের সম্মুখে তাঁহার সেই প্রতিজ্ঞা করিতে হইবে, জাইন্ট মাজিস্ট্রেটের কিম্বা কার্য্যের কিয়ৎকালীন ভার প্রাপ্ত কার্য্যকারকের সম্মুখে নয়, কেননা মাজিস্ট্রেট সাহেবের পরিবর্ত্তে তাঁহার সেই প্রতিজ্ঞা গ্রহণপূর্ব্বক সাক্ষিস্বরূপ স্বাক্ষর করিবার ক্ষমতা নাই।

হাই কোর্টের আজ্ঞাক্রমে,

এফ, বি, পীকক,
রেজিষ্ট্রার।

JOHN ROBINSON, *Bengalee Translator.*

---

# Orders by the Lieutenant-Governor of Bengal.

### REVENUE AND GENERAL DEPARTMENTS

### No. 909R.

APPOINTMENTS.

*The 24th April* 1872.—Captain Sydney Gerald Boon, Superintendent of the Government Dockyard, is appointed, as a temporary arrangement, to have charge of the office of Master Attendant, in addition to his own duties.

Mr. George Stewart Park to officiate as a Magistrate and Collector of the First Grade.

*The 26th April* 1872.—Mr. Alexander Abercrombie to officiate as Commissioner of Revenue and Circuit of the Dacca Division, during the absence, on privilege leave, of Sir William James Herschel, or until further orders, with effect from

# বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের আজ্ঞা।

রবিনিউ ও জেনরল ডিপার্টমেন্ট।

৯০৯R নম্বর।

নিয়োগ।

১৮৭২ সাল ২৪ আপ্রিল।—গবর্ণমেণ্টের ডক ইয়ার্ডের সুপরিন্টেণ্ডেণ্ট কাপ্তান শ্রীযুক্ত সিডনি জিরল্ড বুন সাহেব স্বীয় কর্ম্ম ভিন্ন কিয়ৎকালের নিমিত্তে মাষ্টর আটেণ্ডেণ্ট সাহেবের কার্য্যালয়ের অধ্যক্ষতার ভার পাইবেন

শ্রীযুক্ত জর্জ ষ্টুয়র্ট পার্ক সাহেব প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেট ও কালেক্টরের কর্ম্ম করিবেন।

১৮৭২ সাল ২৬ আপ্রিল।—শ্রীযুত সর উলিয়ম জেমস হর্শেল সাহেবের অনুগ্রহের ছুটী প্রযুক্ত অনুপস্থানকালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুক্ত আলেকজাণ্ডর আবরক্রম্বি সাহেব এই মাসের ২৪ তারিখঅবধি ঢাকাখণ্ডের রাজস্বের ও দায়েরসায়েরীর

the 24th instant, the date on which Mr. Abercrombie took charge of the office.

*The 27th April* 1872.—Mr. Edward Maxwell Reily, Deputy Magistrate and Deputy Collector, is appointed to officiate as an Extra Assistant Commissioner of the 6th grade, and to have charge of the Sub-division of Fallacotta, in Julpigoree.

Babu Bejoy Kissen Bose is appointed to officiate as a Deputy Magistrate under Act XV of 1843, and a Deputy Collector under Regulation IX of 1833, in the Burdwan Division, and is vested with the powers of a Subordinate Magistrate of the Second Class. The appointment of Babu Nilchunder Chuckerbutty, to officiate as a Deputy Magistrate and Deputy Collector in the Burdwan Division, notified in the *Calcutta Gazettes* of the 5th ultimo and 3rd instant, is cancelled.

Babu Lolit Mohun Chatterjee, Deputy Magistrate and Deputy Collector, Bograh, on leave, is transferred to Nuddea, and vested with the powers of a Collector under Act X (B.C) of 1871. This cancels the orders of the 16th instant, appointing him to have charge of the Sub-division of Khoolnah, in Jessore.

Mr. Alexander John Fraser, Deputy Magistrate and Deputy Collector, in temporary charge of the Sub-division of Goalundo, is transferred to the Sudder Station of Backergunge, from the date on which he may be relieved by Mr. William Humphrey Page.

Babu Chunder Narain Sing, M.A., Deputy Magistrate and Deputy Collector, to have charge of the Sub-division of Khoolnah.

Babu Gobind Chunder Bose, Deputy Collector, on special duty, is appointed to be a Deputy Magistrate under Act XV of 1843, and a Deputy Collector under Regulation IX of 1833, in Bancoorah, and is vested with the powers of a Subordinate Magistrate of the First Class.

Mr. Andrew William Cochran, Officiating Deputy Commissioner of the Chittagong Hill Tracts, is appointed to be an Assistant to the Magistrate and Collector of Chittagong, from the date on which he may be relieved of his present charge.

*The 29th April* 1872.—Mr. Edward George Glazier to be Sub-Registrar of Assurances of the Sub-district of Rungpore, having its head-quarters at the Sudder Station of the District of Rungpore, with effect from the 21st December last.

Mr. John Edward Addis Eyre, Deputy Collector of Sasseram, is vested with the powers of a Collector under Act X of 1870, for the acquisition of land required for enlarging the cemetery at Dehree.

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৭২। ৭ মে।]

কমিশ্যনরের কর্ম্ম করিবেন। তিনি উক্ত তারিখে ঐ কর্ম্মের ভার গ্রহণ করেন।

১৮৭২ সাল ২৭ আপ্রিল।—ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেকুটর শ্রীযুত এডওয়ার্ড মাক্সওয়েল রাইলী সাহেব ষষ্ঠ শ্রেণীর অতিরিক্ত আসিষ্টান্ট কমিশ্যনরের কর্ম্ম করণার্থে নিযুক্ত হই। জলপাইগুড়ির অন্তর্গত ফালাকাটা শাখাখণ্ডের অধ্যক্ষতা ভার পাইবেন।

শ্রীযুত বাবু বিজয়কৃষ্ণ বসু বর্দ্ধমান খণ্ডে ১৮৪৩ সালের ১৫ আইনমতে ডেপুটী মাজিষ্ট্রেটের ও ১৮৩৩ সালের ৯ আইনমতে ডেপুটী কালেকুটরের কর্ম্ম করণার্থে নিযুক্ত হইয়া অধঃস্থ দ্বিতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইয়াছেন। গত মাসের ১২ তারিখের ও এই মাসের ৯ তারিখের বাঙ্গলা গেজেটে বর্দ্ধমানখণ্ডে ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টরের কর্ম্ম করণার্থে শ্রীযুত নীলচন্দ্র চক্রবর্ত্তীর নিযুক্ত হইবার যে কথা প্রকাশ হয় তাহা এতৎক্রমে রহিত করা গেল।

বগুড়ার ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেকুটর শ্রীযুত বাবু ললিতমোহন চট্টোপাধ্যায় নদীয়ায় প্রেরিত হইয়া ১৮৭১ সালের বঙ্গীয় ১০ আইনমতে কালেকুটরের ক্ষমতা পাইয়াছেন, ইনি এক্ষণে ছুটী লইয়াছেন। তিনি যশোহরের অন্তর্গত খুলনা শাখা-খণ্ডের অধ্যক্ষতা ভার পাইবেন এই মাসের ১৬ তারি-খের এই আজ্ঞা রহিত করা গেল।

গোয়ালন্দ শাখাখণ্ডের কিয়ৎকালীন অধ্যক্ষতা ভারপ্রাপ্ত ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেকুটর শ্রীযুত আলেকজাণ্ডর জান ফ্রেসর সাহেব যে তারিখে শ্রীযুত উলিয়ম হম্ফ্রি পেজ সাহেবের প্রতি কর্ম্মের ভারার্পণ করেন সেই তারিখঅবধি বাকরগঞ্জের সদর মোকামে প্রেরিত হইয়াছেন।

ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেকুটর শ্রীযুত বাবু চন্দ্রনারায়ণ সিংহ, এম, এ, খুলনা শাখাখণ্ডের অধ্য-ক্ষতা ভার পাইবেন।

বিশেষ কার্য্যে নিযুক্ত ডেপুটী কালেকুটর শ্রীযুত বাবু গোবিন্দচন্দ্র বসু বাঁকুড়ায় ১৮৪৩ সালের ১৫ আইনমতে ডেপুটী মাজিষ্ট্রেট ও ১৮৩৩ সালের ৯ আইনমতে ডেপুটী কালেকুটর হওয়া অধঃস্থ প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইয়াছেন।

চট্টগ্রাম পর্ব্বতীয় প্রদেশের একটিং ডেপুটী কমিশ্য-নর শ্রীযুত আন্দ্রু উলিয়ম ককুরান্ সাহেব যে তারিখে স্বীয় বর্ত্তমান কর্ম্ম অন্যের প্রতি অর্পণ করেন সেই তারিখ অবধি চট্টগ্রামের মাজিষ্ট্রেট ও কালেকুটর সাহেবের আসিষ্টান্ট হইবেন।

১৮৭২ সাল ২৯ আপ্রিল।—শ্রীযুত এডওয়ার্ড জর্জ গ্লে-জিয়র সাহেব গত ডিসেম্বর মাসের ২১ তারিখ অবধি রঙ্গপুর সব-ডিষ্ট্রিকুটের নিদর্শনপত্রাদির সব-রেজিষ্ট্রার হইবেন। উক্ত সব-ডিষ্ট্রিকুটের সদর স্থান রঙ্গপুর জি-লার সদর মোকামে হইবে।

সাসিরামের ডেপুটী কালেকুটর শ্রীযুত জান এডুওয়ার্ড আডিস্ আয়র সাহেব দেহরির সমাধিস্থান বৃদ্ধিকরণার্থ ভূমি গ্রহণের নিমিত্তে ১৮৭০ সালের ১০ আইনমতে কালেকুটরের ক্ষমতা পাইয়াছেন।

ment and relinquishment" served by orders of the Collector under Sections 14 and 20, Act VIII (B. C.), 1869, under heading 4 of the revised form of that return.

A. Monsy, Esq., C. B.

No. 7.

The monthly return prescribed in paragraph 9 of the rules issued by the Lieutenant-Governor of Bengal for the guidance of all officers engaged in carrying out the provisions of Act VIII of 1872, will bear the number VIA on the Board's list of periodical returns.

The half-yearly returns required by the Government of India (Returns Nos. 1, 2, and 3, in the Financial Resolution No. 2887, dated 19th April 1872,) will bear the numbers XXIII A, XXIII B, and XXIII C, respectively, on the Board's list.

The annual return required by the Government of India (Return No. 4 in the Resolution above quoted) will take the place of present Income Tax Return No. XLIII in the periodical return list.

No. 8.

Referring to Circular Order No. 8 for April 1872, District Officers are requested to send the reports therein called for through the Commissioner of their Division, who will forward them with his own report to the Board.

No. 9.

Under the orders of Government the following rule is issued for the guidance of officers engaged in assessments of Income Tax under Act VIII of 1872:—

If any person whose income is derived from the profits of land alone shall object to the assessment made upon him, and shall prove that he is a farmer or under-tenant of lands paying less than Rs. 1,000 as rent to landlords, and that he has no permanent rights, but is a mere tenant, such person shall be exempted from income tax.

No. 10.

Add the following as Clause 29 A, Section XI, Chapter V, page 68, Board's Rules—

29A.—In using the hydrometer, special care should be taken that no saccharine matter is introduced into the liquor after it has been drawn from the still, and before it is tested. This is

[*Government Gazette*, 18*th June* 1872.]

১৪ ও ২০ ধারামতে "বৃদ্ধি ও ত্যাগ করণ বিষয়ক যে নোটিস" কালেক্টর সাহেবের আজ্ঞামতে দেওয়া যায় তাহা ঐ রিটর্ণের সংশোধিত পাঠের ৪নং শীর্ষকে ধরিবেন।

শ্রীযুত এ মনি সাহেব, সি, বি।

৭ নম্বর।

যে সকল কার্য্যকারক ১৮৭২ সালের ৮ আইনের বিধান প্রবল করণার্থ নিযুক্ত হন তাঁহারদের কার্য্যপদ্ধতি দর্শাইবার জন্যে বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবরনর সাহেবের প্রচারিত বিধির ৯ ধারায় যে মাসিক রিটর্ণ নিদ্ধারিত হইয়াছে বোর্ডের সাময়িক রিটর্ণের নির্ঘণ্টপত্রে ঐ রিটর্ণের ৬ক নম্বর ধরিতে হইবে।

ভারতবর্ষের গবর্ণমেণ্ট ফিনান্‌শ্যাল ডিপার্টমেণ্টের ১৮৭২ সালের ১৯ আপ্রিলের ২৮৮৭ নম্বরের নিদ্ধারণপত্রে ১, ২, ও ৩ নম্বরের যে ষাণ্মাসিক রিটর্ণ দিবার আজ্ঞা করিয়াছেন, বোর্ডের নির্ঘণ্টপত্রে তাহার ক্রমশঃ ২৩ক, ২৩খ, ও ২৩গ নম্বর ধরিতে হইবে।

ভারতবর্ষের গবর্ণমেণ্ট পূর্ব্বোক্ত নিদ্ধারণপত্রে ৪ নম্বরের যে বার্ষিক রিটর্ণ দিবার আজ্ঞা করিয়াছেন তাহা সাময়িক রিটর্ণের নির্ঘণ্টপত্রে ইনকম টাক্স বিষয়ক বর্ত্তমান ৪৩ নং রিটর্ণের স্থানে দেওয়া যাইবে।

৮ নম্বর।

১৮৭২ সালের আপ্রিল মাসের ৮ নম্বরের সরকুলার অডর লক্ষ করিয়া জিলার কর্ত্তৃপক্ষদের প্রতি এই আদেশ হইল। ঐ সরকুলর অডরে তাঁহারদের যে রিপোর্ট পাঠাইতে আদেশ হইয়াছে তাহা আপনার দেশখণ্ডের কমিশ্যনর সাহেবের দ্বারা পাঠাইবেন। কমিশ্যনর সাহেব আপনার রিপোর্ট সহিত তাহা বোর্ডে পাঠাইবেন।

৯ নম্বর।

যে কার্য্যকারকেরা ১৮৭২ সালের ৮ আইনমতে ইনকম টাক্স ধার্য্য করণে নিযুক্ত আছেন গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে তাঁহারদের কার্য্যপদ্ধতি দর্শাইবার এই বিধি প্রচার হইল।

কেবল ভূমির উৎপন্ন লভ্যদ্বারা আয়প্রাপ্ত ব্যক্তির উপর যে টাক্স ধার্য্য হয় তিনি তদ্বিষয়ে আপত্তি করিলে, এবং আপনি ইজারদার কি ভূমির অধীন প্রজা হইয়া ভূম্যাধিকারিদিগকে ১০০০৲ টাকার ন্যূন খাজানা দিয়া থাকেন ও তাঁহার চিরস্থায়ি অধিকার নাই ইহার প্রমাণ করিলে সেই ব্যক্তি ইনকম টাক্সহইতে ক্ষমা পাইবেন।

১০ নম্বর।

বোর্ডের বিধি পুস্তকের ৬৮ পৃষ্ঠার পঞ্চম অধ্যায়ের ১১ পরিচ্ছেদের ২৯ক ধারা বলিয়া এই ধারা দিতে হইবে।

২৯ক।—জল মাপক যন্ত্র ব্যবহার করিতে গেলে, ভাটিহইতে মদ বাহির করিয়া লওয়া গেলে পর ও তাহার পরীক্ষা হইবার পূর্ব্বে তাহার মধ্যে শর্করাংশযুক্ত কোন দ্রব্য না দেওয়া যায়, এই বিষয়ে বিশেষ মনো-

sometimes done by allowing the liquor to trickle over a little bag into the vessel which receives it for testing. The effect of the addition of sugar or other soluble matter to spirit, is to heighten the specific gravity, and to weaken its strength, thereby entailing loss of revenue.

যোগ করিতে হইবে। পরীক্ষা করিয়া দেখিবার জন্যে যে পাত্রে মদ ঢালিয়া দেওয়া যায়, কখনং তাহার উপর ছোট একটা থলি ধরিয়া তাহাহইতে মদ চুইতে দিয়া ঐ শর্করা দেওয়া গিয়া থাকে। মদে চিনি কিম্বা গলনীয় অন্য দ্রব্য দিলে এই ফল হয় যে তাহার বিশেষ ভার বৃদ্ধি ও তীব্রতা কম হয় ইহাতে রাজস্বের হানি হইবার সম্ভাবনা।

JOHN ROBINSON, *Bengalee Translator.*

---

## Circular Orders of the High Court of Judicature at Fort William in Bengal.

MEMO. No. 10.

To all District Judges and Judicial Commissioners,—(dated Calcutta, the 23rd May 1872.)

HIGH COURT.
CIVIL SIDE.
*Present:*
The Hon'ble Louis S. Jackson, One of the Judges of the Court.

THE annual reports for 1871, which have been received, show a want of uniformity in the preparation of the comparative tables superscribed respectively, "ORIGINAL JURISDICTION" and "APPELLATE JURISDICTION," provided by Circular Order No. 4, dated 2nd February 1871. To ensure uniformity in their preparation, District Judges and Judicial Commissioners are hereby informed that the instructions given in the Circular Order No. 25 of 12th August 1871 must be understood to apply to the headings "Instituted" and "Disposed of" in the above tables. All transfers, therefore, though properly included in the black ink figures under the general heads just named, should be *excluded from* the red ink figures to be entered under the former, as is done in the quarterly returns.

2. Where the above tables in the reports for the year 1871 have been prepared on any other principle, amended ones should be sent without delay, and where they have been prepared on the above principle, *i.e.*, where the black ink entries have been made to include transfers (as they should have been), supplementary returns should be submitted, showing in red ink the cases actually *instituted* or *decided* in the Courts concerned, exclusive of transfers.

By order of the High Court,

F. B. PEACOCK,
*Registrar.*

## বঙ্গদেশস্থ ফোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টের সরক্যুলর অর্ডর।

স্মরণার্থ ১০ নম্বর।

সকল জিলার জজ সাহেব ও জুডিশ্যল কমিশ্যনর সমীপেষু।
কলিকাতা ১৮৭২ সাল ২৩ মে।

হাই কোর্ট।
দেওয়ানী পক্ষ।
উপস্থিত।
মান্যবর লুইস এস জাকসন সাহেব
আদালতের অন্যতর জজ।

১৮৭১ সালের যে বার্ষিক রিপোর্ট পাওয়া গিয়াছে তাহাতে ইহা দেখা গেল যে ১৮৭১ সালের ২ ফেব্রুআরির ৪ নং সরক্যুলর অর্ডরে "আদিম বিচারাধিপত্য" ও "আপীলী বিচারাধিপত্য" নামক যে দুই টেবিল পরস্পর মিলাইয়া দেখিবার জন্যে প্রস্তুত করিবার বিধান হইয়াছিল তাহা একিরূপে প্রস্তুত হয় নাই। একিপ্রকারে প্রস্তুত করা যায় এই নিমিত্ত জিলার জজ সাহেবদিগকে ও জুডিশ্যল কমিশ্যনরদিগকে এই কথা জ্ঞাত করা গেল। উক্ত দুই টেবিলে "উপস্থিত করা" ও "নিষ্পত্তি করা" এই যে দুই শীর্ষক আছে ১৮৭১ সালের ১২ আগষ্টের ২৫ নং সরক্যুলর অর্ডরের উপদেশপত্র সেই শীর্ষকের প্রতি বর্ত্তে। অতএব যে সকল মোকদ্দমা অন্য আদালতে অর্পিত হয় যদিও তাহা পূর্ব্বোক্ত সাধারণ শীর্ষকে কালো কালি দিয়া লেখা উচিত তথাপি ত্রৈমাসিক রিটর্ণে যেমন করা গিয়া থাকে তেমনি "উপস্থিত করা" মোকদ্দমার শীর্ষকে লাল রোসনাই দিয়া লেখা উচিত নয়।

২। ১৮৭১ সালের রিপোর্টের অন্তর্গত উক্ত টেবিল যদি অন্য কোন নিয়মমতে প্রস্তুত হইয়া থাকে, তবে তাহা সংশোধন করিয়া অগৌণে প্রেরণ করা উচিত। যদি উক্ত নিয়মমতে প্রস্তুত হইয়া থাকে অর্থাৎ কালো কালী দিয়া লিখিত মোকদ্দমার সহিত যদি অন্য আদালতের প্রতি অর্পিত মোকদ্দমাও উচিতমতে লেখা গিয়া থাকে, তবে তাহার পরিশিষ্ট রিটর্ণ অর্পণ করিতে হইবে। ইহার মধ্যে উল্লিখিত আদালতে যত মোকদ্দমা উপস্থিত করা গেল বা নিষ্পত্তি হইল অন্য আদালতের প্রতি অর্পিত মোকদ্দমা ছাড়া সেই সকল মোকদ্দমা লাল রোসনাই দিয়া লিখিতে হইবে।

হাই কোর্টের আজ্ঞাক্রমে,

এফ, বি, পীকক,
রেজিষ্ট্রার।

JOHN ROBINSON, *Bengalee Translator.*

# Orders by the Lieutenant-Governor of Bengal.

REVENUE AND GENERAL DEPARTMENTS.

No. 1153R.

APPOINTMENTS.

*The 4th June* 1872.—Mr. Horace Abel Cookerell to be Commissioner of Revenue and Circuit of the Chittagong Division, but to continue to officiate as Commissioner of the Presidency Division, until further orders.

*The 5th June* 1872.—Baboo Sreenath Bhudder, Deputy Magistrate and Deputy Collector, Purneah, is vested with the powers of a Collector, under Act X (B.C.) of 1871 in that District.

Mr. Herbert Mosley to officiate as Sub-Registrar of Assurances of the Sub-district of Mymensing, during the absence, on duty, of Mr. Edward Maxwell Reily, or until further orders. This appointment will take effect from the 22nd ultimo.

*The 7th June* 1872.—Mr. S. N. Banerjee, B.A., Assistant Magistrate and Collector, Sylhet, is vested with the powers of a Subordinate Magistrate of the First Class.

*The 11th June* 1872.—Mr. George Nelson Barlow, C.S.I., to officiate as Commissioner of the Cooch Behar Division, during the absence, on leave, of Colonel J. C. Haughton, C.S.I., or until further orders.

Mr. Trevor John Chichele Grant to officiate as Magistrate and Collector of Monghyr, in the First Grade, during the absence, on duty, of Mr. G. N. Barlow, or until further orders.

Mr. Andrew William Cochran, Assistant Magistrate and Collector, Chittagong, is transferred to Backergunge. Mr. Cochran will continue to officiate as a Joint-Magistrate and Deputy Collector of the Second Grade.

Babu Gouriprasad Mozoomdar to be Sub-Registrar of Assurances of the Sub-district of Mulfutgunge, in Backergunge.

Mr. George James Spencer Hodgkinson, Manager of the Hutwa Ward's Estate, is vested with the powers of a Magistrate in Sarun.

Assistant Surgeon Henry Whitwell to officiate as Principal Assistant to the Opium Agent of Benares, with effect from the 13th May last.

Babu Sunjeeb Chunder Chatterjee to be Special Sub-Registrar of Assurances of the

# বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আজ্ঞা ।

রেবিনিউ ও জেনরল ডিপার্টমেণ্ট ।

১১৫৩R নম্বর ।

নিয়োগ ।

১৮৭২ সাল ৪ জুন ।—শ্রীযুক্ত হরেস এবল কক্রেল সাহেব চট্টগ্রাম খণ্ডের রাজস্বের ও দায়েরসায়েরীর কমিশ্যনর হইবেন, কিন্তু অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত প্রেসীডেন্সী খণ্ডের কমিশ্যনরের কর্ম্ম করিতে থাকিবেন ।

১৮৭২ সাল ৫ জুন ।—পূরণিয়ার ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত বাবু শ্রীনাথ ভদ্র ঐ জিলাতে ১৮৭১ সালের বঙ্গীয় ১০ আইনমতে কালেক্টরের ক্ষমতা পাইয়াছেন ।

রাজকার্য্যোপলক্ষে শ্রীযুক্ত এডওয়ার্ড মাক্সওয়েল রাইলী সাহেবের অনুপস্থানকালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুক্ত হর্বার্ট মোসলী সাহেব ময়মনসিংহ সব-ডিষ্ট্রিক্টের নিদর্শনপত্রাদির সব-রেজিষ্ট্রারের কর্ম্ম করিবেন । এই নিয়োগ গত মাসের ২২ তারিখ অবধি প্রবল হইবে ।

১৮৭২ সাল ৭ জুন ।—শ্রীহট্টের আসিষ্টাণ্ট মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুক্ত এস, এন, বন্দোপাধ্যায়, বি, এ, অধঃস্থ প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইয়াছেন ।

১৮৭২ সাল ১১ জুন ।—কর্ণেল শ্রীযুক্ত জে, সি, হটন সি, এস, আই, সাহেবের ছুটী প্রযুক্ত অনুপস্থানকালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুক্ত জর্জ নেলসন বার্লো সাহেব, সি, এস, আই, কুচবেহার খণ্ডের কমিশ্যনরের কর্ম্ম করিবেন ।

রাজকার্য্যোপলক্ষে শ্রীযুক্ত জি, এন, বার্লো সাহেবের অনুপস্থানকালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুক্ত ট্রেবর জান চিচিলী গ্রাণ্ট সাহেব প্রথম শ্রেণীমতে মুঙ্গেরের মাজিষ্ট্রেট ও কালেক্টরের কর্ম্ম করিবেন।

চট্টগ্রামের আসিষ্টাণ্ট মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুক্ত আন্দ্রু উলিয়ম কক্রান্ সাহেব বাকরগঞ্জে প্রেরিত হইয়াছেন। তিনি দ্বিতীয় শ্রেণীর জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর স্বরূপ কর্ম্ম করিতে থাকিবেন ।

শ্রীযুক্ত বাবু গৌরীপ্রসাদ মজুমদার বাকরগঞ্জের অন্তর্গত মুলফৎগঞ্জ সব-ডিষ্ট্রিক্টের নিদর্শনপত্রাদির সব-রেজিষ্ট্রার হইবেন ।

হাতওয়ার রাজানুপালিতের সম্পত্তির কর্ম্মাধ্যক্ষ শ্রীযুক্ত জর্জ জেমস্ স্পেন্সর হজকিন্সন সাহেব সারণে মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইয়াছেন ।

আসিষ্টাণ্ট সার্জন শ্রীযুক্ত হেনরি হুইটওয়েল সাহেব গত মে মাসের ১৩ তারিখ অবধি বাণারসের আফীমের এজেণ্ট সাহেবের প্রধান আসিষ্টাণ্টের কর্ম্ম করিবেন ।

শ্রীযুক্ত বাবু সঞ্জীবচন্দ্র চট্টোপাধ্যায় বর্দ্ধমান সব-ডিষ্ট্রিক্টের নিদর্শনপত্রাদির বিশেষ সব-রেজিষ্ট্রার

Sub-district of Burdwan, but to continue in his present special duty until further orders.

Babu Poorno Chunder Chatterjee to be Special Sub-Registrar of Assurances of the Sub-district of Hooghly.

The Lieutenant-Governor is pleased to gazette the following Officers, who are Head Assistants in the Bengal Secretariat, *viz.* :—

| | | |
|---|---|---|
| In the General Department | | Mr. G. Easton. |
| ,, Revenue | ,, ... | Babu Shoshee Chunder Dutt. |
| ,, Political | ,, ... | Mr. M. Power. |
| ,, Appointment | ,, ... | Babu Rajendra Nath Mitra. |

LEAVE OF ABSENCE.

*The 5th June* 1872.—Captain Edward Neal Digges LaTouche, late Officiating Deputy Commissioner of the Garo Hills, is allowed subsidiary leave for a period not exceeding thirty days, from the 27th ultimo, preparatory to proceeding to Europe on furlough.

*The 8th June* 1872.—Mr. Frederick Jones, Officiating Superintendent of Survey, Hooghly and Midnapore Division, for three months, under Section 18 of the Civil Leave Code, from the 15th instant, or any subsequent day within one week of that date on which he may take the leave.

---

NOTIFICATIONS.

*The 4th June* 1872.—Mr. G. M. Goodricke, of the Uncovenanted Service, reported his departure from India on leave of absence on the 8th ultimo.

*The 10th June* 1872.—The leave granted to Mr. Guybon Henry Damant, Assistant Magistrate and Collector, Dinagepore, under orders of the 12th April last, to enable him to attend the high proficiency examination in Bengali in July next, is cancelled at his own request.

*The 11th June* 1872.—Mr. William Humphrey Page, Assistant Magistrate of Goalundo, having returned to duty on the 22nd April last, the unexpired portion of the leave granted to him under orders of the 14th February 1872 is cancelled.

H. L. DAMPIER,
*Secy. to the Govt. of Bengal.*

---

NOTIFICATION.

*The 8th June* 1872.—Under Section 9 of the Regulation for the peace and good government of the territory known as the Sonthal Pergunnahs, sanctioned by the Governor-General in Council

হইবেন। কিন্তু অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত আঁর বর্ত্তমান বিশেষ কর্ম্ম করিতে থাকিবেন।

শ্রীযুত বাবু পূর্ণচন্দ্র চট্টোপাধ্যায় হুগলীর সব-ডিস্ট্রিক্টের নিদর্শনপত্রাদির বিশেষ সব-রেজিষ্ট্রার হইবেন।

শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্নর সাহেব বাঙ্গাল সেক্রেটারী আফিসের নিম্নলিখিত প্রধান আসিষ্টান্টদের নাম গেজেটে প্রকাশ করিলেন।

| | | |
|---|---|---|
| জেনরল ডিপার্টমেন্ট | | শ্রীযুত জি, ইষ্টন সাহেব। |
| রেবিনিউ | ঐ | ,, বাবু শশীচন্দ্র দত্ত। |
| পোলিটিকাল | ঐ | ,, এম, পৌয়র সাহেব। |
| আপয়েন্টমেন্ট | ঐ | ,, বাবু রাজেন্দ্রনাথ মিত্র। |

ছুটী।

১৮৭২ সাল ৫ জুন —গারোপর্ব্বতের ভূতপূর্ব্ব একটিং ডেপুটী কমিশানর কাপ্তান শ্রীযুত এডওয়ার্ড নীল ডিগেস্ লাটুস সাহেব নিয়মিত ছুটী লইয়া ইউরোপে গমনার্থ প্রস্তুত হইবার জন্যে গত মাসের ২৭ তারিখঅবধি ত্রিশ দিন পর্য্যন্ত উপকরণার্থে ছুটী পাইয়াছেন।

১৮৭২ সাল ৮ জুন।—হুগলী ও মেদিনীপুরখণ্ডের জরীপী কার্য্যের একটিং সুপরিন্টেণ্ডেন্ট শ্রীযুত ফ্রেড্রিক জোন্স সাহেব এই মাসের ১৫ তারিখ অবধি অথবা তাহার পর এক সপ্তাহের মধ্যে যে তারিখে ছুটী গ্রহণ করেন, সেই তারিখ অবধি দেওয়ানী কার্য্যকারকদের ছুটীর বিধির ১৮ ধারামতে তিন মাস ছুটী পাইয়াছেন।

---

বিজ্ঞাপন।

১৮৭২ সাল ৪ জুন।—অচিহ্নিত কার্য্যকারক শ্রীযুত জি, এম, গুড্রিক সাহেব ছুটী লইয়া গত মাসের ৮ তারিখে ভারতবর্ষহইতে যাত্রা করিয়াছেন বলিয়া রিপোর্ট করিলেন।

১৮৭২ সাল ১০ জুন।—আগামী জুলাই মাসে বঙ্গভাষায় উচ্চতর কল্পের যে পরীক্ষা হইবে সেই পরীক্ষাতে উপস্থিত হইতে পারিবার জন্যে দিনাজপুরের আসিষ্টান্ট মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুত গয়বন্ হেনরি ডামন্ট সাহেব গত আপ্রিল মাসের ১২ তারিখের আজ্ঞামতে যে ছুটী পান, তাহা তাঁহার প্রার্থনাক্রমে রহিত করা গেল।

১৮৭২ সাল ১১ জুন।—গোয়ালন্দের আসিষ্টান্ট মাজিষ্ট্রেট শ্রীযুত উলিয়ম হম্ফ্রি পেজ সাহেব গত আপ্রিল মাসের ২২ তারিখে আপন কর্ম্মে প্রত্যাগমন করাতে ১৮৭২ সালের ফেব্রুআরি মাসের ১৪ তারিখের আজ্ঞামতে যে ছুটী পান, তাহা রহিত করা গেল।

এচ এল ডাম্পিয়র,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

---

বিজ্ঞাপন।

১৮৭২ সাল ৮ জুন।—মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্নর জেনরল সাহেব ১৮৭২ সালের আপ্রিল মাসের ২৯ তারিখে সাঁওতাল পরগনা নামে খ্যাত প্রদেশের শান্তিরক্ষার ও সুশাসনের জন্যে যে আইন অনুমো-

on the 29th April 1872, the Lieutenant-Governor is pleased to declare that a settlement shall be made of Pergunnah Hendwa, in Zillah Bhaugulpore, (with the exception of such detached villages as are excluded from the operation of the Notification issued by the Government of India in the Home Department, No. 478, dated the 12th of March 1872), for the purpose of ascertaining and recording the various interests and rights in the lands.

H. L. Dampier,
*Secy. to the Govt. of Bengal.*

---

### Notifications.

*The 8th June* 1872.—With reference to the above Notification, the Lieutenant-Governor is pleased, under Section 10 of the same Regulation, to appoint Mr. Browne Wood, Deputy Commissioner of the Sonthal Pergunnahs, to be the Officer by whom the settlement of the said Pergunnah Hendwa shall be made; and Mr. W. M. Smith to be a Deputy Settlement Officer to perform such duties as the Settlement Officer may assign to him.

The Commissioner of the Sonthal Pergunnahs is vested with full control over the proceedings of these Officers by way of appeal, and of revision where no appeal may have been preferred. The ultimate power of revision is reserved to the Lieutenant-Governor.

H. L. Dampier,
*Secy. to the Govt. of Bengal.*

---

### Notification.

*The 11th June* 1872.—In continuation of the Notification of the 10th May 1872, published in the *Calcutta Gazette* of the 15th idem, page 2298, the following additional rule, under Section 69 of the Indian Registration Act No. VIII of 1871, having received the Lieutenant-Governor's approval, is published for general information :—

*Rule 9A.*—When a copy of a Bengali, Ooriya, or Assamese document is forwarded under Section 65 of the Act to a Registrar in another Presidency, it shall be accompanied by information in English respecting the names and additions of all persons executing and claiming under it, and a description of the property situated in the Registrar's district sufficient for its identification.

H. L. Dampier,
*Secy. to the Govt of Bengal.*

[*Government Gazette,* 18*th June* 1872.]

ন করেন, তাহার ৯ ধারামতে শ্রীযুত লেপ্টেনেন্ট গবরনর সাহেব এই আজ্ঞা করিলেন। পৃথক২ যে সকল গ্রাম হোম ডিপার্টমেন্টে ভারতবর্ষের গবর্ণমেন্টের প্রচারিত ১৮৭২ সালের মার্চ মাসের ১২ তারিখের ৪৭৮ নং বিজ্ঞাপনের নির্দ্দিষ্ট নিয়মের বহির্ভূত হইয়াছে সেই২ গ্রাম ভিন্ন ভাগলপুর জিলার অন্তর্গত হেন্দ্ওয়া পরগনার ভূমিতে নানা ব্যক্তির যে স্বার্থ ও অধিকার থাকে, তাহা নির্ণয় করিয়া লিপিবদ্ধ করিবার জন্যে বন্দোবস্ত করা যাইবে।

এচ এল ডাম্পিয়র,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

---

### বিজ্ঞাপন।

১৮৭২ সাল ৮ জুন।—শ্রীযুত লেপ্টেনেন্ট গবরনর সাহেব উপরোক্ত বিজ্ঞাপন লক্ষ করিয়া উক্ত আইনের ১০ ধারামতে হেন্দ্ওয়া পরগনার বন্দোবস্ত কার্য্য নিষ্পাদন করণার্থে সাঁওতাল পরগনার ডেপুটী কমিশানর শ্রীযুত ব্রোন উড সাহেবকে নিযুক্ত করিলেন। এবং শ্রীযুত ডবলিউ এম স্মিথ সাহেব বন্দোবস্তের ডেপুটী কার্য্যকারকের পদে নিযুক্ত হইয়া বন্দোবস্তের কার্য্যকারক তাঁহার প্রতি বন্দোবস্তের যে কার্য্য অর্পণ করেন তাহা নির্ব্বাহ করিবেন।

উক্ত কার্য্যকারকেরা যে সকল কার্য্যানুষ্ঠান করেন তাহার উপর আপীল হইলে সাঁওতাল পরগনার কমিশানর সাহেব তাহার উপর সম্পূর্ণ কর্তৃত্ব প্রাপ্ত হইয়াছেন এবং আপীল না হইলে তিনি তাহা পনর্দৃষ্টি করিতে পারিবেন। পুনর্দৃষ্টি করিবার চূড়ান্ত ক্ষমতা কেবল শ্রীযুত লেপ্টেনেন্ট গবরনর সাহেবের প্রতি বর্ত্তে।

এচ, এল, ডাম্পিয়র,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

---

### বিজ্ঞাপন।

১৮৭২ সাল ১১ জুন।—১৮৭২ সালের মে মাসের ১০ তারিখের যে বিজ্ঞাপন ঐ মাসের ২১ তারিখের বাঙ্গলা গেজেটের ৭০৬ পৃষ্ঠায় প্রকাশ করা গিয়াছে, তদতিরিক্ত ভারতবর্ষীয় রেজিস্টরী করণবিষয়ক ১৮৭১ সালের ৮ আইনের ৬৯ ধারামতে শ্রীযুত লেপ্টেনেন্ট গবরনর সাহেব নিম্নলিখিত বিধিতে সম্মতি প্রকাশ করাতে তাহা সাধারণের জ্ঞানার্থে প্রকাশ করা গেল।

৯ ক বিধি।—বাঙ্গালা কি উড়িয়া কি আসামী ভাষায় লিখিত দলীলের প্রতিলিপি উক্ত আইনের ৬৫ ধারামতে অন্য প্রেসিডেন্সীর রেজিষ্ট্রারের নিকট পাঠান গেলে যাঁহারা তাহা সম্পাদন করিলেন, ও তদধীনে দাওয়া করেন তাঁহাদের নামাদি ও রেজিষ্ট্রারের ডিষ্ট্রিক্টের মধ্যে যে সম্পত্তি থাকে, তাহা বিশেষমতে চিনিবার উপযুক্ত বিবরণ ইংরেজী ভাষায় লিখিয়া ঐ প্রতিলিপির সঙ্গে পাঠাইতে হইবে।

এচ এল ডাম্পিয়র,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

### Declaration.

*The* 10*th June* 1872.—Whereas it appears to the Lieutenant-Governor that land is required to be taken by Government at the public expense for a public purpose, *viz.*, for an artillery range in the District of the 24-Pergunnahs, it is hereby declared that, for the above purpose, a strip of land is required, extending in almost a north-easterly direction from a road called Bansi Mundal's road, in the village of Jafarpore, through the said village, and the villages of Mohurpore, Shinli, and Mothorapore, in Pergunnah Habilee Shohur, to the banks of a khâl called the Namye Nuddee, measuring 1¾ miles in length and 100 yards in breadth more or less.

This Declaration is made, under the provisions of Section 6, Act X of 1870 of the Government of India, to all whom it may concern.

H. L. Dampier,
*Secy. to the Govt. of Bengal.*

---

### JUDICIAL AND POLITICAL DEPARTMENTS.

No. 815J.

Appointments.

*The* 5*th June* 1872.—Babu Ashootosh Addy, B.L., to officiate as Munsif of Radhanuggur, in West Burdwan, during the absence, on leave, of Babu Keshubnath Bishee, or until further orders.

*The* 8*th June* 1872.—Babu Romesh Chunder Lahiree, B.L., to officiate as Munsif of Badiakhali, in Rungpore, during the absence, on leave, of Babu Chundraprosonno Dutt, or until further orders.

*The* 10*th June* 1872.—Babu Anund Kumar Sarbadhicary, Officiating Munsif of Kotulpore, in West Burdwan, to be Munsif of Kotulpore.

Sub-Assistant Surgeon Womesh Chunder Roy to have Medical charge of the Sub-division of Sewan and of the Charitable Dispensary at that place.

Mr. Frederick Angelo Dawson to officiate as District Superintendent of Police, Seebsaugor, during the absence, on privilege leave, of Mr. J. M. E. Gouldsbury, or until further orders.

*The* 11*th June* 1872.—Mr. Richard Augustus Doyly Bignell, Officiating Assistant Superintendent of Police, Chittagong Hill Tracts, to officiate temporarily as an Assistant Superintendent in Chittagong.

### বিজ্ঞাপন।

১৮৭২ সাল ১০ জুন।—বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবরনর সাহেব অবগত হইয়াছেন যে রাজকীয় কার্য্যার্থে অর্থাৎ ২৪ পরগনা জিলাতে গোলন্দাজ শ্রেণীর নিমিত্তে ভূমি লওয়া আবশ্যক, অতএব সংবাদ দেওয়া যাইতেছে যে পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে হাবেলী শহর পরগনার অন্তর্গত জাফারপুর, ও মোহরপুর ও শিনলী ও মথুরাপুর গ্রাম দিয়া জাফারপুর গ্রামে বংশীমণ্ডলের পথ নামে খ্যাত পথহইতে উত্তর পূর্ব্বভাবে নামাই নদী নামক খালের ধারপর্য্যন্ত যে ভূমি খণ্ড আছে তাহার প্রয়োজন। উক্ত ভূমির পরিমাণ ন্যূনাধিক ১¾ মাইল দীর্ঘ ও ১০০ গজ প্রস্থ।

উক্ত ভূমিতে যাঁহারদের সম্পর্ক আছে, তাঁহারদের জ্ঞানার্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সম্বাদ দেওয়া গেল।

এচ, এল, ডাম্পিয়র,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

### জুডিশ্যল ও পলিটিকল ডিপার্টমেণ্ট।

৮১৫J নম্বর।

নিয়োগ।

১৮৭২ সাল ৫ জুন।—শ্রীযুক্ত বাবু কেশবনাথ বিশির ছুটীপ্রযুক্ত অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওনপর্য্যন্ত শ্রীযুক্ত বাবু আশুতোষ আঢ্য বি, এল, পশ্চিম বৰ্দ্ধমানের অন্তর্গত রাধানগরের মুনসেফের কর্ম্ম করিবেন।

১৮৭২ সাল ৮ জুন।—শ্রীযুক্ত বাবু চন্দ্রপ্রসন্ন দত্তের ছুটীপ্রযুক্ত অনুপস্থানকালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুক্ত বাবু রমেশচন্দ্র লাহিড়ী বি, এল, রঙ্গপুরের অন্তর্গত বদিয়াখালির মুনসেফের কর্ম্ম করিবেন।

১৮৭২ সাল ১০ জুন।—পশ্চিম বৰ্দ্ধমানের অন্তর্গত কোতলপুরের একটিং মুনসেফ শ্রীযুক্ত বাবু আনন্দকুমার সর্ব্বাধিকারী কোতলপুরের মুনসেফ হইবেন।

সব-আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুক্ত উমেশচন্দ্র রায় সেওয়ান শাখাখণ্ডের চিকিৎসা কার্য্যের ও তথাকার দাতব্য ঔষধালয়ের অধ্যক্ষতা ভার পাইবেন।

শ্রীযুক্ত জে, এম, ই, গুলসবরি সাহেবের অনুগ্রহের ছুটীপ্রযুক্ত অনুপস্থানকালে অথবা অন্য আজ্ঞা না হওনপর্য্যন্ত শ্রীযুক্ত ফ্রেডিক আঞ্জেলো ডাসন সাহেব শিবসাগরের পোলীসের ডিষ্ট্রিক্ট সুপরিণ্টেণ্ডেণ্টের কর্ম্ম করিবেন।

১৮৭২ সাল ১১ জুন।—চট্টগ্রামের পর্ব্বতীয় প্রদেশের পোলীসের একটিং আসিষ্টাণ্ট সুপরিণ্টেণ্ডেণ্ট শ্রীযুক্ত রিচার্ড আগষ্টস ডয়লি বিগনেল সাহেব কিয়ৎকালের নিমিত্তে চট্টগ্রামে আসিষ্টাণ্ট সুপরিণ্টেণ্ডেণ্টের কর্ম্ম করিবেন।

The following exchange of appointments is sanctioned, *viz* :—

Dr. C. M. Russell, Medical Officer of Gya, to be Medical Officer of Chupra.

Dr. R. McLeod, Medical Officer of Chupra, to be Medical Officer of Gya.

LEAVE OF ABSENCE.

*The* 10*th June* 1872.—Mr. John Mountstuart Elphinstone Gouldsbury, Officiating District Superintendent of Police, Seebsaugor, for three months, under Section 18 of the Civil Leave Code, from the 20th July next, or any subsequent day within one month of that date on which he may avail himself of the leave.

Mr. John Masters, Officiating District Superintendent of Police, Maldah, for one month, from the 21st ultimo, under Section 18 of the Civil Leave Code.

Assistant-Surgeon James Frederick Parry McConnell, M.B., Professor of Pathology, Medical College, and Resident Physician of the College Hospital, for one month, under Section 18 of the Civil Leave Code.

*The* 11*th June* 1872.—Colonel Herbert Raban, Officiating Deputy Commissioner of the Khasi and Jynteah Hills, for two months, under Section 18 of the Civil Leave Code, from the date on which he may be relieved of his acting appointment.

NOTIFICATION.

*The* 10*th June* 1872.—The services of Third Grade Sub-Assistant Surgeon Radhanath Bose, a Supernumerary at the Presidency, are placed at the disposal of the Chief Commissioner of Oude.

C. BERNARD,
*Offg. Secy. to the Govt. of Bengal.*

NOTIFICATION.

*The* 4*th June* 1872.—The declaration published at page 1077 of the *Calcutta Gazette* of the 17th May 1871, notifying that the property left by the deceased Doorjun Poory in Moorshedabad had escheated to Government, is hereby cancelled.

C. BERNARD,
*Offg. Secy. to the Govt. of Bengal.*

নিম্নলিখিত নিয়োগের পরিবর্ত্তন অনুমোদিত হই-রাছে। যথা—

গয়ার চিকিৎসক ডাক্তর শ্রীযুত সি, এম, রসল সা-হেব ছাপরার চিকিৎসক হইবেন।

ছাপরার চিকিৎসক ডাক্তর শ্রীযুত আর মাকলোড সাহেব গয়ার চিকিৎসক হইবেন।

ছুটী।

১৮৭২ সাল ১০ জুন।—শিবসাগরের পোলীসের একটিং ডিষ্ট্রিক্ট সুপরিন্টেণ্ডেণ্ট শ্রীযুত জান মৌন্ট ষ্টুয়ার্ট এলফিন্‌ষ্টোন গুলসবরি সাহেব আগামী জুলাই মাসের ২০ তারিখ অবধি অথবা তাহার পর এক মাসের মধ্যে যে তারিখে ছুটী গ্রহণ করেন, সেই তারিখঅবধি দেওয়ানী কার্য্যকারকদের ছুটীর বিধির ১৮ ধারামতে তিন মাস ছুটী পাইয়াছেন।

মালদহের পোলীসের একটিং ডিষ্ট্রিক্ট সুপরিন্টে-ণ্ডেণ্ট শ্রীযুত জান মাষ্টর্স সাহেব দেওয়ানী কার্য্য-কারকদের ছুটীর বিধির ১৮ ধারামতে গত মাসের ২১ তারিখ অবধি এক মাস ছুটী পাইয়াছেন।

মেডিকাল কালেজে রোগনিরূপণ বিদ্যার অধ্যাপক এবং কালেজ হাস্পাতালের রেসিডেণ্ট ফিজিসন আসি-ষ্টাণ্ট সর্জন শ্রীযুত জেমস ফ্রেডরিক পারি মাকনেল সাহেব, এম, বি, দেওয়ানী কার্য্যকারকদের ছুটীর বিধির ১৮ ধারামতে এক মাস ছুটী পাইয়াছেন।

১৮৭২ সাল ১১ জুন।—খাসিয়া ও জয়ন্তী পর্ব্বতের একটিং ডেপুটী কমিশ্যনর কর্ণেল শ্রীযুত হর্বর্ট রেবান সাহেব যে তারিখে স্বীয় একটিং কর্ম্মের ভার অন্যের প্রতি অর্পণ করেন, সেই তারিখ অবধি দেওয়ানী কার্য্যকারকদের ছুটীর বিধির ১৮ ধারামতে দুই মাস ছুটী পাইবেন।

বিজ্ঞাপন।

১৮৭২ সাল ১০ জুন।—রাজধানীর অতিরিক্ত তৃতীয় শ্রেণীর সব-আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুত রাধা-নাথ বসু অযোধ্যার কমিশ্যনর সাহেবের আজ্ঞা-ধীনে নিযুক্ত হইয়াছেন।

সি, বর্ণার্ড,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।

বিজ্ঞাপন।

১৮৭২ সাল ৪ জুন।—মুরশিদাবাদের অন্তর্গত মৃত দুর্জ্জন পুরির যে সম্পত্তি গবর্ণমেণ্টের প্রতি বর্ত্তিল বলিয়া ১৮৭১ সালের মে মাসের ১৭ তারিখের বাঙ্গালা গেজেটের ৮৩৮ পৃষ্ঠায় বিজ্ঞাপন প্রকাশ করা গিয়া-ছিল তাহা এতদ্দ্বারা রহিত করা গেল।

সি, বর্ণার্ড,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।

# GOVERNMENT ADVERTISEMENT. গবর্ণমেণ্টের ইশ্তিহার।

## LAND ADVERTISEMENT. ভূমিবিষয়ক ইশ্তিহার।

### জিলা মেদিনীপুর।

### জমিদারি বিক্রয়ের ইস্তাহার।

সন ১৮৫৯। ১১ আইনের ৬ ধারার বিধান অনুসার ইস্তাহারদ্বারা সকলকে জানান যাইতেছে যে জিলা মেদনীপুরের অন্তর্গত নিম্নলিখিত মহাল সকল উক্ত জিলার কালেকটর সাহেবের আফিসে বাকী রাজস্ব এবং যে সকল দাবি সন ১৮৭২ সালের ২৮ মার্চ দিবসে দেও হইলে বাকি রাজস্বের ন্যায় প্রচলিত আইন অনুসারে আদায় হইবার বিধি আছে তাহা আদায় নিমিত্ত ১৮৭২ সালের ৫ জুলাই বাঙ্গালা সন ১২৭৯ সালের ২২ আষাঢ় আমলী সন ১২৭৯ সালের ২৩ আষাঢ় শুক্রবার দিবসে প্রকাশ্য নিলামে নিরবশেষে বিক্রয় হইবে। সন ১৮৭২ সাল তারিখ ১০ মে।

| (এ) রেজিষ্টরীর নং | তৌজীর নং | নাম মহাল | নাম পরগনা | নাম মালিক | সদর জমা | পূর্ব্বাস্তের বাকী যাহার জন্য নিলাম হইবেক | কৈফিয়ত |
|---|---|---|---|---|---|---|---|
| ১৪৬৮ | ৮১৪ | কাসিমাচক দশসালা বন্দবস্তী মহাল | কাসি জোড়া | প্রথিনাথ সিংহ | ১৯১৬।/৭ | ৮৯৯। ৵৯ | বিমজিম ষ্টেটমেণ্ট ও রোবকারি ডেপুটী কালেক্টর সন ১৮৬৯ সাল ২৯ মার্চ ৬।: কাঠা জমিনেরজাত ২।০।২৪ পোণ জমি কেমেল কোম্পানির খালের জন্য গ্রহণ করিয়াছে |

(F)
MIDNAPORE,
*The 27th May* 1872.

T. WALTON,
*Offg. Collector.*

---

### জিলা চব্বিশ পরগনা।

এস্তেহার নামা কাছারি কালেকটরি জিলা ২৪ পরগনা এই যে,

সন ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারামতে সংবাদ দেওয়া যাইতেছে যে জিলা চব্বিশ পরগনার নীচের লিখিত মহালের ১৮৭২ সনের ২৮ মার্চ কিস্তির মালগুজারির বাকী বাবৎ ইংরাজী সন ১৮৭২ সালের ১২ জুলাই মোতাবেক বাঙ্গলা সন ১২৭৯ সাল ২৯ আষাঢ় রোজ শুক্রবার ঐ জিলার কালেকটরী কাছারিতে বিনা ওজর নীলাম ধরা যাইবেক ইংরাজী সন ১৮৭২ সাল তারিখ ২৯ মে মোতাবেক সন ১২৭৯ সাল তারিখ ১৭ জ্যৈষ্ঠ।

প্রথম শ্রেণীর এস্তমুরারি জমা ধার্য্য হওনা মহাল।

১৩২৬ নং ২০ নং লাট আবাদ ভগবানপুর লিখিত মালিক হরচন্দ্র মুখোপাধ্যায় সদর জমা কোং ৬২৮।৫

(F)

G. GRAHAM,
*Offg. Collector.*

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৭২। ১৮ জুন।]

## INSOLVENT COURT.

**COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.**

IN the matter of HENRY ROBERT DOUGLAS, an Insolvent.

Notice is hereby given that Saturday, the 6th day of July next, is appointed for further hearing in this matter for the purpose of declaring a dividend, and that an account in detail of the receipts and disbursements of the Assignee, from the 9th day of November 1870 until the 31st day of May last, has been filed, and may be inspected in the office of the Chief Clerk. Any creditor or other person interested, who may intend to establish or oppose any claim upon the Estate of the said Insolvent, will be heard, notice having been given at the Office of the Chief Clerk three clear days before the hearing.

A. B. MILLER,
*Official Assignee.*

OFFICIAL ASSIGNEE'S OFFICE;
*Calcutta, 12th June* 1872.

---

The like Notice. In the matter of ANTHONY THOMAS, an Insolvent. Wherein the account of the Official Assignee, from 5th June 1871 to 31st May last, has been filed.

A. B. MILLER,
*Official Assignee.*

(141—1)

---

IN the matter of JOHANN JANSSEN, an Insolvent.

On Saturday, the 1st day of June instant, upon the application of the Assignee in this matter, it was ordered that the said Assignee do, from and out of the sum of Rs. 4,389-2-6 in his hands, pay a dividend at the rate of 7 annas per cent. (which will amount to the sum of Rs. 3,906-0-6) upon the several claims admitted on the Schedule of the said Insolvent, so soon as such claims shall be duly substantiated to the satisfaction of the said Assignee, notice whereof is hereby given.

A. B. MILLER,
*Official Assignee.*

OFFICIAL ASSIGNEE'S OFFICE,
*Calcutta, 12th June* 1872.

(142—1)

## যোত্রহীনের আদালত।

**কলিকাতার যোত্রহীন ঋণিদের উপকারার্থ আদালত।**

যোত্রহীন হেনরি রবার্ট ডগলাস সাহেবের বিষয়ে।

এই সম্বাদ দেওয়া গেল যে ডিবিডেণ্ড প্রকাশ করিবার নিমিত্ত জুলাই মাসের ৬ তারিখ শনিবারে এই বিষয়ের পুনশ্চ শ্রবণ হইবে। এ বিষয়ে ১৮৭০ সালের নবেম্বর মাসের ৯ তারিখঅবধি গত মে মাসের ৩১ তারিখপর্য্যন্ত আসৈনি সাহেবের জমা ও খরচের বিস্তারিত হিসাব অর্পণ করা গিয়াছে, ও প্রধান ক্লার্ক সাহেবের আফিসে দেখা যাইতে পারিবে। কোন মহাজন কিম্বা এই বিষয়ে অন্য যে ব্যক্তির স্বার্থ থাকে তিনি উক্ত যোত্রহীনের ইস্টেটের উপর কোন দাওয়া স্থাপন কি প্রতিবন্ধকতা করিতে চাহিলে, শ্রবণের দিনের পূর্ব্বে তিন দিন থাকিতে প্রধান ক্লার্ক সাহেবের আফিসে সম্বাদ দিলে তাঁহার কথা শুনা যাইবে।

এ বি মিলর,
সরকারী আসৈনি।

সরকারী আসৈনি আফিস।
কলিকাতা, ১৮৭২ সাল ১২ জুন।

---

যোত্রহীন আন্টনি তামস সাহেবের বিষয়ে সেই প্রকারের সম্বাদ দেওয়া গেল। এই বিষয়ে ১৮৭১ সালের জুন মাসের ৫ তারিখঅবধি গত মে মাসের ৩১ তারিখপর্য্যন্ত সরকারী আসৈনি সাহেবের হিসাব অর্পণ করা গিয়াছে।

এ বি মিলর,
সরকারী আসৈনী।

---

যোত্রহীন যোহান জানসেন সাহেবের বিষয়ে।

আসৈনি সাহেব বর্ত্তমান জুন মাসের ১ তারিখ শনিবারে প্রার্থনা করাতে এই আজ্ঞা হইয়াছিল যে উক্ত যোত্রহীনের তপসীলের লিখিত যে সকল দাওয়া স্বীকার করা গেল আসৈনি সাহেবের মনোমতে তাহা উপযুক্তরূপে স্থির করা গেলে আসৈনী সাহেবের হাতে যে ৪,৩৮৯৶৬ টাকা আছে তিনি তাহাহইতে শতকরা ।৶০ আনা ডিবিডেণ্ড অর্থাৎ সমসুদ্ধ ৩,৯০৬৻৬ টাকা দেন। ইহার সম্বাদ এতৎক্রমে দেওয়া গেল।

এ বি মিলর,
সরকারী আসৈনি।

সরকারী আসৈনি আফিস।
কলিকাতা, ১৮৭২ সাল ১২ জুন।

[*Government Gazette*, 18*th June* 1872.]

---

কলিকাতা বাঙ্গাল সেক্রেটারীয়েট যন্ত্রালয়ে গবর্ণমেণ্টের জন্যে শ্রীযুত এডউইন মরিস লুইস সাহেবকর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।

# নীলামের ইশ্‌তিহার।

জিলা হুগলী।

এস্তাহারনামা কাছারি রেলওয়ে ডেপুটী কালেক্টরি এজলাস শ্রীযুত রায় অভয়াচরণ মল্লিক বাহাদুর রেলওয়ে ডেপুটী কালেক্টর মোং কলিকাতা।

এতদ্দ্বারা সংবাদ দেওয়া যাইতেছে যে অত্র জেলার মধ্যবর্ত্তি নিম্নলিখিত বিঃ জেলাভুক্ত জমি ইষ্ট ইণ্ডিয়ান রেলওয়ে কোম্পানির আর আবশ্যক না থাকা প্রযুক্ত সরকার বাহাদুর কর্ত্তৃক পুনর্গ্রহীত হইয়াছে। একণে ঐ জমীতে সরকার বাহাদুরের মালিকি স্বত্ব নিম্নলিখিত নিয়মানুসারে সন ১৮৭২ সালের ২২ জুন মোতাবেক সন ১২৭৯ সালের ৯ আষাঢ় শনিবার বেলা ১১ টার সময় জেলা হুগলীর কালেক্টরির কাছারিতে বিক্রয় হইবেক।

১। একশত টাকার অনধিক পণ হইলে সেই সমুদয় টাকা তৎক্ষণাৎ দিতে হইবেক।

২। একশত টাকার অধিক হইলে ডাক পণের চারি অংশের একাংশ তৎক্ষণাৎ দিতে হইবেক।

বিক্রয়ের দিবস এক দিন ধরিয়া গণনা করিলে বিক্রয়ান্তর পঞ্চদশ দিনের মধ্যাহ্নকালে কিম্বা সেই দিবস বন্দের দিন হইলে তৎপরে প্রথম যে দিন কাছারি খোলা যায় সেই দিন মধ্যাহ্নকালে অবশিষ্ট দাখিল না হয়, তবে বিক্রয় রহিত ও গচ্ছিত টাকা গবর্ণমেণ্টে জব্দ হইবে ও প্রথম দ্বিতীয় বিক্রয়ের ন্যায় পুনর্ব্বার বিজ্ঞাপন প্রকাশ করণপূর্ব্বক ঐ ক্রটিকারী ক্রেতার ঝুঁকিতে সেই মহাল পুনর্ব্বার বিক্রয় হইবেক।

৩। ঐ জমি সকল অবধারিত মূল্যের উপর সর্ব্বো উচ্চ ডাককারিকে বিক্রয় বিক্রয় করা যাইবেক।

অতিরিক্ত নিয়ম এই যে।

শ্রীযুত কালেক্টর সাহেবের মঞ্জুরিতে ক্রেতাদিগকে দখল দেওয়া যাইবে। কিন্তু মহামান্য রেবিনিউ বোর্ডের মেম্বর উমচার্য্য বাহাদুরের অমত হইলে দখল অসিদ্ধ ও বলবৎ থাকিবেক না।

| লাট নম্বর | নাম জেলা | নাম মৌজে ও পরগণা | নম্বর মাইল বিঃ রেলওয়ের নক্সা | জমির অবস্থিতি রেলওয়ের কোন পার্শ্বে | ইষ্টইণ্ডিয়া রেলওয়ের বিঃ কোম্পানি ত্যাগীকৃত জমির মত একর পরিমাণ | জমির বাউণ্ডরি | বিঃ জেলাদের জমির উৎপাদিত জাতিগতের সংখ্যা | সরকারি অবধারিত মূল্য |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | | এঃ রুঃ পোঃ | | | টাকা। |
| ৫১ | হুগলী | মৌজে ভদ্রকালি পং বরো | ৭ | পূর্ব্ব | ৩ ১ ৯ | ইস্তক ৬ নং মাইলের ১৮০০ ফুট লাং ৩৩৭৫ ফুটের মধ্যে উত্তর ২১ নং পুলের রাস্তা, দক্ষিণ ২০ নং পুলের রাস্তা, পশ্চিম তারের বেড়া, পূর্ব্ব গোপাল মণ্ডলের ও শ্রীনাথ মণ্ডল ও পরাণ মণ্ডল ও চন্দ্র আমানীদের ও মহেশ মল্লিকের ও বিশ্বনাথ রায়ের ও গৌর হালদার ও শিবু চাঁড়ালের ও যদু হাড়ির জোত জমী | কাঁঠাল বৃক্ষ ১ খেজুর বৃক্ষ ১ | ৬০০ |
| ৫২ | ঐ | ঐ | ৭ | পশ্চিম | ১ ১ ১২ | ইস্তক ৬ মাইল ১৮৯০ ফুট লাং ২৪৬০ ফুটের মধ্যে, দক্ষিণ ২০ নং পুলের রাস্তা, উত্তর গোপাল মণ্ডলের জোত জমীর সরাসর ও ৫৩ নং লাটের জমী, পূর্ব্ব তারের বেড়া, পশ্চিম শিবু চন্দ্রের জোত জমী | তাল বৃক্ষ ১ | ২৪০ |
| ৫৩ | ঐ | ঐ | ৭ | ঐ | ১ ০ ৩৯ | ইস্তক ৬ মাইলের ২৪৬০ ফুট লাং ২৯৯০ ফুটের মধ্যে, দক্ষিণ ৫২ লাটের জমী ও গোপাল মণ্ডলের জোত জমী সরাসর, উত্তর বৈকুণ্ঠ নাথ ঘোষের জোত জমির সরাসর, পূর্ব্ব তারের বেড়া, পশ্চিম গোপাল মণ্ডলের জোত জমী | ০ | ২২৫ |
| ৫৪ | ঐ | ঐ | ৭ | ঐ | ০ ৩ ১৮ | ইস্তক ৬ মাইলের ২৯৯০ ফুট লাং ৩৩৮০ ফুটের মধ্যে, উত্তর ২১ নং পুলের সরাসর রাস্তা, দক্ষিণ গোপাল মণ্ডলের জমীর সরাসর, পশ্চিম বিজয় নাথ চট্টোপাধ্যায় জমী, পূর্ব্ব তারের বেড়া | বাঁশঝাড় ১ এবং অন্যান্য বৃক্ষ | ১৫০ |

(F)

OBHOY CHURN MULLICK,
*Railway Deputy Collector.*

CALCUTTA, RAILWAY DEPUTY COLLECTOR'S OFFICE;
*The 18th May 1872.*

## জিলা হুগলী।

### এস্তাহারনামা কাছারি কালেক্টরি জিলা হুগলী।

ইহাতে সংবাদ দেওয়া যাইতেছে যে অত্র জিলার মধ্যবর্ত্তি নিম্নের লিখিত সি. শ্রেণীভুক্ত জমি ইষ্ট ইণ্ডিয়া রেইলওয়ে কোম্পানির আর আবশ্যক না থাকা প্রযুক্ত সন ১৮৭২ সালের ২২ জুন মোতাবক সন ১২৭৯ সালের ৯ আষাঢ় জিলা হুগলীর কালেক্টরী কাছারিতে বিক্রয় হইবেক। এই সকল জমি যে ব্যক্তিরা ক্রয় করিবেন, তাঁহারা নিম্নলিখিত নিয়মের অধীন থাকিবেন।

১। একশত টাকার অনধিক পণ হইলে সেই সমুদয় টাকা তৎক্ষণাৎ দিতে হইবে।

২। একশত টাকার অধিক হইলে ডাক পণের চারি অংশের একাংশ তৎক্ষণাৎ দিতে হইবেক বিক্রয়ের দিবস এক দিবস ধরিয়া গণনা করিলে বিক্রয়ান্তর পঞ্চদশ দিনের মধ্যাহ্নকালে কিম্বা সেই দিবস বন্ধের দিন হইলে তৎপর প্রথমে যে দিন কাছারি খোলা যায় সেই দিন মধ্যাহ্নকালে যদি অবশিষ্ট দাখিল না হয় তবে বিক্রয় রহিত ও গচ্ছিত টাকা গবর্ণমেণ্টে জব্দ হইবে ও প্রথমস্থলীয় বিক্রয়ের ন্যায় পুনর্ব্বার বিজ্ঞাপন প্রকাশ করণ পূর্ব্বক ঐ ত্রুটিকারি ক্রেতার ঝুঁকিতে সেই মহাল পুনর্ব্বার বিক্রয় হইবেক।

৩। ঐ জমি সকল অবধারিত মূল্যের সর্ব্ব উচ্চ ডাককারিকে নিক্বর বিক্রয় করা যাইবেক ইতি।

| বাকীর মহালের টৈরুজি-রস্তের নম্বর | তৌজির নম্বর | মহালের নাম ও পরগনা | জমির পরিমাণ | সদর জমা। মাফা করা রাজস্ব | সদর জমা। রাজস্বের টাকা | সদর জমা। মোট। | নীলামের প্রথম ডাক। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | এঃ রোঃ পোঃ | | | | | |
| ১৩১ | ৪০১৮ | ভদ্রকালী পং বোর ... | ৯।২।২৭ | ০ | ০ | ০ | ৯৭০৲ | |
| ১৩২ | ৪০১৯ | কোন্তরঙ্গ পং বোর ... | ২০।০।২৬ | ০ | ০ | ০ | ১৯৬০৲ | |
| ১৩৩ | ৪০২০ | কোন্নগর পং বোর ... | ১২।৩।২২ | ০ | ০ | ০ | ১১০০৲ | |

(স্বাঃ) F. H. PELLEW,
*Offg. Collector.*

সন ১৮৭২। ৬ মেই।

---

বাঙ্গাল সেক্রেটারীয়েট যন্ত্রালয়ে শ্রীযুত এডউইন মরিস লুইস সাহেব কর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।





# অতিরিক্ত গবর্ণমেণ্ট গেজেট।

**TUESDAY, JUNE 18, 1872.**

মঙ্গলবার ১৮৭২ সাল ১৮ জুন।


## Government of India.

LEGISLATIVE DEPARTMENT.

The following Act of the Governor General of India in Council received the assent of His Excellency the Governor General on the 25th April 1872, and is hereby promulgated for general information:—

ACT No. IX of 1872.

# THE INDIAN CONTRACT ACT.

CONTENTS.



## ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

ব্যবস্থাপন কর্ম্মবিভাগ।

মহিমবর শ্রীযুত গবরনর জেনরল সাহেব ১৮৭২ সালের আপ্রিল মাসের ২৫ তারিখে মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবরনর জেনরল সাহেবের নিম্নলিখিত আইন অনুমোদন করাতে তাহা সাধারণের জ্ঞানার্থে প্রকাশ করা যাইতেছে।

১৮৭২ সালের ৯ আইন।

# চুক্তিবিষয়ক ভারতবর্ষীয় আইন।

নির্ঘণ্টপত্র।

CHAPTER II.—OF CONTRACTS, VOIDABLE CONTRACTS, AND VOID AGREEMENTS.

SECTIONS.



VOID AGREEMENTS.



দ্বিতীয় অধ্যায়।—চুক্তির ও অসিদ্ধের চুক্তির ও অসিদ্ধ করারের কথা।

ধারা।



অসিদ্ধ করার বিষয়ক বিধি।

## CHAPTER III.—OF CONTINGENT CONTRACTS.



## CHAPTER IV.—OF THE PERFORMANCE OF CONTRACTS.



## তৃতীয় অধ্যায়।—নৈমিত্তিক চুক্তি বিষয়ক বিধি ধারা।



## চতুর্থ অধ্যায়।—চুক্তিমতে কার্য্য করিবার কথা।

SECTIONS.

Sections.



ধারা।

Sections.



ধারা।

# THE INDIAN CONTRACT ACT.

Preamble.

WHEREAS it is expedient to define and amend certain parts of the law relating to contracts; It is hereby enacted as follows:—

## PRELIMINARY.

Short title.

**1.** This Act may be called "The Indian Contract Act, 1872."

Extent. Commencement.

It extends to the whole of British India, and it shall come into force on the first day of September 1872.

Enactments repealed.

The enactments mentioned in the schedule hereto are repealed to the extent specified in the third column thereof; but nothing herein contained shall affect the provisions of any Statute, Act, or Regulation not hereby expressly repealed, nor any usage or custom of trade, nor any incident of any contract, not inconsistent with the provisions of this Act.

Interpretation-clause.

**2.** In this Act the following words and expressions are used in the following senses, unless a contrary intention appears from the context:—

"Proposal"

(*a.*)—When one person signifies to another his willingness to do or to abstain from doing anything, with a view to obtaining the assent of that other to such act or abstinence, he is said to make a proposal:

"Promise."

(*b.*)—When the person, to whom the proposal is made, signifies his assent thereto, the proposal is said to be accepted. A proposal, when accepted, becomes a promise:

"Promisor" and "promisee."

(*c.*)—The person making the proposal is called the 'promisor,' and the person accepting the proposal is called the 'promisee:'

"Consideration."

(*d.*)—When, at the desire of the promisor, the promisee or any other person has done or abstained from doing, or does or abstains from doing, or promises to do or to abstain from doing, something, such act or abstinence or promise is called a consideration for the promise:

# চুক্তি বিষয়ক ভারতবর্ষীয় আইন।

হেতুবাদ।

চুক্তিবিষয়ক আইনের কোন২ অংশের অর্থ নির্ণয় ও সংশোধন করা বিহিত এই হেতুক নিম্নলিখিত বিধান করা গেল।

## পরিভাষা।

সংক্ষেপ নাম।

১ ধারা। এই আইন "চুক্তি বিষয়ক ভারতবর্ষীয় ১৮৭২ সালের আইন" নামে খ্যাত হইতে পারিবে।

যত দূর ব্যাপ্ত হইবে ও যে সময়াবধি প্রবল হইবে তাহার কথা।

এই আইন ব্রিটনীয় ভারতবর্ষের সমস্ত দেশ ব্যাপ্ত হইয়া ১৮৭২ সালের সেপ্টেম্বর মাসের প্রথম দিবসাবধি প্রচলিত হইবে।

যে২ আইন রহিত হইল তাহার কথা।

এই আইনের তফসীলে যে২ আইনের উল্লেখ হইয়াছে তফসীলের তৃতীয় ঘরে যত দূর নির্দ্দিষ্ট হইল সেই২ আইন তত দূর রহিত করা গেল। কিন্তু ইঙ্গলণ্ডের যে২ ব্যবস্থা ও এদেশীয় যে২ আইন এই ধারাক্রমে স্পষ্টরূপে রহিত করা যায় নাই, এবং বাণিজ্যকার্য্যে যে আচার কি রীতি ও চুক্তিঘটিত যে নিয়ম চলে তাহা এই আইনের বিধানের অসঙ্গত না হইলে, এই আইনের কোন কথাতে তাহার ব্যতিক্রম হইবে না ইতি।

অর্থ করণের ধারা।

২ ধারা। এই আইনের মধ্যে পূর্ব্বাপর কথার ভাবে ভাবান্তর প্রকাশ না হইলে নিম্নলিখিত শব্দের ও কথার নিম্নলিখিত ভাব ধরিতে হইবে।

"প্রস্তাব।"

(ক)—কোন ব্যক্তি কোন কার্য্য করণ কিম্বা কার্য্য না করণ বিষয়ে অন্যের সম্মতি পাইবার অপেক্ষায় সেই কর্ম্ম করিতে কিম্বা সেই কর্ম্ম না করিতে আপনার ইচ্ছা প্রকাশ করিলে, তিনি প্রস্তাব করেন ইহা বলা যায়।

অঙ্গীকার।

(খ)—যে ব্যক্তির নিকট প্রস্তাব করা যায় তিনি তদ্বিষয়ে সম্মতি স্বীকার করিলে ঐ প্রস্তাব গ্রাহ্য হইল বলা যায়। প্রস্তাব গ্রাহ্য হইলেই অঙ্গীকার হয়।

অঙ্গীকারকারি ও অঙ্গীকারগ্রহীতা।

(গ)—যে ব্যক্তি প্রস্তাব করেন তাঁহাকে অঙ্গীকারকারি বলা যায়। যে ব্যক্তি প্রস্তাব গ্রাহ্য করেন তাঁহাকে অঙ্গীকারগ্রহীতা বলা যায়।

প্রবৃত্তি।

(ঘ)—অঙ্গীকারগ্রহীতা কিম্বা অন্য কোন ব্যক্তি যদি অঙ্গীকারকারির ইচ্ছামতে কোন কর্ম্ম করিয়া থাকেন কিম্বা করিতে নিরস্ত হইয়া থাকেন কিম্বা করেন বা করিতে নিরস্ত হন কিম্বা করিতে কি করণহইতে নিরস্ত থাকিতে অঙ্গীকার করেন, তবে সেই কার্য্য ও সেই নিরস্ত হওন ও সেই অঙ্গীকারটি অঙ্গীকারের নিমিত্ত প্রবৃত্তি বলা যায়।

(*e.*)—**Every promise and every set of promises,** forming the consideration for each other, is an agreement:

"Agreement."

(*f.*)—**Promises which form the consideration or** part of the consideration for each other, are called reciprocal promises:

"Reciprocal promises."

(*g.*)—An agreement not enforceable by law is said to be void:

"Void agreement."

(*h.*)—An agreement enforceable by law is a contract:

"Contract."

(*i.*)—An agreement which is enforceable by law at the option of one or more of the parties thereto, but not at the option of the other or others, is a voidable contract:

"Voidable contract."

(*j.*)—A contract which ceases to be enforceable by law becomes void when it ceases to be enforceable.

"Void contract."

---

## CHAPTER I.

### OF THE COMMUNICATION, ACCEPTANCE AND, REVOCATION OF PROPOSALS.

**3.** The communication of proposals, the acceptance of proposals, and the revocation of proposals and acceptances, respectively, are deemed to be made by any act or omission of the party proposing, accepting or revoking, by which he intends to communicate such proposal, acceptance or revocation, or which has the effect of communicating it.

Communication, acceptance, and revocation of proposals.

**4.** The communication of a proposal is complete when it comes to the knowledge of the person to whom it is made.

Communication when complete.

The communication of an acceptance is complete as against the proposer, when it is put in a course of transmission to him, so as to be out of the power of the acceptor;

as against the acceptor, when it comes to the knowledge of the proposer.

The communication of a revocation is complete, as against the person who makes it, when it is put into a course of transmission to the person to whom it is made, so as to be out of the power of the person who makes it;

(ঙ)—প্রত্যেক অঙ্গীকার এবং যেহ অঙ্গীকার শ্রেণী পরস্পরের প্রবৃত্তিস্বরূপ হয় তাহাই করার।

করার।

(চ)—যেহ অঙ্গীকার পরস্পরের কি প্রবৃত্তির একাংশস্বরূপ হয় তাহা পরস্পর অঙ্গীকার বলা যায়!

পরস্পর অঙ্গীকার।

(ছ)—করার আইনমতে প্রবল করা যাইতে না পারিলে তাহা অসিদ্ধ বলা যায়।

অসিদ্ধ করার।

(জ)—করার আইনমতে প্রবল করা যাইতে পারিলে চুক্তি হয়।

চুক্তি।

(ঝ)—কোন করার আইন অনুসারে ঐ করার সংক্রান্ত এক বা অধিক ব্যক্তির স্বেচ্ছামতে প্রবল করা যাইতে পারিলে কিন্তু অন্যের বা অন্যেরদের স্বেচ্ছামতে করা যাইতে না পারিলে সেই চুক্তি অসিদ্ধেয়।

অসিদ্ধেয়।

(ঞ)—কোন চুক্তি আইনক্রমে আর প্রবল করা যাইতে না পারিলে যদবধি তাহা প্রবল করা যাইতে না পারে তদবধি অসিদ্ধ হয় ইতি।

অসিদ্ধ চুক্তি।

---

## প্রথম অধ্যায়।

### প্রস্তাব জ্ঞাত করণ ও গ্রাহ্য ও অন্যথা করণ বিষয়ক বিধি।

৩ ধারা। যে ব্যক্তি প্রস্তাব করেন বা প্রস্তাব গ্রাহ্য করেন বা অন্যথা করেন তাঁহার কোন কার্য্য করণ বা না করণ দ্বারা যদি ঐ প্রস্তাব করণের বা প্রস্তাব গ্রাহ্য বা অন্যথা করণের কথা জ্ঞাত করিবার অভিপ্রায় থাকে কিম্বা সেই কার্য্য করণ বা না করণ দ্বারা যদি ঐ কথা জ্ঞাত করা যায়, তবে তাঁহার সেই কার্য্য করণ বা না করণ দ্বারা সেই প্রস্তাব জ্ঞাত করা গেল বা প্রস্তাব গ্রাহ্য করণের বা অন্যথা করণের কথা জ্ঞাত করা গেল এমত জ্ঞান হইবে ইতি।

প্রস্তাব জ্ঞাত করণ ও গ্রাহ্য ও অন্যথাকরণ বিষয়ক কথা।

৪ ধারা। যাঁহার নিকট প্রস্তাব করা যায় তিনি যে সময়ে তাহা জানিতে পান সেই সময়ে ঐ প্রস্তাব জ্ঞাতকরণকার্য্য সম্পন্ন হয়।

জ্ঞাত করণ কার্য্য যে সময়ে সম্পন্ন হয় তাহার কথা।

গ্রাহ্য করণের কথা

যে সময়ে প্রস্তাবকারির উদ্দেশে নির্গত হইয়া প্রস্তাব গ্রহীতার ক্ষমতার বহির্ভূত হয় প্রস্তাবকারির পক্ষে সেই সময়ে,

ও যে সময়ে প্রস্তাবকারির জ্ঞান গোচর হয় গ্রহীতার পক্ষে সেই সময়ে জ্ঞাত করা সম্পন্ন হয়।

অন্যথা করণের কথা

যাঁহার নিকট জ্ঞাত করা যাইবে তাঁহার উদ্দেশে যে সময়ে নির্গত হইয়া অন্যথাকারির ক্ষমতার বহির্ভূত হয় সেই সময়ে অন্যথাকারির পক্ষে

as against the person to whom it is made, when it comes to his knowledge.

*Illustrations.*

(*a*.) A proposes, by letter, to sell a house to B at a certain price.

The communication of the proposal is complete when B receives the letter.

(*b*.) B accepts A's proposal by a letter sent by post.

The communication of the acceptance is complete,

as against A when the letter is posted;

as against B, when the letter is received by A.

(*c*.) A revokes his proposal by telegram.

The revocation is complete as against A when the telegram is despatched. It is complete as against B when B receives it.

B revokes his acceptance by telegram. B's revocation is complete as against B when the telegram is despatched, and as against A when it reaches him.

Revocation of proposals and acceptances.

**5.** A proposal may be revoked at any time before the communication of its acceptance is complete as against the proposer, but not afterwards.

An acceptance may be revoked at any time before the communication of the acceptance is complete as against the acceptor, but not afterwards.

*Illustration.*

A proposes, by a letter sent by post, to sell his house to B.

B accepts the proposal by a letter sent by post.

A may revoke his proposal at any time before or at the moment when B posts his letter of acceptance, but not afterwards.

B may revoke his acceptance at any time before or at the moment when the letter communicating it reaches A, but not afterwards.

Revocation how made.

**6.** A proposal is revoked—

(1) by the communication of notice of revocation by the proposer to the other party;

(2) by the lapse of the time prescribed in such proposal for its acceptance, or, if no time is so prescribed, by the lapse of a reasonable time, without communication of the acceptance;

(3) by the failure of the acceptor to fulfil a condition precedent to acceptance; or

(4) by the death or insanity of the proposer, if the fact of his death or insanity comes to the knowledge of the acceptor before acceptance.

ও যাঁহার নিকট জ্ঞাত করা যায় তাঁহার জ্ঞানগোচর হইলেই তাঁহার পক্ষে জ্ঞাত করণ সম্পন্ন হয় ইতি।

উদাহরণ।

(ক) আনন্দ বলরামের নিকট পত্র লিখিয়া এত টাকা মূল্যে ঘর বিক্রয় করিবার প্রস্তাব করেন।

বলরাম পত্র পাইলেই প্রস্তাব জানাইবার কার্য্য সম্পন্ন হইল।

(খ) বলরাম ডাকযোগে পত্র পাঠাইয়া আনন্দের প্রস্তাব গ্রাহ্য করেন।

পত্র ডাকে দেওয়া গেলেই আনন্দের পক্ষে,

আনন্দ পত্র পাইলেই বলরামের পক্ষে,

ঐ গ্রাহ্য করণের কথা জ্ঞাত করা সম্পন্ন হইল।

(গ) আনন্দ টেলিগ্রাম পাঠাইয়া আপনার প্রস্তাব অন্যথা করেন।

টেলিগ্রাম প্রেরণ হইলেই আনন্দের পক্ষে ঐ অন্যথা করণ কার্য্য সম্পন্ন হইল। বলরাম পাইলেই তাহা বলরামের পক্ষে সম্পন্ন হয়।

বলরাম টেলিগ্রাম পাঠাইয়া আপনার গ্রাহ্য করণের কার্য্য অন্যথা করেন। টেলিগ্রাম প্রেরণ হইলেই বলরামের পক্ষে ঐ অন্যথা করণ কার্য্য সম্পন্ন হয় আনন্দ তাহা পাইলেই তাঁহারও পক্ষে সম্পন্ন হয়।

প্রস্তাব ও গ্রাহ্য করণের কথা অন্যথা করিবার কথা।

৫ ধারা। প্রস্তাব গ্রাহ্য হইবার কথা জ্ঞাত করা সম্পন্ন হইবার পূর্ব্বে প্রস্তাবকারির পক্ষে ঐ প্রস্তাবের অন্যথা হইতে পারিবে পশ্চাৎ নয়।

গ্রাহ্য করণের কথা জ্ঞাত করণ সম্পন্ন হইবার পূর্ব্বে গ্রহীতার পক্ষে ঐ গ্রাহ্য করণ অন্যথা হইতে পারিবে পশ্চাৎ নয় ইতি

উদাহরণ।

আনন্দ ডাকযোগে পত্র পাঠাইয়া বলরামের নিকট আপনার ঘর বিক্রয় করিবার প্রস্তাব করেন।

বলরাম ডাকযোগে পত্র পাঠাইয়া ঐ প্রস্তাব গ্রাহ্য করেন।

বলরামের সেই গ্রাহ্যকরণপত্র ডাকে দিবার পূর্ব্বে কি সেই সময়েই আনন্দ আপনার প্রস্তাব অন্যথা করিতে পারিবেন তাহার পর নয়।

বলরামের গ্রাহ্যকরণপত্র যে সময়ে আনন্দের নিকট পঁহুছে তাহার পূর্ব্বে কি সেই সময়েই বলরাম আপনার সেই গ্রাহ্যকরণপত্র অন্যথা করিতে পারিবেন তাহার পর নয়।

অন্যথা যেরূপে করা যায় তাহার কথা।

৬ ধারা। প্রস্তাব এই২ প্রকারে অন্যথা করা যাইতে পারিবে।

(১) অপর ব্যক্তিকে প্রস্তাবকারির অন্যথা করণের কথা জ্ঞাত করণ দ্বারা।

(২) প্রস্তাবে গ্রাহ্য করিবার সময় নির্দ্দিষ্ট থাকিলে সেই সময় অতীত হওন দ্বারা। যদি সময় নির্দ্দিষ্ট না থাকে তবে যুক্তিসিদ্ধ সময় গত হইলেও গ্রাহ্য করণের কথা জ্ঞাত না করণ দ্বারা।

(৩) গ্রাহ্য করণের পূর্ব্বে কোন নিয়ম পালন করা কর্ত্তব্য হইলে গ্রাহ্যকারির সেই নিয়ম পালন না করণ দ্বারা।

(৪) গ্রাহ্যকারির দ্বারা গ্রাহ্য হওনের পূর্ব্বে যদি তিনি প্রস্তাবকারির মৃত্যুর কি ক্ষিপ্ত-মনা হওয়ার কথা জানিতে পান, তবে প্রস্তাবকারির ঐ মৃত্যু কি ক্ষিপ্তমনা হওন দ্বারা ইতি।

Acceptance must be absolute.

**7.** In order to convert a proposal into a promise the acceptance must—

(1) be absolute and unqualified;

(2) be expressed in some usual and reasonable manner, unless the proposal prescribes the manner in which it is to be accepted. If the proposal prescribes a manner in which it is to be accepted, and the acceptance is not made in such manner, the proposer may, within a reasonable time after the acceptance is communicated to him, insist that his proposal shall be accepted in the prescribed manner, and not otherwise; but, if he fails to do so, he accepts the acceptance.

Acceptance by performing conditions on receiving consideration.

**8.** Performance of the conditions of a proposal, or the acceptance of any consideration for a reciprocal promise which may be offered with a proposal, is an acceptance of the proposal.

Promises, express and implied.

**9.** In so far as the proposal or acceptance of any promise is made in words, the promise is said to be express. In so far as such proposal or acceptance is made otherwise than in words, the promise is said to be implied.

---

## CHAPTER II.

### Of contracts, voidable Contracts, and void Agreements.

What agreements are contracts.

**10.** All agreements are contracts if they are made by the free consent of parties competent to contract, for a lawful consideration and with a lawful object, and are not hereby expressly declared to be void.

Nothing herein contained shall affect any law in force in British India, and not hereby expressly repealed, by which any contract is required to be made in writing or in the presence of witnesses, or any law relating to the registration of documents.

Who are competent to contract.

**11.** Every person is competent to contract who is of the age of majority according to the law to which he is subject, and who is of sound mind, and is not disqualified from contracting by any law to which he is subject.

গ্রাহ্য করা নিরপেক্ষ হওয়ার আবশ্যকতার কথা।

৭ ধারা। প্রস্তাব যেন অঙ্গীকার হয় এই নিমিত্ত

(১) গ্রাহ্য করা নিরপেক্ষ ও নিয়ম হীন হওয়া আবশ্যক।

(২) প্রস্তাব কিরূপে গ্রাহ্য হইবে প্রস্তাবেতেই ইহা নির্দ্দিষ্ট না থাকিলে নিয়মিত ও যুক্তিসিদ্ধ কোন প্রকারে তাহা প্রকাশ করা আবশ্যক। প্রস্তাব কিরূপে গ্রাহ্য হইবে যদি প্রস্তাবেতেই ইহা নির্দ্দিষ্ট থাকে কিন্তু তদ্রূপে গ্রাহ্য না হইয়া থাকে, তবে প্রস্তাবকারিকে সেই গ্রাহ্য হওনের কথা জ্ঞাত করা গেলে পর তিনি যুক্তিসিদ্ধ মতে কিছু কাল অপেক্ষা করিয়া নির্দ্দিষ্টমতে তাঁহার প্রস্তাব গ্রাহ্য হইবার ও প্রকারান্তরে না হইবার দৃঢ় আদেশ করিতে পারিবেন। না করিলে তিনি সেই গ্রাহ্য করণটি স্বীকার করিলেন ইতি।

নিয়ম পালন করণ বা প্রবৃত্তি স্বীকার করণ দ্বারা গ্রাহ্য করণের কথা।

৮ ধারা। প্রস্তাবের নিয়মানুসারে কার্য্য করা গেলে কিম্বা প্রস্তাবের সহিত পরস্পর অঙ্গীকারের উপলক্ষে প্রবৃত্তির প্রসঙ্গ হইলে সেই প্রবৃত্তস্বীকার করাই ঐ প্রস্তাব গ্রাহ্য করা হয় ইতি।

স্পষ্ট ও ভাবতঃ অঙ্গীকারের কথা।

৯ ধারা। প্রস্তাব করা কিম্বা কোন অঙ্গীকার গ্রাহ্য করা বাচনিক হইলে ঐ অঙ্গীকার স্পষ্ট বলা যায়। প্রস্তাব করা কি গ্রাহ্য করা বচনভিন্ন অন্য প্রকারে করা গেলে ঐ অঙ্গীকার ভাবতঃ করা গেল ইহা বলা যায় ইতি।

---

## দ্বিতীয় অধ্যায়।

### চুক্তির ও অসিদ্ধের চুক্তির ও অসিদ্ধ করারের কথা।

যে করার চুক্তি হয় তাহার কথা।

১০ ধারা। চুক্তি করিবার সক্ষম ব্যক্তিরা আপনাদের স্বাধীন সম্মতিমতে বৈধ প্রবৃত্তিভুক্ত বৈধ অভিপ্রায়ে যে করার করেন তাহা এই আইনক্রমে অসিদ্ধ বলিয়া স্পষ্ট প্রকাশ না হইলে সেই করার চুক্তি হয়।

লিখনক্রমে কিম্বা সাক্ষিদের সাক্ষাৎ চুক্তি করিতে হইবে ব্রিটনীয় ভারতবর্ষে এই মর্ম্মের কোন আইন প্রবল থাকিলে ও এই আইনক্রমে তাহা স্পষ্টরূপে রহিত করা না গেলে, এই আইনের কোন কথা দ্বারা উক্ত আইনের কিম্বা দলীল রেজিষ্টরী করণ বিষয়ক কোন আইনের বৈকৃতি হইবে না ইতি।

চুক্তি করিবার ক্ষমতাপন্ন ব্যক্তিদের কথা।

১১ ধারা। কোন ব্যক্তি যে ব্যবস্থা মান্য জ্ঞান করেন তদনুসারে প্রাপ্ত ব্যবহার হইলে ও সুস্থমনা হইলে ও যে ব্যবস্থা মান্য জ্ঞান করেন তদনুসারে চুক্তি করিবার অযোগ্য না হইলে তিনি চুক্তি করিতে সক্ষম হন ইতি।

*Illustrations.*

(*a.*) A sells by auction to B a horse which A knows to be unsound. A says nothing to B about the horse's unsoundness. This is not fraud in A.

(*b.*) B is A's daughter and has just come of age. Here, the relation between the parties would make it A's duty to tell B if the horse is unsound.

(*c.*) B says to A, "If you do not deny it, I shall assume that the horse is sound;" A says nothing. Here A's silence is equivalent to speech.

(*d.*) A and B, being traders, enter upon a contract. A has private information of a change in prices which would affect B's willingness to proceed with the contract. A is not bound to inform B.

"Misrepresentation" defined.

**18.** Misrepresentation means and includes—

(1) the positive assertion, in a manner not warranted by the information of the person making it, of that which is not true, though he believes it to be true;

(2) any breach of duty which, without an intent to deceive, gains an advantage to the person committing it, or any one claiming under him, by misleading another to his prejudice, or to the prejudice of any one claiming under him;

(3) causing, however innocently, a party to an agreement, to make a mistake as to the substance of the thing, which is the subject of the agreement.

Voidability of agreements without free consent.

**19.** When consent to an agreement is caused by coercion, undue influence, fraud or misrepresentation, the agreement is a contract voidable at the option of the party whose consent was so caused.

A party to a contract, whose consent was caused by fraud or misrepresentation, may, if he thinks fit, insist that the contract shall be performed, and that he shall be put in the position in which he would have been if the representations made had been true.

*Exception.*—If such consent was caused by misrepresentation or by silence, fraudulent within the meaning of section seventeen, the contract, nevertheless, is not voidable, if the party, whose consent was so caused, had the means of discovering the truth with ordinary diligence.

*Explanation.*—A fraud or misrepresentation which did not cause the consent to a contract of

উদাহরণ।

(ক) আনন্দ ও মদনমণী দুই জনে একটি ঘোড়া ক্রয় করিবার উদ্যোগ করিতেছেন। ঘোড়ার কোন অঙ্গ অসুস্থ আনন্দ ইহা জানিয়া মদনমণিকে তাহা জানাইল না। এই স্থলে আনন্দের প্রতারণা হয় নাই।

(খ) মদনমণী আনন্দের কন্যা সম্প্রতি প্রাপ্তব্যবহার হইয়াছেন। এমন স্থলে পিতা হওয়া প্রযুক্ত ঘোড়ার অসুস্থ হওয়ার কথা আনন্দের জ্ঞাত করা কর্ত্তব্য।

(গ) মদনমণি আনন্দকে এই কথা কহেন, তুমি সেই ঘোড়া অসুস্থাঙ্গ না কহিলে আমি তাহা সুস্থাঙ্গ জানিব। আনন্দ কথা কহিল না। এই স্থলে আনন্দের মৌনী থাকাই কথা কওয়ার তুল্য হইল।

(ঘ) আনন্দ ও বলরাম নামক দুই জন বণিক কোন চুক্তি করেন। দ্রব্যের মূল্য পরিবর্ত্তন হইয়াছে আনন্দ গোপনে ইহা জানিতে পাইলেন। বলরাম তাহা জানিতে পাইলে ঐ চুক্তি করেন কি না সন্দেহ। এই স্থলে আনন্দ তাহাকে ঐ কথার সন্ধান জানাইতে আবদ্ধ নহেন।

অযথা সন্ধানের কথা।

১৮ ধারা। অযথা সন্ধান শব্দে নিম্ন লিখিত কথা বুঝায় ও সেই কথা গণ্য।

(১) কোন ব্যক্তি যে বিষয়ের সন্ধান জানিয়াছেন তাহা সত্য নহে কিন্তু তিনি তাহা সত্য জ্ঞান করেন অথচ সন্ধানের মর্ম্মানুসারে যত দৃঢ় ভাবে তাহা কহিতে পারিতেন তদধিক বলক্রমে তাহা নিশ্চয় ভাবে কহিলে তাহা অযথা সন্ধান হয়।

(২) প্রবঞ্চনা করিবার অভিপ্রায়ভিন্ন কর্ত্তব্য কর্ম্ম উল্লঙ্ঘন হইলে অন্য ব্যক্তির হানিজনক কিম্বা তাঁহার অধীন অন্য দাওয়াদারের হানিজনক ভ্রান্তি হইয়া আপনার কিম্বা আপন অধীন কোন দাওয়াদারের লাভ হইলে ঐ কর্ত্তব্য কর্ম্ম উল্লঙ্ঘন দোষ অযথা সন্ধান হয়।

(৩) হানি জন্মাইবার অভিপ্রায় না থাকিলেও যে বিষয় লইয়া করার হয় সেই বিষয়ে ঐ করারের এক পক্ষের ভ্রান্তি জন্মান অযথা সন্ধান হয় ইতি।

স্বাধীন সম্মতিভিন্ন যে করার হয় তাহা অসিদ্ধেয় হওয়ার কথা।

১৯ ধারা। বলপ্রকাশকরণ দ্বারা কিম্বা অবিহিত প্রতিপত্তির বল কিম্বা প্রতারণা কি অযথা সন্ধান দ্বারা কোন ব্যক্তিকে করার করিতে সম্মত করাইলে তদ্রূপে যে ব্যক্তির সম্মতি পাওয়া গেল ঐ করার তাঁহার স্বেচ্ছানুসারে অসিদ্ধের চুক্তি হয়।

প্রতারণা কি অযথাসন্ধানদ্বারা যে ব্যক্তির সম্মতি পাওয়া গেল তিনি বিহিত বোধ করিলে যেন ঐ চুক্তিমতেই কার্য্য সাধন হয় এবং উক্ত সন্ধান যথার্থ হইলে তাঁহার যে অবস্থা হইত যেন সেই অবস্থা হয় দৃঢ় প্রতিজ্ঞ হইয়া ইহার দাওয়া করিতে পারিবেন।

বর্জ্জিত স্থল।—যদি অযথাসন্ধান দ্বারা কিম্বা ১৭ ধারার নির্দ্ধারিত অর্থানুসারে প্রতারণাঘটিত মৌনী থাকনদ্বারা সেই ব্যক্তির সম্মতি পাওয়া গেলেও যাঁহার সম্মতি পাওয়া গেল তিনি সামান্য যত্ন করিলেই যদি সন্ধানের যাথার্থ্য জানিতে পারিতেন, তবে সেই চুক্তি অসিদ্ধেয় নয়।

ব্যাখ্যা।—প্রতারণা ক্রিয়া যাহার পক্ষে করা গেল ও অযথাসন্ধান যাঁহার নিকট জ্ঞাত করা গেল চুক্তির

the party, on whom such fraud was practised, or to whom such misrepresentation was made, does not render a contract voidable.

*Illustrations.*

(*a*.) A, intending to deceive B, falsely represents that five hundred maunds of indigo are made annually at A's factory, and thereby induces B to buy the factory. The contract is voidable at the option of B.

(*b*.) A, by a misrepresentation, leads B erroneously to believe that five hundred maunds of indigo are made annually at A's factory. B examines the accounts of the factory, which show that only four hundred maunds of indigo have been made. After this B buys the factory. The contract is not voidable on account of A's misrepresentation.

(*c*.) A fraudulently informs B that A's estate is free from incumbrance. B thereupon buys the estate. The estate is subject to a mortgage. B may either avoid the contract, or may insist on its being carried out and the mortgage debt redeemed.

(*d*.) B, having discovered a vein of ore on the estate of A, adopts means to conceal, and does conceal, the existence of the ore from A. Through A's ignorance B is enabled to buy the estate at an under-value. The contract is voidable at the option of A.

(*e*.) A is entitled to succeed to an estate at the death of B; B dies: C, having received intelligence of B's death, prevents the intelligence reaching A, and thus induces A to sell him his interest in the estate. The sale is voidable at the option of A.

Agreement void where both parties are under mistake as to matter of fact.

**20.** Where both the parties to an agreement are under a mistake as to a matter of fact essential to the agreement, the agreement is void.

*Explanation.*—An erroneous opinion as to the value of the thing which forms the subject-matter of the agreement, is not to be deemed a mistake as to a matter of fact.

*Illustrations.*

(*a*.) A agrees to sell to B a specific cargo of goods supposed to be on its way from England to Bombay. It turns out that, before the day of the bargain, the ship conveying the cargo had been cast away and the goods lost. Neither party was aware of these facts. The agreement is void.

(*b*.) A agrees to buy from B a certain horse. It turns out that the horse was dead at the time of the bargain, though neither party was aware of the fact. The agreement is void.

(*c*.) A, being entitled to an estate for the life of B, agrees to sell it to C. B was dead at the time of the agreement, but both parties were ignorant of the fact. The agreement is void.

বিষয়ে তাঁহার সম্মতি যদি সেই প্রতারণা ক্রিয়ার কিম্বা অযথাসন্ধানের দ্বারা না হইয়া থাকে, তবে তৎপ্রযুক্ত চুক্তি অসিদ্ধেয় নয় ইতি।

উদাহরণ।

(ক) আমন্দ বলরামকে বঞ্চনা করিবার অভিপ্রায়ে মিথ্যা করিয়া বলেন যে আমার কুঠীতে বৎসর ৫০০/ মণ নীল প্রস্তুত হইয়া থাকে। এইপ্রকারে বলরামকে ঐ কুঠী ক্রয় করিতে লওয়ান। বলরামের ইচ্ছা হইলে ঐ চুক্তি অসিদ্ধেয় হয়।

(খ) আমন্দের কুঠীতে বৎসরে ৫০০/ মণ নীল প্রস্তুত হইয়া থাকে আমন্দ অযথাসন্ধান দ্বারা বলরামের এই ভ্রমাত্মক বিশ্বাস জন্মান। বলরাম কুঠীর হিসাব খাতা দেখিয়া জানিতে পাইলেন যে কেবল ৪০০/ মণ নীল প্রস্তুত হইয়াছে তাহার পর বলরাম ঐ কুঠী ক্রয় করেন। এমন স্থলে আমন্দের অযথাসন্ধান প্রযুক্ত ঐ চুক্তি অসিদ্ধেয় নয়।

(গ) আমন্দের সম্পত্তির উপর কোন দায় নাই আমন্দ প্রতারণাভাবে বলরামকে এই কথা জানাইলে বলরাম সম্পত্তি ক্রয় করিয়া দেখিলেন ঐ সম্পত্তির উপর বন্ধকের দায় আছে। এই স্থলে বলরাম ঐ চুক্তি অসিদ্ধ করিতে পারিবেন অথবা দৃঢ়প্রতিজ্ঞ হইয়া বন্ধক পরিশোধ করণপূর্ব্বক ঐ চুক্তির নিয়ম পালন হইবার দাওয়া করিতে পারিবেন।

(ঘ) বলরাম আমন্দের সম্পত্তিতে কোন ধাতুর আকরের লক্ষণ দেখিয়া আমন্দ তাহা জানিতে না পান এমন উপায় করিয়া আমন্দের নিকট সেই কথা গোপন করিয়া রাখেন আমন্দের অনবগতিপ্রযুক্ত বলরাম ন্যূন মূল্যে ঐ সম্পত্তি ক্রয় করিতে পাইলেন। এই স্থলে আমন্দের ইচ্ছা হইলে চুক্তি অসিদ্ধেয় হয়।

(ঙ) বলরামের মৃত্যু হইলে সম্পত্তিতে আমন্দের উত্তরাধিকারিত্ব হইবে। বলরামের মৃত্যু হইল, চন্দ্র ইহার সন্ধান পাইয়া আমন্দের নিকট তাহা গোপনে রাখিয়া ঐ সম্পত্তিতে তাঁহার যে স্বার্থ আছে তাহা বিক্রয় করিতে লওয়ান। আমন্দের ইচ্ছামতে সেই বিক্রয় অসিদ্ধেয়।

বৃত্তান্তঘটিত বিষয়ে উভয় পক্ষের ভ্রম থাকিলে করার অসিদ্ধ হইবার কথা।

২০ ধারা। করার সম্পর্কে যে বৃত্তান্ত গুরুতর হয় যদি করারের উভয় পক্ষ সেই বৃত্তান্ত বিষয়ে ভ্রান্ত হন, তবে সেই করার অসিদ্ধ।

ব্যাখ্যা।—যে বিষয় লইয়া করার হয় যদি তাহার মূল্যের বিষয়ে ভ্রম থাকে, তবে তাহা বৃত্তান্তঘটিত ভ্রম জ্ঞান হইবে না ইতি।

উদাহরণ।

(ক) জাহাজের বোঝাই কোন দ্রব্যসামগ্রী ইঙ্গলণ্ড হইতে বোম্বাইয়ে আনীত হইতেছে এই অনুভবে আমন্দ বলরামকে সেই দ্রব্য বিক্রয় করেন। শেষে দৃষ্ট হয় যে সেই চুক্তি হইবার পূর্ব্ব দিবসে ঐ দ্রব্যবাহি জাহাজ ভগ্ন হইয়াছিল ও দ্রব্যনষ্ট হইল কিন্তু চুক্তিকার কোন পক্ষ তাহা জানিতেন না। চুক্তি অসিদ্ধ হইল।

(খ) আমন্দ বলরামের নিকটে ঘোড়া ক্রয় করিবার করার করেন। পরে দৃষ্ট হইল যে ঐ করার হওনের সময়ে উভয় পক্ষের অজ্ঞাতসারে ঘোড়া মৃত ছিল। করার অসিদ্ধ হইল।

(গ) বলরামের জীবন পর্য্যন্ত আমন্দ কোন সম্পত্তির অধিকারী হইয়া চন্দ্রকে তাহা বিক্রয় করিতে সম্মত হন। ঐ চুক্তিকরণ সময়ে বলরাম মৃত ছিলেন কিন্তু উভয় পক্ষ তাহা জানিতেন না। ঐ করার অসিদ্ধ।

**12.** A person is said to be of sound mind for the purpose of making a contract if, at the time when he makes it, he is capable of understanding it and of forming a rational judgment as to its effect upon his interests.

What is a sound mind for the purposes of contracting.

A person who is usually of unsound mind, but occasionally of sound mind, may make a contract when he is of sound mind.

A person who is usually of sound mind, but occasionally of unsound mind, may not make a contract when he is of unsound mind.

*Illustrations.*

(*a*.) A patient in a lunatic asylum, who is at intervals of sound mind, may contract during those intervals.

(*b*.) A sane man, who is delirious from fever, or who is so drunk that he cannot understand the terms of a contract, or form a rational judgment as to its effect on his interests, cannot contract whilst such delirium or drunkenness lasts.

**13.** Two or more persons are said to consent when they agree upon the same thing in the same sense.

"Consent" defined.

**14.** Consent is said to be free when it is not caused by—

"Free consent" defined.

(1) coercion, as defined in section fifteen, or

(2) undue influence, as defined in section sixteen, or

(3) fraud, as defined in section seventeen, or

(4) misrepresentation, as defined in section eighteen, or

(5) mistake, subject to the provisions of sections twenty, twenty-one, and twenty-two.

Consent is said to be so caused when it would not have been given but for the existence of such coercion, undue influence, fraud, misrepresentation or mistake.

**15.** Coercion is the committing, or threatening to commit, any act forbidden by the Indian Penal Code, or the unlawful detaining, or threatening to detain, any property, to the prejudice of any person whatever, with the intention of causing any person to enter into an agreement.

"Coercion" defined.

*Explanation.*—It is immaterial whether the Indian Penal Code is or is not in force in the place where the coercion is employed.

*Illustration.*

A, on board an English ship on the high seas, causes B to enter into an agreement by an act amounting to criminal intimidation under the Indian Penal Code;

১২ ধারা। কোন ব্যক্তি চুক্তি করিবার সময়ে তাহা বুঝিতে সক্ষম হইলে এবং তাঁহার স্বার্থপক্ষে ঐ চুক্তির যে ফল হইবে সুজ্ঞানমতে এই বিষয়ের বিচার করিতে পারিলে চুক্তির কার্য্য পক্ষে তাঁহাকে সুস্থমনা বলা যায়।

চুক্তি সংক্রান্ত কার্য্য পক্ষে সুস্থমনা কাহাকে বলা যায় তদ্বিষয়ের কথা।

কোন ব্যক্তি প্রায় নিরন্ত বিকৃতমনা কিন্তু কোন২ সময়ে প্রকৃতিস্থ হইলে প্রকৃতিস্থ হওনকালে চুক্তি করিতে পারিবেন।

কোন ব্যক্তি প্রায় নিয়ত প্রকৃতিস্থ ও কদাচিত বিকৃত মনা হইলে বিকৃতমনা হওনকালে চুক্তি করিতে পারিবেন না ইতি।

উদাহরণ।

(ক) পাগলাগারদে কোন ব্যক্তি কোন২ সময়ে সুস্থমন হইয়া থাকে সেই২ সময়ে তিনি চুক্তি করিতে পারিবেন।

(খ) প্রকৃতিস্থমনা ব্যক্তি জ্বরবেগে প্রলাপ বাক্য কহিলে কিম্বা মদ খাইয়া উন্মত্ত হওয়া প্রযুক্ত চুক্তির নিয়ম বুঝিতে না পারিলে কিম্বা তাহার স্বার্থপক্ষে চুক্তির কি ফল হইবে সুজ্ঞানমতে ইহার বিচার করিতে না পারিলে তাহার সেই বিকার বা উন্মত্ততা যত কাল থাকে তত কাল তিনি চুক্তি করিতে পারিবেন না।

১৩ ধারা। দুই কি ততধিক ব্যক্তি কোন বিষয়ের সমান ভাব ধরিয়া ঐক্যবাক্য হইলে তাঁহারদের সম্মতি আছে বলা যায় ইতি।

সম্মতির অর্থের কথা।

১৪ ধারা। (১) ১৫ ধারার নির্দ্দিষ্ট ভাবানুসারে বল প্রকাশ, কিম্বা

স্বাধীন সম্মতির অর্থের কথা।

(২) ১৬ ধারার নির্দ্দিষ্ট ভাবানুসারে অবিহিত প্রতিপত্তির বলে, কিম্বা

(৩) ১৭ ধারার নির্দ্দিষ্ট ভাবানুসারে প্রতারণাক্রমে, কিম্বা

(৪) ১৮ ধারার নির্দ্দিষ্ট ভাবানুসারে অযথা সন্ধান দ্বারা, কিম্বা

(৫) ২০ ও ২১ ও ২২ ধারার বিধান বশে ভূম ক্রমে সম্মতি না হইলে তাহা স্বাধীন সম্মতি বলা যায়।

পূর্ব্বোক্ত বল প্রকাশ কি অবিহিত প্রতিপত্তি কিম্বা প্রতারণা কি অযথাসন্ধান কিম্বা ভূম না হইলে যদি সম্মতি না হইত তবে সেই বল প্রভৃতিদ্বারা সম্মতি হইয়াছে বলা যায় ইতি।

১৫ ধারা। কোন ব্যক্তিকে কোন করার করাইবার নিমিত্ত তাঁহার প্রতি ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের নিষিদ্ধ কোন ক্রিয়া করা গেলে কি করিবার ভয় দর্শান গেলে কিম্বা কোন ব্যক্তির হানিজনকরূপে কোন সম্পত্তি বেআইনীমতে আটক করিয়া রাখা গেলে কি রাখিবার ভয় দর্শান গেলে তাহাই বলপ্রকাশ বলা যায়

বলপ্রকাশের অর্থ।

ব্যাখ্যা।—যে স্থানে বলপ্রকাশ হয় ভারতবর্ষীয় দণ্ডবিধির আইন সেই স্থানে প্রবল থাকিলে বা না থাকিলেও তাহা অকিঞ্চিৎকর ইতি।

উদাহরণ।

ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনমতে যে ক্রিয়া ভয় দর্শাওনের তুল্য হয় অগাধ মহাসাগরে গমনশীল কোন ইঙ্গলণ্ডীয় জাহাজে এমত ক্রিয়া করিয়া বলরামকে কোন করার করান।

A afterwards sues B for breach of contract at Calcutta.

A has employed coercion, although his act is not an offence by the law of England, and although section 506 of the Indian Penal Code was not in force at the time when or place where the act was done.

"Undue influence" defined.

**16.** Undue influence is said to be employed in the following cases:—

(1.)—When a person in whom confidence is reposed by another, or who holds a real or apparent authority over that other, makes use of such confidence or authority for the purpose of obtaining an advantage over that other, which, but for such confidence or authority, he could not have obtained:

(2.)—When a person whose mind is enfeebled by old age, illness, or mental or bodily distress, is so treated as to make him consent to that, to which, but for such treatment, he would not have consented, although such treatment may not amount to coercion.

"Fraud" defined.

**17.** Fraud means and includes any of the following acts committed by a party to a contract, or with his connivance, or by his agent, with intent to deceive another party thereto or his agent, or to induce him to enter into the contract:—

(1.)—The suggestion, as a fact, of that which is not true, by one who does not believe it to be true;

(2.)—The active concealment of a fact by one having knowledge or belief of the fact;

(3.)—A promise made without any intention of performing it;

(4.)—Any other act fitted to deceive;

(5.)—Any such act or omission as the law specially declares to be fraudulent.

*Explanation.*—Mere silence as to facts, likely to affect the willingness of a person to enter into a contract is not fraud, unless the circumstances of the case are such that, regard being had to them, it is the duty of the person keeping silence to speak, or unless his silence is in itself equivalent to speech.

পরে আমন কলিকাতায় চুক্তিভঙ্গের অপরাধে বলরামের নামে নালিশ করেন।

আমন যে ক্রিয়া করিয়াছিলেন তাহা ইঙ্গলণ্ডীয় ব্যবস্থামতে অপরাধ না হইলেও এবং ঐ ক্রিয়া যে সময়ে যে স্থানে করা গেল সেই সময়ে ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ৫০৬ ধারা সেই স্থানে প্রচলিত না থাকিলেও আমন বলপ্রকাশ করিয়াছেন।

অবিহিত প্রতিপত্তির অর্থের কথা।

১৬ ধারা। নিম্নলিখিত স্থলে অবিহিত প্রতিপত্তিক্রমে কার্য্য হয় ইহা বলা যায়।

(১) কোন ব্যক্তির প্রতি অন্যের বিশ্বাস থাকিলে কিম্বা সেই অন্যের উপর যথার্থতঃ বা দৃষ্টতঃ তাঁহার ক্ষমতা থাকিলে যদি সেই ব্যক্তি সেই অন্যের অপেক্ষা কোন লাভ পাইবার উদ্দেশে সেই বিশ্বাসের কি ক্ষমতার প্রভাবে কোন কার্য্য করেন অথচ সেই বিশ্বাস কি ক্ষমতা না থাকিলে তাহার সেই লাভ হইতে পারিত না এমন স্থলে।

(২) বার্দ্ধক্য কিম্বা পীড়া কি শারীরিক কি মানসিক দুঃখপ্রযুক্ত কোন ব্যক্তির মন দুর্ব্বল হইলে, যদি অন্য ব্যক্তি তাহার প্রতি বিশেষমতে আচরণ করিয়া কোন কার্য্য বিষয়ে তাহার সম্মতিপ্রাপ্ত হন কিন্তু সেই আচরণ বলপ্রকাশ করার তুল্য না হইলেও তাঁহার সেই আচরণ না হইলে তিনি সম্মত হইতেন না এমন স্থলে, ইতি।

প্রতারণা শব্দের অর্থের কথা।

১৭ ধারা। চুক্তির এক পক্ষকে কিম্বা তাহার সপক্ষ কর্ম্মকারককে প্রবঞ্চনা করিবার কিম্বা তাঁহাকে সেই চুক্তির একপক্ষ করিতে লওয়াইবার অভিপ্রায়ে সেই চুক্তির অন্য পক্ষ কিম্বা তাঁহার সম্মতিতে অন্য ব্যক্তি কিম্বা তাঁহার কর্ম্মকারক নিম্নলিখিত কোন কার্য্য করিলে প্রতারণা শব্দে সেই কার্য্য বুঝায় ও গণ্য হয়।

(১) কোন একটি কথা সত্য নয় ও কোন ব্যক্তি তাহা সত্য জ্ঞান না করিলেও যথার্থ বলিয়া তাহার উদ্দেশ করিলে।

(২) কোন ব্যক্তি কোন বৃত্তান্ত জানিলে কি বিশ্বাস করিলেও কোন কার্য্য দ্বারা তাহা গোপনে রাখিলে।

(৩) কার্য্য করিবার কল্পনা না করিয়াও সেই কার্য্যের অঙ্গীকার করিলে।

(৪) যদ্দ্বারা প্রবঞ্চনা হইতে পারে এমত অন্য কোন কর্ম্ম করিলে।

(৫) আইনে যে ক্রিয়া কিম্বা কার্য্যের যে ত্রুটি স্পষ্টরূপে প্রতারণাঘটিত বলিয়া প্রকাশ হইল তাহা করিলে।

ব্যাখ্যা।—যে বৃত্তান্তদ্বারা কোন ব্যক্তির কোন চুক্তি করিবার ইচ্ছা হ্রাস বা বৃদ্ধি হইবার সম্ভাবনা সেই বৃত্তান্ত বিষয়ে কেবল মৌনী থাকাই প্রতারণা নয় কিন্তু যে ব্যক্তি তদ্রূপে মৌনী থাকেন বিষয়ের ভাবগতিক বিবেচনায় তাহার কথা কহাই কর্ত্তব্য কিম্বা তাহার মৌনী থাকাই কথা কহার তুল্য হইলে তাহার সেই মৌনী থাকা প্রতারণা হইতে পারিবে ইতি।

**21.** A contract is not voidable because it was caused by a mistake as to any law in force in British India; but a mistake as to a law not in force in British India has the same effect as a mistake of fact.

*Effect of mistakes as to law.*

### *Illustrations.*

A and B make a contract grounded on the erroneous belief that a particular debt is barred by the Indian Law of Limitation: the contract is not voidable.

A and B make a contract grounded on an erroneous belief as to the law regulating bills of exchange in France the contract is voidable.

**22.** A contract is not voidable merely because it was caused by one of the parties to it being under a mistake as to a matter of fact.

*Contract not voidable merely because of mistake of one party as to matter of fact.*

**23.** The consideration or object of an agreement is lawful, unless—

*What considerations and objects are lawful and what not.*

it is forbidden by law; or

is of such a nature that, if permitted, it would defeat the provisions of any law; or

is fraudulent; or

involves or implies injury to the person or property of another; or

the Court regards it as immoral or opposed to public policy.

In each of these cases, the consideration or object of an agreement is said to be unlawful. Every agreement of which the object or consideration is unlawful, is void.

### *Illustrations*

(a.) A agrees to sell his house to B for 10,000 rupees Here, B's promise to pay the sum of 10,000 rupees is the consideration for A's promise to sell the house, and A's promise to sell the house is the consideration for B's promise to pay the 10,000 rupees. These are lawful considerations

(b) A promises to pay B 1,000 rupees at the end of six months, if C, who owes that sum to B, fails to pay it B promises to grant time to C accordingly Here, the promise of each party is the consideration for the promise of the other party, and they are lawful considerations.

(c). A promises, for a certain sum paid to him by B, to make good to B the value of his ship if it is wrecked on a certain voyage Here, A's promise is the consideration for B's payment, and B's payment is the consideration for A's promise, and these are lawful considerations

২১ ধারা। ব্রিটনীয় ভারতবর্ষের মধ্যে যে আইন প্রবল থাকে তৎসম্পর্কে ভ্রম হওয়াতে চুক্তি করা গেল বলিয়া ঐ চুক্তি অসিদ্ধ হইবে না। কিন্তু ব্রিটনীয় ভারতবর্ষে যে আইন প্রবল নহে, তদ্বিষয়ে ভ্রম হইলে বৃত্তান্তঘটিত ভ্রমের তুল্য ফল হইবে ইতি।

*ব্যবস্থাঘটিত ভ্রমের ফলের কথা।*

### উদাহরণ।

(ক) ভারতবর্ষীয় মিয়াদের আইনদ্বারা বিশেষ কোন ঋণ আদায় হইতে পারিবে না ভ্রান্তিক্রমে এমত বিশ্বাস হইলে আনন্দ ও বলরাম পরস্পর কোন চুক্তি করেন। সেই চুক্তি অসিদ্ধ হইতে পারিবে না।

(খ) ফ্রান্স দেশে হুণ্ডীর বিষয়ে যে বিধি চলিত আছে তৎসম্পর্কে কোন ভ্রান্তি হওয়াতে আনন্দ ও বলরাম পরস্পর চুক্তি করেন। সেই চুক্তি অসিদ্ধ হইতে পারিবে।

২২ ধারা। বৃত্তান্তঘটিত বিষয়ে চুক্তির একপক্ষের কোন ভ্রান্তি থাকা প্রযুক্ত চুক্তি করা গেল কেবল ইহা বলিয়া চুক্তি অসিদ্ধ হইতে পারিবে না ইতি।

*বৃত্তান্ত ঘটিত বিষয়ে এক পক্ষের ভ্রান্তি প্রযুক্ত চুক্তি অসিদ্ধেয় না হইবার কথা।*

২৩ ধারা। করারের প্রবৃত্তি কি উদ্দেশ্য বৈধ হয়। কিন্তু,

*যে প্রবৃত্তি ও যে উদ্দেশ্য বৈধ ও যাহা অবৈধ তাহার কথা।*

যদি আইনদ্বারা নিষিদ্ধ হয়, কিম্বা,

সেই করারের ভাব বিবেচনায় যদি তাহা করা গেলে কোন আইনের বিধানের অন্যথা হয় কিম্বা

যদি প্রতারণাঘটিত হয়, কিম্বা

যদি তদ্দ্বারা অন্য ব্যক্তির কি তাহার সম্পত্তির হানি হয় কিম্বা ভাবতঃ হানি হয় কিম্বা

যদি আদালত তাহা নীতিবিরুদ্ধ কিম্বা রাজনিয়ম বিরুদ্ধ জ্ঞান করেন,

তবে উক্ত প্রত্যেক স্থলে করারের প্রবৃত্তি কিম্বা উদ্দেশ্য অবৈধ বলা যায়। যে করারের উদ্দেশ্য কি প্রবৃত্তি অবৈধ হয় তাহা অসিদ্ধ ইতি।

### উদাহরণ

(ক) আনন্দ ১০,০০০৲ টাকা মূল্যে বলরামের নিকট আপনার ঘর বিক্রয় করিতে করার করিলেন। এই স্থলে আনন্দের ঘর বিক্রয় করণসূচক অঙ্গীকারের নিমিত্তে বলরামের ১০,০০০৲ টাকা দেওনরূপ অঙ্গীকার প্রবৃত্তি হয়। এবং বলরামের ১০,০০০৲ টাকা দেওনরূপ অঙ্গীকারের নিমিত্তে আনন্দের ঘর বিক্রয় করণরূপ অঙ্গীকার প্রবৃত্তি হয়। এই২ প্রবৃত্তি বৈধ।

(খ) চন্দ্রের স্থানে বলরামের ১০০০৲ টাকা পাওনা আছে ছয় মাসের অবসানে চন্দ্র ঐ টাকা না দিলে আনন্দ দিব বলিয়া অঙ্গীকার করিলেন। এই প্রযুক্ত বলরাম চন্দ্রকে অধিক সময় দিতে অঙ্গীকার করিলেন। এই স্থলে এক জনের অঙ্গীকারের নিমিত্ত অন্য জনের অঙ্গীকারটি প্রবৃত্তি হয় ও তাহা বৈধ প্রবৃত্তি।

(গ) বলরাম আনন্দকে কতক টাকা দিলে আনন্দ এই প্রতিজ্ঞা করিলেন যে অমুক যাত্রাকালে বলরামের জাহাজ ভগ্ন হইয়া নষ্ট হইলে আমি তাঁহাকে সেই জাহাজের মূল্য দিব। এই স্থলে আনন্দের অঙ্গীকার বলরামের সেই টাকা দেওনের প্রবৃত্তি স্বরূপ। এবং বলরামের সেই টাকা দেওয়া আনন্দের অঙ্গীকারের প্রবৃত্তিস্বরূপ হইল। এই প্রবৃত্তি বৈধ।

(*d.*) A promises to maintain B's child, and B promises to pay A 1,000 rupees yearly for the purpose. Here, the promise of each party is the consideration for the promise of the other party. They are lawful considerations.

(*e.*) A, B and C enter into an agreement for the division among them of gains acquired, or to be acquired, by them by fraud. The agreement is void, as its object is unlawful.

(*f.*) A promises to obtain for B an employment in the public service, and B promises to pay 1,000 rupees to A. The agreement is void, as the consideration for it is unlawful.

(*g.*) A, being agent for a landed proprietor, agrees for money without the knowledge of his principal, to obtain for B a lease of land belonging to his principal. The agreement between A and B is void, as it implies a fraud by concealment by A on his principal.

(*h.*) A promises B to drop a prosecution which he has instituted against B for robbery, and B promises to restore the value of the things taken. The agreement is void, as its object is unlawful.

(*i.*) A's estate is sold for arrears of revenue under the provisions of an Act of the legislature, by which the defaulter is prohibited from purchasing the estate. B, upon an understanding with A, becomes the purchaser, and agrees to convey the estate to A upon receiving from him the price which B has paid. The agreement is void, as it renders the transaction in effect a purchase by the defaulter and would so defeat the object of the law.

(*j.*) A, who is B's mukhtár, promises to exercise his influence, as such, with B in favour of C, and C promises to pay 1,000 rupees to A. The agreement is void, because it is immoral.

(*k.*) A agrees to let her daughter to hire to B for concubinage. The agreement is void, because it is immoral, though the letting may not be punishable under the Indian Penal Code.

### VOID AGREEMENTS.

Agreements void of considerations and objects unlawful in part.

**24.** If any part of a single consideration for one or more objects, or any one or any part of any one of several considerations for a single object, is unlawful, the agreement is void.

*Illustration.*

A promises to superintend, on behalf of B, a legal manufacture of indigo and an illegal traffic in other articles. B promises to pay to A a salary of 10,000 rupees a year. The agreement is void, the object of A's promise, and the consideration for B's promise, being in part unlawful.

(ঘ) আমন্দ বলরামের সন্তানকে প্রতিপালন করিতে অঙ্গীকার করেন তন্নিমিত্তে বলরাম আমন্দকে বৎসর ১০০০ টাকা দিতে অঙ্গীকার করেন। এই স্থলে প্রত্যেক জনের অঙ্গীকার অপর ব্যক্তির অঙ্গীকারের প্রবৃত্তি স্বরূপ হয় সেই প্রবৃত্তি বৈধ।

(ঙ) আমন্দ ও বলরাম ও চন্দ্র প্রতারণাক্রমে যে ধন আয় করেন তাহা আপনারদের মধ্যে বণ্টন করিয়া লইতে চুক্তি করেন। উদ্দেশ্যটি অবৈধ হওয়াতে সেই চুক্তি অসিদ্ধ।

(চ) আমন্দ বলরামকে রাজকীয় কর্ম্ম করিয়া দিতে অঙ্গীকার করেন তাহাতে বলরাম আমন্দকে ১০০০ টাকা দিতে অঙ্গীকার করেন। এই স্থলে প্রবৃত্তি অবৈধ প্রযুক্ত চুক্তি অসিদ্ধ।

(ছ) আমন্দ কোন ভূম্যধিকারির গোমাশতা হইয়া কর্ত্তার অজ্ঞাতসারে বলরামের স্থানে টাকা লইয়া বলরামকে ঐ কর্ত্তার ভূমির পাট্টা করিয়া দিতে অঙ্গীকার করেন। এই স্থলে গোমাশতা কর্ত্তার নিকট কোন বিষয় গুপ্ত রাখিয়া প্রতারণার ভাব প্রকাশ করাতে আমন্দের ও বলরামের মধ্যে ঐ চুক্তি অসিদ্ধ হইল।

(জ) আমন্দ বলরামের নামে দস্যুতার অভিযোগ করিলেন, পরে বলরামের নিকট সেই অভিযোগ ক্ষান্ত করিতে অঙ্গীকার করিলে বলরাম অপহৃত দ্রব্যের মূল্য ফিরিয়া দিতে অঙ্গীকার করেন উদ্দেশ্যটি অবৈধ হওয়াতে সেই চুক্তি অসিদ্ধ।

(ঝ) ব্যবস্থাপ্রণেতাদের কোন আইনক্রমে বাকী রাজস্বের নিমিত্তে ভূমি নিলামে বিক্রয় হইলে বাকীদারের দ্বারা সেই ভূমি ক্রয় করা নিষিদ্ধ। সেই আইনমতে আমন্দের ভূমি বিক্রয় হইবে। বলরাম আমন্দের সঙ্গে চুক্তি করিয়া ঐ ভূমির ক্রেতা হইয়া আপনি তাহার যে মূল্য দিবেন আমন্দের স্থানে সেই মূল্য পাইলে আমন্দকে সেই ভূমি ফিরিয়া দিতে অঙ্গীকার করেন। সেই ব্যাপারে ফলিতার্থে বাকীদারই ক্রেতা হওয়াতে আইনের উদ্দেশ্য অন্যথা করা যায় এই হেতুক ঐ করার অসিদ্ধ হইল।

(ঞ) আমন্দ বলরামের মোক্তার হওয়াতে বলরামের সঙ্গে আপনার প্রতিপত্তির বলে চন্দ্রের কোন মঙ্গল করিবার অঙ্গীকার করেন চন্দ্র তন্নিমিত্ত তাহাকে ১০০০৲ টাকা দিতে অঙ্গীকার করেন। সেই করার নীতিবিরুদ্ধ হওয়াতে অসিদ্ধ হয়।

(ট) আমন্দ বলরামের স্থানে টাকা লইয়া আপনার কন্যাকে তাঁহার উপপত্নীস্বরূপ দিতে অঙ্গীকার করেন। ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনমতে কন্যাকে তদ্রূপে দেওয়ার দণ্ড নিরূপণ না হইলেও ঐ করার নীতিবিরুদ্ধপ্রযুক্ত অসিদ্ধ হয়।

### অসিদ্ধ করার বিষয়ক বিধি।

প্রবৃত্তি ও উদ্দেশ্য অংশতঃ অবৈধ হইলে করার অসিদ্ধ হইবার কথা।

২৪ ধারা। এক কি অধিক উদ্দেশ্য ধরিয়া একটি প্রবৃত্তির কোন অংশ কিম্বা একটি উদ্দেশ্য ধরিয়া কয় প্রবৃত্তির মধ্যে একটী বা একটির কোন অংশ অবৈধ হইলে করার অসিদ্ধ হয় ইতি।

উদাহরণ।

বলরাম নীলের বৈধ ব্যবসায় ও অন্যান্য দ্রব্যের অবৈধ ব্যবসায় করেন আমন্দ সেই ব্যবসায়ের অধ্যক্ষতা করিতে অঙ্গীকার করিলে বলরাম তাহাকে বৎসর ১০,০০০ টাকা বেতন দিতে অঙ্গীকার করেন। এইস্থলে আমন্দের অঙ্গীকারের উদ্দেশ্য ও বলরামের অঙ্গীকারের প্রবৃত্তি অংশতঃ অবৈধ হওয়াতে করার অসিদ্ধ হয়।

Agreement without consideration void—

**25.** An agreement made without consideration is void unless

unless it is in writing and registered;

(1) it is expressed in writing and registered under the law for the time being in force for the registration of assurances and is made on account of natural love and affection between parties standing in a near relation to each other; or unless

or is a promise to compensate for something done,

(2) it is a promise to compensate wholly or in part a person who has already voluntarily done something for the promisor or something which the promisor was legally compellable to do; or unless

or is a promise to pay a debt barred by limitation law.

(3) it is a promise, made in writing and signed by the person to be charged therewith, or by his agent generally or specially authorized in that behalf, to pay wholly or in part a debt of which the creditor might have enforced payment but for the law for the limitation of suits.

In any of these cases, such an agreement is a contract.

*Explanation* 1.—Nothing in this section shall affect the validity, as between the donor and donee, of any gift actually made.

*Explanation* 2.—An agreement to which the consent of the promisor is freely given is not void merely because the consideration is inadequate; but the inadequacy of the consideration may be taken into account by the Court in determining the question whether the consent of the promisor was freely given.

*Illustrations.*

(*a.*) A promises for no consideration to give to B Rs. 1,000. This is a void agreement.

(*b.*) A, for natural love and affection, promises to give his son, B, Rs. 1,000; A puts his promise to B into writing and registers it. This is a contract.

(*c.*) A finds B's purse and gives it to him. B promises to give A Rs. 50. This is a contract.

(*d.*) A supports B's infant son. B promises to pay A's expenses in so doing. This is a contract.

(*e.*) A owes B Rs. 1,000, but the debt is barred by the Limitation Act. A signs a written promise to pay B Rs. 500 on account of the debt. This is a contract.

প্রবৃত্তি বিনা যে করার তাহা অসিদ্ধ হইবার কথা।

২৫ ধারা। প্রবৃত্তি বিনা যে করার করা যায় তাহা অসিদ্ধ। কিন্তু

যদি লিপিবদ্ধ হইয়া রেজিষ্টরী করা যায়।

(১) তাহা লিপিবদ্ধ হইয়া নিদর্শনপত্রাদি রেজিষ্টরী করিবার যে আইন যৎকালে প্রবল থাকে সেই আইন অনুসারে রেজিষ্টরী করা গেলে এবং উভয়পক্ষের আসন্ন কুটুম্বিতাপ্রযুক্ত নৈসর্গিক প্রণয় হেতুক করা গেলে অথবা

যদি কৃত কোন কার্য্যের পারিশ্রমিক দানের অঙ্গীকার হয়।

(২) কোন ব্যক্তি স্বেচ্ছাক্রমে অঙ্গীকারকারির নিমিত্ত পূর্ব্বে কোন কর্ম্ম করাতে সম্পূর্ণরূপে কিম্বা অংশতঃ তাহার প্রত্যুপকার করিবার অঙ্গীকার হইলে কিম্বা আইনমতে অঙ্গীকারকারির যে কর্ম্ম অবশ্য কর্ত্তব্য সেই কর্ম্ম করিবার অঙ্গীকার হইলে, অথবা

যদি মেয়াদের আইনদ্বারা নিষিদ্ধ ঋণশোধের অঙ্গীকার হয়।

(৩) মোকদ্দমা করিবার মিয়াদ বিষয়ক আইন না থাকিলে মহাজন যে ঋণের সমুদয় টাকা কিম্বা একাংশ বলক্রমে আদায় করিতে পারিতেন সেই টাকা দিবার দায় যে ব্যক্তির প্রতি বর্ত্তে তিনি কিম্বা তৎপক্ষে সাধারণ কি বিশেষমতে ক্ষমতাপ্রাপ্ত তাঁহার কর্ম্মকারক ঐ টাকা দিব বলিয়া অঙ্গীকার লিপিবদ্ধ করিয়া তাহাতে স্বাক্ষর করিলে

পূর্ব্বোক্ত অন্যতর স্থলে তদ্রূপ করার চুক্তি হয়।

১ ব্যাখ্যা।—কোন দ্রব্য দান করা গেলে এই ধারার কোন কথাক্রমে দাতার ও গ্রহীতার মধ্যে সেই দানের সিদ্ধতার ব্যাঘাত হইবে না।

২ ব্যাখ্যা।—অঙ্গীকারকারী স্বেচ্ছাক্রমে যে করারে সম্মত হন কেবল প্রবৃত্তির বৈষম্যপ্রযুক্ত তাহা অসিদ্ধ হয় না। কিন্তু অঙ্গীকারকারী স্বেচ্ছাক্রমে সম্মত হইলেন কি না আদালত এই কথা নিষ্পত্তি করণ কালে ঐ প্রবৃত্তির বৈষম্য বিবেচনা করিতে পারিবেন ইতি।

উদাহরণ।

(ক) আমন প্রবৃত্তিবিনা বলরামকে ১০০০৲ টাকা দিতে অঙ্গীকার করিলেন। ঐ করার অসিদ্ধ।

(খ) আমন নৈসর্গিক প্রণয়ের ও স্নেহের বশে আপনার সন্তান বলরামকে ১০০০ টাকা দিবার অঙ্গীকার করেন ও সেই অঙ্গীকার লিপিবদ্ধ করিয়া রেজিষ্টরী করেন। ইহাই চুক্তি।

(গ) আমন বলরামের টাকার পুটলি কুড়িয়া পাইয়া তাহাকে ফিরিয়া দিলে বলরাম তাহাকে ৫০ টাকা দিবার অঙ্গীকার করেন। ইহাই চুক্তি।

(ঘ) আমন বলরামের শিশু সন্তানের ভরণ পোষণ করেন ইহাতে আমনের যত টাকা খরচ হয় বলরাম তাহা দিতে অঙ্গীকার করেন। ইহাই চুক্তি।

(ঙ) আমন বলরামের ১০০০ টাকা ধারেন কিন্তু মিয়াদের আইনপ্রযুক্ত ঐ ঋণ আদায় করিবার মোকদ্দমা করিতে পারেন না। আমন সেই ঋণের উপলক্ষে বলরামকে ৫০ টাকা দিবার অঙ্গীকারপত্র লিখিয়া স্বাক্ষর করিয়া দিলেন ইহাই চুক্তি।

(*f*.) A agrees to sell a horse worth Rs. 1,000 for Rs. 10. A's consent to the agreement was freely given. The agreement is a contract notwithstanding the inadequacy of the consideration.

(*g*.) A agrees to sell a horse worth Rs. 1,000 for Rs. 10. A denies that his consent to the agreement was freely given. The inadequacy of the consideration is a fact which the Court should take into account in considering whether or not A's consent was freely given.

**Agreement in restraint of marriage void.**

**26.** Every agreement in restraint of the marriage of any person, other than a minor, is void.

**Agreement in restraint of trade void.**

**27.** Every agreement by which any one is restrained from exercising a lawful profession, trade or business of any kind, is to that extent void.

**Saving of agreement not to carry on business of which good-will is sold;**

*Exception* 1.—One who sells the good-will of a business may agree with the buyer to refrain from carrying on a similar business, within specified local limits, so long as the buyer, or any person deriving title to the good-will from him, carries on a like business therein, provided that such limits appear to the Court reasonable, regard being had to the nature of the business.

**of agreement between partners prior to dissolution;**

*Exception* 2.—Partners may, upon or in anticipation of a dissolution of the partnership, agree that some or all of them will not carry on a business, similar to that of the partnership, within such local limits as are referred to in the last preceding exception.

**or during continuance of partnership.**

*Exception* 3.—Partners may agree that some one or all of them will not carry on any business other than that of the partnership during the continuance of partnership.

**Agreements in restraint of legal proceedings void.**

**28.** Every agreement, by which any party thereto is restricted absolutely from enforcing his rights under or in respect of any contract by the usual legal proceedings in the ordinary tribunals, or which limits the time within which he may thus enforce his rights, is void to that extent.

(চ) আমৰ ১০০০৲ টাকা মূল্যের ঘোড়া ১০৲ টাকাতে বিক্রয় করিবার করার করেন ও স্বেচ্ছাক্রমে সেই করার করিতে সম্মত হইলেন। এই স্থলে প্রতিফল বৈষম্য হইলেও ঐ করার চুক্তি হয়।

(ছ) আমৰ ১০০০৲ টাকা মূল্যের ঘোড়া ১০৲ টাকাতে বিক্রয় করিবার করার করেন কিন্তু স্বেচ্ছাক্রমে ঐ করার করিতে সম্মত হইলেন ইহা অস্বীকার করিলেন। আমৰ স্বেচ্ছাক্রমে সম্মত হইলেন কি না আদালত ইহার বিবেচনা করণ সময়ে ঐ প্রতিফল বৈষম্য বিবেচনা করিবেন।

**বিবাহ নিবারণার্থ চুক্তি অসিদ্ধ হইবার কথা।**

২৬ ধারা। অপ্রাপ্ত ব্যবহারভিন্ন কোন ব্যক্তির বিবাহ নিবারণার্থ প্রত্যেক করার অসিদ্ধ হয় ইতি।

**ব্যবসায় নিবারণার্থ চুক্তি অসিদ্ধ হইবার কথা।**

২৭ ধারা। কোন করার দ্বারা কোন ব্যক্তির বৈধ বৃত্তি কি বাণিজ্য কি কোন প্রকারের ব্যবসায় করিবার বাধা হইলে যত দূর তদ্রূপ বাধা হয় ঐ করার তত দূর অসিদ্ধ।

**ব্যবসায় সহকারে ক্রেতাবিক্রেতাদের অনুগ্রহ কার্য্য বিক্রয় হইলে ব্যবসায় না চালাইবার করারের বর্জনীয় কথা।**

১ বর্জনীয় কথা।—কোন ব্যক্তি ব্যবসায় সহকারে ক্রেতাবিক্রেতাদের অনুগ্রহ কার্য্যও বিক্রয় করিলে ক্রেতা কিম্বা তাহার দ্বারা অন্য যে ব্যক্তি ক্রেতাবিক্রেতারদের অনুগ্রহ কার্য্যের অধিকার প্রাপ্ত হন তিনি যত কাল ঐ ব্যবসায় করেন তত কাল বিক্রেতা নির্দ্দিষ্ট সীমার মধ্যে তদ্রূপ ব্যবসায় চালাইবেন না ক্রেতার সঙ্গে এই মর্ম্মের করার করিতে পারিবেন। পরন্তু ব্যবসায়ের ভাব বিবেচনায় আদালত যেন সেই সীমা যুক্তিসিদ্ধ জ্ঞান করেন।

**অংশিত্ব লোপ করণের পূর্ব্বে অংশিদের মধ্যে করারের কথা।**

২ বর্জনীয় কথা।—কোন ব্যবসায়ের অংশিরা অংশিত্বের লোপ হইলে কি হইবার সম্ভাবনা থাকিলে পরস্পর এই প্রকারের করার করিতে পারিবেন যে, আমরা যে ব্যবসায়ের অংশী আছি পূর্ব্বোক্ত বর্জনীয় কথায় উল্লিখিত সীমার মধ্যে আমারা কএক জন কিম্বা কেহই সেই প্রকারের ব্যবসায় চালাইব না।

**অংশিত্ব প্রবল থাকন সময়ে ঐ করারের কথা।**

৩ বর্জনীয় কথা।—কোন ব্যবসায়ের অংশিরা, যত কাল আমারদের অংশিত্ব থাকে ততকাল আমারদের অন্যতর ব্যক্তি কিম্বা আমরা সকলেই সেই অংশিত্ব সম্বন্ধীয় ব্যবসায়ভিন্ন অন্য ব্যবসায় করিব না এই করার করিতে পারিবেন ইতি।

**মোকদ্দমা নিবারণার্থ করার অসিদ্ধ হইবার কথা।**

২৮ ধারা। যে করারনামাদ্বারা একপক্ষ কোন চুক্তিক্রমে কিম্বা চুক্তিসম্পর্কে সাধারণ আ[illegible]তে রীতিমতে মোকদ্দমা করিয়া আপনার স্বত্ব প্রবল করিতে নিরপেক্ষরূপে নিষিদ্ধ হন, কিম্বা যে করারনামা দ্বারা তাঁহার স্বত্ব প্রবল করিবার সময়ের সীমা নিরূপণ হয় সেই করারদ্বারা যত দূর ঐ নিষেধ কি সীমা নিরূপণ থাকে তাহা ততদূর অসিদ্ধ হইবে।

*Exception* 1.—This section shall not render illegal a contract, by which two or more persons agree that any dispute, which may arise between them in respect of any subject or class of subjects, shall be referred to arbitration, and that only the amount awarded in such arbitration shall be recoverable in respect of the dispute so referred.

Saving of contract to refer to arbitration dispute that may arise.

When such a contract has been made, a suit may be brought for its specific performance; and if a suit, other than for such specific performance, or for the recovery of the amount so awarded, is brought by one party to such contract against any other such party, in respect of any subject which they have so agreed to refer, the existence of such contract shall be a bar to the suit.

Suits barred by such contracts.

*Exception* 2.—Nor shall this section render illegal any contract in writing, by which two or more persons agree to refer to arbitration any question between them which has already arisen, or affect any provision of any law in force for the time being as to references to arbitration.

Saving of contract to refer questions that have already arisen.

**29.** Agreements, the meaning of which is not certain, or capable of being made certain, are void.

Agreements void for uncertainty.

*Illustrations.*

(*a*.) A agrees to sell to B 'a hundred tons of oil.' There is nothing whatever to show what kind of oil was intended. The agreement is void for uncertainty.

(*b*.) A agrees to sell to B one hundred tons of oil of a specified description known as an article of commerce. There is no uncertainty here to make the agreement void.

(*c*.) A, who is a dealer in cocoanut-oil only, agrees to sell to B 'one hundred tons of oil.' The nature of A's trade affords an indication of the meaning of the words, and A has entered into a contract for the sale of one hundred tons of cocoanut-oil.

(*d*.) A agrees to sell to B 'all the grain in my granary at Rámnagar.' There is no uncertainty here to make the agreement void.

(*e*.) A agrees to sell to B 'one thousand maunds of rice at a price to be fixed by C.' As the price is capable of being made certain, there is no uncertainty here to make the agreement void.

১ বর্জনীয় কথা।—নির্দ্দিষ্ট কোন বিষয় কিম্বা বিষয়-শ্রেণী ধরিয়া আমাদের মধ্যে বিবাদ হইলে সেই বিবাদ সালীসীতে অর্পণ করা যাইবে ও সালীসেরা যত টাকা নিদ্ধার্য্য করেন লক্ষিত বিষয়ের উপলক্ষে তাহার অধিক টাকা আদায় করা যাইবে না দুই কি ততোধিক ব্যক্তি এই মর্ম্মের করার করিলে এই ধারাক্রমে সেই চুক্তি অবৈধ হইবে না।

বিবাদ হইলে সালিসীতে অর্পণ করিবার চুক্তির কথা।

উক্তরূপ চুক্তি করা গেলে পর ঐ চুক্তির কার্য্য নির্দ্দিষ্টমতে সম্পাদন করাইবার মোকদ্দমা উপস্থিত করা যাইতে পারিবে। কিন্তু উক্ত প্রকারে যে বিষয় সালিসীতে অর্পণ করিবার করার করা যায় যদি চুক্তিপত্রের একপক্ষ উক্ত অন্য পক্ষের নামে নির্দ্দিষ্টমতে কার্য্য সাধন করাইবার মোকদ্দমা কিম্বা সালিসদের নিরূপিত টাকা আদায় করিবার মোকদ্দমাভিন্ন ঐ বিষয়-সম্পর্কীয় অন্য মোকদ্দমা উপস্থিত করেন, তবে সেই চুক্তিপত্রই ঐ মোকদ্দমার প্রতিবন্ধক হইবে।

উক্তরূপ চুক্তিপ্রযুক্ত মোকদ্দমা হইতে না পারিবার কথা।

২ বর্জনীয় কথা।—দুই কি ততোধিক ব্যক্তির মধ্যে পূর্ব্বে বিবাদ উপস্থিত হইলে যদি তাঁহারা সালিসদের প্রতি সেই বিবাদ অর্পণ করিবার চুক্তিপত্র লিখিয়া দেন, তবে এই ধারাক্রমে সেই চুক্তি অবৈধ হইবে না এবং সালিসীতে মোকদ্দমা অর্পণ করণবিষয়ক যে আইন যৎকালে প্রচলিত থাকে তাহার কোন বিধানের ব্যতিক্রম হইবে না ইতি।

পূর্ব্বে যে বিবাদ উঠিয়াছে তাহা অর্পণ করিবার চুক্তির কথা।

২৯ ধারা। করারের অর্থ স্পষ্ট না হইলে ও স্পষ্ট করা যাইতে না পারিলে তাহা অসিদ্ধ হয় ইতি।

অনিশ্চিততাপ্রযুক্ত করার ব্যর্থ হইবার কথা।

উদাহরণ।

(ক) আনন্দ বলরামের নিকট 'এক শত টন তৈল' বিক্রয় করিবার করার করিল কিন্তু কি প্রকারের তৈল লক্ষ হইয়াছে তাহা নিরূপণ করিবার কথা না থাকাতে ঐ করার অনিশ্চিত বলিয়া অসিদ্ধ হইল।

(খ) আনন্দ বলরামের নিকট প্রসিদ্ধ বাণিজ্য দ্রব্য বলিয়া বিশেষ প্রকারের এক শত টন তৈল বিক্রয় করিবার করার করিলেন। এই স্থলে যাহাতে করার অসিদ্ধ হয় এমত অনিশ্চিত কথা নাই।

(গ) আনন্দ কেবল নারিকেল তৈল বিক্রয় করিয়া থাকেন ও বলরামের নিকট "এক শত টন তৈল" বলিয়া তৈল বিক্রয় করিবার করার করেন। কি প্রকারের তৈল বিক্রয় করিবেন তাঁহার ব্যবসায় দ্বারা ইহার লক্ষণ জানা যায় সুতরাং আনন্দ এক শত টন নারিকেল তৈল বিক্রয় করিবার চুক্তি করিলেন।

(ঘ) "রামনগরে আমার মরাইতে যত শস্য আছে" আনন্দ ইহা বলিয়া বলরামের নিকট সেই শস্য বিক্রয় করিতে করার করেন। এই স্থলে করার যাহাতে অসিদ্ধ হইতে পারে এমত অনিশ্চিত কথা নাই।

(ঙ) চন্দ্র মূল্য নিরূপণ করিলে আনন্দ বলরামের নিকট সেই মূল্যে এক সহস্র মণ চাউল বিক্রয় করিতে করার করেন। এই স্থলে মূল্য নিশ্চয় করা যাইতে পারে অতএব করার যাহাতে অসিদ্ধ হয় এমত অনিশ্চিততা নাই।

(*f*.) A agrees to sell to B 'my white horse for rupees five hundred or rupees one thousand.' There is nothing to show which of the two prices was to be given. The agreement is void.

Agreements by way of wager void.

**30.** Agreements by way of wager are void, and no suit shall be brought for recovering anything alleged to be won on any wager or entrusted to any person to abide the result of any game or other uncertain event on which any wager is made.

Exception in favour of certain prizes for horse-racing.

This section shall not be deemed to render unlawful a subscription or contribution, or agreement to subscribe or contribute, made or entered into for or toward any plate, prize or sum of money, of the value or amount of five hundred rupees or upwards, to be awarded to the winner or winners of any horse-race.

Section 294A of the Indian Penal Code not to be affected.

Nothing in this section shall be deemed to legalize any transaction connected with horse-racing, to which the provisions of section 294A of the Indian Penal Code apply.

---

## CHAPTER III.

### Of contingent Contracts.

"Contingent contract" defined.

**31.** A contingent contract is a contract to do or not to do something, if some event, collateral to such contract, does or does not happen.

*Illustration.*

A contracts to pay B Rs. 10,000 if B's house is burnt. This is a contingent contract.

Enforcement of contracts contingent on an event happening.

**32.** Contingent contracts to do or not to do anything if an uncertain future event happens, cannot be enforced by law unless and until that event has happened.

If the event becomes impossible such contracts become void.

*Illustrations.*

(*a*.) A makes a contract with B to buy B's horse if A survives C. This contract cannot be enforced by law unless and until C dies in A's lifetime.

(*b*.) A makes a contract with B to sell a horse to B at a specified price, if C, to whom the horse has been offered, refuses to buy him. The contract cannot be enforced by law unless and until C refuses to buy the horse.

(চ) আমন্দ বলরামের নিকট ৫০০ কিম্বা ১০০০ টাকাতে আমার শাদা ঘোড়া বিক্রয় করিব বলিয়া করার করেন। ঐ দুই মূল্যের মধ্যে কোনটি দিতে হইবে ইহা নিশ্চিত না হওয়াতে ঐ করার অসিদ্ধ।

বাজী রাখার করার অসিদ্ধ হইবার কথা।

৩০ ধারা। বাজীরাখা স্বরূপ যে করার করা যায় তাহা অসিদ্ধ। ঐ বাজীরাখা প্রযুক্ত কোন দ্রব্য পাওয়া যাইবে বলিয়া কিম্বা খেলার ফলস্বরূপ কি অন্য যে অনিশ্চিত বিষয় লক্ষ করিয়া বাজী রাখা যায় তাহার ফলস্বরূপ কোন ব্যক্তির নিকট পণ রাখা গিয়াছে বলিয়া তাহা পাইবার মোকদ্দমা উপস্থিত করা যাইতে পারিবে না।

ঘোড়দৌড়ের কে সব প্রকার পুরস্কারের পক্ষে বর্জনীয় কথা

ঘোড়দৌড়ে যে ব্যক্তি কি ব্যক্তিরা জিতে তাহাকে কি তাহারদিগকে পাঁচ শত টাকার কি তাহার অধিক মূল্যের কোন রজত দ্রব্য কি পুরস্কার কি টাকা দিবার জন্যে যে চাঁদা করা যায় কি যে টাকা দেওয়া যায় কিম্বা চাঁদা করিবার কি টাকা দিবার যে করার করা যায় এই ধারার কোন কথা প্রযুক্ত তাহা অবৈধ বলিয়া জ্ঞান করিতে হইবে না।

ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ২৯৪ক ধারার ব্যতিক্রম না হওয়ার কথা।

ঘোড় দৌড় সম্পর্কীয় যে ব্যাপারের প্রতি ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ২৯৪ক ধারা বর্ত্তে এই ধারার কোন কথাদ্বারা সেই ব্যাপার আইন বিহিত বলিয়া জ্ঞান করিতে হইবে না ইতি।

---

## তৃতীয় অধ্যায়।

### নৈমিত্তিক চুক্তি বিষয়ক বিধি।

নৈমিত্তিক চুক্তির অর্থের কথা।

৩১ ধারা। যে কার্য্য করিবার চুক্তি করা যায় তাহার প্রতিপোষক কোন কার্য্য ঘটিলে কি না ঘটিলে ঐ কার্য্য করা কি না করা যাইবে এই মর্ম্মের যে চুক্তি হয় তাহা নৈমিত্তিক ইতি।

উদাহরণ।

বলরামের গৃহ দগ্ধ হইলে আনন্দ তাহাকে ১০০০০৲ টাকা দিবেন। এই চুক্তি নৈমিত্তিক।

কোন ঘটনার সাপেক্ষ যে চুক্তি হয় তাহা প্রবল করিবার কথা।

৩২ ধারা। অনিশ্চিত ভাবি ব্যাপার ঘটিলে অমুক কার্য্য করা কি না করা যাইবে এই মর্ম্মের নৈমিত্তিক চুক্তি যত কাল সেই ব্যাপার না ঘটে তত কাল আইনদ্বারা প্রবল করাণ যাইতে পারিবে না।

ঐ ব্যাপারটি অসাধ্য হইলে চুক্তি অসিদ্ধ হয় ইতি।

উদাহরণ।

(ক) আমি চন্দ্রের উত্তরজীবী হইলে বলরামের ঘোড়া ক্রয় করিব আনন্দ বলরামের সঙ্গে এই চুক্তি করেন। আনন্দের বর্ত্তমানে চন্দ্রের মৃত্যু না হইলে ঐ চুক্তি আইনদ্বারা প্রবল করাণ যাইতে পারিবে না।

(খ) চন্দ্রের নিকট ঘোড়া বিক্রয় করিবার কথা হইয়াছে তিনি তাহা না নিলে বলরামের নিকট নির্দ্দিষ্ট মূল্যে সেই ঘোড়া বিক্রয় করিব আনন্দ বলরামের সঙ্গে এই চুক্তি করে। চন্দ্র যতকাল সেই ঘোড়া ক্রয় করিতে অসম্মত না হন তত কাল আইনদ্বারা সেই চুক্তি প্রবল করাণ যাইতে পারিবে না

(c.) A contracts to pay B a sum of money when B marries C. C dies without being married to B. The contract becomes void.

**33.** Contingent contracts to do or not to do anything if an uncertain future event does not happen, can be enforced when the happening of that event becomes impossible, and not before.

*Enforcement of contracts contingent on an event not happening.*

*Illustration.*

A agrees to pay B a sum of money if a certain ship does not return. The ship is sunk. The contract can be enforced when the ship sinks.

**34.** If the future event on which a contract is contingent is the way in which a person will act at an unspecified time, the event shall be considered to become impossible when such person does anything which renders it impossible that he should so act within any definite time, or otherwise than under further contingencies.

*When event on which contract is contingent to be deemed impossible if it is the future conduct of a living person.*

*Illustration.*

A agrees to pay B a sum of money if B marries C.

C marries D. The marriage of B to C must now be considered impossible, although it is possible that D may die, and that C may afterwards marry B.

**35.** Contingent contracts to do or not to do anything if a specified uncertain event happens within a fixed time, become void if, at the expiration of the time fixed, such event has not happened, or if, before the time fixed, such event becomes impossible.

*When contracts become void which are contingent on happening of specified event within fixed time.*

Contingent contracts to do or not to do anything, if a specified uncertain event does not happen within a fixed time, may be enforced by law when the time fixed has expired and such event has not happened, or, before the time fixed has expired, if it becomes certain that such event will not happen.

*When contracts may be enforced which are contingent on specified event not happening within fixed time.*

*Illustrations.*

(a.) A promises to pay B a sum of money if a certain ship returns within a year. The contract may be enforced if the ship returns within the year; and becomes void if the ship is burnt within the year.

(গ) বামমণী চন্দ্রকে বিবাহ করিলে আনন্দ তাঁহাকে এতক টাকা দিব বলিয়া চুক্তি করেন। বামমণীকে বিবাহ না করিয়া চন্দ্রের মৃত্যু হইল। ঐ চুক্তি অসিদ্ধ হইল।

৩৩ ধারা। অনিশ্চিত ভাবি ব্যাপার না ঘটিলে অমুক কার্য্য করা কি না করা যাইবে এই মর্ম্মের নৈমিত্তিক চুক্তি হইলে সেই ব্যাপার ঘটা অসাধ্য হইলে পর ঐ চুক্তি প্রবল করাণ যাইতে পারিবে তৎপূর্ব্বে নয় ইতি।

*কোন ব্যাপার না ঘটিবার সাপেক্ষ যে চুক্তি তাহা প্রবল করিবার কথা।*

উদাহরণ।

অমুক জাহাজ ফিরিয়া না আইলে আনন্দ বলরামকে এত টাকা দিবেন এই মর্ম্মের করার করেন। জাহাজ ডুবিয়া গেল। জাহাজ মগ্ন হইলে পর ঐ চুক্তি প্রবল করা যাইতে পারিবে।

৩৪ ধারা। কোন ব্যক্তি অনির্দ্দিষ্ট সময়ে যদ্রূপ আচরণ করিবে তাহার সাপেক্ষ চুক্তি হইলে, যদি তিনি পরে এমত কোন কার্য্য করেন যাহাতে নিরূপিত সময়ের মধ্যে কিম্বা অন্যান্য আকস্মিক ব্যাপার না ঘটিলে তাঁহার তদ্রূপ আচরণ করা অসাধ্য হইতে পারে তাহা হইলে তাঁহার সেইরূপ আচরণ করাই অসাধ্য বলিয়া জ্ঞান হইবে ইতি।

*বর্ত্তমান ব্যক্তির ভাবি আচরণ ঐ নৈমিত্তিক ব্যাপার হইলে তাহা যৎকালে অসাধ্য জ্ঞান হইবে তাহার কথা।*

উদাহরণ।

(ক) বলরাম চন্দ্রমণিকে বিবাহ করিলে আনন্দ তাহাকে এত টাকা দিবার করার করেন।

চন্দ্রমণি দীননাথকে বিবাহ করেন। সুতরাং বলরামের সহিত চন্দ্রমণির বিবাহ অসাধ্য জ্ঞান হইবে। দীননাথের মৃত্যু হইলে পর বলরামের সহিত যদিও চন্দ্রমণির বিবাহ হওয়া অসাধ্য নয় তথাপি অসাধ্য জ্ঞান হইবে।

৩৫ ধারা। অনিশ্চিত কোন বিশেষ ব্যাপার নির্দ্দিষ্ট সময়ের মধ্যে ঘটিলে অমুক কার্য্য করা কি না করা যাইবে, যদি এই মর্ম্মের নৈমিত্তিক চুক্তি করা যায়, তবে নিরূপিত সময় গত হইলেও সেই ব্যাপার না ঘটিলে কিম্বা নিরূপিত সময়ের পূর্ব্বে ঐ ব্যাপার অসাধ্য হইলে সেই চুক্তি অসিদ্ধ হয়।

*নিরূপিত সময়ের মধ্যে নির্দ্দিষ্ট ব্যাপার ঘটিবার সাপেক্ষ যে চুক্তি তাহা যৎকালে অসিদ্ধ হইবে তাহার কথা।*

অনিশ্চিত কোন বিশেষ ব্যাপার নির্দ্দিষ্ট সময়ের মধ্যে না ঘটিলে অমুক কার্য্য করা কি না করা যাইবে যদি এই মর্ম্মের নৈমিত্তিক চুক্তি করা যায়, তবে সময় অতীত হইলেও সেই ব্যাপার না ঘটিলে কিম্বা সময় অতীত হইবার পূর্ব্বে সেই ব্যাপার কখন ঘটিবে না ইহা নিশ্চয় হইলে ঐ চুক্তি আইন দ্বারা প্রবল করা যাইতে পারিবে ইতি।

*নিরূপিত সময়ের মধ্যে নির্দ্দিষ্ট ব্যাপার না ঘটিবার সাপেক্ষ যে চুক্তি তাহা যৎকালে প্রবল করা যাইতে পারিবে তাহার কথা।*

উদাহরণ।

(ক) বৎসরের মধ্যে অমুক জাহাজ ফিরিয়া আইলে আনন্দ বলরামকে এত টাকা দিব বলিয়া অঙ্গীকার করেন। বৎসরের মধ্যে জাহাজ ফিরিয়া আইলে ঐ চুক্তি প্রবল করা যাইতে পারিবে। জাহাজ বৎসরের মধ্যে দগ্ধ হইলে ঐ চুক্তি অসিদ্ধ হইবে।

(*b.*) A promises to pay B a sum of money if a certain ship does not return within a year. The contract may be enforced if the ship does not return within the year, or is burnt within the year.

**36.** Contingent agreements to do or not to do anything, if an impossible event happens, are void, whether the impossibility of the event is known or not to the parties to the agreement at the time when it is made.

Agreements contingent on impossible events void.

*Illustrations.*

(*a.*) A agrees to pay B 1,000 rupees if two straight lines should enclose a space. The agreement is void.

(*b.*) A agrees to pay B 1,000 rupees if B will marry A's daughter C. C was dead at the time of the agreement. The agreement is void.

---

## CHAPTER IV.

### OF THE PERFORMANCE OF CONTRACTS.

### CONTRACTS WHICH MUST BE PERFORMED.

**37.** The parties to a contract must either perform, or offer to perform, their respective promises, unless such performance is dispensed with or excused under the provisions of this Act, or of any other law.

Obligation of parties to contracts.

Promises bind the representatives of the promisors in case of the death of such promisors before performance, unless a contrary intention appears from the contract.

*Illustrations.*

(*a.*) A promises to deliver goods to B on a certain day on payment of Rs. 1,000. A dies before that day. A's representatives are bound to deliver the goods to B, and B is bound to pay the Rs. 1,000 to A's representatives.

(*b.*) A promises to paint a picture for B by a certain day at a certain price. A dies before the day. The contract cannot be enforced either by A's representatives or by B.

**38.** Where a promisor has made an offer of performance to the promisee and the offer has not been accepted, the promisor is not responsible for non-performance, nor does he thereby lose his rights under the contract.

Effect of refusal to accept offer of performance.

Every such offer must fulfil the following conditions:—

1. It must be unconditional;

(খ) অমুক জাহাজ বৎসরের মধ্যে ফিরিয়া না আইলে আনন্দ বলরামকে এত টাকা দিব বলিয়া অঙ্গীকার করেন। জাহাজ বৎসরের মধ্যে ফিরিয়া না আইলে বা বৎসরের মধ্যে দগ্ধ হইলে ঐ চুক্তি প্রবল করা যাইতে পারিবে।

৩৬ ধারা। অসাধ্য কোন ব্যাপার ঘটিলে অমুক কার্য্য করা কি না করা যাইবে এই মর্ম্মের নৈমিত্তিক করার করা গেলে, ঐ করার করিবার সময়ে ঐ ব্যাপারটি উক্ত উভয় পক্ষের নিকট অসাধ্য বলিয়া জ্ঞাত হইলে কি না হইলেও ঐ করার অসিদ্ধ হইবে ইতি।

অসাধ্য ব্যাপারের সাপেক্ষ যে করার তাহা অসিদ্ধ হওয়ার কথা।

উদাহরণ।

(ক) দুই সরল রেখা দ্বারা কোন স্থান বেষ্টিত হইতে পারিলে আনন্দ বলরামকে ১০০০ টাকা দিব বলিয়া অঙ্গীকার করেন। ঐ করার অসিদ্ধ।

(খ) বলরাম আনন্দের কন্যা চন্দ্রমণিকে বিবাহ করিলে আনন্দ তাহাকে ১০০০ টাকা দিবার করার করেন। ঐ করার করণ সময়ে চন্দ্রমণি মৃতা ছিল। করার অসিদ্ধ।

---

## চতুর্থ অধ্যায়।

### চুক্তিমতে কার্য্য করিবার কথা।

### যে চুক্তিমতে কার্য্য করিতেই হইবে তাহার কথা।

৩৭ ধারা। এই আইনের কিম্বা অন্য কোন আইনের বিধানক্রমে যদি চুক্তিমতে কার্য্য না করা ত্যাগ বা ক্ষমা না হয়, তবে চুক্তির উভয় পক্ষের আপনং অঙ্গীকারমতে কার্য্য করিতেই হইবে কিম্বা করিব বলিয়া স্বীকার করিতেই হইবে।

চুক্তির উভয়পক্ষের দায়ের কথা।

যাঁহারা অঙ্গীকার করেন সেই অঙ্গীকারমত কার্য্য সম্পাদন হইবার পূর্ব্বে তাঁহারদের মরণ হইলে যদি চুক্তিপত্র দ্বারা ভাবান্তর দৃষ্ট না হয়, তবে তাঁহারদের স্থলাভিষিক্তেরা সেই অঙ্গীকারে বদ্ধ হন ইতি।

উদাহরণ।

(ক) বলরাম ১০০০ টাকা দিলে আনন্দ নিরূপিত দিনে তাহাকে কএক দ্রব্য দিতে অঙ্গীকার করেন। সেই দিনের পূর্ব্বে আনন্দের মৃত্যু হয়। বলরামের নিকট আনন্দের স্থলাভিষিক্ত ব্যক্তিদের সেই দ্রব্য আনিয়া দিতেই হইবে এবং আনন্দের স্থলাভিষিক্তদিগকে বলরামের ঐ ১০০০ টাকা দিতেই হইবে।

(খ) আনন্দ নিরূপিত দিবসে নিরূপিত মূল্য লইয়া বলরামের নিমিত্ত চিত্রপট করিয়া দিতে অঙ্গীকার করেন। সেই দিনের পূর্ব্বে আনন্দের মৃত্যু হয়। আনন্দের স্থলাভিষিক্তেরা ও বলরাম ঐ চুক্তি প্রবল করিতে পারিবেন না।

৩৮ ধারা। কোন ব্যক্তি যাঁহার নিকট কোন কর্ম্ম সাধন করিবার অঙ্গীকার করিলেন তাঁহার নিকট সেই কর্ম্ম করিব বলিয়া স্বীকার করিলে যদি তাহা গ্রাহ্য না হয়, তবে অঙ্গীকারকারী ঐ কর্ম্ম সাধন না হওয়াপ্রযুক্ত দায়ী হন না ও চুক্তিমতে তাঁহার যে অধিকার থাকে তাহাতেও বঞ্চিত হন না।

কার্য্য সম্পাদন করিবার প্রস্তাব গ্রাহ্য না করিবার ফলের কথা।

তদ্রূপ প্রত্যেক স্বীকারবাক্য সম্পর্কে এইং নিয়ম থাকা আবশ্যক।

১। তাহা নিয়ম ব্যতীত হয়।

2. It must be made at a proper time and place and under such circumstances that the person, to whom it is made, may have a reasonable opportunity of ascertaining that the person, by whom it is made, is able and willing there and then to do the whole of what he is bound by his promise to do:

২। উপযুক্ত সময়ে ও স্থানে করা যায় এবং যে ব্যক্তি স্বীকার করেন তিনি অঙ্গীকার দ্বারা যে কার্য্য করিতে আবদ্ধ হন তাহা তৎস্থানেই তৎকালেই সম্পূর্ণরূপে সম্পাদন করিতে সক্ষম ও ইচ্ছুক আছেন, যাঁহার নিকট স্বীকার করা যায় তিনি যে ভাবগতিকে ইহা নিশ্চয়মতে জানিতে যুক্তিমত সুযোগ পান এমন ভাবগতিকে ঐ স্বীকার করা যায়।

3. If the offer is an offer to deliver anything to the promisee, the promisee must have a reasonable opportunity of seeing that the thing offered is the thing which the promisor is bound by his promise to deliver.

৩। যাঁহার নিকট অঙ্গীকার করা যায়, তাঁহাকেই কোন দ্রব্য সমর্পণ করিয়া দিতে প্রস্তাব হইলে অঙ্গীকারকারী যে দ্রব্য দিতে অঙ্গীকারবদ্ধ হন সেই দ্রব্যই দিতে স্বীকার হইল যাঁহার নিকট অঙ্গীকার করা যায় তাঁহারই ইহা দৃষ্টি করিবার যুক্তিসিদ্ধ সুযোগ থাকে।

An offer to one of several joint promisees has the same legal consequences as an offer to all of them.

সাধারণ স্বত্বযুক্ত অনেক ব্যক্তির মধ্যে অন্যতর ব্যক্তির নিকট স্বীকার করিবার আইনসম্পর্কীয় যে ফল হয় তাহাদের সমুদয় ব্যক্তির নিকট স্বীকার করিবার সেই ফল হইবে ইতি।

*Illustration.*

A contracts to deliver to B at his warehouse, on the first March 1873, 100 bales of cotton of a particular quality. In order to make an offer of performance with the effect stated in this section, A must bring the cotton to B's warehouse, on the appointed day, under such circumstances that B may have a reasonable opportunity of satisfying himself that the thing offered is cotton of the quality contracted for, and that there are 100 bales.

উদাহরণ।

আনন্দ ১৮৭৩ সালের মার্চ মাসের ১ তারিখে বলরামের কারখানায় ১০০ বস্তা বিশেষ প্রকারের তুলা দিবার চুক্তি করেন। এই ধারায় কার্য্য সম্পাদন করিতে স্বীকার করিবার যে ফল ব্যক্ত হইয়াছে তদর্থে যে প্রকারের তুলা দিবার চুক্তি করা গিয়াছে তুলা, সেই প্রকারের ও ১০০ বস্তা আছে ইহা বলরামের হৃদ্বোধমতে জানিবার যাহাতে যুক্তিসিদ্ধ সুযোগ হয় এমন ভাবগতিকে বলরামের কারখানায় আনন্দের সেই তুলা আনিয়া দিতে হইবে।

**39.** When a party to a contract has refused to perform, or disabled himself from performing, his promise in its entirety, the promisee may put an end to the contract, unless he has signified, by words or conduct, his acquiescence in its continuance.

Effect of refusal of party to perform promise wholly.

৩৯ ধারা। চুক্তির একপক্ষ সম্পূর্ণরূপে আপনার অঙ্গীকারমত কার্য্য করিতে অস্বীকার করিলে কিম্বা আপনাকে আপনি অসমর্থ করিলে যে ব্যক্তির নিকট অঙ্গীকার করা যায় তিনি কথার বা কর্ম্মের দ্বারা সেই চুক্তির প্রবল থাকন বিষয়ে সম্মতি প্রকাশ না করিলে, ঐ চুক্তি রহিত করিতে পারিবেন ইতি।

একপক্ষ চুক্তিমতে সম্পূর্ণ কার্য্য সম্পাদন করিতে অস্বীকার করিলে তাহার ফলের কথা।

*Illustrations.*

(*a*.) A, a singer, enters into a contract with B, the manager of a theatre, to sing at his theatre two nights in every week during the next two months, and B engages to pay her 100 rupees for each night's performance. On the sixth night A wilfully absents herself from the theatre. B is at liberty to put an end to the contract.

(*b*.) A, a singer, enters into a contract with B, the manager of a theatre, to sing at his theatre two nights in every week during the next two months, and B engages to pay her at the rate of 100 rupees for each night. On the sixth night, A wilfully absents herself. With the assent of B, A sings on the seventh night B has signified his acquiescence in the continuance of the contract, and cannot now put an end to it, but is entitled to compensation for the damage sustained by him through A's failure to sing on the sixth night.

উদাহরণ।

(ক) বলরাম নাট্যশালার সম্পাদক আদরমণীনাম্নী গায়িকা তাহার সঙ্গে এই করার করেন যে আগামি দুই মাসপর্য্যন্ত আমি প্রতিসপ্তাহে দুই রাত্রি তোমার নাট্যশালায় গান করিব। বলরামও তাহাকে প্রতিরাত্রি ১০০ টাকার হিসাবে পারিশ্রমিক দিতে অঙ্গীকার করেন। ষষ্ঠ রাত্রিতে গায়িকা আপন ইচ্ছাতেই আইলেন না। বলরাম তৎকালে সেই চুক্তি রহিত করিতে পারিবেন।

(খ) নাট্যশালার সম্পাদক বলরামের সঙ্গে আদরমণী নাম্নী গায়িকা এই করার করেন যে আগামি দুই মাসপর্য্যন্ত আমি প্রতিসপ্তাহে দুই রাত্রি তোমার নাট্যশালায় গান করিব। বলরামও তাহাকে প্রতিরাত্রি ১০০৲ টাকা হিসাবে পারিশ্রমিক দিতে অঙ্গীকার করেন। ষষ্ঠ রাত্রিতে গায়িকা আপন ইচ্ছাতেই আইলেন না। সপ্তম রাত্রিতে বলরাম তাহাকে গান করিতে দিলেন। এই কার্য্যদ্বারা তিনি ঐ চুক্তি প্রবল থাকন বিষয়ে আপনার অভিমত প্রকাশ করাতে ঐ চুক্তি রহিত করিতে পারেন না, কিন্তু আদরমণীর ষষ্ঠ রাত্রিতে গান না করাতে তাঁহার যে হানি হইয়াছে তিনি সেই হানিপূরণ পাইতে পারিবেন।

BY WHOM CONTRACTS MUST BE PERFORMED.

**40.** If it appears from the nature of the case that it was the intention of the parties to any contract that any promise contained in it should be performed by the promisor himself, such promise must be performed by the promisor. In other cases, the promisor or his representatives may employ a competent person to perform it.

Person by whom promise is to be performed.

*Illustrations.*

(*a.*) A promises to pay B a sum of money. A may perform this promise, either by personally paying the money to B, or by causing it to be paid to B by another, and, if A dies before the time appointed for payment, his representatives must perform the promise, or employ some proper person to do so.

(*b.*) A promises to paint a picture for B. A must perform this promise personally.

**41.** When a promisee accepts performance of the promise from a third person, he cannot afterwards enforce it against the promisor.

Effect of accepting performance from third person.

**42.** When two or more persons have made a joint promise, then, unless a contrary intention appears by the contract, all such persons, during their joint lives, and, after the death of any of them, his representative jointly with the survivor or survivors, and, after the death of the last survivor, the representatives of all jointly, must fulfil the promise.

Devolution of joint liabilities.

**43.** When two or more persons make a joint promise, the promisee may, in the absence of express agreement to the contrary, compel any one of such joint promisors to perform the whole of the promise.

Any one of joint promisors may be compelled to perform

Each of two or more joint promisors may compel every other joint promisor to contribute equally with himself to the performance of the promise, unless a contrary intention appears from the contract.

Each promisor may compel contribution

If any one of two or more joint promisors makes default in such contribution, the remaining joint promisors must bear the loss arising from such default in equal shares.

Sharing of loss by default in contribution.

চুক্তিমত কার্য্য যাহার দ্বারা করা যাইবে তাহার কথা।

৪০ ধারা। চুক্তিতে যে অঙ্গীকার থাকে অঙ্গীকারকারী আপনি সেই অঙ্গীকারমত কার্য্য সম্পাদন করিবেন বিষয়ের তাৎপর্য্যে চুক্তির উভয় পক্ষের এই অভিপ্রায় জানা গেলে অঙ্গীকারকারীরই সেই অঙ্গীকার পূর্ণ করিতে হইবে। স্থানান্তরে অঙ্গীকারকারী কিম্বা তাঁহার স্থলাভিষিক্তের ঐ কর্ম্ম সম্পাদন করিবার জন্যে উপযুক্ত ব্যক্তিকে নিযুক্ত করিতে পারিবেন ইতি।

অঙ্গীকার মত কার্য্য কাহার করিতে হইবে তাহার কথা।

উদাহরণ।

(ক) আনন্দ বলরামকে এত টাকা দিতে অঙ্গীকার করেন। তিনি আপনি বলরামের হাতে সেই টাকা দিয়া কিম্বা অন্যের দ্বারা দেওয়াইয়া সেই অঙ্গীকারমত কর্ম্ম করিতে পারিবেন। টাকা দিবার নিরূপিত সময়ের পূর্ব্বে আনন্দের মৃত্যু হইলে তাহার স্থলাভিষিক্ত ব্যক্তিদেরই সেই অঙ্গীকারমত কার্য্য করিতে হইবে অথবা তাঁহারা তাহা করিবার উপযুক্ত ব্যক্তিকে নিযুক্ত করিতে পারিবেন।

(খ) আনন্দ বলরামের নিমিত্ত চিত্রপট করিতে অঙ্গীকার করেন। তাহার সেই অঙ্গীকার নিজেই পূর্ণ করিতে হইবে।

৪১ ধারা। অঙ্গীকারগ্রহীতা তৃতীয় ব্যক্তির স্থানে অঙ্গীকারমত কার্য্য লইতে স্বীকার করিলে তৎপরে অঙ্গীকারকারির বিপক্ষে তাহা প্রবল করিতে পারিবেন না ইতি।

তৃতীয় ব্যক্তির দ্বারা অঙ্গীকারমত কর্ম্ম গ্রাহ্য করিলে তাহার ফলের কথা।

৪২ ধারা। যদি দুই কি তদধিক ব্যক্তি সাধারণে অঙ্গীকার করেন তবে চুক্তিতে ভাবান্তর প্রকাশ না হইলে তাঁহাদের সাধারণের জীবিত কালে সকলেরই, ও অন্যতর ব্যক্তির মৃত্যু হইলে তাঁহার স্থলাভিষিক্ত ব্যক্তি অবশিষ্ট ব্যক্তির কি ব্যক্তিদের সহিত সাধারণে, ও অবশিষ্ট শেষ ব্যক্তির মরণোত্তর সকলের স্থলাভিষিক্ত ব্যক্তিদের সাধারণে সেই অঙ্গীকারমত কার্য্য করিতে হইবে ইতি।

সাধারণের দায় পর্য্যায়ক্রমে প্রবল হইবার কথা।

৪৩ ধারা। যদি দুই কি তদধিক ব্যক্তি সাধারণে অঙ্গীকার করেন তবে ভাবান্তরের স্পষ্ট করার না থাকিলে অঙ্গীকারগ্রহীতা অঙ্গীকারকারির কোন এক জনের দ্বারা বলক্রমে অঙ্গীকারমত সম্পূর্ণ কার্য্য সাধন করাইতে পারিবেন।

সাধারণ অঙ্গীকারকারিদের অন্যতর ব্যক্তির দ্বারা বলপূর্ব্বক ঐ অঙ্গীকারমত কার্য্য করাইবার কথা।

যদি দুই কি তদধিক জন সাধারণ অঙ্গীকারকারী থাকেন তবে চুক্তিতে ভাবান্তর দৃষ্ট না হইলে প্রত্যেক জন অঙ্গীকারকারী বলক্রমে অন্য প্রত্যেক সহ-অঙ্গীকারকারির দ্বারা আপনার মত কর্ম্মের সমানাংশ করাইয়া লইতে পারিবেন।

প্রত্যেক অঙ্গীকারকারির কর্ম্মের একাংশ বলক্রমে লইবার ক্ষমতার কথা।

দুই কি তদধিক জন সাধারণ অঙ্গীকারকারী ঐ সমানাংশে কর্ম্ম দিতে ত্রুটি করিলে অবশিষ্ট অঙ্গীকারকারিরা সেই ত্রুটিজন্য হানির সমানাংশ স্বীকার করিবেন।

ত্রুটিদ্বারা হানি হইলে সেই হানি ভাগ করিয়া লইবার কথা।

*Explanation.*—Nothing in this section shall prevent a surety from recovering from his principal payments made by the surety on behalf of the principal, or entitle the principal to recover any thing from the surety on account of payments made by the principal.

*Illustrations.*

(*a.*) A, B and C jointly promise to pay D 3,000 rupees. D may compel either A or B or C to pay him 3,000 rupees.

(*b.*) A, B and C jointly promise to pay D the sum of 3,000 rupees. C is compelled to pay the whole. A is insolvent, but his assets are sufficient to pay one-half of his debts. C is entitled to receive 500 rupees from A's estate, and 1,250 rupees from B.

(*c.*) A, B and C are under a joint promise to pay D 3,000 rupees. C is unable to pay anything, and A is compelled to pay the whole. A is entitled to receive 1,500 rupees from B.

(*d.*) A, B and C are under a joint promise to pay D 3,000 rupees, A and B being only sureties for C. C fails to pay. A and B are compelled to pay the whole sum. They are entitled to recover it from C.

**Effect of release of one joint contractor.**

**44.** Where two or more persons have made a joint promise, a release of one of such joint promisors by the promisee does not discharge the other joint promisor or joint promisors; neither does it free the joint promisor so released from responsibility to the other joint promisor or joint promisors.

**Devolution of joint rights.**

**45.** When a person has made a promise to two or more persons jointly, then, unless a contrary intention appears from the contract, the right to claim performance rests, as between him and them, with them during their joint lives, and, after the death of any of them, with the representative of such deceased person jointly with the survivor or survivors, and, after the death of the last survivor, with the representatives of all jointly.

*Illustration.*

A, in consideration of 5,000 rupees lent to him by B and C, promises B and C jointly to repay them that sum with interest on a day specified. B dies. The right to claim performance rests with B's representative jointly with C during C's life, and, after the death of C, with the representatives of B and C jointly.

ব্যাখ্যা।—কোন ব্যক্তি খণির নিমিত্ত জামিন হইয়া সেই খণির পক্ষে টাকা দিলে এই ধারার কোন কথা-ক্রমে জামিনের সেই টাকা ফিরিয়া পাইবার বাধা হইবে না, এবং খণী আপনি সেই টাকা দিলে এই ধারার কোন কথাক্রমে জামিনের স্থানে সেই খণির টাকা পাইবার অধিকার থাকিবে না ইতি।

উদাহরণ।

(ক) আনন্দ বলরাম ও চন্দ্র এই তিন জন একত্রে দীননাথকে ৩০০০ টাকা দিতে অঙ্গীকার করিলেন। দীননাথ বলপূর্ব্বক তাঁহারদের অন্যতর ব্যক্তির স্থানে ঐ টাকা লইতে পারিবেন।

(খ) আনন্দ বলরাম ও চন্দ্র এই তিন জন একত্রে দীননাথকে ৩০০০ টাকা দিতে অঙ্গীকার করেন। সমুদয় টাকা বলক্রমে চন্দ্রের নিকটহইতে লওয়া গেল। আনন্দ ঋণশোধ করিতে অক্ষম হইলেন কিন্তু তাঁহার সংস্থানহইতে ঋণের অর্দ্ধেক পর্য্যন্ত শোধ হইতে পারে। এই স্থলে চন্দ্র আনন্দের সম্পত্তি হইতে ৫০০ টাকা ও বলরামের স্থানে ১২৫০ টাকা পাইতে পারেন।

(গ) আনন্দ ও বলরাম ও চন্দ্র একত্রে দীননাথকে ৩০০০ টাকা দিতে অঙ্গীকার করেন। চন্দ্র কিছুই দিতে পারিলেন না। আনন্দের সমুদয় টাকা দিতে হইল। আনন্দ বলরামের স্থানে ১৫০০ টাকা পাইতে পারিবেন।

(ঘ) আনন্দ ও বলরাম ও চন্দ্র একত্র দীননাথকে ৩০০০ টাকা দিতে অঙ্গীকার করেন কিন্তু আনন্দ ও বলরাম কেবল চন্দ্রের জামিন ছিলেন। চন্দ্র টাকা দিতে পারিলেন না। আনন্দের ও বলরামের স্থানে সমুদয় টাকা লওয়া গেল। তাঁহারা চন্দ্রের স্থানের তাহা ফিরিয়া পাইতে পারিবেন।

সাধারণ চুক্তিকারকের মধ্যে এক জনের মুক্ত হওয়ার ফলের কথা।

৪৪ ধারা। যদি দুই কি তদধিক ব্যক্তি সাধারণে অঙ্গীকার করিয়া থাকেন তবে অঙ্গীকারগ্রহীতা তাঁহারদের এক জনকে মুক্ত করিলেও সাধারণ অন্য অঙ্গীকারকারী কি সাধারণ অন্য অঙ্গীকারকারিগণ তৎপ্রযুক্ত মুক্ত হন না। এবং সাধারণ অন্য অঙ্গীকারকারির কি সাধারণ অন্য অঙ্গীকারকারিদের নিকট সাধারণ সেই অঙ্গীকারকারির যে দায় আছে তিনি তাহাহইতে মুক্ত হন না ইতি।

সাধারণ অধিকার পর্য্যায়ক্রমে প্রবল থাকার কথা।

৪৫ ধারা। যদি কোন ব্যক্তি অন্য দুই কি তদধিক ব্যক্তির নিকট সাধারণ্যে অঙ্গীকার করেন, তবে চুক্তিতে ভিন্নাশয় প্রকাশ না হইলে, তাঁহারদের সাধারণের জীবদ্দশায় সেই অঙ্গীকারমত কার্য্য হইবার দাওয়া করিতে তাঁহারদেরই অধিকার আছে, তাঁহারদের অন্যতর ব্যক্তি মরিলে ঐ মৃত ব্যক্তির স্থলাভিষিক্ত সহিত অবশিষ্ট ব্যক্তির কি ব্যক্তিদের সেই অধিকার থাকে, অবশিষ্ট শেষ ব্যক্তির মৃত্যু হইলে পর সকল স্থলাভিষিক্তেরই সেই অধিকার থাকে ইতি।

উদাহরণ।

বলরাম ও চন্দ্র একত্রে আনন্দকে ৫০০০ টাকা ঋণ দিলে আনন্দ নির্দ্দিষ্ট দিনে বলরামকে ও চন্দ্রকে সুদশুদ্ধ সেই টাকা দিতে অঙ্গীকার করিলেন। বলরামের মৃত্যু হইলে চন্দ্রের বর্ত্তমানতায় বলরামের স্থলাভিষিক্ত চন্দ্রের সহযোগে আনন্দের সেই অঙ্গীকার পূর্ণ হইবার দাওয়া করিতে পারিবেন। এবং চন্দ্রের মৃত্যু হইলে বলরামের ও চন্দ্রের স্থলাভিষিক্তের প্রতি ঐ দাওয়া করিবার ক্ষমতা বর্ত্তে।

### TIME AND PLACE FOR PERFORMANCE.

Time for performance of promise where no time is specified and no application to be made.

**46.** Where, by the contract, a promisor is to perform his promise without application by the promisee, and no time for performance is specified, the engagement must be performed within a reasonable time.

*Explanation.*—The question 'What is a reasonable time' is, in each particular case, a question of fact.

Time and place for performance of promise where time is specified and no application to be made.

**47.** When a promise is to be performed on a certain day, and the promisor has undertaken to perform it without application by the promisee, the promisor may perform it at any time during the usual hours of business on such day and at the place at which the promise ought to be performed.

*Illustration.*

A promises to deliver goods at B's warehouse on the first January. On that day A brings the goods to B's warehouse, but after the usual hour for closing it, and they are not received. A has not performed his promise.

Application for performance to be at proper time and place.

**48.** When a promise is to be performed on a certain day, and the promisor has not undertaken to perform it without application by the promisee, it is the duty of the promisee to apply for performance at a proper place and within the usual hours of business.

*Explanation.*—The question 'What is a proper time and place' is, in each particular case, a question of fact.

Place for performance of engagement where no application to be made and no place fixed.

**49.** When a promise is to be performed without application by the promisee, and no place is fixed for the performance of it, it is the duty of the promisor to apply to the promisee to appoint a reasonable place for the performance of the promise, and to perform it at such place.

*Illustration.*

A undertakes to deliver a thousand maunds of jute to B on a fixed day. A must apply to B to appoint a reasonable place for the purpose of receiving it, and must deliver it to him at such place.

### অঙ্গীকারসাধনের সময়ের ও স্থানের বিধি।

যে স্থলে সময় নিরূপণ না হয়, এবং কর্ম্মসাধনের আদেশ করিবার নিয়ম না থাকে এমনস্থলে অঙ্গীকারসাধনের সময়ের কথা।

৪৬ ধারা। কোন ব্যক্তি যাঁহার নিকটে অঙ্গীকার করিলেন তাঁহার আদেশ না হইলেও এবং সময়ের নিরূপণ না হইলা কর্ম্ম সাধন করা যাইবে, যদি চুক্তির এই নিয়ম থাকে, তবে যুক্তিমত সময়ের মধ্যে ঐ অঙ্গীকার-সাধন করিতে হইবে।

ব্যাখ্যা।—কোন্ সময় যুক্তিমত প্রত্যেক স্থলে এই প্রশ্ন বৃত্তান্তঘটিত প্রশ্ন হইবে ইতি।

সময় নিরূপণ হইলে এবং আদেশ করিবার প্রয়োজন না হইলে অঙ্গীকার পালনের স্থানের ও সময়ের কথা।

৪৭ ধারা। যে স্থলে অঙ্গীকারসাধন করিবার দিন নিরূপণ হয় ও অঙ্গীকার-গ্রহীতা আদেশ না করিলেও অঙ্গীকারকারী সেই কর্ম্ম সম্পাদন করিতে অঙ্গীকার করেন, সেই স্থলে তিনি সেই দিনে কার্য্য করিবার নিয়মিত সময়ের মধ্য কোন সময়ে ও অঙ্গীকারমত কার্য্য যে স্থানে সম্পাদন করা উচিত সেই স্থানে তাহা সম্পাদন করিতে পারিবেন ইতি।

উদাহরণ।

আমন্দ জানুআরি মাসের প্রথম দিবসে বলরামের আড়তে মাল আনাইয়া দিতে প্রতিজ্ঞা করিলেন। আমন্দ সেই দিনে বলরামের আড়তে সেই মাল আনিয়া দিলেন কিন্তু আড়ত বন্ধ করিবার নিরূপিত সময়ের পরে আনিলেন এই হেতুক গ্রাহ্য হইল না। অঙ্গীকারমতে আমন্দের কার্য্য হয় নাই।

নিরূপিত সময়ে ও স্থানে কর্ম্ম সাধনের আদেশ করিতে হইবার কথা।

৪৮ ধারা। যদি অঙ্গীকার সাধন করিবার দিন নিরূপণ হয় এবং অঙ্গীকারকারি ব্যক্তি অঙ্গীকার গ্রহীতার আদেশ না পাইলে তাহা সম্পাদন করিতে প্রতিজ্ঞা না করিয়া থাকেন তাহা হইলে উপযুক্ত সময়ে ও স্থানে অঙ্গীকার গ্রহীতার তৎসম্পাদন করিবার আদেশ করা কর্ত্তব্য।

ব্যাখ্যা।—কোন সময় ও স্থান উপযুক্ত প্রত্যেক স্থলে এই প্রশ্ন বৃত্তান্তঘটিত ইতি।

আদেশ না হইবার নিয়ম হইলে ও স্থান নিরূপণ না হইলে প্রতিজ্ঞা পালন হইবার স্থানের কথা।

৪৯ ধারা। যদি অঙ্গীকার গ্রহীতার আদেশভিন্ন অঙ্গীকার সম্পাদনের নিয়ম হইয়া থাকে, এবং তৎসম্পাদনের কোন স্থান নির্দ্দিষ্ট না থাকে, তবে অঙ্গীকারকারী অঙ্গীকার-গ্রহীতাকে অঙ্গীকারমত কার্য্য হইবার যুক্তিযুক্ত স্থান নিরূপণ করিতে প্রার্থনা করিবেন ও সেই স্থানে তাঁহার ঐ কর্ম্ম সাধন করিতে হইবে ইতি।

উদাহরণ।

আমন্দ নিরূপিত দিনে বলরামকে ১০০০ মণ পাট দিতে প্রতিজ্ঞা করেন। সেই পাট লইয়া রাখিবার উপযুক্ত স্থান নিরূপণ করিতে বলরামের নিকট আমন্দের প্রার্থনা করা উচিত, ও সেই স্থানে তাঁহার সেই পাট দিতে হইবে।

**52.** Where the order, in which reciprocal promises are to be performed, is expressly fixed by the contract, they shall be performed in that order; and where the order is not expressly fixed by the contract, they shall be performed in that order which the nature of the transaction requires.

*Order of performance of reciprocal promises.*

*Illustrations.*

(*a*.) A and B contract that A shall build a house for B at a fixed price. A's promise to build the house must be performed before B's promise to pay for it.

(*b*.) A and B contract that A shall make over his stock-in-trade to B at a fixed price, and B promises to give security for the payment of the money. A's promise need not be performed until the security is given, for the nature of the transaction requires that A should have security before he delivers up his stock.

৫২ ধারা। পরস্পর অঙ্গীকার হইলে তাহা যে ক্রমে নিষ্পাদন হইতে পারিবে চুক্তিতে ইহা স্পষ্টরূপে নির্দ্ধারিত হইলে কার্য্য সেই ক্রমে নিষ্পাদন করা যাইবে। চুক্তিতে সেই ক্রম স্পষ্ট নির্দ্ধারিত না থাকিলে ব্যাপারের ভাববিবেচনায় যে ক্রম প্রয়োজন হয় সেই ক্রমে নিষ্পাদিত হইবে ইতি।

*পরস্পর অঙ্গীকারমত কার্য্য নিষ্পাদন করিবার ক্রমের কথা।*

উদাহরণ।

(ক) আনন্দ নির্দ্ধারিত মূল্যে বলরামের গৃহ নির্ম্মাণ করিয়া দিবেন তাঁহারদের পরস্পর এই চুক্তি থাকিলে বলরামের সেই টাকা দিবার অঙ্গীকার নিষ্পাদন হইবার পূর্ব্বে আনন্দের গৃহ নির্ম্মাণ করিবার অঙ্গীকার পূর্ণ করিতে হইবে।

(খ) আনন্দ নির্দ্ধারিত মূল্যে আপনার ব্যবসায় সংক্রান্ত দ্রব্য বলরামকে দিবেন ও বলরাম ঐ টাকার জামিন দিবার অঙ্গীকার করেন তাহারদের মধ্যে এই প্রকারে চুক্তি হইলে সেই জামিন না দেওয়া গেলে আনন্দের অঙ্গীকারমতে করিবার প্রয়োজন নাই কেননা ব্যাপারের ভাব বিবেচনায় আনন্দের দ্রব্য সমর্পণ করিয়া দিবার পূর্ব্বে তাঁহার জামিন লওয়া প্রয়োজন।

**53.** When a contract contains reciprocal promises, and one party to the contract prevents the other from performing his promise, the contract becomes voidable at the option of the party so prevented; and he is entitled to compensation from the other party for any loss, which he may sustain in consequence of the non-performance of the contract.

*Liability of party preventing event on which contract is to take effect.*

*Illustration.*

A and B contract that B shall execute certain work for A for a thousand rupees. B is ready and willing to execute the work accordingly, but A prevents him from doing so. The contract is voidable at the option of B; and, if he elects to rescind it, he is entitled to recover from A compensation for any loss which he has incurred by its non-performance.

৫৩ ধারা। কোন চুক্তিতে উভয়পক্ষের পরস্পর অঙ্গীকার থাকিলে এবং চুক্তির এক পক্ষ অন্য পক্ষের অঙ্গীকার মত কার্য্য নিষ্পাদন করিবার বাধা দিলে যাঁহাকে বাধা দেওয়া গেল তাঁহার ইচ্ছামতে ঐ চুক্তি অসিদ্ধ হইতে পারিবে ও চুক্তিমত কার্য্য নিষ্পাদন না হওয়াতে তাঁহার ক্ষতি হইলে তিনি অন্য পক্ষের স্থানে সেই ক্ষতির পূরণ পাইতে পারিবেন ইতি।

*যে ব্যাপার ঘটিলে চুক্তি প্রবল হইতে পারে এক পক্ষ তাহা নিবারণ করিলে তাঁহার দায়ের কথা।*

উদাহরণ।

বলরাম ১০০০৲ টাকা লইয়া আনন্দের নিমিত্ত কোন কার্য্য নিষ্পাদন করিয়া দিবেন উভয়ের এই মর্ম্মের চুক্তি হইলে বলরাম তদনুসারে কার্য্য নিষ্পাদন করিয়া দিতে প্রস্তুত ও ইচ্ছুক আছেন কিন্তু আনন্দ বাধা দেন। এই স্থলে বলরামের ইচ্ছামতে ঐ চুক্তি অসিদ্ধ করা যাইতে পারিবে। ও অসিদ্ধ করিলে যদি ঐ কার্য্য সম্পাদন না হওয়া প্রযুক্ত তাঁহার হানি হইয়া থাকে, তবে আনন্দের স্থানে সেই হানির পূরণ পাইতে পারিবেন।

**54.** When a contract consists of reciprocal promises, such that one of them cannot be performed, or that its performance cannot be claimed, till the other has been performed, and the promisor of the promise last mentioned fails to perform it, such promisor cannot claim the performance of the reciprocal promise, and must make compensation to the other party to the contract for any loss which such other party may sustain by the non-performance of the contract.

*Effect of default as to that promise which should be first performed in contract consisting of reciprocal promises.*

*Illustrations.*

(*a*.) A hires B's ship to take in and convey from Calcutta to the Mauritius a cargo to be provided by A, B receiving a certain freight for its conveyance. A does not provide

৫৪ ধারা। উভয়পক্ষের পরস্পর অঙ্গীকার লইয়া চুক্তি হইলে ও তন্মধ্যে এক অঙ্গীকারমত কার্য্য নিষ্পাদন না হইলে অন্য অঙ্গীকারমত কার্য্য নিষ্পাদন হইতে পারিবে না বা তাহার নিষ্পাদন হইবার দাওয়া হইতে পারিবে না এমন স্থলে যদি শেষোক্ত অঙ্গীকারকারি ব্যক্তি আপনার অঙ্গীকৃত কার্য্য নিষ্পাদন না করেন, তবে তিনি অন্যের অঙ্গীকারপূরণ হইবার দাওয়া করিতে পারিবেন না এবং চুক্তিমত কার্য্য না হওয়াতে অন্য পক্ষের হানি হইলে তাঁহার সেই হানিপূরণ করিয়া দিতে হইবে ইতি।

*পরস্পর অঙ্গীকারঘটিত চুক্তিতে যে অঙ্গীকার প্রথম নিষ্পাদন করা কর্ত্তব্য তাহার ত্রুটির ফলের কথা।*

উদাহরণ।

(ক) আনন্দ মাল যোগাইয়া দিয়া সেই মাল কলিকাতা হইতে মরীচউপদ্বীপে লইয়া যাইবার জন্যে বলরামের জাহাজ ভাড়া করিয়া লন বলরাম সেই মাল লইয়া যাইবার মূল্য পান।

**any cargo for the ship. A cannot claim the performance of B's promise, and must make compensation to B for the loss which B sustains by the non-performance of the contract.**

**(b.) A contracts with B to execute certain builders' work for a fixed price, B supplying the scaffolding and timber necessary for the work. B refuses to furnish any scaffolding or timber, and the work cannot be executed. A need not execute the work, and B is bound to make compensation to A for any loss caused to him by the non-performance of the contract.**

**(c.) A contracts with B to deliver to him at a specified price certain merchandise on board a ship which cannot arrive for a month, and B engages to pay for the merchandise within a week from the date of the contract. B does not pay within the week. A's promise to deliver need not be performed, and B must make compensation.**

**(d.) A promises B to sell him one hundred bales of merchandise, to be delivered next day, and B promises A to pay for them within a month. A does not deliver according to his promise. B's promise to pay need not be performed, and A must make compensation.**

**55.** When a party to a contract promises to do a certain thing at or before a specified time, or certain things at or before specified times, and fails to do any such thing at or before the specified time, the contract, or so much of it as has not been performed, becomes voidable, at the option of the promisee, if the intention of the parties was that time should be of the essence of the contract.

**Effect of failure to perform at fixed time in contract in which time is essential.**

If it was not the intention of the parties that time should be of the essence of the contract, the contract does not become voidable by the failure to do such thing at or before the specified time; but the promisee is entitled to compensation from the promisor for any loss occasioned to him by such failure.

**Effect of such failure when time is not essential.**

If, in case of a contract, voidable on account of the promisor's failure to perform his promise at the time agreed, the promisee accepts performance of such promise at any time other than that agreed, the promisee cannot claim compensation for any loss occasioned by the non-performance of the pro-

**Effect of acceptance of performance at time other than that agreed upon.**

পরে আনন্দ তাহাকে দিবার জন্যে মাল যোগাইয়া দিলেন না। এমন স্থলে আনন্দ বলরামের অঙ্গীকারপূরণ হইবার দাওয়া করিতে পারেন না এবং চুক্তিমতে কার্য্য না করাতে বলরামের যে হানি হয় আনন্দের সেই হানিপূরণ করিতে হইবে।

(খ) আনন্দ বলরামের সঙ্গে নিৰ্দ্ধারিত মূল্যে গৃহনির্ম্মাতার কোন কর্ম্ম করিতে চুক্তি করেন উক্ত কার্য্যের নিমিত্ত যত ভাড়া ও কড়িকাষ্ঠের আবশ্যক বলরাম তাহা দিবেন। কিন্তু বলরাম ভাড়া কি কড়িকাষ্ঠ দিতে স্বীকার করিলেন না. সুতরাং কর্ম্ম নিষ্পাদন করা যায় নাই। আনন্দের সেই কর্ম্ম নিষ্পাদন করা আবশ্যক নাই ও চুক্তিমতে কার্য্য না হওয়াতে আনন্দের ক্ষতি হইলে বলরাম তাঁহার সেই ক্ষতিপূরণ করিতে আবদ্ধ আছেন।

(গ) কোন এক জাহাজের এক মাসের মধ্যে পঁহুছিবার সম্ভাবনা নাই সেই জাহাজে যএক প্রকারের বাণিজ্য দ্রব্য আনা যাইবে আনন্দ নিৰ্দ্ধারিত মূল্যে বলরামকে সেই দ্রব্য দিবার অঙ্গীকার করেন ও বলরাম চুক্তির তারিখঅবধি সপ্তাহের মধ্যে ঐ বাণিজ্য দ্রব্যের মূল্য দিবার অঙ্গীকার করেন। বলরাম সপ্তাহের মধ্যে টাকা দিলেন না। আনন্দের সেই দ্রব্য দিবার অঙ্গীকার পালন করিবার আবশ্যক নাই ও তাঁহার হানি হইলে বলরামের সেই হানিপূরণ করিতে হইবে।

(ঘ) আনন্দ বলরামের নিকট একশত বস্তা বাণিজ্য দ্রব্য বিক্রয় করিয়া কল্য তাহা আনাইয়া দিবার অঙ্গীকার করেন বলরাম মাসের মধ্যে তাহার মূল্য দিতে অঙ্গীকার করেন। আনন্দ আপন অঙ্গীকারমতে দ্রব্য আনিয়া দিলেন না, অতএব বলরামের টাকা দিবার অঙ্গীকার পালন করিবার আবশ্যক নাই ও তাঁহার হানি হইলে আনন্দের সেই হানিপূরণ করিয়া দিতে হইবে।

৫৫ ধারা। চুক্তির এক পক্ষ নির্দ্দিষ্ট সময়ে কি তৎপূর্ব্বে কোন কার্য্য করিতে কিম্বা নির্দ্দিষ্ট সময়েং কোনং কার্য্য করিতে অঙ্গীকার করিলে যদি সেইং সময়ে ঐ কার্য্য না করা যায়, তবে সময় ঐ চুক্তির সারাংশের মধ্যে ধরিতে উভয় পক্ষের অভিপ্রায় থাকিলে অঙ্গীকার গ্রহীতার ইচ্ছামতে সেই চুক্তি কিম্বা তাহার যে অংশ পালন করিতে ত্রুটি হইল সেই অংশ অসিদ্ধ হইতে পারিবে।

সময় বিশেষে কার্য্যনিষ্পন্ন করিবার চুক্তি হইলে সেই সময়ে কার্য্যের ত্রুটি হইবার ফলের কথা।

ঐ চুক্তির সারাংশের মধ্যে যদি উভয় পক্ষের সময় ধরিবার অভিপ্রায় না থাকে, তবে নির্দ্দিষ্ট সময়ে কি তৎপূর্ব্বে ঐ কার্য্য করিবার ত্রুটি হইলেও চুক্তি অসিদ্ধ হয় না। কিন্তু যদি ঐ ত্রুটির দ্বারা অঙ্গীকার গ্রহীতার হানি হইয়া থাকে, তবে অঙ্গীকারকারির স্থানে তাঁহার হানি পূরণ পাইবার অধিকার থাকিবে।

সময় ঐ চুক্তির সারাংশ স্বরূপ না হইলে ঐ কার্য্য সম্পাদন না হওয়ার ফলের কথা।

যে সময়ে কার্য্য সম্পাদন করিবার ঐকাবাক্য হয় অঙ্গীকারকারি সেই সময়ে অঙ্গীকারমত কার্য্য করিবার ত্রুটি করাতে চুক্তি অসিদ্ধেয় হইলেও যদি অঙ্গীকারগ্রহীতা ঐ কারণে নির্দ্দিষ্ট সময়ভিন্ন অন্য সময়ে ঐ অঙ্গীকারমত কার্য্য গ্রহণ করেন, তবে নিৰ্দ্ধারিত সময়ে সেই কর্ম্ম না হওয়া প্রযুক্ত আমার যে হানি

নিৰ্দ্ধারিত সময়ভিন্ন অন্য সময়ে কার্য্যসাধন গ্রাহ্য হইলে তাহার ফলের কথা।

mise at the time agreed, unless, at the time of such acceptance, he gives notice to the promisee of his intention to do so.

Agreement to do impossible act void.

**56.** An agreement to do an act impossible in itself is void.

Contract to do impossible act or one which afterwards becomes impossible or illegal when void.

A contract to do an act which, after the contract is made, becomes impossible, or by reason of some event which the promisor could not prevent, unlawful, becomes void when the act becomes impossible or unlawful.

Compensation for loss on non-performance of act known to be impossible or unlawful.

Where one person has promised to do something which he knew, or, with reasonable diligence, might have known, and which the promisee did not know, to be impossible or unlawful, such promisor must make compensation to such promisee for any loss which such promisee sustains through the non-performance of the promise.

*Illustrations.*

(*a*.) A agrees with B to discover treasure by magic. The agreement is void.

(*b*.) A and B contract to marry each other. Before the time fixed for the marriage, A goes mad. The contract becomes void.

(*c*.) A contracts to marry B, being already married to C, and being forbidden by the law to which he is subject to practise polygamy, A must make compensation to B for the loss caused to her by the non-performance of his promise.

(*d*.) A contracts to take in cargo for B at a foreign port. A's Government afterwards declares war against the country in which the port is situated. The contract becomes void when war is declared.

(*e*.) A contracts to act at a theatre for six months in consideration of a sum paid in advance by B. On several occasions A is too ill to act. The contract to act on those occasions becomes void.

Where there are promises to do things legal and also other things illegal, the former are a contract, the latter a void agreement.

**57.** Where persons reciprocally promise, firstly to do certain things which are legal, and, secondly, under specified circumstances, to do certain other things which are illegal, the first set of promises is a contract, but the second is a void agreement.

হইয়াছে সেই হানিপূরণের দাওয়া করিবার মনস্থ আছে তিনি অঙ্গীকারমত কার্য্য গ্রহণকালে ইহা না জানাইলে ঐ হানিপূরণের দাওয়া করিতে পারিবেন না ইতি।

অসাধ্য কর্ম্ম করিবার করার অসিদ্ধ হওয়ার কথা।

৫৬ ধারা। যে কর্ম্ম অসাধ্য তাহা করিবার করার স্বতই অসিদ্ধ হয়।

অসাধ্য কর্ম্ম কিম্বা পশ্চাৎ যাহা অসাধ্য কি অবৈধ হয় এমত কর্ম্ম করিবার চুক্তি যে সময়ে অসিদ্ধ হয় তাহার কথা।

কোন কার্য্য করিবার চুক্তি করা গেলে পর যদি সেই কার্য্য অসাধ্য হইয়া উঠে কিম্বা অঙ্গীকারকারী যে ঘটনা নিবারণ করিতে পারিলেন না যদি এমত কোন ঘটনাপ্রযুক্ত তাহা অবৈধ হয়, তবে কার্য্য যে সময়ে অসাধ্য কি অবৈধ হয় সেই সময়েই অসিদ্ধ।

যে কর্ম্ম অসাধ্য কি অবৈধ বলিয়া জানা আছে তাহা সম্পাদন না হওয়াতে হানিপূরণের কথা।

কোন ব্যক্তি যে কার্য্য অসাধ্য কি অবৈধ জানেন কিম্বা উপযুক্ত যত্ন করিলে জানিতে পারিতেন এমত কার্য্য করিতে চুক্তি করিলে এবং চুক্তির অন্য পক্ষ সেই কার্য্য অসাধ্য কি অবৈধ বলিয়া না জানিলে অঙ্গীকারকারির সেই অঙ্গীকারমতে কার্য্য না হওয়াপ্রযুক্ত যদি অন্য পক্ষের হানি হয়, তবে তাঁহার সেই হানিপূরণ করিতে হইবে ইতি।

উদাহরণ।

(ক) আনন্দ ইন্দ্রজাল বিদ্যাবলে ধন বাহির করিয়া দিব বলিয়া বলরামের নিকট অঙ্গীকার করেন। সেই অঙ্গীকার অসিদ্ধ।

(খ) আনন্দ বামাকে বিবাহ করিতে চুক্তি করেন। বিবাহ করিবার নিরূপিত সময়ের পূর্ব্বে আনন্দ পাগল হইয়া যায়। সেই চুক্তি অসিদ্ধ হইল।

(গ) চন্দ্রমণি নামে আনন্দের এক স্ত্রী থাকিতে তিনি বামাকে বিবাহ করিবার চুক্তি করেন অথচ আনন্দ যে ব্যবস্থা মান্য জ্ঞান করেন সেই ব্যবস্থামতে এক স্ত্রী সত্ত্বে অন্য স্ত্রী বিবাহ করা নিষিদ্ধ। এই স্থলে বামার নিকট সেই অঙ্গীকারমতে কার্য্য না করাতে বামার যে হানি হয় আনন্দের সেই হানিপূরণ করিতে হইবে।

(ঘ) আনন্দ ভিন্নদেশীয় কোন বন্দরে বলরামের নিমিত্ত মাল লইবার চুক্তি করেন। ঐ বন্দর যে দেশগত আছে সেই দেশের সঙ্গে গবর্ণমেণ্ট যুদ্ধ আরম্ভ করেন। যুদ্ধ প্রকাশ হইলেই সেই চুক্তি অসিদ্ধ হয়।

(ঙ) বলরাম আনন্দকে অগ্রিম টাকা দিবার অঙ্গীকার করিলে আনন্দ ছয় মাসপর্য্যন্ত তাঁহার নাট্যশালায় ক্রীড়া করিবার চুক্তি করেন। আনন্দ অনেকবার পীড়াপ্রযুক্ত ক্রীড়া করিতে পারিলেন না। সেই২ সময়ে তাহার ক্রীড়া করিবার চুক্তি অসিদ্ধ হয়।

বৈধ কোন২ কর্ম্ম ও অবৈধ কোন২ কর্ম্ম করিবার অঙ্গীকার হইলে বৈধ কর্ম্মের অঙ্গীকার চুক্তি ও অবৈধ কর্ম্মের অঙ্গীকার অসিদ্ধ হওয়ার কথা।

৫৭ ধারা। যে কর্ম্ম বৈধ হয় প্রথমে তাহা করিতে ও অন্য যে কর্ম্ম অবৈধ নির্দ্দিষ্টগতিকে যদি সেই কর্ম্ম করিতে কোন ব্যক্তিদের পরস্পর অঙ্গীকার হইয়া থাকে তবে প্রথমোক্ত অঙ্গীকার চুক্তি হয় দ্বিতীয়োক্ত অঙ্গীকার অসিদ্ধ ইতি।

*Illustration.*

A and B agree that A shall sell B a house for 10,000 rupees, but that, if B uses it as a gambling house, he shall pay A 50,000 rupees for it.

The first set of reciprocal promises, namely, to sell the house and to pay 10,000 rupees for it, is a contract.

The second set is for an unlawful object, namely, that B may use the house as a gambling house, and is a void agreement.

In alternative promise, one branch being illegal, legal branch alone enforceable.

**58.** In the case of an alternative promise, one branch of which is legal and the other illegal, the legal branch alone can be enforced.

*Illustration.*

A and B agree that A shall pay B 1,000 rupees, for which B shall afterwards deliver to A either rice or smuggled opium.

This is a valid contract to deliver rice, and a void agreement as to the opium.

APPROPRIATION OF PAYMENTS.

Application of payment where debt to be discharged is indicated.

**59.** Where a debtor, owing several distinct debts to one person, makes a payment to him, either with express intimation, or under circumstances implying, that the payment is to be applied to the discharge of some particular debt, the payment, if accepted, must be applied accordingly.

*Illustrations.*

(*a*.) A owes B, among other debts, 1,000 rupees upon a promissory note, which falls due on the first June. He owes B no other debt of that amount. On the first June A pays to B 1,000 rupees. The payment is to be applied to the discharge of the promissory note.

(*b*.) A owes to B, among other debts, the sum of 567 rupees. B writes to A and demands payment of this sum. A sends to B 567 rupees. This payment is to be applied to the discharge of the debt of which B had demanded payment.

Application of payment where debt to be discharged is not indicated.

**60.** Where the debtor has omitted to intimate, and there are no other circumstances indicating, to which debt the payment is to be applied, the creditor may apply it at his discretion to any lawful debt actually due and payable to him from the debtor, whether its recovery is or is not barred by the law in force for the time being as to the limitation of suits.

উদাহরণ।

আনন্দ বলরামের নিকট ১০০০০ টাকায় এক ঘর বিক্রয় করিবেন কিন্তু বলরাম জুয়াখেলার ঘরস্বরূপ ঐ ঘরের ব্যবহার করিলে তাহার ৫০০০০ টাকা দিতে হইবে এই করার করেন।

প্রথমে পরস্পর যে অঙ্গীকার করা যায় অর্থাৎ ১০০০০ টাকা পাইলে ঘর বিক্রয় করিবার যে অঙ্গীকার তাহা চুক্তি।

দ্বিতীয় স্থলে যে অঙ্গীকার হয় অর্থাৎ বলরাম জুয়াখেলার ঘরস্বরূপ ঐ ঘর ব্যবহার করিতে পারেন অবৈধ উদ্দেশ্যযুক্ত এই অঙ্গীকার অসিদ্ধ।

পরস্পর অনুকল্পমতে যে অঙ্গীকার হয় তাহার মধ্যে একাংশ অবৈধ হইলে যে অংশ বৈধ কেবল তাহা প্রবল করিতে পারিবার কথা।

৫৮ ধারা। অনুকল্পমতে অঙ্গীকার হইলে ও তাহার একাংশ বৈধ অন্য অংশ অবৈধ হইলে যে অংশটি বৈধ হয় কেবল তাহাই প্রবলকরা যাইতে পারিবে ইতি।

উদাহরণ।

আনন্দ ও বলরামের মধ্যে পরস্পর এই করার হয় যে আনন্দ বলরামকে ১০০০৲ টাকা দিলে বলরাম তাঁহাকে পশ্চাৎ চাউল কিম্বা মাসুল চোরা আফীম দিবে।

চাউল দিবার যে করার তাহা সিদ্ধ। আফীম দিবার করার অসিদ্ধ।

ঋণশোধার্থ টাকা প্রয়োগের বিধি।

যে ঋণ শোধ করিতে হইবে তাহা নির্দ্দিষ্ট হইলে টাকা প্রয়োগ করিবার কথা।

৫৯ ধারা। যদি কোন ব্যক্তি অন্যের ভিন্ন২ ঋণ ধারেন, ও তন্মধ্যে এক ঋণ শোধের টাকা দিয়া সেই টাকাতে ঐ ঋণ শোধ হইবার স্পষ্ট কথা কহেন কিম্বা ভাবগতিক বিবেচনায় তাঁহার সেই অভিপ্রায় বোধ হয়, তবে ঐ টাকা গ্রাহ্য করা গেলে সেই ঋণ শোধে প্রয়োগ হইবে ইতি।

উদাহরণ।

(ক) আনন্দ নানা কারণে বলরামের নিকট ঋণী আছেন। তন্মধ্যে খতের ১০০০ টাকা জুন মাসের ১ তারিখে দেনা হইবে। কিন্তু বলরামের নিকটে তাহার ১,০০০৲ টাকার অন্য ঋণ নাই। জুন মাসের ১ তারিখে আনন্দ তাঁহাকে ১,০০০৲ টাকা দেন। ঐ টাকা ঐ খতের শোধে প্রয়োগ করিতে হইবে।

(খ) আনন্দ বলরামের অনেক প্রকার ঋণ ধারেন তন্মধ্যে ৫৬৭ টাকার এক ঋণ। বলরাম আনন্দের নামে পত্র লিখিয়া ঐ টাকা দিতে বলেন, তাহাতে আনন্দ ৫৬৭৲ টাকা পাঠাইলেন। বলরাম যে ঋণ পরিশোধ করিবার আদেশ করিলেন উক্ত টাকা সেই ঋণ শোধে প্রয়োগ হইবে।

বিশেষ যে ঋণ শোধ করিতে হইবে ইহা নির্দ্দিষ্ট না হইলে টাকা প্রয়োগ করিবার কথা।

৬০ ধারা। ঋণী টাকা দিয়া কোন্ ঋণের পরিশোধে তাহা প্রয়োগ হইবে ইহ জ্ঞাত না করিলে এবং যাহাতে তাঁহার অভিপ্রায়ের অনুবোধ হয় এমত কোন ভাবগতিক না থাকিলে উত্তমর্ণ স্বীয় বিবেচনামতে আপনার প্রাপ্য ও স্থিরিকৃত দাতব্য বৈধ কোন ঋণ পরিশোধে ঐ টাকা প্রয়োগ করিতে পারিবেন মোকদ্দমা করিবার মিয়াদ বিষয়ক যে আইন সংপ্রতি প্রবল থাকে সেই আইনমতে ঐ টাকা পাইবার বাধা হইলে বা না হইলেও প্রয়োগ করিতে পারিবেন ইতি।

**61.** Where neither party makes any appropriation, the payment shall be applied in discharge of the debts in order of time, whether they are or are not barred by the law in force for the time being as to the limitation of suits. If the debts are of equal standing, the payment shall be applied in discharge of each proportionably.

Application of payment where neither party makes appropriation.

CONTRACTS WHICH NEED NOT BE PERFORMED.

**62.** If the parties to a contract agree to substitute a new contract for it, or to rescind or alter it, the original contract need not be performed.

Contracts changed, rescinded or altered need not be performed.

*Illustrations.*

(*a*) A owes money to B under a contract. It is agreed between A, B and C that B shall thenceforth accept C as his debtor instead of A. The old debt of A to B is at an end, and a new debt from C to B has been contracted.

(*b*.) A owes B 10,000 rupees A enters into an arrangement with B, and gives B a mortgage of his (A's) estate for 5,000 rupees in place of the debt of 10,000 rupees. This is a new contract and extinguishes the old.

(*c*.) A owes B 1,000 rupees under a contract. B owes C 1,000 rupees. B orders A to credit C with 1,000 rupees in his books, but C does not assent to the arrangement. B still owes C 1,000 rupees, and no new contract has been entered into.

**63.** Every promisee may dispense with, or remit wholly or in part, the performance of the promise made to him, or may extend the time for such performance, or may accept instead of it any satisfaction which he thinks fit.

Promisee may dispense with or remit performance of promise.

*Illustrations.*

(*a*) A promises to paint a picture for B. B afterwards forbids him to do so. A is no longer bound to perform the promise.

(*b*.) A owes B 5,000 rupees. A pays to B, and B accepts, in satisfaction of the whole debt, 2,000 rupees paid at the time and place at which the 5,000 rupees were payable. The whole debt is discharged.

(*c*) A owes B 5,000 rupees C pays to B 1,000 rupees, and B accepts them, in satisfaction of his claim on A This payment is a discharge of the whole claim.

৬১ ধারা। যে ঋণের পরিশোধে টাকা প্রয়োগ করিতে হইবে যদি উত্তমর্ণ ও অধমর্ণ ইহা নির্দ্দেশ না করেন, তবে মোকদ্দমা করিবার মিয়াদবিষয়ক আইনমতে তাহা আদায় হইতে পারিলে বা না পারিলেও যে সময়ে যে ঋণ হইল তদনুসারে একাদিক্রমে ঐ২ ঋণ পরিশোধে ঐ টাকা প্রয়োগ হইবে। যদি সকল ঋণ সমকালীন হয়, তবে নানা ঋণের পরিশোধে ঐ টাকা অংশাংশমতে প্রয়োগ হইবে ইতি।

কোন পক্ষ ঋণের পরিশোধে টাকা প্রয়োগ না করিলে ঐ টাকা প্রয়োগের কথা।

যে চুক্তি সাধন করিবার প্রয়োজন নাই তাহার কথা।

৬২ ধারা। কোন চুক্তির উভয় পক্ষ যদি একবাক্য হইয়া সেই চুক্তির পরিবর্ত্তে নূতন চুক্তি করেন কিম্বা সেই চুক্তি রহিত কি পরিবর্ত্তন করেন, তবে প্রথম চুক্তিমতে কার্য্য হইবার প্রয়োজন নাই ইতি।

চুক্তি পরিবর্ত্তন বা রহিত বা মতান্তর করা গেলে তাহা সাধন করা অপ্রয়োজন হওয়ার কথা।

উদাহরণ।

(ক) আনন্দ চুক্তিক্রমে বলরামের টাকা ধারেন। পরে বলরাম আনন্দকে ঋণীজ্ঞান না করিয়া চন্দ্রকে ঋণী জ্ঞান করিবেন আনন্দ ও বলরাম ও চন্দ্র এই তিন জনের মধ্যে এমত নিয়ম হইল। এমন স্থলে বলরামের নিকট আনন্দের পুরাতন ঋণ রহিত হইয়াছে এবং বলরামের নিকট চন্দ্রের নূতন ঋণ হইয়াছে।

(খ) আনন্দ বলরামের ১০,০০০৲ টাকা ধারেন। পরে তাঁহার সঙ্গে করার করিয়া ঐ ১০,০০০৲ টাকা ঋণের পরিবর্ত্তে তাঁহাকে ৫,০০০৲ টাকার নিমিত্ত আপন মহাল বন্ধক দেন। এই নূতন চুক্তির দ্বারা পুরাতন চুক্তির লোপ হইল।

(গ) আনন্দ চুক্তিক্রমে বলরামের ১,০০০৲ টাকা ধারেন। বলরামও চন্দ্রের ১,০০০৲ টাকা ধারেন। বলরাম আনন্দকে কহেন যে তোমার খাতায় চন্দ্রের নামে ১,০০০৲ টাকা জমা করিয়া লেখ। চন্দ্র তাহাতে সম্মত হন না। এমন স্থলে চন্দ্রের নিকট বলরামের ১০০০৲ টাকা ঋণ থাকে, নূতন চুক্তি হয় নাই।

৬৩ ধারা। অঙ্গীকারগ্রহীতার নিকট যে অঙ্গীকার করা যায় তিনি তদনুযায়ি কার্য্যের সমুদয় কি একাংশ ত্যাগ করিতে বা ক্ষমা করিতে পারিবেন বা তাহা করিবার সময় বৃদ্ধি করিতে পারিবেন বা তৎপরিবর্ত্তে যে পারিতোষিক চাহেন লইতে পারিবেন ইতি।

অঙ্গীকারমতে কার্য্য ছাড়িয়া দিতে বা ক্ষমা করিতে অঙ্গীকারগ্রহীতার ক্ষমতার কথা।

উদাহরণ।

(ক) আনন্দ বলরামের নিমিত্ত চিত্রপট করিতে অঙ্গীকার করেন। পরে বলরাম তাহা করিতে বারণ করেন। আনন্দ সেই অঙ্গীকারমতে কার্য্য করিতে আর বদ্ধ নন না।

(খ) আনন্দ বলরামের ৫০০০৲ টাকা ধারেন। সেই ৫০০০ টাকা যে সময়ে ও স্থানে দেনা ছিল আনন্দ সেই সমুদয় টাকার পরিবর্ত্তে সেই সময়ে ও স্থানে বলরামকে ২০০০৲ টাকা দেন ও বলরাম তাহা গ্রাহ্য করিলেন। তাহা হইলে সমুদয় ঋণ শোধ হইল।

(গ) আনন্দ বলরামের ৫০০০৲ টাকা ধারেন। আনন্দের উপর তাঁহার সেই দাওয়ার পরিশোধার্থ চন্দ্র বলরামকে ১০০০ টাকা দেন বলরামও তাহা গ্রাহ্য করিলেন। ইহাতে সম্পূর্ণ দাওয়ার শোধ হইল।

(*d*.) A owes B, under a contract, sum of money, the amount of which has not been ascertained. A, without ascertaining the amount, gives to B, and B, in satisfaction thereof, accepts, the sum of 2,000 rupees. This is a discharge of the whole debt, whatever may be its amount.

(*e*.) A owes B 2,000 rupees, and is also indebted to other creditors. A makes an arrangement with his creditors, including B, to pay them a compensation of eight annas in the rupee upon their respective demands. Payment to B of 1,000 rupees is a discharge of B's demand.

**64.** When a person, at whose option a contract is voidable, rescinds it, the other party thereto need not perform any promise therein contained in which he is promisor. The party rescinding a voidable contract shall, if he have received any benefit thereunder from another party to such contract, restore such benefit, so far as may be, to the person from whom it was received.

Consequences of rescission of avoidable contract.

**65.** When an agreement is discovered to be void, or when a contract becomes void, any person who has received any advantage under such agreement or contract is bound to restore it or to make compensation for it to the person from whom he received it.

Obligation of person who has received advantage under void agreement or contract that becomes void.

*Illustrations.*

(*a*.) A pays B 1,000 rupees in consideration of B's promising to marry C, A's daughter. C is dead at the time of the promise. The agreement is void, but B must repay A the 1,000 rupees.

(*b*.) A contracts with B to deliver to him 250 maunds of rice before the first of May. A delivers 130 maunds only before that day, and none after. B retains the 130 maunds after the first of May. He is bound to pay A for them.

(*c*.) A, a singer, contracts with B, the manager of a theatre, to sing at his theatre for two nights in every week during the next two months, and B engages to pay her a hundred rupees for each night's performance. On the sixth night, A wilfully absents herself from the theatre, and B, in consequence, rescinds the contract. B must pay A for the five nights on which she had sung.

(*d*.) A contracts to sing for B at a concert for 1,000 rupees, which are paid in advance. A is too ill to sing. A is not bound to make compensation to B for the loss of the profits which B would have made if A had been able to sing, but must refund to B the 1,000 rupees paid in advance.

(ঘ) আনন্দ কোন চুক্তিক্রমে বলরামের কএক টাকা ধারেন, কিন্তু কত টাকা তাহা নির্দ্দিষ্ট নাই। আনন্দ ঐ টাকা নির্ণয় না করিয়া ঐ ঋণের পরিশোধে বলরামকে ২০০০৲ টাকা দিলে বলরাম তাহা গ্রাহ্য করেন। যত টাকার ঋণ হউক এই ব্যাপারে ঐ ঋণ শোধ হইল।

(ঙ) আনন্দ বলরামের ২০০০৲ টাকা ও অন্যান্য মহাজনদের কএক টাকা ধারেন। আনন্দ মহাজনদের সঙ্গে তাঁহারদের দাওয়ার পরিশোধার্থে টাকাপ্রতি ॥০ আট আনা হিসাবে দিবার করার করেন সেই মহাজনদের মধ্যে বলরামকেও ধরিলেন। বলরামকে ১০০০৲ টাকা দিলে তাঁহার দাওয়ার পরিশোধ হইল।

৬৪ ধারা। যে ব্যক্তির স্বেচ্ছামতে চুক্তি অসিদ্ধ হইতে পারে তিনি যদি তাহা রহিত করেন তবে ঐ চুক্তির অন্য পক্ষ ঐ চুক্তি-ঘটিত যে কার্য্য করিবার অঙ্গীকার করিয়াছেন তাঁহার উক্ত কোন কার্য্য করিবার আবশ্যক নাই। যেপক্ষ অসিদ্ধ চুক্তি রহিত করেন তিনি যদি সেই চুক্তি দ্বারা ঐ চুক্তির অন্য পক্ষহইতে কোন উপকার পাইয়া থাকেন, তবে যাঁহার স্থানে উপকার পাইলেন তাঁহাকে সাধ্যমতে তাহা ফিরিয়া দিবেন ইতি।

অসিদ্ধের চুক্তি রহিত করিবার ফলের কথা।

৬৫ ধারা। করার অসিদ্ধ প্রকাশ হইলে কিম্বা চুক্তি অসিদ্ধ হইলে যে ব্যক্তি ঐ করার কি চুক্তি-দ্বারা কোন লাভ পাইয়াছেন তিনি যাঁহার স্থানে লাভ পাইলেন তাঁহাকে সেই লাভ ফিরিয়া দিতে কিম্বা তাহার বিনিময় করিয়া দিতে আবদ্ধ আছেন ইতি।

যে করার অসিদ্ধ কিম্বা যে চুক্তি অসিদ্ধ হয় তদ্দ্বারা লভ্যপ্রাপ্ত ব্যক্তির দায়ের কথা।

উদাহরণ।

(ক) বলরাম আনন্দের কন্যা চন্দ্রমুখীকে বিবাহ করিবার অঙ্গীকার করিলে আনন্দ বলরামকে ১০০০৲ টাকা দিলেন। ঐ অঙ্গীকারকরণ সময়ে চন্দ্রমুখী মৃতা ছিল। ঐ করার অসিদ্ধ হইল কিন্তু আনন্দকে বলরামের ১০০০৲ টাকা ফিরিয়া দিতে হইবে।

(খ) আনন্দ যে মাসের ১ তারিখের পূর্ব্বে বলরামকে ২৫০ মণ চাউল দিবার চুক্তি করেন। সেই তারিখের পূর্ব্বে আনন্দ কেবল ১৩০ মণ দিলেন তাহার পর আর দেন নাই। বলরাম মে মাসের ১ তারিখের পর ঐ ১৩০ মণ রাখিলেন আনন্দকে বলরামের সেই চাউলের মূল্য দিতে হইবে।

(গ) বলরাম নাট্যশালার সম্পাদক। আনন্দ গায়ক আগামি দুই মাসপর্য্যন্ত প্রতি সপ্তাহ দুই রাত্রি তাঁহার নাট্যশালায় গান করিবার চুক্তি করেন। ও বলরাম তাঁহাকে উক্ত প্রতি রাত্রি ১০০৲ টাকা দিতে প্রতিজ্ঞা করেন। ষষ্ঠ রাত্রিতে আনন্দ স্বেচ্ছামতে নাট্যশালায় যান নাই এই প্রযুক্ত বলরাম ঐ চুক্তি অসিদ্ধ করিলেন। আনন্দ যে পাঁচ রাত্রি গান করিয়াছিলেন বলরাম তাঁহাকে সেই পাঁচ রাত্রির টাকা দিতে আবদ্ধ আছেন।

(ঘ) আনন্দ ১০০০৲ টাকাতে বলরামের সঙ্গীতশালায় গান করিবার চুক্তি করিয়া সেই টাকা অগ্রিম পাইলেন। পীড়াপ্রযুক্ত আনন্দ গান করিতে পারিলেন না। গান করিতে পারিলে বলরামের যত লাভ হইত আনন্দ তাহার সেই লাভ পূরণ করিয়া দিতে আবদ্ধ নহেন কিন্তু যে ১০০০৲ টাকা অগ্রিম পাইয়াছিলেন তাহা তাঁহার ফিরিয়া দিতে হইবে।

*Mode of communicating or revoking rescission of voidable contract.*

**66.** The rescission of a voidable contract may be communicated or revoked in the same manner, and subject to the same rules, as apply to the communication or revocation of a proposal.

*Effect of neglect of promisee to afford promisor reasonable facilities for performance.*

**67.** If any promisee neglects or refuses to afford the promisor reasonable facilities for the performance of his promise, the promisor is excused by such neglect or refusal as to any non-performance caused thereby.

*Illustration.*

A contracts with B to repair B's house.

B neglects or refuses to point out to A the places in which his house requires repair.

B is excused for the non-performance of the contract, if it is caused by such neglect or refusal.

## CHAPTER V.

### OF CERTAIN RELATIONS RESEMBLING THOSE CREATED BY CONTRACT.

*Claim for necessaries supplied to person incapable of contracting, or on his account.*

**68.** If a person, incapable of entering into a contract, or any one whom he is legally bound to support, is supplied by another person with necessaries suited to his condition in life, the person who has furnished such supplies is entitled to be reimbursed from the property of such incapable person.

*Illustrations.*

(*a.*) A supplies B, a lunatic, with necessaries suitable to his condition in life. A is entitled to be reimbursed from B's property.

(*b.*) A supplies the wife and children of B, a lunatic, with necessaries suitable to their condition in life. A is entitled to be reimbursed from B's property.

*Reimbursement of person paying money due by another in payment of which he is interested.*

**69.** A person, who is interested in the payment of money which another is bound by law to pay, and who therefore pays it, is entitled to be reimbursed by the other.

---

*অসিদ্ধের চুক্তি রহিত হইবার কিম্বা পুনঃ প্রবল রাখিবার কথা জানাইবার নিয়মের কথা।*

৬৬ ধারা। প্রস্তাব যেরূপে জ্ঞাত করা বা অন্যথা করা যায় ঐ প্রস্তাব জ্ঞাত করিবার কি অন্যথা করিবার যে বিধি আছে অসিদ্ধের চুক্তি রহিত হইবার বা তাহা পুনঃ প্রবল করিবার কথা সেই প্রকারে জ্ঞাত করা যাইতে পারিবে ও তাহার প্রতি সেই বিধি খাটিবে ইতি।

*চুক্তিমতে অঙ্গীকারকারির কার্য্যসাধনের সুবিধা করণার্থে অঙ্গীকার গ্রহীতার ত্রুটি হইলে তাহার ফলের কথা।*

৬৭ ধারা। অঙ্গীকারকারী যাহাতে আপনার অঙ্গীকারমতে কার্য্য করিতে পারেন অঙ্গীকারগ্রহীতা যুক্তিমতে তাহার এমত সুবিধা করিতে শৈথিল্য কি অস্বীকার করিলে তৎপ্রযুক্ত যদি কার্য্য সাধন না হয় তবে অঙ্গীকারকারির সেই বিষয়ে ক্ষমা হইতে পারিবে ইতি।

উদাহরণ

আনন্দ বলরামের সহিত তাহার ঘর মেরামত করিবার চুক্তি করেন।

ঘরের যেং স্থান মেরামত করা আবশ্যক বলরাম তাহা দেখাইতে শৈথিল্য কি অস্বীকার করেন।

যদি সেই শৈথিল্য কি অস্বীকার প্রযুক্ত ঐ চুক্তিমতে কার্য্য সাধন না হয় তবে আনন্দের ক্ষমা হইতে পারিবে।

## পঞ্চম অধ্যায়।

### চুক্তিদ্বারা যে দায় উৎপন্ন হয় তদনুরূপ কোনং দায়ের কথা।

*চুক্তি করিবার অক্ষম ব্যক্তিকে কিম্বা তাঁহার নিমিত্তে প্রয়োজনীয় দ্রব্য দেওয়া গেলে তজ্জন্যে দাবীর কথা।*

৬৮ ধারা। কোন ব্যক্তি চুক্তি করণাক্ষম হইলে যদি অন্য ব্যক্তি তাঁহাকে কিম্বা তিনি যাঁহার ভরণপোষণ করিতে আবদ্ধ আছেন তাঁহাকে স্বীয় অবস্থার উপযুক্ত প্রয়োজনীয় দ্রব্য দেন, তবে যে ব্যক্তি ঐ দ্রব্য দিলেন সেই অক্ষম ব্যক্তির সম্পত্তিহইতে তাঁহার সেই দ্রব্যের মূল্য পাইবার অধিকার আছে ইতি।

উদাহরণ।

(ক) বলরাম ক্ষিপ্তমনা আছেন আনন্দ তাঁহার উপযুক্ত নানা প্রয়োজনীয় দ্রব্য যোগাইয়া দেন। বলরামের সম্পত্তিহইতে আনন্দের সেই টাকা ফিরিয়া পাইবার অধিকার আছে।

(খ) আনন্দ বলরাম নামক ক্ষিপ্ত ব্যক্তির পুত্রকলত্রাদির অবস্থার উপযুক্ত নানা প্রয়োজনীয় দ্রব্য দেন। বলরামের সম্পত্তিহইতে আনন্দের সেই দ্রব্যের মূল্য ফিরিয়া পাইবার অধিকার আছে।

*কোন ব্যক্তির ঋণশোধে অন্য ব্যক্তির স্বার্থ থাকাতে তিনি সেই টাকা দিলে তাঁহার ঐ টাকা ফিরিয়া পাইবার কথা।*

৬৯ ধারা। কোন ব্যক্তি আইনমতে টাকা দিতে আবদ্ধ হইলে এবং সেই টাকার পরিশোধে অন্য যে ব্যক্তির স্বার্থ থাকে তিনি সেই টাকা দিলে প্রথমোক্ত ব্যক্তির স্থানে তাঁহার সেই টাকা ফিরিয়া পাইবার অধিকার আছে ইতি।

*Illustration.*

B holds land in Bengal on a lease granted by A, the zamindár. The revenue payable by A to the Government being in arrear, his land is advertised for sale by the Government. Under the revenue law, the consequence of such sale will be the annulment of B's lease. B, to prevent the sale and the consequent annulment of his own lease, pays to the Government the sum due from A. A is bound to make good to B the amount so paid.

উদাহরণ।

বলরাম বঙ্গদেশে আনন্দ নামক জমীদারের স্থানে পাট্টা পাইয়া ভূমি ভোগ করিতেছেন। গবর্ণমেণ্টের নিকটে আনন্দের রাজস্ব বাকী পড়িলে সেই ভূমি বিক্রয় হইবার ইশতিহার হইল। রাজস্বসংক্রান্ত আইনঅনুসারে সেই ভূমি বিক্রয় হইলে বলরামের পাট্টা রহিত হইবে। সেই ভূমিবিক্রয় নিবারণ ও আপনার পাট্টা রক্ষা করিবার জন্যে বলরাম গবর্ণমেণ্টে আনন্দের বাকী দেন। বলরাম যত টাকা দিলেন আনন্দের তাঁহাকে তত টাকা ফিরিয়া দিতেই হইবে।

**70.** Where a person lawfully does anything for another person, or delivers anything to him, not intending to do so gratuitously, and such other person enjoys the benefit thereof, the latter is bound to make compensation to the former in respect of, or to restore, the thing so done or delivered.

Obligation of person enjoying benefit of non-gratuitous act.

৭০ ধারা। যদি কোন ব্যক্তি বৈধমতে অন্যের নিমিত্তে কর্ম্ম করেন কিম্বা অন্যকে কিছু দেন কিন্তু বিনামূল্যে তাহা করিতে মনস্থ করেন না এবং যদি ঐ অন্য ব্যক্তি তজ্জন্য লাভপ্রাপ্ত হন, তবে যে ক্রিয়া করা গেল কি যে বস্তু দত্ত হইল শেষোক্ত ব্যক্তি পূর্ব্বোক্ত ব্যক্তিকে তাহা ফিরিয়া দিতে কি তাহার মূল্য দিতে আবদ্ধ আছেন।

যে ক্রিয়া অবৈতনিক নয় কোন ব্যক্তি তজ্জন্য লাভ প্রাপ্ত হইলে তাঁহার দায়ের কথা।

*Illustrations.*

(*a.*) A, a tradesman, leaves goods at B's house by mistake. B treats the goods as his own. He is bound to pay A for them.

(*b.*) A saves B's property from fire. A is not entitled to compensation from B, if the circumstances show that he intended to act gratuitously.

উদাহরণ

(ক) আনন্দ নামক মহাজন ভুলক্রমে বলরামের ঘরে কতক দ্রব্য রাখিয়া গেলেন। বলরাম আপন দ্রব্যের ন্যায় তদ্বিষয়ের ব্যবহার করিলেন। তিনি আনন্দকে তাহার মূল্য দিতে আবদ্ধ আছেন।

(খ) বলরামের সম্পত্তি অগ্নিদ্বারা নষ্ট না হইতেং আনন্দ তাহা রক্ষা করিলেন। বিষয়দৃষ্টে আনন্দ পারিশ্রমিক পাইবার আশায় সেই কার্য্য করেন নাই, ইহা দৃষ্ট হইলে বলরামের স্থানে আনন্দের পারিতোষিক পাইবার অধিকার নাই।

**71.** A person who finds goods belonging to another, and takes them into his custody, is subject to the same responsibility as a bailee.

Responsibility of finder of goods.

৭১ ধারা। যদি কোন ব্যক্তি অন্যের দ্রব্য কুড়িয়া পাইয়া আপনার জিম্মায় রাখেন, তবে নিক্ষেপধারির মত তাঁহার দায় হয় ইতি।

দ্রব্য প্রাপকের দায়ের কথা।

**72.** A person to whom money has been paid or any thing delivered by mistake, or under coercion, must repay or return it.

Liability of person to whom money is paid or thing delivered by mistake or under coercion.

৭২ ধারা। ভুলক্রমে কিম্বা বলপূর্ব্বক যে ব্যক্তিকে টাকা কিম্বা কোন দ্রব্য দেওয়া যায় তাঁহার সেই টাকা কি সেই দ্রব্য ফিরিয়া দিতে হইবে ইতি।

যাঁহাকে ভুলক্রমে কিম্বা বলদ্বারা টাকা দেওয়া যায় তাঁহার দায়ের কথা।

*Illustrations.*

(*a.*) A and B jointly owe 100 rupees to C. A alone pays the amount to C, and B, not knowing this fact, pays 100 rupees over again to C. C is bound to repay the amount to B.

(*b.*) A railway company refuses to deliver up certain goods to the consignee, except upon the payment of an illegal charge for carriage. The consignee pays the sum charged in order to obtain the goods. He is entitled to recover so much of the charge as was illegally excessive.

উদাহরণ।

(ক) আনন্দ ও বলরাম একত্রে চন্দ্রের ১০০৲ টাকা ধারেন। আনন্দ একা চন্দ্রকে ঐ টাকা দিলেন। বলরাম তাহা না জানিয়া চন্দ্রকে পৃথক্ সেই টাকা দিলেন। বলরামকে চন্দ্রের সেই টাকা ফিরিয়া দিতে হইবে।

(খ) রেলওয়ে কোম্পানি কোন ব্যক্তির নিমিত্ত মাল আনিয়া অবিধিমতে মাল বহিবার অধিক খরচ চাহিয়া সেই খরচ না পাওনপর্য্যন্ত ঐ মাল ছাড়িয়া দিতে স্বীকার করেন না। কানসাইনী সেই মাল পাইবার নিমিত্ত ঐ খরচ দিলেন। ঐ খরচের যে অংশ অবিধিমতে অতিরিক্ত ছিল কানসাইনীর সেই অংশ ফিরিয়া পাইবার অধিকার আছে।

## CHAPTER VI.

### OF THE CONSEQUENCES OF BREACH OF CONTRACT.

Compensation for loss or damage caused by breach of contract.

**73.** When a contract has been broken, the party, who suffers by such breach, is entitled to receive from the party, who has broken the contract, compensation for any loss or damage, caused to him thereby, which naturally arose in the usual course of things from such breach, or which the parties knew, when they made the contract, to be likely to result from the breach of it.

Such compensation is not to be given for any remote and indirect loss or damage sustained by reason of the breach.

Compensation for failure to discharge obligation resembling those created by contract.

When an obligation resembling those created by contract has been incurred and has not been discharged, any person, injured by the failure to discharge it, is entitled to receive the same compensation from the party in default as if such person had contracted to discharge it and had broken his contract.

*Explanation.*—In estimating the loss or damage arising from a breach of contract, the means which existed of remedying the inconvenience caused by the non-performance of the contract, must be taken into account.

*Illustrations.*

(*a.*) A contracts to sell and deliver 50 maunds of saltpetre to B, at a certain price to be paid on delivery. A breaks his promise. B is entitled to receive from A, by way of compensation, the sum, if any, by which the contract price falls short of the price for which B might have obtained 50 maunds of saltpetre of like quality at the time when the saltpetre ought to have been delivered.

(*b.*) A hires B's ship to go to Bombay and there take on board, on the first of January, a cargo, which A is to provide, and to bring it to Calcutta, the freight to be paid when earned. B's ship does not go to Bombay, but A has opportunities of procuring suitable conveyance for the cargo upon terms as advantageous as those on which he had chartered the ship. A avails himself of those opportunities, but is put to trouble and expense in doing so. A is entitled to receive compensation from B in respect of such trouble and expense.

(*c.*) A contracts to buy of B, at a stated price, 50 maunds of rice, no time being fixed for delivery. A afterwards informs B that he will not accept the rice if tendered to him. B is entitled to receive from A, by way of compensation, the amount, if any, by which the contract price exceeds that

## ষষ্ঠ অধ্যায়।

### চুক্তিভঙ্গকরণের ফলের কথা।

চুক্তিভঙ্গ হওয়াতে ক্ষতি কি হানি হইলে সেই ক্ষতিপূরণের কথা।

৭৩ ধারা। চুক্তি ভঙ্গ হইলে সেই চুক্তিভঙ্গদ্বারা যে ব্যক্তি ক্ষতিগ্রস্ত হন, ঐ চুক্তিভঙ্গদ্বারা স্বভাবতঃ কার্য্যকারণভাবে তাঁহার যে ক্ষতি কি হানি হয় কিম্বা ঐ চুক্তি করণসময়ে উভয় পক্ষ ঐ চুক্তিভঙ্গ হইলে তাঁহার যে ক্ষতি কি হানি হওয়ার সম্ভাবনা জানিতেন চুক্তিভঙ্গকারির স্থানে তাঁহার সেই হানির কি ক্ষতির প্রতিকার পাইবার অধিকার আছে।

ঐ চুক্তি ভঙ্গদ্বারা গৌণে কি অস্পষ্ট যে হানি কি ক্ষতি হয় সেই ক্ষতির পূরণ পাওয়া যাইবে না।

চুক্তিদ্বারা যে দায় হয় তদনুরূপ দায়শোধের ত্রুটি হইলে ক্ষতিপূরণ পাইবার কথা।

চুক্তিদ্বারা যদ্রূপ দায় হয় তদনুরূপ দায় ঘটিলে যদি তদনুযায়ি কর্ম্ম করা না যায়, তবে ত্রুটিকারি ব্যক্তি ঐ কর্ম্ম সম্পাদন করিবার চুক্তি করিয়া সেই চুক্তি ভঙ্গ করিলে যে ব্যক্তির হানি হয় তাঁহার যদ্রূপ হানিপূরণ পাইবার অধিকার থাকে পূর্ব্বোক্ত দায় ঘটিত কার্য্য হইবার ত্রুটি হওয়াতে যে ব্যক্তির হানি হয় তাহারও তদ্রূপে হানিপূরণ পাইবার অধিকার আছে।

ব্যাখ্যা।—চুক্তিভঙ্গদ্বারা যে ক্ষতি কি হানি হয় তাহার নিরূপণ করিতে হইলে, চুক্তিমতে কার্য্য না করণদ্বারা যে ক্লেশ হয় তৎপ্রতিকারের যে উপায় বর্ত্তমান ছিল তাহাও বিবেচনীয়।

উদাহরণ।

(ক) আনন্দ বলরামের নিকট অবধারিত মূল্যে ৫০ মণ শোরা বিক্রয় করিবার এবং শোরা দিলেই মূল্য পাইবার চুক্তি করেন। আনন্দ অঙ্গীকার ভঙ্গ করিলেন। এমন স্থলে শোরা দিবার যে সময়ের নিয়ম হইয়াছিল সেই সময়ে বলরাম সেই প্রকারের ৫০ মণ শোরা যে মূল্যে পাইতে পারিতেন চুক্তির নির্দ্দিষ্ট মূল্য কম হইলে ঐ দুই মূল্যের যত টাকা বিশেষ হয় বলরাম আনন্দের স্থানে ক্ষতিপূরণস্বরূপে তত টাকা পাইতে পারিবেন।

(খ) আনন্দ এই নিয়মে বলরামের জাহাজ ভাড়া করেন যে জাহাজ বোম্বাইয়ে গেলে আনন্দ যে মাল আনাইবেন তাহা জানুআরি মাসের ১ তারিখে জাহাজে বোম্বাই হইতে কলিকাতায় আনা যাইবে। দ্রব্য বিক্রয় হইলে জাহাজের ভাড়া দেওয়া যাইবে। পরে বলরামের জাহাজ বোম্বাইয়ে গেল না, কিন্তু আনন্দ যে নিয়মানুসারে ঐ জাহাজের ভাড়া করিয়াছিলেন তত্তুল্য লভ্যজনক অন্য উপায়ে মাল পাঠাইবার সুযোগ পাইলেন। আনন্দ সেই সুযোগমতে মাল পাঠাইলেন কিন্তু ইহাতে তাঁহার অনেক ক্লেশ ও খরচ হইয়াছে। আনন্দ বলরামের স্থানে সেই খরচ ও ক্লেশ জন্য ক্ষতিপূরণ পাইতে পারিবেন।

(গ) আনন্দ বলরামের স্থানে অবধারিত মূল্যে ৫০ মণ চাউল ক্রয় করিতে অঙ্গীকার করিলেন। কিন্তু সেই চাউল আনিয়া দিবার দিন ধার্য্য হইল না। পরে আনন্দ বলরামকে কহেন যে তুমি সেই চাউল আনিলেও তাহা লইব না। সেই অঙ্গীকার করণ সময়ে বলরাম যে মূল্যে ঐ চাউল বিক্রয়

which B can obtain for the rice at the time when A informs B that he will not accept it.

(*d.*) A contracts to buy B's ship for 60,000 rupees, but breaks his promise. A must pay to B, by way of compensation, the excess, if any, of the contract price over the price which B can obtain for the ship at the time of the breach of promise.

(*e.*) A, the owner of a boat, contracts with B to take a cargo of jute to Mirzapúr, for sale at that place, starting on a specified day. The boat, owing to some avoidable cause, does not start at the time appointed, whereby the arrival of the cargo at Mirzapúr is delayed beyond the time when it would have arrived if the boat had sailed according to the contract. After that date, and before the arrival of the cargo, the price of jute falls. The measure of the compensation payable to B by A is the difference between the price which B could have obtained for the cargo at Mirzapúr at the time when it would have arrived if forwarded in due course, and its market price at the time when it actually arrived.

(*f.*) A contracts to repair B's house in a certain manner, and receives payment in advance. A repairs the house, but not according to contract. B is entitled to recover from A the cost of making the repairs conform to the contract.

(*g.*) A contracts to let his ship to B for a year, from the first of January, for a certain price. Freights rise, and, on the first of January, the hire obtainable for the ship is higher than the contract price. A breaks his promise. He must pay to B, by way of compensation, a sum equal to the difference between the contract price and the price for which B could hire a similar ship for a year on and from the first of January.

(*h.*) A contracts to supply B with a certain quantity of iron at a fixed price, being a higher price than that for which A could procure and deliver the iron. B wrongfully refuses to receive the iron. B must pay to A, by way of compensation, the difference between the contract price of the iron and the sum for which A could have obtained and delivered it.*

(*i.*) A delivers to B, a common carrier, a machine, to be conveyed, without delay, to A's mill, informing B that his mill is stopped for want of the machine. B unreasonably delays the delivery of the machine, and A, in consequence, loses a profitable contract with the Government. A is entitled to receive from B, by way of compensation, the average amount of profit which would have been made by the working of the mill during the time that delivery of it was delayed, but not the loss sustained through the loss of the Government contract.

(*j.*) A having contracted with B to supply B with 1,000 tons of iron at 100 rupees a ton, to be delivered at a stated time, contracts with C for the purchase of 1,000 tons of iron

করিতে পারিতেন যদি চুক্তিতে তাহার অধিক মূল্য ধরা গিয়া থাকে, তবে আনন্দের স্থানে বলরাম ঐ অধিকাংশ ক্ষতিপূরণস্বরূপ পাইতে পারিবেন।

(ঘ) আনন্দ ৬০,০০০৲ টাকা দিয়া বলরামের জাহাজ ক্রয় করিবার চুক্তি করেন কিন্তু পরে অঙ্গীকার ভঙ্গ করিলেন। সেই অঙ্গীকার ভঙ্গ করণ সময়ে বলরাম জাহাজের নিমিত্তে যত টাকা পাইতে পারেন যদি চুক্তির নির্দিষ্ট মূল্য তাহার অধিক হয়, তবে বলরামের ক্ষতিপূরণস্বরূপ আনন্দের সেই অধিকাংশ দিতে হইবে।

(ঙ) আনন্দ নামা একজন মাঝি বলরামের সঙ্গে চুক্তি করিয়া কহেন, আমি নৌকায় পাট বোঝাই করিয়া মিরজাপুরে বিক্রয় করিবার জন্যে অমুক দিনে নৌকা খুলিয়া যাইব। অধিবাসী কোন কারণে সেই নির্দিষ্ট সময়ে নৌকা খুলিলেন না, তাহাতে নৌকা চুক্তিমতে খুলিয়া গেলে যে সময়ে মিরজাপুরে পঁহুছিত সেই সময়ে না গিয়া মিরজাপুরে মাল পঁহুছিবার বিলম্ব হইল। সেই তারিখের পর এবং মাল পঁহুছিবার পূর্ব্বে পাটের মূল্য কমিয়া গেল। এমত স্থলে নৌকা নিয়মিত সময়ে খুলিয়া গেলে যৎকালে পঁহুছিত তৎকালে মিরজাপুরের ঐ মালের যে দর এবং নৌকা যে সময়ে পঁহুছিল সেই সময়ে ঐ মালের বাজার দরের যত বিশেষ বলরাম আনন্দের স্থানে তত টাকা ক্ষতিপূরণ পাইতে পারিবেন।

(চ) আনন্দ বলরামের ঘর বিশেষ প্রকারে সারাইয়া দিতে প্রতিজ্ঞা করিয়া টাকা অগ্রিম পাইলেন। আনন্দ ঘর সারাইয়া দিলেন, কিন্তু চুক্তিমতে নয়। সেই চুক্তি অনুসারে ঘর সারাইতে যত খরচ লাগে, আনন্দের স্থানে বলরামের তত টাকা পাইবার অধিকার আছে।

(ছ) আনন্দ আগামি জানুআরি মাসের ১ তারিখঅবধি এক বৎসর পর্য্যন্ত অবধারিত মূল্যে বলরামকে আপনার জাহাজ ভাড়া দিবার চুক্তি করেন। মাল চালান করিবার মূল্য বৃদ্ধি হওয়াতে জানুআরি মাসের ১ তারিখে ঐ চুক্তির ভাড়া অপেক্ষা জাহাজের অধিক ভাড়া পাওয়া যাইতে পারে। এতেতক আনন্দ অঙ্গীকার ভঙ্গ করিলেন। এমত স্থলে জানুআরি মাসের ১ তারিখে যত ভাড়া দিয়া এক বৎসর মিয়াদে সেই প্রকারের জাহাজ পাওয়া যায় তাহার ও চুক্তির ভাড়ার যত বিশেষ বলরামকে আনন্দের তত টাকা ক্ষতিপূরণ দিতে হইবে।

(জ) আনন্দ নির্দিষ্ট মূল্যে বলরামকে কএক মণ লৌহ আনিয়া দিবার চুক্তি করিলেন কিন্তু যে দরে লৌহ ক্রয় করিয়া দিতে পারিতেন সেই মূল্য তাহার অধিক বলরাম সেই লৌহ গ্রহণ করিতে অন্যায়মতে অসম্মত হইলেন। আনন্দ যে দরে তাহা আনাইয়া দিতে পারিতেন তাহার ও চুক্তির নির্দিষ্ট মূল্যের যত টাকা বিশেষ আনন্দের ক্ষতিপূরণস্বরূপ বলরামের তত টাকা দিতে হইবে।

(ঝ) বলরাম নামা এক জন মুটিয়া। আনন্দ তাহাকে একটি যন্ত্র দিয়া বলিলেন যে এই যন্ত্র না থাকাতে আমার কল বন্ধ হইয়াছে, অতএব বিলম্ব না করিয়া কলঘরে এই যন্ত্রটি লইয়া যাও। বলরাম সেই কল সমর্পণ করিতে অযুক্তিমতে বিলম্ব করিল, গবর্ণমেণ্টের সহিত আনন্দের লভ্যজনক যে চুক্তি হইতে পারিত এ বিলম্বপ্রযুক্ত তাহা হইল না। সেই যন্ত্র উপস্থিত করিতে যত কাল বিলম্ব হইয়াছিল, তত কাল সেই যন্ত্রের ব্যবহারে গড়ে যত টাকা লাভ হইত বলরামের স্থানে আনন্দের ক্ষতিপূরণস্বরূপ তত টাকা পাইবার অধিকার আছে। কিন্তু গবর্ণমেণ্টের চুক্তি লইতে না পারাতে তাঁহার যত হানি হইল তাহার তুল্য ক্ষতিপূরণ পাইতে পারিবেন না।

(ঞ) আনন্দ বলরামকে নির্দিষ্ট সময়ে টনপ্রতি ১০০৲ টাকা হিসাবে ১০০০ টন লৌহ দিবার চুক্তি করিলেন। পরে চন্দ্রের সহিত এই করার করিলেন যে টনপ্রতি ৮০৲ টাকা দরে

at 80 rupees a ton, telling C that he does so for the purpose of performing his contract with B. C fails to perform his contract with A, who cannot procure other iron, and, B in consequence, rescinds the contract. C must pay to A 20,000 rupees, being the profit which A would have made by the performance of his contract with B.

(*k.*) A contracts with B to make and deliver to B, by a fixed day, for a specified price, a certain piece of machinery. A does not deliver the piece of machinery at the time specified, and, in consequence of this, B is obliged to procure another at a higher price than that which he was to have paid to A' and is prevented from performing a contract, which B had made with a third person at the time of his contract with A (but which had not been then communicated to A), and is compelled to make compensation for breach of that contract. A must pay to B, by way of compensation, the difference between the contract price of the piece of machinery and the sum paid by B for another, but not the sum paid by B to the third person by way of compensation.

(*l.*) A, a builder, contracts to erect and finish a house by the first of January, in order that B may give possession of it at that time to C, to whom B has contracted to let it. A is informed of the contract between B and C. A builds the house so badly that, before the first of January, it falls down and has to be re-built by B, who, in consequence, loses the rent which he was to have received from C, and is obliged to make compensation to C for the breach of his contract. A must make compensation to B for the cost of re-building the house, for the rent lost, and for the compensation made to C.

(*m.*) A sells certain merchandise to B warranting it to be of a particular quality, and B, in reliance upon this warranty, sells it to C with a similar warranty. The goods prove to be not according to the warranty, and B becomes liable to pay C a sum of money by way of compensation. B is entitled to be reimbursed this sum by A.

(*n.*) A contracts to pay a sum of money to B on a day specified. A does not pay the money on that day. B, in consequence of not receiving the money on that day, is unable to pay his debts, and is totally ruined. A is not liable to make good to B anything except the principal sum he contracted to pay, together with interest up to the day of payment.

(*o.*) A contracts to deliver 50 maunds of saltpetre to B on the first of January, at a certain price. B afterwards, before the first of January, contracts to sell the saltpetre to C at a price higher than the market price of the first of January. A breaks his promise. In estimating the compensation payable by A to B, the market price of the first of January, and

তোমার স্থানে ১০০০ টন লৌহ নিয়া বলরামের নিকট আমার যে চুক্তি হইয়াছে তাহা পালন করিবার জন্যে তোমার স্থানে তাহা লইতে চাহি। চন্দ্র সেই চুক্তিমতে কর্ম করিলেন না এবং আনন্দ অন্য স্থানে লৌহ পাইতে না পারিয়া বলরামের নিকট আপনার চুক্তিভঙ্গ করিলেন তাহাতে বলরাম ঐ চুক্তি রহিত করিলেন। এমন স্থলে আনন্দ বলরামের নিকট সেই চুক্তিমতে কর্ম করিতে পারিলে ২০,০০০ টাকা লাভ করিতেন, আনন্দকে চন্দ্রের সেই টাকা দিতে হইবে।

(ট) আনন্দ নিরূপিত দিবসে ও নির্দিষ্ট মূল্যে বলরামকে এক প্রকারের যন্ত্র প্রস্তুত করিয়া দিবার চুক্তি করিলেন। আনন্দ সেই নিরূপিত সময়ে যন্ত্র আনিয়া দিলেন না। তাহাতে বলরাম আনন্দকে ঐ যন্ত্রের যে মূল্য দিতেন তাহার অধিক মূল্য দিয়া তাঁহার অন্য যন্ত্র ক্রয় করিতে হইয়াছে। আরো আনন্দের সঙ্গে যে সময়ে ঐ চুক্তি করিয়াছিলেন, বলরাম সেই সময়ে অন্য ব্যক্তির নিকটে কোন কর্ম সাধনের চুক্তি করিয়াছিলেন, কিন্তু আনন্দকে তাহার কিছুই কহিলেন না। আনন্দের সেই চুক্তিমতে কার্য্য না হওয়াতে বলরামেরও সেই চুক্তিভঙ্গ হইয়া তাঁহার সেই অন্য ব্যক্তির ক্ষতিপূরণ করিতে হইয়াছিল। এমন স্থলে চুক্তিমতে যন্ত্রের যে মূল্য নিরূপণ হইল এবং বলরাম অন্য যন্ত্রের যে মূল্য দিয়াছেন এই উভয়ের যত টাকা বিশেষ বলরামকে আনন্দের তত টাকা ক্ষতিপূরণ দিতে হইবে। কিন্তু বলরাম ক্ষতিপূরণস্বরূপ যাহা দিয়াছেন আনন্দের তাহা ফিরিয়া দিতে হইবে না।

(ঠ) বলরাম জানুআরি মাসের ১ তারিখঅবধি চন্দ্রমোহনকে ঘর ভাড়া দিতে অঙ্গীকার করিয়াছেন। তাহা যেন দিতে পারেন এই জন্যে আনন্দ নামক কোন গৃহনির্ম্মাতা ঐ তারিখের মধ্যে তাহা নির্ম্মাণ করিয়া প্রস্তুত করিবার চুক্তি করিলেন। বলরামের ও চন্দ্রমোহনের মধ্যে যে চুক্তি হইয়াছে আনন্দ তাহা জানিতে পাইলেন। আনন্দ ঐ ঘর এমন আলগা করিয়া বাঁধিলেন যে জানুআরি মাসের ১ তারিখের পূর্ব্বে তাহা ভাঙ্গিয়া পড়িল তাহাতে বলরামের পুনশ্চ সেই ঘর প্রস্তুত করিতে হইল সুতরাং চন্দ্রমোহনের স্থানে যে ভাড়া পাইতেন সেই বিলম্বপ্রযুক্ত তাহাও পাইলেন না এবং চুক্তি ভঙ্গ প্রযুক্ত চন্দ্রমোহনের ক্ষতিপূরণও করিতে হইয়াছে। এমন স্থলে ঘর পুনরায় প্রস্তুত করিবার যত টাকা খরচ লাগে ও বলরাম যত ভাড়া হইতে বঞ্চিত হইয়াছেন ও চন্দ্রমোহনের যত টাকা ক্ষতিপূরণ করিয়াছেন আনন্দের সেই সমস্ত টাকার ক্ষতিপূরণ দিতে হইবে।

(ড) কোন বাণিজ্য দ্রব্যের বিশেষ কোন গুণ দৃঢ়মতে প্রকাশ করিয়া আনন্দ বলরামকে সেই দ্রব্য বিক্রয় করেন বলরামও আনন্দের কথায় বিশ্বাস করিয়া সেইরূপ দৃঢ় কথা কহিয়া চন্দ্রমোহনকে ঐ দ্রব্য বিক্রয় করেন। সেই দৃঢ় কথা অযথার্থ প্রকাশ হইলে চন্দ্রমোহনের ক্ষতিপূরণার্থ বলরামের টাকা দিতে হইল। আনন্দের স্থানে বলরামের সেই টাকা পাইবার অধিকার আছে।

(ঢ) আনন্দ অবধারিত দিনে বলরামকে কএক টাকা দিবার চুক্তি করিলেন কিন্তু সেই দিনে দিলেন না। সেই দিনে টাকা না পাওয়াতে বলরাম ঋণ শোধ করিতে অক্ষম হইলে তাঁহার সর্ব্বনাশ হইল। আনন্দ যে টাকা দিবার চুক্তি করিয়াছিলেন বলরামকে তাহার সেই টাকা দিতে হইবে ও সেই টাকা দিবার তারিখপর্য্যন্ত তাহার সুদও দিতে হইবে তদ্ভিন্ন কিছু দিবার দায়ী নহেন।

(ণ) আনন্দ জানুআরি মাসের ১ তারিখে নির্দিষ্ট মূল্যে বলরামকে ৫০ মণ শোরা আনিয়া দিতে চুক্তি করিলেন। জানুআরি মাসের ১ তারিখে বাজারে শোরার যে ভাও ছিল বলরাম সেই দিনের পূর্ব্বে চন্দ্রমোহনের নিকট কিছু অধিক মূল্যে ঐ শোরা বিক্রয় করিবার চুক্তি করিলেন। আনন্দ

not the profit which would have arisen to B from the sale to C, is to be taken into account.

(p.) A contracts to sell and deliver 500 bales of cotton to B on a fixed day. A knows nothing of B's mode of conducting his business. A breaks his promise, and B, having no cotton, is obliged to close his mill. A is not responsible to B for the loss caused to B by the closing of the mill.

(q.) A contracts to sell and deliver to B, on the first of January, certain cloth which B intends to manufacture into caps of a particular kind, for which there is no demand, except at that season. The cloth is not delivered till after the appointed time, and too late to be used that year in making caps. B is entitled to receive from A, by way of compensation, the difference between the contract price of the cloth and its market price at the time of delivery, but not the profits which he expected to obtain by making caps, nor the expenses which he has been put to in making preparation for the manufacture.

(r.) A, a ship-owner, contracts with B to convey him from Calcutta to Sydney in A's ship, sailing on the first of January, and B pays to A, by way of deposit, one-half of his passage-money. The ship does not sail on the first of January, and B, after being, in consequence, detained in Calcutta for some time, and thereby put to some expense, proceeds to Sydney in another vessel, and, in consequence, arriving too late in Sydney, loses a sum of money. A is liable to repay to B his deposit, with interest, and the expense to which he is put by his detention in Calcutta, and the excess, if any, of the passage-money paid for the second ship over that agreed upon for the first, but not the sum of money which B lost by arriving in Sydney too late.

**74.** When a contract has been broken, if a sum is named in the contract as the amount to be paid in case of such breach, the party complaining of the breach is entitled, whether or not actual damage or loss is proved to have been caused thereby, to receive from the party who has broken the contract reasonable compensation not exceeding the amount so named.

**Title to compensation for breach of contract in which a sum is named as payable in case of breach.**

EXCEPTION.—When any person enters into any bail-bond, recognizance or other instrument of the same nature, or, under the provisions of any law or under the orders of the Government of India or of any Local Government, gives any bond for the

অঙ্গীকার ভঙ্গ করিলেন। এমন স্থলে বলরামকে আমনে কত টাকা ক্ষতিপূরণ দিতে হইবে ইহা নিরূপণ করিতে হইলে জানুআরি মাসের ১ তারিখে চন্দ্রমোহনকে শোরা বিক্রয় করিলে বলরামের কত লাভ হইত তাহা ধরিতে হইবে না, বাজারে তাহার যে ভাও ছিল তাহা ধরিতে হইবে।

(প) আমন বলরামের নিকট নিরূপিত দিনে ৫০০ বস্তা তুলা বিক্রয় করিয়া দিবার চুক্তি করিলেন। বলরাম যেরূপে কর্ম্ম করিয়া থাকেন আমন ইহার কিছুমাত্র জানেন না। আমন অঙ্গীকার ভঙ্গ করিলেন এবং তুলা না থাকাতে বলরামের কল বন্দ করিতে হইল। কল বন্ধ হওয়াতে তাঁহার যে ক্ষতি হইল আমন সেই ক্ষতির জন্যে বলরামের নিকট দায়ী নহেন।

(ফ) আমন বিশেষ প্রকারের টুপি প্রস্তুত করিবার জন্যে বলরামকে এক প্রকারের কাপড় বিক্রয় করিয়া জানুআরি মাসের ১ তারিখে আনিয়া দিবার চুক্তি করিলেন। সেই সময়ে বাজারে সেই প্রকারের টুপির অত্যন্ত আমদানী হইয়া থাকে অন্য সময়ে নয়। সেই নিরূপিত সময়ের অনেক দিন পরে আমন ঐ কাপড় আনিয়া দিলেন, তখন ঐ টুপি প্রস্তুত করিবার সময় গত হইল। এমন স্থলে বলরাম চুক্তি মতে ঐ কাপড়ের যে মূল্য দিতেন, ও তাহা আনিয়া দিবার সময়ে বাজারে ঐ কাপড় যে মূল্যে বিক্রয় হইল ইহার মধ্যে যত টাকা বিশেষ হয় বলরাম আমনের স্থানে ক্ষতিপূরণস্বরূপ তত টাকা পাইতে পারিবেন। কিন্তু টুপি প্রস্তুত হইলে তাঁহার যে লাভ পাইবার আশা ছিল তাহা এবং টুপি প্রস্তুত করিবার জন্যে অন্য যে সকল খরচ হইয়াছে তাহাও পাইতে পারিবেন না।

(ব) আমন জাহাজের স্বামী। তাঁহার জাহাজ কলিকাতাহইতে সিড্নি নগরে যাইবার জন্যে জানুআরি মাসের ১ তারিখে যাত্রারম্ভ করিবে। তিনি সেই জাহাজে বলরামকে লইয়া যাইবার চুক্তি করিলে বলরাম তাঁহার নিকট পথ খরচের অর্দ্ধেক টাকা গচ্ছিত করিয়া দিলেন। জাহাজ সেই তারিখে যাত্রারম্ভ করিল না। তৎপ্রযুক্ত বলরামের অধিক কাল কলিকাতায় থাকিতে হইল তাহাতে তাঁহার অনেক খরচও হইল এবং অন্য জাহাজের দ্বারা বিলম্বে পঁহুছনপ্রযুক্ত এতক টাকাতে বঞ্চিত হইলেন এমন স্থলে বলরাম যে টাকা গচ্ছিত করিয়াছিলেন আমনের সুদ শুদ্ধ সেই টাকা এবং কলিকাতায় বলরামের থাকন কালে যে খরচ হইয়াছিল সেই টাকা দিবার দায়ী। এবং প্রথমে জাহাজের যত টাকা ভাড়া দিবার করার করিয়াছিলেন শেষে তাহার অধিক দিতে হইলে সেই অধিকাংশ আমনের দিতে হইবে। কিন্তু সিড্নি নগরে বিলম্বে পঁহুছনাতে তাঁহার যে ক্ষতি হইয়াছে তাহা পরিশোধ করিবার দায় আমনের প্রতি বর্ত্তে না।

৭৪ ধারা। চুক্তি ভঙ্গ হইলে এত টাকা দেওয়া যাইবে চুক্তিপত্রে এই মর্ম্মের নিয়ম থাকিলে যদি সেই চুক্তিভঙ্গ হয়, তবে যে পক্ষ ঐ চুক্তি ভঙ্গ হওয়ার নালিশ করেন সেই চুক্তিভঙ্গ দ্বারা তাঁহার হানির কি ক্ষতির প্রমাণ হইলে বা না হইলেও ঐ চুক্তিভঙ্গকারির স্থানে তাঁহার উল্লিখিত টাকার অনধিক যুক্তিমত ক্ষতিপূরণ পাওবার অধিকার আছে।

চুক্তি ভঙ্গহইলে ক্ষতিপূরণস্বরূপ এত টাকা দিবার নিয়ম থাকিলে তাহা পাইবার অধিকারের কথা।

বর্জ্জিত কথা —কোন ব্যক্তি জেয়াদ জামিনীপত্র কি মুচলকা কিম্বা সেই ভাবের অন্য পত্র লিখিয়া দিলে, কিম্বা ভারতবর্ষের গবর্ণমেণ্টের কি স্থানীয় কোন গবর্ণমেণ্টের কোন আইনের কি আজ্ঞার বিধানমতে কোন রাজকীয় কর্ম্ম কিম্বা যে কর্ম্মে সাধারণের স্বার্থ থাকে

together with payment of the price or delivery of the goods, or with tender, part payment, earnest, or part delivery, or with an agreement, express or implied, that the payment or delivery, or both, shall be postponed.

Where there is a contract for the sale of ascertained goods, the property in the goods sold passes to the buyer when the whole or part of the price, or when the earnest, is paid, or when the whole or part of the goods is delivered.

If the parties agree expressly, or by implication, that the payment or delivery, or both, shall be postponed, the property passes as soon as the proposal for sale is accepted.

*Illustrations.*

(*a.*) B offers to buy A's horse for 500 rupees. A accepts B's offer, and delivers the horse to B. The horse becomes B's property on delivery.

(*b.*) A sends goods to B, with the request that he will buy them at a stated price if he approves of them, or return them if he does not approve of them. B retains the goods, and informs A that he approves of them. The goods become B's when B retains them.

(*c.*) B offers A, for his horse, 1,000 rupees, the horse to be delivered to B on a stated day, and the price to be paid on another stated day. A accepts the offer. The horse becomes B's as soon as the proposal is accepted.

(*d.*) B offers A, for his horse, 1,000 rupees, on a month's credit. A accepts the offer. The horse becomes B's as soon as the offer is accepted.

(*e.*) B, on the first January, offers to A, for a quantity of rice, 2,000 rupees, to be paid on the first March following, the rice not to be taken away till paid for. A accepts the offer. The rice becomes B's as soon as the offer is accepted.

**79.** Where there is a contract for the sale of a thing which has yet to be ascertained, made, or finished, the ownership of the thing is not transferred to the buyer until it is ascertained, made, or finished.

**Transfer of ownership of thing sold which has yet to be ascertained, made, or finished.**

*Illustration.*

B orders A, a barge-builder, to make him a barge. The price is not made payable by instalments. While the barge is building, B pays to A money from time to time on account of the price. The ownership of the barge does not pass to B until it is finished.

ও তৎসঙ্গে মূল্যদান ও দ্রব্যদান কিম্বা মূল্য দিবার প্রস্তাব কি মূল্যের কিয়দংশ কিম্বা বায়না কি দ্রব্যের কিয়দংশ দান দ্বারা অথবা মূল্য কিম্বা দ্রব্য কি ঐ উভয় বিলম্বে দেওয়া যাইবে স্পষ্ট কি ভাবেত এমত চুক্তি-দ্বারা বিক্রয় হয়।

যদি নির্দ্দিষ্ট দ্রব্য বিক্রয় করিবার চুক্তি থাকে, তবে সমুদয় মূল্য কিম্বা মূল্যের একাংশ কিম্বা বায়না দেওয়া গেলে কিম্বা সমুদয় দ্রব্য কি দ্রব্যের একাংশ দেওয়া গেলে ক্রেতার প্রতি ঐ বিক্রীত দ্রব্যের স্বামিত্ব বর্ত্তে।

ঐ মূল্য দেওয়া কি সম্পত্তি দেওয়া কি উভয় কার্য্য গৌণে হইবে এই বিষয়ে উভয় পক্ষ স্পষ্ট কি ভাবত একবাক্য হইলে বিক্রয় করিবার প্রস্তাব যৎকালে গ্রাহ্য হয় স্বামিত্ব তৎকালেই হস্তান্তর হয় ইতি।

উদাহরণ।

(ক) বলরাম ৫০০৲ টাকা দিয়া আমদের ঘোড়া ক্রয় করিতে প্রস্তাব করিলেন। আমদ সেই প্রস্তাব গ্রাহ্য করিয়া তাঁহার প্রতি ঘোড়া সমর্পণ করিয়া দেন। সমর্পণ করিলেই ঘোড়া বলরামের সম্পত্তি হয়।

(খ) আমদ বলরামের নিকট কএক দ্রব্য পাঠাইয়া কহেন যদি আপনকার পসন্দ হয়, তবে নির্দ্দিষ্ট মূল্যে ক্রয় করিবেন, না হয় ফিরিয়া পাঠাইবেন। বলরাম সেই দ্রব্য রাখিয়া আমদকে বলেন যে সেই দ্রব্য আমার পসন্দ হইয়াছে। বলরাম যৎকালে দ্রব্য রাখেন তৎকালেই ঐ দ্রব্য তাঁহার হয়।

(গ) বলরাম আমদকে কহেন আমি আপনকার ঘোড়ার দরুণ ১০০০ টাকা দিব অমুক দিনে আমার নিকট ঘোড়া পাঠাইতে হইবে আমি অন্য অমুক দিনে মূল্য দিব আমদ সেই প্রস্তাব গ্রাহ্য করেন। প্রস্তাব গ্রাহ্য হইলেই ঘোড়া বলরামের হয়।

(ঘ) বলরাম ঘোড়ার নিমিত্তে আমদকে এক মাস পরে ১০০০ টাকা দিতে প্রস্তাব করেন। আমদ সেই প্রস্তাব গ্রাহ্য করিলেন। প্রস্তাব গ্রাহ্য হইলেই ঘোড়া বলরামের হয়।

(ঙ) বলরাম জানুআরি মাসের ১ তারিখে আমদকে কহেন, আপনকার এই সকল চাউলের নিমিত্তে আমি আগামি মার্চ মাসের ১ তারিখে ২০০০ টাকা দিব, টাকা না দিয়া চাউল লইয়া যাইব না। আমদ সেই প্রস্তাব গ্রাহ্য করিলেন। ঐ প্রস্তাব গ্রাহ্য হইলেই চাউল বলরামের হয়।

৭৯ ধারা। যে দ্রব্য নির্দ্দিষ্ট কি প্রস্তুত কি সমাপ্ত হয় নাই তাহা বিক্রয় করিবার চুক্তি হইলে, যতকাল তাহা নির্দ্দিষ্ট কি প্রস্তুত কি সমাপ্ত না হয় ততকাল সেই দ্রব্যের স্বামিত্ব ক্রেতার প্রতি বর্ত্তে না ইতি।

বিক্রীত যে দ্রব্য নির্দ্দিষ্ট কি প্রস্তুত কি সমাপ্ত করিতে বাকী থাকে সেই দ্রব্যের স্বামিত্ব হবার কথা।

উদাহরণ।

আমদ নৌকা নির্ম্মাতা। বলরাম তাঁহাকে এক খান নৌকা নির্ম্মাণ করিতে আদেশ করেন। সেই নৌকার মূল্য কিস্তি করিয়া দিবার কথা হয় নাই। নৌকা যে সময়ে প্রস্তুত হইতেছিল সেই সময়ে বলরাম নৌকার মূল্যের দরুণ সময়ে২ কিছু২ দিলেন। নৌকা যে কাল প্রস্তুত না হয় তত কাল বলরামের প্রতি তাহার স্বামিত্ব বর্ত্তে না।

denomination, are not warranted to be of that denomination, there is no implied warranty.

*Illustrations.*

(*a.*) A, at Calcutta, sells to B twelve bags of "waste silk," then on its way from Murshedábád to Calcutta. There is an implied warranty by A that the silk shall be such as is known in the market under the denomination of "waste silk."

(*b.*) A buys, by sample and after having inspected the bulk, 100 bales of "Fair Bengal" Cotton. The cotton proves not to be such as is known in the market as "Fair Bengal": there is a breach of warranty.

Warranty where goods ordered for a specified purpose

**114.** Where goods have been ordered for a specified purpose, for which goods, of the denomination mentioned in the order, are usually sold, there is an implied warranty by the seller that the goods supplied are fit for that purpose.

*Illustration.*

B orders of A, a copper manufacturer, copper for sheathing a vessel. A, on this order, supplies copper. There is an implied warranty that the copper is fit for sheathing a vessel.

Warranty on sale of article of a well-known ascertained kind.

**115.** Upon the sale of an article of a well-known ascertained kind, there is no implied warranty of its fitness for any particular purpose.

*Illustration.*

B writes to A, the owner of a patent invention for cleaning cotton—"Send me your patent cotton-cleaning machine to clean the cotton at my factory." A sends the machine according to order. There is an implied warranty by A that it is the article known as A's patent cotton-cleaning machine, but none that it is fit for the particular purpose of cleaning the cotton at B's factory.

Seller when not responsible for latent defects.

**116.** In the absence of fraud and of any express warranty of quality, the seller of an article, which answers the description under which it was sold, is not responsible for a latent defect in it.

*Illustration.*

A sells to B a horse. It turns out that the horse had, at the time of the sale, a defect of which A was unaware. A is not responsible for this.

Buyer's right on breach of warranty.

**117.** Where a specific article, sold with a warranty, has been delivered and accepted, and the warranty is broken, the sale is not thereby rendered voidable; but the buyer is

করা যায় না, চুক্তিতে এই কথা স্পষ্ট ব্যক্ত থাকিলে, নির্ণয়নের ভাব বুঝা যাইবে না ইতি।

উদাহরণ।

(ক) মুর্শিদাবাদহইতে কলিকাতায় রেশমের গুঁচা চালান হইতেছে। আমন্দ কলিকাতায় বলরামের নিকট ১২ বস্তা বিক্রয় করেন। এমত স্থলে বাজারে রেশমের গুঁচা বলিয়া যে দ্রব্য বিক্রয় হইয়া থাকে আমন্দ তাহাই দিবেন ভাবতই এই নির্ণয়ন।

(খ) আমন্দ নমুনা ও রাশীকৃত দ্রব্য দেখিয়া "ফের বাঙ্গাল" তুলার ১০০ বস্তা ক্রয় করেন। পরে দেখা গেল যে বাজারে "ফের বাঙ্গাল" বলিয়া যে তুলা জানা যায় সেই তুলা নয়। এই স্থলে নির্ণয়ন ভঙ্গ হইল।

বিশেষ কার্য্যের নিমিত্তে দ্রব্যের আজ্ঞা হইলে নির্ণয়নের কথা।

১১৪ ধারা। বিশেষ কার্য্যের নিমিত্ত রীতিমতে বিশেষ নামের দ্রব্যের ব্যবহার হইয়া থাকিলে, যদি সেই কার্য্যের নিমিত্তে সেই নামের দ্রব্য পাঠাইবার আজ্ঞা হয়, তবে বিক্রেতা যে দ্রব্য দেন তাহা সেই কার্য্যের উপযুক্ত, ভাবত এমত নির্ণয়ন বোধ হয় ইতি।

উদাহরণ।

আমন্দ তামার কারিকর। বলরাম নৌকায় পাত মারিয়া দিবার জন্যে তামা দিতে আজ্ঞা করেন, আমন্দ সেই আজ্ঞা পাইয়া তামা পাঠাইলেন। ইহাতে নৌকায় পাত মারিবার জন্যে সেই তামা উপযুক্ত, ভাবতঃ তাঁহার এমন নির্ণয়ন করা হইয়াছে।

নির্দ্দিষ্ট সুপ্রসিদ্ধ প্রকারের দ্রব্য বিক্রয় হইলে নির্ণয়নের কথা।

১১৫ ধারা। নির্দ্দিষ্ট প্রকারের সুপ্রসিদ্ধ দ্রব্য বিক্রয় হইলে সেই দ্রব্য যে বিশেষ কোন কার্য্যের উপযুক্ত, ভাবত এমত নির্ণয়ন হয় না ইতি।

উদাহরণ।

আমন্দ তুলা পরিষ্কার করিবার এক নূতন যন্ত্রের অধিকারী। বলরাম তাঁহার নিকটে এই মর্ম্মের পত্র পাঠান যে আমার কুঠীর তুলা পরিষ্কার করিবার জন্যে আপনকার পেটেণ্ট যন্ত্র আমার নিকটে পাঠাইবেন, আমন্দ সেই আজ্ঞা পাইয়া যন্ত্র পাঠান। সেই যন্ত্র "আমন্দের তুলা পরিষ্কার করিবার যন্ত্র" নামে প্রসিদ্ধ দ্রব্য ভাবত আমন্দের এমন নির্ণয়ন হইল কিন্তু সেই যন্ত্র বলরামের কুঠীর তুলা পরিষ্কার করণরূপ বিশেষ কার্য্যের উপযুক্ত ইহার নির্ণয়ন হয় নাই।

অপ্রকাশ দোষের জন্যে যে স্থলে বিক্রেতা দায়ি নহেন তাহার কথা।

১১৬ ধারা। যদি প্রতারণা না থাকে এবং দ্রব্যের গুণের স্পষ্ট নির্ণয়ন না হয়, তবে সেই দ্রব্য যে প্রকারের দ্রব্য বলিয়া বিক্রয় হইল সেই প্রকারের দ্রব্য হইলে বিক্রেতা তাহার অপ্রকাশ দোষের নিমিত্তে দায়ী হন না ইতি।

উদাহরণ।

আমন্দ বলরামের নিকট ঘোড়া বিক্রয় করেন। বিক্রয় করিবার সময়ে আমন্দ ঐ ঘোড়ার যে দোষের কথা জানিতেন না পরে সেই দোষ দেখা গেল। আমন্দ তাহার দায়ী নহেন।

নির্ণয়ন ভঙ্গ হইলে ক্রেতার অধিকারের কথা।

১১৭ ধারা। যদি নির্ণয়নের সহিত বিশেষ দ্রব্য বিক্রয় করিয়া দেওয়া যায় ও গ্রাহ্য হয়, তবে নির্ণয়ন ভঙ্গ হইলেও বিক্রয় তৎপ্রযুক্ত অসিদ্ধ হয় না। কিন্তু নির্ণয়নের ভঙ্গ হেতুক

entitled to compensation from the seller for loss caused by the breach of warranty.

*Illustration.*

A sells and delivers to B a horse, warranted sound. The horse proves to have been unsound at the time of sale. The sale is not thereby rendered voidable, but B is entitled to compensation from A for loss caused by the unsoundness.

Right of buyer on breach of warranty in respect of goods not ascertained.

**118.** Where there has been a contract, with a warranty, for the sale of goods which, at the time of the contract, were not ascertained or not in existence, and the warranty is broken, the buyer may

accept the goods or refuse to accept the goods when tendered,

or keep the goods for a time reasonably sufficient for examining and trying them, and then refuse to accept them; provided that, during such time, he exercises no other act of ownership over them than is necessary for the purpose of examination and trial.

In any case the buyer is entitled to compensation from the seller for any loss caused by the breach of warranty; but if he accepts the goods and intends to claim compensation, he must give notice of his intention to do so within a reasonable time after discovering the breach of the warranty.

*Illustrations.*

(*a.*) A agrees to sell and, without application on B's part, deliver to B 200 bales of unascertained cotton by sample. Cotton, not in accordance with sample, is delivered to B. B may return it if he has not kept it longer than a reasonable time for the purpose of examination.

(*b.*) B agrees to buy of A twenty-five sacks of flour by sample. The flour is delivered to B, who pays the price. B, upon examination, finds it not equal to sample; B afterwards uses two sacks, and sells one. He cannot now rescind the contract and recover the price, but he is entitled to compensation from A for any loss caused by the breach of warranty.

(*c.*) B makes two pairs of shoes for A by A's order. When the shoes are delivered, they do not fit A. A keeps both pairs for a day. He wears one pair for a short time in the house, and takes a long walk out of doors in the other pair. He may refuse to accept the first pair, but not the second. But he may recover compensation for any loss sustained by the defect of the second pair.

ক্রেতার যে ক্ষতি হয় তিনি বিক্রেতার স্থানে তাহার পরিশোধ পাইতে পারিবেন ইতি।

উদাহরণ।

আনন্দ বলরামকে নির্ণয়বাক্য সহিত কোন ঘোড়া নির্দ্দোষ বলিয়া বিক্রয় করেন। বিক্রয়কালে ঘোড়া নির্দ্দোষ নহে ইহা পরে প্রকাশ হইল। ঘোড়ার দোষ হেতুক বলরামের যে ক্ষতি হইল তিনি আনন্দের স্থানে তাহার প্রতিকার পাইতে পারিবেন।

অনির্দ্দিষ্ট দ্রব্যের বিষয়ে নির্ণয়ন ভঙ্গ হইলে ক্রেতার অধিকারের কথা।

১১৮ ধারা। চুক্তি করিবার সময়ে যে দ্রব্য নির্দ্দিষ্ট হয় নাই কি নাই ছিল সেই দ্রব্য বিক্রয় করিবার চুক্তি করা গেলে ও তাহার সঙ্গে নির্ণয় বাক্য কহা গেলে, যদি সেই নির্ণয়ন ভঙ্গ হয়,

তবে ক্রেতার নিকট দ্রব্য আনা গেলে তিনি ঐ দ্রব্য গ্রাহ্য করিতে পারিবেন কিম্বা গ্রাহ্য করিতে অস্বীকার করিতে পারিবেন।

কিম্বা সেই দ্রব্য পরীক্ষা করিয়া দেখিবার উপযুক্ত সময় রাখিয়া তৎপরে অগ্রাহ্য করিতে পারিবেন। কিন্তু এই স্থলে পরীক্ষা করিয়া দেখিবার নিমিত্ত স্বামিস্বরূপ তাঁহার যে কার্য্য করা আবশ্যক তিনি ঐ সময়ে ঐ দ্রব্য লইয়া অন্য কার্য্য যেন না করেন।

উক্ত অন্যতর স্থলে নির্ণয়ন ভঙ্গহেতুক ক্রেতার হানি হইলে বিক্রেতার স্থানে তাঁহার সেই হানিপূরণ পাইবার অধিকার আছে। কিন্তু ক্রেতা যদি দ্রব্য গ্রাহ্য করিয়া হানিপূরণের দাওয়া করিতে মনস্থ করেন, তবে নির্ণয়ন ভঙ্গ হইবার কথা জানিবার পর উপযুক্ত সময়ের মধ্যে তাঁহার সেই মনস্থ জ্ঞাত করিতে হইবে ইতি।

উদাহরণ।

(ক) বলরাম আনন্দের নিকট তুলা পাইবার প্রার্থনা না করিলেও আনন্দ নমুনা দেখাইয়া বলরামের নিকট ২০০ বস্তা অনির্দ্দিষ্ট তুলা বিক্রয় করিয়া সমর্পণ করিবার করার করেন। বলরামকে তুলা দেওয়া গেলে তাহা নমুনার সঙ্গে মিলে না। পরীক্ষা করিয়া দেখিবার জন্যে যুক্তিমতে যত সময় লাগে বলরাম তাহার অধিক কাল না রাখিলে তাহা ফিরিয়া দিতে পারিবেন।

(খ) বলরাম ময়দার নমুনা দেখিয়া আনন্দের স্থানে তাহার ২৫ বস্তা কিনিতে করার করেন। বলরামকে ময়দা দেওয়া গেলে তিনি তাহার মূল্য দিলেন। পরে বলরাম তাহা পরীক্ষা করিয়া ঐ ময়দা নমুনার সঙ্গে মিলে না দেখিয়া আনন্দকে হানিপূরণের দাওয়া করিবার মনস্থ জানাইলেন। পরে বলরাম ২ বস্তা ময়দা কোন কার্য্যে ব্যবহার করেন ও এক বস্তা বিক্রয় করেন। এমন সময়ে তিনি চুক্তি অসিদ্ধ করিয়া মূল্য ফিরিয়া পাইতে পারিবেন না। কিন্তু নির্ণয়ন ভঙ্গহেতুক তাঁহার যে হানি হইল আনন্দের স্থানে তাঁহার সেই হানিপূরণ পাইবার অধিকার আছে।

(গ) আনন্দের আজ্ঞামতে বলরাম তাহার নিমিত্ত দুই যোড়া যুতা প্রস্তুত করে। আনন্দের নিকট আনিয়া দিলে তাহা আনন্দের পায়ে হইল না। আনন্দ দুই যোড়া এক দিন রাখিয়া এক যোড়া পায়ে দিয়া কিঞ্চিৎ কাল ঘরে বেড়ায় আর এক যোড়া পরিয়া অনেক দূরে বেড়াইয়া আইলেন। এমন স্থলে তিনি প্রথম যোড়া অগ্রাহ্য করিতে পারেন কিন্তু দ্বিতীয় যোড়া তাহার রাখিতে হইবে কেবল সেই যোড়ার দোষে তাহার যে হানি হইয়া থাকে সেই হানিপূরণ পাইতে পারিবে।

### Miscellaneous.

বিবিধ বিষয়ের বিধি।

When buyer may refuse to accept if goods not ordered are sent with goods ordered.

**119.** When the seller sends to the buyer goods, not ordered, with goods ordered, the buyer may refuse to accept any of the goods so sent, if there is risk or trouble in separating the goods ordered from the goods not ordered.

যে দ্রব্যের আদেশ হয় নাই তাহা আদেশমত দ্রব্যের সঙ্গে পাঠান গেলে ক্রেতার তাহা গ্রাহ্য করিবার অসম্মতির কথা।

১১৯ ধারা। কোন দ্রব্য পাঠাইবার আদেশ হইলে যদি বিক্রেতা তাহার সহিত অনাদেশমত দ্রব্যও পাঠান, তবে আদেশমত ও আদেশ না করা ঐ২ দ্রব্য পৃথক করিলে ক্ষতির সম্ভাবনা কি ক্লেশ হইলে ক্রেতা তদ্রূপ প্রেরিত সমুদয় দ্রব্য গ্রাহ্য করিতে অসম্মত হইতে পারিবেন ইতি।

*Illustration.*

A orders of B specific articles of china. B sends these articles to A in a hamper, with other articles of china which had not been ordered. A may refuse to accept any of the goods sent.

উদাহরণ।

আমন্দ বলরামকে বিশেষ প্রকারের কাঁচের দ্রব্য পাঠাইতে আদেশ করেন। বলরাম ঝুড়িতে করিয়া ঐ কাঁচের দ্রব্য সহিত অন্য অনেক দ্রব্যও পাঠাইলেন। আমন্দ ঐ প্রেরিত সমস্ত দ্রব্য লইতে অস্বীকার করিতে পারিবেন।

Effect of wrongful refusal to accept.

**120.** If a buyer wrongfully reuses to accept the goods sold to him, this amounts to a breach of the contract of sale.

দ্রব্য গ্রহণ করিবার অন্যায়মত অসম্মতির ফলের কথা।

১২০ ধারা। যদি ক্রেতা আপনার নিকটে বিক্রীত কোন দ্রব্য গ্রাহ্য করিতে অন্যায়মতে অস্বীকার করেন, তবে তাহা বিক্রয়ের চুক্তিভঙ্গের তুল্য হয় ইতি।

Right of seller as to rescission on failure of buyer to pay price at time fixed.

**121.** When goods sold have been delivered to the buyer, the seller is not entitled to rescind the contract on the buyer's failing to pay the price at the time fixed, unless it was stipulated by the contract that he should be so entitled.

ক্রেতা অবধারিত সময়ে মূল্য না দিলে বিক্রেতার সেই বিক্রয় অসিদ্ধ করিবার অধিকারের কথা।

১২১ ধারা। বিক্রীত দ্রব্য ক্রেতাকে দেওয়া গেলে পর ক্রেতা নিরূপিত সময়ে ক্রীত দ্রব্যের মূল্য না দিলে বিক্রেতা সেই বিক্রয় অসিদ্ধ করিতে পারেন চুক্তিতে এই প্রকারের করার না থাকিলে ক্রেতার সেই মূল্য না দেওয়া প্রযুক্ত বিক্রেতার ঐ করার অসিদ্ধ করিবার অধিকার নাই ইতি।

Sale and transfer of lots sold by auction.

**122.** Where goods are sold by auction, there is a distinct and separate sale of the goods in each lot, by which the ownership thereof is transferred as each lot is knocked down.

নীলামে লাট বিক্রয় ও হস্তান্তর করিবার কথা।

১২২ ধারা। নীলামে দ্রব্য বিক্রয় হইলে, প্রত্যেক লাটে যত দ্রব্য ধরা যায় তাহার পৃথক ও স্বতন্ত্র বিক্রয় হইয়া থাকে ও প্রত্যেক লাটে যে ব্যক্তি উচ্চ মূল্য ডাকে তাহার নামে ঘা মারা গেলেই ঐ দ্রব্যের স্বামিত্ব তাহার প্রতি অর্পিত হয় ইতি।

Effect of use by seller of pretended biddings to raise price.

**123.** If, at a sale by auction, the seller makes use of pretended biddings to raise the price, the sale is voidable at the option of the buyer.

নীলামে মিথ্যা ডাকের দ্বারা বিক্রেতা মূল্য বৃদ্ধি করিবার উদ্যোগ করিলে তাহার ফলের কথা।

১২৩ ধারা। নীলামে দ্রব্য বিক্রয় কালে যদি বিক্রেতা ডাকের ছলনা করিয়া দ্রব্যের মূল্য বৃদ্ধি করে, তবে ক্রেতার ইচ্ছা হইলে সেই বিক্রয় অসিদ্ধ হইতে পারিবে ইতি।

---

## CHAPTER VIII.

### Of Indemnity and Guarantee.

## অষ্টম অধ্যায়।

### ক্ষতিনিষ্কৃতির ও প্রাতিভাব্যের বিধি।

Contract of 'indemnity' defined.

**124.** A contract by which one party promises to save the other from loss caused to him by the conduct of the promisor himself, or by the conduct of any other person, is called a contract of indemnity.

ক্ষতিনিষ্কৃতি এই শব্দের অর্থ।

১২৪ ধারা। কোন ব্যক্তির নিজ কার্য্য কি অন্যের কার্য্য দ্বারা অপর ব্যক্তির ক্ষতি হইলে তাঁহাকে ক্ষতি হইতে বাঁচাইব বলিয়া যে চুক্তি করা যায় তাহা ক্ষতিনিষ্কৃতির চুক্তি বলা যায়।

*Illustration.*

(*a*.) A contracts to indemnify B against the consequences of any proceedings which C may take against B in respect of a certain sum of 200 rupees. This is a contract of indemnity.

উদাহরণ।

(ক) চন্দ্র বলরামের নামে ২০০ শত টাকা মূল্যের মোকদ্দমাঘটিত কোন কার্য্য করিলে তাহার ফলে যদি বলরামের ক্ষতি হয়, তবে সেই ক্ষতিপূরণ করিব বলিয়া আনন্দ চুক্তি করেন। ইহা ক্ষতিনিষ্কৃতির চুক্তি।

**125.** The promisee in a contract of indemnity, acting within the scope of his authority, is entitled to recover from the promisor—

Rights and liabilities of indemnity-holder when sued.

১২৫ ধারা। ক্ষতিনিষ্কৃতির চুক্তিক্রমে যে ব্যক্তির নিকট অঙ্গীকার করা যায় তিনি আপনার ক্ষমতার মধ্যে কর্ম্ম করিলে অঙ্গীকারকারির স্থানে এই২ ক্ষতির শোধ পাইতে পারিবেন অর্থাৎ

যে ব্যক্তির নিকট ক্ষতিনিষ্কৃতির অঙ্গীকার করা যায় তাঁহার নামে নালিশ হইলে তাঁহার অধিকারের ও দায়ের কথা।

(1) all damages which he may be compelled to pay in any suit in respect of any matter to which the promise to indemnify applies;

(১) ক্ষতিনিষ্কৃতির অঙ্গীকার যে বিষয়ে খাটে এমত বিষয়ের কোন মোকদ্দমায় তাঁহার যে হানিপূরণ করিতে হইল তাহা ফিরিয়া পাইতে পারিবেন।

(2) all costs which he may be compelled to pay in any such suit if, in bringing or defending it, he did not contravene the orders of the promisor and acted as it would have been prudent for him to act in the absence of any contract of indemnity, or if the promisor authorized him to bring or defend the suit;

(২) উক্ত কোন মোকদ্দমা উপস্থিত করণে কিম্বা তাহার উত্তর দেওনে যদি অঙ্গীকারকারির আজ্ঞার বিপক্ষ কার্য্য না করিয়া থাকেন ও ক্ষতিনিষ্কৃতির চুক্তি না থাকিলে পরিণামদর্শিতাপূর্ব্বক তাঁহার যদ্রূপে কর্ম্ম করা উচিত হইত যদি তদ্রূপে কর্ম্ম করিয়া থাকেন কিম্বা যদি অঙ্গীকারকারী তাঁহাকে ঐ মোকদ্দমা উপস্থিত করিবার কি তাহার উত্তর দিবার অনুমতি দিয়া থাকেন, তবে সেই মোকদ্দমায় তাঁহার যত খরচা দিতে হয় তাহা ফিরিয়া পাইতে পারিবেন।

(3) all sums which he may have paid under the terms of any compromise of any such suit, if the compromise was not contrary to the orders of the promisor and was one which it would have been prudent for the promisee to make in the absence of any contract of indemnity, or if the promisor authorized him to compromise the suit.

(৩) উক্ত মোকদ্দমায় রাজীনামা হইলে যদি সেই রাজীনামা অঙ্গীকারকারির আজ্ঞার বিপক্ষ না হয়, এবং ক্ষতিনিষ্কৃতির কোন চুক্তি না থাকিলে যদি পরিণামদর্শিতাপূর্ব্বক কর্ম্ম করিলে তাঁহার সেই রাজীনামা করা উচিত হইত কিম্বা যদি অঙ্গীকারকারী তাঁহাকে মোকদ্দমার রাজীনামা করিবার অনুমতি দিয়া থাকেন, তবে সেই রাজীনামার নিয়মমতে তিনি যত টাকা দিলেন তত টাকা ফিরিয়া পাইতে পারিবেন ইতি।

**126.** A contract of guarantee is a contract to perform the promise, or discharge the liability, of a third person in case of his default. The person who gives the guarantee is called the surety, the person, in respect of whose default the guarantee is given, is called the principal debtor, and the person to whom the guarantee is given is called the creditor. A guarantee may be either oral or written.

Contract of 'guarantee,' 'surety,' 'principal debtor,' and 'creditor.'

১২৬ ধারা। অন্যের অঙ্গীকারমতে কর্ম্ম করিবার কিম্বা তাঁহার স্বীকৃত দায় শোধ করিবার ত্রুটি হইলে আমি সেই কর্ম্ম করিব কি সেই দায় শোধ করিব বলিয়া তৃতীয় ব্যক্তি যে চুক্তি করেন তাহা প্রাতিভাব্যের চুক্তি। যে ব্যক্তি প্রাতিভাব্য দেন তিনি প্রতিভূ। যে ব্যক্তির ত্রুটির সম্ভাবনাহেতুক প্রাতিভাব্য দেওয়া যায় তাঁহাকে মুখ্য ঋণী ও যাঁহাকে প্রাতিভাব্য দেওয়া যায় তাঁহাকে উত্তমর্ণ বলা যায়। প্রাতিভাব্য বাচনিক কিম্বা লিখিত হইতে পারিবে ইতি।

প্রাতিভাব্য, প্রতিভূ, মুখ্য ঋণী, ও উত্তমর্ণ এই সকল শব্দের অর্থ।

**127.** Anything done, or any promise made, for the benefit of the principal debtor, may be a sufficient consideration to the surety for giving the guarantee.

Consideration for guarantee.

১২৭ ধারা। মুখ্য ঋণির উপকারার্থে যে কার্য্য করা যায় কিম্বা যে অঙ্গীকার করা যায়, তাহা প্রতিভূর প্রাতিভাব্য দানের বিশিষ্টরূপ প্রবৃত্তি হইতে পারে ইতি।

প্রাতিভাব্যের প্রবৃত্তির কথা।

*Illustrations.*

(*a*.) B requests A to sell and deliver to him goods on credit. A agrees to do so, provided C will guarantee the payment of the price of the goods. C promises to guarantee the payment in consideration of A's promise to deliver the goods. This is a sufficient consideration for C's promise.

উদাহরণ।

(ক) বলরাম আনন্দের স্থানে ধারে কএক দ্রব্য ক্রয় করিয়া লইতে চাহেন। আনন্দ কহেন যে চন্দ্র সেই দ্রব্যের মূল্যের প্রতিভূ হইলে দিব। চন্দ্র কহেন যে, আনন্দ সেই দ্রব্য দিতে অঙ্গীকার করিলে আমি প্রতিভূ হইব। ইহাই চন্দ্রের অঙ্গীকারের বিশিষ্টরূপ প্রবৃত্তি।

(*b.*) A sells and delivers goods to B. C afterwards requests A to forbear to sue B for the debt for a year, and promises that, if he does so, C will pay for them in default of payment by B. A agrees to forbear as requested. This is a sufficient consideration for C's promise.

(*c.*) A sells and delivers goods to B. C afterwards without consideration, agrees to pay for them in default of B. The agreement is void.

Surety's liability.

**128.** The liability of the surety is co-extensive with that of the principal debtor, unless it is otherwise provided by the contract.

*Illustration.*

A guarantees to B the payment of a bill of exchange by C, the acceptor. The bill is dishonoured by C. A is liable, not only for the amount of the bill, but also for any interest and charges which may have become due on it.

Continuing guarantee.

**129.** A guarantee which extends to a series of transactions, is called a continuing guarantee.

*Illustrations.*

(*a.*) A, in consideration that B will employ C in collecting the rents of B's zamíndárí, promises B to be responsible, to the amount of 5,000 rupees, for the due collection and payment by C of those rents. This is a continuing guarantee.

(*b.*) A guarantees payment to B, a tea-dealer, to the amount of £100, for any tea he may from time to time supply to C. B supplies C with tea to above the value of £100, and C pays B for it. Afterwards B supplies C with tea to the value of £200. C fails to pay. The guarantee given by A was a continuing guarantee, and he is accordingly liable to B to the extent of £100.

(*c.*) A guarantees payment to B of the price of five sacks of flour to be delivered by B to C and to be paid for in a month. B delivers five sacks to C. C pays for them. Afterwards B delivers four sacks to C, which C does not pay for. The guarantee given by A was not a continuing guarantee, and accordingly he is not liable for the price of the four sacks.

Revocation of continuing guarantee.

**130.** A continuing guarantee may at any time be revoked by the surety, as to future transactions, by notice to the creditor.

*Illustrations.*

(*a.*) A, in consideration of B's discounting, at A's request, bills of exchange for C, guarantees to B for twelve months the due payment of all such bills to the extent of 5,000 rupees. B discounts bills for C to the extent of 2,000 rupees. Afterwards, at the end of three months, A revokes the guarantee. This revocation discharges A from

(খ) আনন্দ বলরামের নিকট কএক দ্রব্য বিক্রয় করিয়া দেন। পরে চন্দ্র তাঁহাকে বলিলেন যে আপনি সেই ঋণের জন্যে বলরামের নামে এক বৎসর পর্য্যন্ত নালিশ করিতে ক্ষান্ত থাকুন। ইহার মধ্যে বলরাম ঐ টাকা না দিলে আমি দিব। আনন্দ সেই আদেশমতে নালিশ করিলেন না। ইহাই চন্দ্রের অঙ্গীকারের বিশিষ্ট প্রবৃত্তি।

(গ) আনন্দ বলরামের নিকট কএক দ্রব্য বিক্রয় করিয়া দিলেন। পরে চন্দ্র বিনা প্রবৃত্তিতে বলেন যে বলরাম ঐ টাকা না দিলে আমি দিব। ঐ করার অসিদ্ধ।

প্রতিভূর দায়ের কথা।

১২৮ ধারা। চুক্তিপত্রে প্রকারান্তরের বিধান না থাকিলে প্রতিভূর দায় মুখ্য ঋণীর দায়ের সমতুল্য ইতি।

উদাহরণ।

চন্দ্র হুণ্ডী সাকরাইয়া দিলেন এবং আনন্দ বলরামের নিকট সেই হুণ্ডীর টাকা পাইবার প্রতিভূ হন। পরে চন্দ্র সেই হুণ্ডী অগ্রাহ্য করিলেন। এমন স্থলে আনন্দ সেই হুণ্ডীর টাকার দায়ী এবং তাহার উপর যে সুদ ও খরচা পাওনা হয় তাহারও দায়ী হন।

চির প্রাতিভাব্যের কথা।

১২৯ ধারা। প্রাতিভাব্য ক্রমিক ব্যাপারশ্রেণীর প্রতি বর্ত্তিলে তাহা চির প্রাতিভাব্য বলা যায় ইতি।

উদাহরণ।

(ক) বলরাম আপন জমিদারীর খাজনা আদায়ের জন্যে চন্দ্রকে নিযুক্ত করেন আনন্দ এই প্রার্থনা করিয়া অঙ্গীকার করিলেন যে চন্দ্র ঐ খাজনা উপযুক্তরূপে আদায় করিয়া দিবেন এই বিষয়ে আমি পাঁচ হাজার টাকা পর্য্যন্ত দায়ী থাকিলাম এই প্রাতিভাব্য চির প্রাতিভাব্য।

(খ) বলরাম চা ব্যবসায়ী। আনন্দ তাঁহাকে কহেন আপনি চন্দ্রকে সময়েং যে চা দিবেন আমি ১০০০৲ টাকা-পর্য্যন্ত তাহার মূল্যের দায়ী। বলরাম চন্দ্রকে সহস্র টাকার অধিক মূল্যের চা দিলে চন্দ্র বলরামকে তাহার মূল্য দিলেন। তাহার পর বলরাম চন্দ্রকে দুই হাজার টাকা মূল্যের চা দেন কিন্তু চন্দ্র সেই টাকা দিলেন না। আনন্দ যে প্রাতিভাব্য দিয়াছিলেন তাহা চিরপ্রাতিভাব্য, অতএব তিনি বলরামের নিকট সহস্র টাকা পর্য্যন্ত দায়ী আছেন।

(গ) আনন্দ বলরামের নিকট এই অঙ্গীকার করেন যে আপনি চন্দ্রকে পাঁচ বস্তা ময়দা দিলে আমি এক মাসের মধ্যে তাহার মূল্য দিবার প্রতিভূ হইলাম বলরাম চন্দ্রকে সেই পাঁচ বস্তা দিলে চন্দ্র তাহার মূল্য দিলেন, তাহার পর বলরাম চন্দ্রকে আর চারি বস্তা দেন কিন্তু চন্দ্র তাহার মূল্য দিলেন না। উক্ত স্থলে আনন্দ যে প্রাতিভাব্য দিয়াছিলেন তাহা চিরপ্রাতিভাব্য নয় অতএব তিনি ঐ চারি বস্তার মূল্যের দায়ী নহেন।

চির প্রাতিভাব্য রহিত করিবার কথা।

১৩০ ধারা। প্রতিভূ কোন সময়ে উত্তমর্ণকে সংবাদ দিয়া ভাবি ব্যাপার বিষয়ে চিরপ্রাতিভাব্য রহিত করিতে পারিবেন ইতি।

উদাহরণ।

(ক) আনন্দ বলরামের নিকট কহেন আপনি যদি চন্দ্রের নিমিত্তে হুণ্ডীর উপর ডিস্‌কৌণ্ট লইয়া তাহার টাকা দেন, তবে আমি সেই সকল হুণ্ডীর টাকা দিবার বিষয়ে বারো মাসপর্য্যন্ত পাঁচ হাজার টাকার জামিনে প্রতিভূ হইব। তদনুসারে বলরাম চন্দ্রের দুই হাজার টাকার হুণ্ডীর উপর ডিস্‌কৌণ্ট লইয়া তাহার টাকা দেন। তিন মাস

all liability to B for any subsequent discount. But A is liable to B for the 2,000 rupees, on default of C.

(*b.*) A guarantees to B, to the extent of 10,000 rupees, that C shall pay all the bills that B shall draw upon him. B draws upon C. C accepts the bill. A gives notice of revocation. C dishonours the bill at maturity. A is liable upon his guarantee.

Revocation of continuing guarantee by surety's death.

**131.** The death of the surety operates, in the absence of any contract to the contrary, as a revocation of a continuing guarantee, so far as regards future transactions.

Liability of two persons primarily liable, not affected by a private arrangement between them as to suretyship.

**132.** Where two persons contract with a third person to undertake a certain liability, and also contract with each other that one of them shall be liable only on the default of the other, the third person not being a party to such contract, the liability of each of such two persons to the third person under the first contract is not affected by the existence of the second contract, although such third person may have been aware of its existence.

*Illustration.*

A and B make a joint and several promissory note to C. A makes it, in fact, as surety for B, and C knows this at the time when the note is made. The fact that A, to the knowledge of C, made the note as surety for B, is no answer to a suit by C against A upon the note.

Discharge of surety by variance in terms of contract.

**133.** Any variance, made without the surety's consent, in the terms of the contract between the principal and the creditor, discharges the surety as to transactions subsequent to the variance.

*Illustrations.*

(*a.*) A becomes surety to C for B's conduct as a manager in C's bank. Afterwards, B and C contract, without A's consent, that B's salary shall be raised, and that he shall become liable for one-fourth of the losses on over-drafts. B allows a customer to overdraw, and the bank loses a sum of money. A is discharged from his suretyship by the variance made without his consent, and is not liable to make good this loss.

(*b.*) A guarantees C against the misconduct of B in an office to which B is appointed by C, and of which the duties

গত হইলে আনন্দ সেই প্রতিভাব্য রহিত করিলেন, তৎপরে বলরাম চন্দ্রের যে কোন হুণ্ডীর ডিসকৌণ্ট করেন আনন্দ তাহার দায়ী হইবেন না কিন্তু যদি চন্দ্র উক্ত দুই হাজার টাকা না দেন, তবে আনন্দ তাহার জন্যে বলরামের নিকটে দায়ী।

(খ) বলরাম চন্দ্রের উপর যত হুণ্ডী দেন চন্দ্র তাহার টাকা দিবেন আনন্দ এই বিষয়ে বলরামের নিকট দশ হাজার টাকা পর্য্যন্ত প্রতিভূ হইলেন। বলরাম চন্দ্রের নামে হুণ্ডী দেন। চন্দ্র সেই হুণ্ডী সাকরাইয়া দিলেন। তৎপরে আনন্দ ঐ প্রতিভাব্য রহিত হওয়ার সংবাদ দেন। হুণ্ডীর মিয়াদ পূর্ণ হইলে চন্দ্র টাকা দেন না। এই স্থলে আনন্দ প্রতিভাব্যক্রমে দায়ী আছেন।

প্রতিভূর মৃত্যুর দ্বারা চির প্রতিভাব্য রহিত হইবার কথা।

১৩১ ধারা। যদি প্রকারান্তরের চুক্তি না হইয়া থাকে তবে প্রতিভূর মৃত্যুর দ্বারা ভাবি ব্যাপার সম্পর্কে চির প্রতিভাব্য রহিত হয় ইতি।

দুই ব্যক্তি প্রধানরূপে দায়ী হইলে প্রতিভাব্য বিষয়ে তাঁহারদের মধ্যে কোন নিয়ম থাকিলেও দায়ের ব্যতিক্রম না হইবার কথা।

১৩২ ধারা। দুই ব্যক্তি তৃতীয় কোন ব্যক্তির নিকট দায় স্বীকার করিবার চুক্তি করেন এবং সেই দুই ব্যক্তি পরস্পর এই চুক্তি করেন যে তাঁহারদের মধ্যে একের ত্রুটি না হইলে অন্য ব্যক্তি দায়ী হইবেন না। উক্ত তৃতীয় ব্যক্তি সেই চুক্তির ভাগী নহেন কিন্তু সেই চুক্তি হইয়াছে ইহা জানেন। এই স্থলে ঐ দ্বিতীয় চুক্তি থাকিলেও প্রথম চুক্তিমতে ঐ তৃতীয় ব্যক্তির নিকট ঐ দুই ব্যক্তির দায়ের ব্যতিক্রম হয় না ইতি।

উদাহরণ।

আনন্দ ও বলরাম একত্রে ও স্বতন্ত্রে চন্দ্রের নিকট খত লিখিয়া দেন। বস্তুতঃ আনন্দ বলরামের প্রতিভূ হইয়া তাহা করিলেন এবং সেই পত্র করণ সময়ে চন্দ্র ইহা জানিতেন পরে চন্দ্র ঐ খতের উপর আনন্দের নামে নালিশ করিলে আনন্দ এই উত্তর দেন যে আমি বলরামের প্রতিভূ হইয়া তাহা করিলাম চন্দ্রও তাহা জানিতেন এই কথা গ্রাহ্য নহে।

চুক্তির নিয়ম মতান্তর হইলে প্রতিভূর মুক্তির কথা।

১৩৩ ধারা। মুখ্য ঋণির ও উত্তমর্ণের মধ্যে যে চুক্তি ছিল প্রতিভূর সম্মতিভিন্ন সেই চুক্তির নিয়মের কোন অংশের পরিবর্ত্তন হইলে সেই পরিবর্ত্তনের পর যে ব্যাপার হয় প্রতিভূ তাহাহইতে মুক্ত হন ইতি।

উদাহরণ।

(ক) বলরাম চন্দ্রের ব্যাঙ্কের অধ্যক্ষ হইলে সদাচরণ করিবেন আনন্দ এই বিষয়ে চন্দ্রের নিকট প্রতিভূ হইলেন। পরে আনন্দের সম্মতিভিন্ন বলরামের ও চন্দ্রের মধ্যে এই নিয়ম হইল যে বলরামের বেতন বৃদ্ধি করিয়া দেওয়া যাইবে এবং কোন ব্যক্তির খাতামতে ব্যাঙ্কে তাঁহার যত টাকা থাকে তিনি তদধিক টাকার চ্যাক দিলে যদি টাকার হানি হয়, তবে বলরাম তাহার চতুর্থাংশের দায়ী হইবেন। ঐ ব্যাঙ্কে কোন ব্যক্তির যত টাকা থাকে বলরাম তাঁহাকে তদধিক লইতে অনুমতি দিলে ব্যাঙ্কের অনেক ক্ষতি হইল। এমত স্থলে আনন্দের অনুমতিভিন্ন নিয়মের পরিবর্ত্তন হওয়াতে তিনি প্রতিভূপদহইতে মুক্ত হন ও ঐ ক্ষতিপূরণ করিবার দায়ী নহেন।

(খ) ব্যবস্থা প্রণেতাদের আইনে কোন পদসংক্রান্ত কর্ত্তব্য কর্ম্ম নির্দ্দিষ্ট হইলে চন্দ্র বলরামকে সেই পদে নিযুক্ত

are defined by an Act of the Legislature. By a subsequent Act, the nature of the office is materially altered. Afterwards, B misconducts himself. A is discharged by the change from future liability under his guarantee, though the misconduct of B is in respect of a duty not affected by the later Act.

করিলে বলরাম [illegible] চন্দ্রের নিকট এই বিষয়ের প্রতিভূ হইলেন। পশ্চাৎ কোন আইনদ্বারা ঐ পদ সংক্রান্ত কর্মের গুরুতর পরিবর্তন হইল। পরে বলরাম অসদাচার করেন। এমত স্থলে আমনের প্রতিভাব্যক্রমে যে দায় ছিল, আইন পরিবর্ত হওয়াতে তিনি উত্তরকালীন সেই দায় হইতে মুক্ত হইবেন। যদ্যপি যে কর্মের বিষয়ে বলরামের অসদাচার হইল যদিও শেষোক্ত আইনের সহিত তাহার সম্পর্ক না থাকে তথাপি আমন মুক্ত হইবেন।

(c.) C agrees to appoint B as his clerk to sell goods at a yearly salary, upon A's becoming surety to C for B's duly accounting for monies received by him as such clerk. Afterwards, without A's knowledge or consent, C and B agree that B should be paid by a commission on the goods sold by him and not by a fixed salary. A is not liable for subsequent misconduct of B.

(গ) চন্দ্র বলরামকে বার্ষিক বেতন দিয়া মাল বিক্রয় করিবার জন্যে কেরাণীর পদে নিযুক্ত করিলে তাঁহার হাতে যত টাকা আইসে বলরাম তাহার হিসাব নিয়মিতরূপে দিবেন আমন চন্দ্রের নিকট ইহার প্রতিভূ হন। পরে আমনের অজ্ঞাতসারে ও সম্মতিভিন্ন চন্দ্রের ও বলরামের মধ্যে এই নিয়ম হইয়াছিল যে, বলরামের নির্দ্ধারিত বেতন রহিত হইবে ও তৎপরিবর্তে তিনি যত মাল বিক্রয় করেন তাহার উপর কমিশ্যন পাইবেন। তৎপরে যদি বলরাম অসদাচার করেন, তবে আমন তাহার দায়ী হইবেন না।

(d.) A gives to C a continuing guarantee to the extent of 3,000 rupees for any oil supplied by C to B on credit. Afterwards B becomes embarrassed, and, without the knowledge of A, B and C contract that C shall continue to supply B with oil for ready money, and that the payments shall be applied to the then existing debts between B and C. A is not liable on his guarantee for any goods supplied after this new arrangement.

(ঘ) চন্দ্র বলরামকে ধারওয়াতে যত তৈল দেন আমন তাহার মূল্যের জন্যে চন্দ্রের নিকট তিন হাজার টাকাপর্য্যন্ত চির প্রতিভূ হইলেন। তৎপরে বলরামের অত্যন্ত কষ্ট হওয়াতে বলরামের ও চন্দ্রের মধ্যে এই নিয়ম হইল যে চন্দ্র নগদ টাকা লইয়া বলরামকে তৈল দিতে থাকিবেন এইরূপে যে টাকা দেওয়া যায় তাহ হইতে চন্দ্রের নিকট তাঁহার ঋণ শোধ হইবে। কিন্তু আমন তাহা জানিতেন না। এই নূতন নিয়ম হইলে পর বলরামকে যে কোন দ্রব্য দেওয়া যায় আমন স্বীয় প্রাতিভাব্যপ্রযুক্ত দায়ী হইবেন না।

(e.) C contracts to lend B 5,000 rupees on the first March. A guarantees repayment. C pays the 5,000 rupees to B on the first January. A is discharged from his liability, as the contract has been varied, inasmuch as C might sue B for the money before the first of March.

(ঙ) চন্দ্র মার্চ মাসের ১ তারিখে বলরামকে ৫০০০৲ টাকা কর্জ দিতে চুক্তি করেন। আমন ঐ টাকা ফিরিয়া দিবার প্রতিভূ হইলেন। চন্দ্র জানুআরি মাসের ১ তারিখে বলরামকে ঐ ৫০০০৲ টাকা দেন, এই স্থলে চুক্তি পরিবর্তন হওয়াতে চন্দ্র মার্চ মাসের ১ তারিখের পুর্ব্বে বলরামের নামে ঐ টাকার নিমিত্ত নালিশ করিতেও পারিবেন। অতএব আমন সেই দায়হইতে মুক্ত হইলেন।

**Discharge of surety by release or discharge of principal debtor.**

**134.** The surety is discharged by any contract between the creditor and the principal debtor, by which the principal debtor is released, or by any act or omission of the creditor, the legal consequence of which is the discharge of the principal debtor.

**ক্ষমা করণ দ্বারা কিম্বা মুখ্য ঋণির মুক্ত হওনদ্বারা প্রতিভূর মুক্তির কথা।**

১৩৪ ধারা। উত্তমর্ণের ও মুখ্য ঋণির মধ্যে কোন চুক্তি হইয়া যদি তদ্দ্বারা মুখ্য ঋণী ক্ষমা পান, কিম্বা যদি উত্তমর্ণের কোন ক্রিয়ার কি ত্রুটির আইনঅনুযায়ি ফলস্বরূপে মুখ্য ঋণী মুক্ত হন, তবে সেই চুক্তির কি ক্রিয়ার কি ত্রুটিরদ্বারা প্রতিভূ মুক্ত হন ইতি।

*Illustrations.*

উদাহরণ।

(a.) A gives a guarantee to C for goods to be supplied by C to B. C supplies goods to B, and afterwards B becomes embarrassed and contracts with his creditors (including C) to assign to them his property in consideration of their releasing him from their demands. Here B is released from his debt by the contract with C, and A is discharged from his suretyship.

(ক) চন্দ্র বলরামকে যেং দ্রব্য দিবেন, আমন তজ্জন্য চন্দ্রকে প্রাতিভাব্য দেন। চন্দ্র বলরামকে সেই২ দ্রব্য দিলেন। পরে বলরামের অত্যন্ত কষ্ট হওয়াতে তিনি চন্দ্রকেও লইয়া সকল উত্তমর্ণের সহিত এই নিয়ম করিলেন যে, আমি নিজের সমুদয় সম্পত্তি তোমাদের হস্তে অর্পণ করিব, আমার নামে তোমাদের যাহা পাওনা থাকে তাহাহইতে আমাকে মুক্তি দেও। এমত স্থলে চন্দ্রের সহিত উক্ত চুক্তি হইয়া বলরামের যে ঋণ হয় তিনি সেই ঋণহইতে মুক্ত হইলেন। আমনও প্রতিভূ পদহইতে মুক্ত হইলেন।

(b.) A contracts with B to grow a crop of indigo on A's land and to deliver it to B at a fixed rate, and C guarantees A's performance of this contract. B diverts a stream of water which is necessary for the irrigation of A's land, and thereby prevents him from raising the indigo. C is no longer liable on his guarantee.

(খ) আমন বলরামের নিকট এই অঙ্গীকার করিলেন আমি আপন জমীতে নীল উৎপন্ন করিয়া নির্দ্দিষ্ট মূল্যে আপনাকে দিব। ও সেই কার্য্য নিষ্পাদন হওন বিষয়ে চন্দ্র আমনের প্রতিভূ হইলেন। যে জলস্রোত হইতে আমনের ভূমিতে জল সেঁচাইয়া দেওয়া যায় বলরাম সেই স্রোত অন্য দিগে ফিরাইলে আমনের ঐ নীল উৎপন্ন করিবার বাধা হইল। চন্দ্র স্বীয় প্রাতিভাব্য হেতুক আর দায়ী নহেন।

(c). A contracts with B for a fixed price to build a house for B within a stipulated time, B supplying the necessary timber. C guarantees A's performance of the contract. B omits to supply the timber. C is discharged from his suretyship.

(গ) আনন্দ বলরামের নিকট এই অঙ্গীকার করিলেন যে আমি অবধারিত এত টাকা লইয়া নির্দিষ্ট কালের মধ্যে আপনকার ঘর নির্ম্মাণ করিয়া দিব, কিন্তু কড়িকাঠ আপনার দিতে হইবে। আনন্দের সেই চুক্তি সাধন করিবার বিষয়ে চন্দ্র তাঁহার প্রতিভূ হইলেন। বলরাম কড়িকাঠ দিলেন না। চন্দ্র প্রাতিভাব্যহইতে মুক্ত হইলেন।

Discharge of surety when creditor compounds with, gives time to, or agrees not to sue principal debtor.

**135.** A contract between the creditor and the principal debtor, by which the creditor makes a composition with, or promises to give time to, or not to sue, the principal debtor, discharges the surety, unless the surety assents to such contract.

উত্তমর্ণ মুখ্য ঋণির সঙ্গে রফা করিলে কিম্বা তাঁহাকে সময় দিলে কি তাঁহার নামে নালিশ না করিতে অঙ্গীকার করিলে প্রতিভূর মুক্তির কথা।

১৩৫ ধারা। উত্তমর্ণের ও মুখ্য ঋণির মধ্যে চুক্তি হইয়া যদি তদ্দ্বারা উত্তমর্ণ ঐ মুখ্য ঋণির সহিত রফা করেন, কিম্বা তাঁহাকে সময় দিতে, কি তাঁহার নামে নালিশ না করিতে অঙ্গীকার করেন, এমন স্থলে প্রতিভূর সম্মতিতে ঐ চুক্তি না হইলে প্রতিভূ সেই চুক্তি দ্বারা মুক্ত হন ইতি।

Surety not discharged when agreement made with a third person to give time to principal debtor.

**136.** Where a contract to give time to the principal debtor is made by the creditor with a third person, and not with the principal debtor, the surety is not discharged.

*Illustration.*

C, the holder of an overdue bill of exchange drawn by A as surety for B, and accepted by B, contracts with M to give time to B. A is not discharged.

তৃতীয় ব্যক্তির নিকটে মুখ্য ঋণিকে সময় দিবার প্রতিজ্ঞা করা গেলে প্রতিভূর মুক্ত না হওয়ার কথা।

১৩৬ ধারা। যদি উত্তমর্ণ মুখ্য ঋণির নিকটে সময় দিবার চুক্তি না করিয়া অপর ব্যক্তির নিকটে করেন, তবে প্রতিভূ মুক্ত হন না ইতি।

উদাহরণ।

আনন্দ বলরামের প্রতিভূ হইয়া চন্দ্রকে বলরামের নামে হুণ্ডী দেন। বলরাম তাহা সাক্ষরিয়া দিলেন। সেই হুণ্ডীর মিয়াদ গত হইলেও চন্দ্র তাহার টাকা আদায় না করিয়া মনমোহনের নিকট বলরামকে সময় দিবার অঙ্গীকার করিলেন। আনন্দ মুক্ত হইলেন না।

Creditor's forbearance to sue does not discharge surety.

**137.** Mere forbearance on the part of the creditor to sue the principal debtor, or to enforce any other remedy against him, does not, in the absence of any provision in the guarantee to the contrary, discharge the surety.

*Illustration.*

B owes to C a debt guaranteed by A. The debt becomes payable. C does not sue B for a year after the debt has become payable. A is not discharged from his suretyship.

উত্তমর্ণ নালিশ করিতে নিরস্ত হইলেও প্রতিভূর মুক্ত না হওয়ার কথা।

১৩৭ ধারা। যদি উত্তমর্ণ কেবল ক্ষমাগুণে মুখ্য ঋণির নামে নালিশ করিতে কিম্বা অন্য উপায় প্রবল করিতে ক্ষান্ত হন, তবে প্রতিভূপত্রে তদ্বিপক্ষ নিয়ম না থাকিলে প্রতিভূ তাঁহার সেই ক্ষান্তিহেতুক মুক্ত হন না ইতি।

উদাহরণ।

বলরাম চন্দ্রের টাকা ধারেন। আনন্দ তাহার প্রতিভূ। ঐ ঋণ পরিশোধ করিবার সময় গত হইলেও চন্দ্র এক বৎসর পর্য্যন্ত বলরামের নামে নালিশ করিলেন না। আনন্দ প্রতিভূ পদহইতে মুক্ত হইলেন না।

Release of one co-surety does not discharge others.

**138.** Where there are co-sureties, a release by the creditor of one of them does not discharge the others; neither does it free the surety so released from his responsibility to the other sureties.

অনেক প্রতিভূর মধ্যে এক জন মুক্ত হইলেও অন্যদের মুক্ত না হওয়ার কথা।

১৩৮ ধারা। যদি দুই কি তদধিক জন একত্র প্রতিভূ হন, তবে উত্তমর্ণ এক জনকে মুক্ত করিলে অন্যেরা মুক্ত হন না এবং সহপ্রতিভূর নিকটে সেই ব্যক্তির যে দায় আছে তিনি তদ্দ্বারা তাহাহইতে মুক্ত হন না ইতি।

Discharge of surety by creditor's act or omission impairing surety's eventual remedy.

**139.** If the creditor does any act which is inconsistent with the rights of the surety, or omits to do any act which his duty to the surety requires him to do, and the eventual remedy of the surety himself against the principal debtor is thereby impaired, the surety is discharged.

উত্তমর্ণের ক্রিয়া কি ক্রটিদ্বারা প্রতিভূর ভাবিপ্রতিকার পাইবার উপায়ের হানি হইলে ঐ প্রতিভূর মুক্তির কথা।

১৩৯ ধারা। উত্তমর্ণ প্রতিভূর অধিকারের অসঙ্গত কোন ক্রিয়া করাতে কিম্বা প্রতিভূর পক্ষে কর্ত্তব্য বলিয়া তাঁহার যে কার্য্য করা উচিত তাহা না করাতে যদি মুখ্য ঋণির স্থানে প্রতিভূর প্রতিকার পাইবার উপায়ের হানি হয়, তবে প্রতিভূ মুক্ত হন ইতি।

*Illustrations.*

(*a.*) B contracts to build a ship for C for a given sum, to be paid by instalments as the work reaches certain stages. A becomes surety to C for B's due performance of the contract. C, without the knowledge of A, prepays to B the last two instalments. A is discharged by this prepayment.

উদাহরণ।

(ক) বলরাম চন্দ্রের নিমিত্তে নির্দ্দিষ্ট মূল্যে এক খান জাহাজ নির্ম্মাণ করিতে প্রতিজ্ঞা করিলেন, এবং জাহাজের কোনং অংশ প্রস্তুত হইতেং ঐ মূল্য কিস্তি করিয়া ক্রমেং দেওয়া যাইবে। বলরাম ঐ প্রতিজ্ঞামতে উপযুক্তরূপে কার্য্য সাধন করিবেন, এই বিষয়ে আনন্দ তাঁহার প্রতিভূ হইলেন। আনন্দের অজ্ঞাতসারে চন্দ্র বলরামকে শেষ দুই কিস্তির টাকা অগ্রিম দেন। তাঁহার সেই টাকা দেওনদ্বারা আনন্দ মুক্ত হইলেন।

(*b.*) C lends money to B on the security of a joint and several promissory note made in C's favour by B and by A as surety for B, together with a bill of sale of B's furniture, which gives power to C to sell the furniture, and apply the proceeds in discharge of the note. Subsequently C sells the furniture, but, owing to his misconduct and wilful negligence only a small price is realized. A is discharged from liability on the note.

(খ) বলরাম ও তাঁহার প্রতিভূ আনন্দ একত্রে ও স্বতন্ত্রে চন্দ্রের নামে টাকা দিবার খৎ ও বলরামের দ্রব্য সামগ্রীর বিক্রয়পত্র লিখিয়া দেওয়া গেলে চন্দ্র সেই প্রতিভূ পাইয়া বলরামকে ঋণ দিলেন। সেই বিক্রয়পত্রের মর্ম্ম এই চন্দ্র ঐ দ্রব্য সামগ্রী বিক্রয় করিয়া ঐ খতের টাকা লইতে পারিবেন। পরে চন্দ্র ঐ দ্রব্য সামগ্রী বিক্রয় করিলেন, কিন্তু তাঁহার অসদাচরণ ও ইচ্ছাপূর্ব্বক শৈথিল্য দ্বারা ঐ দ্রব্যের অতি অল্প মূল্য পাওয়া গেল। ইহাতে ঐ খৎক্রমে যে দায় থাকে আনন্দ তাহাহইতে মুক্ত হইলেন।

(*c.*) A puts M as apprentice to B, and gives a guarantee to B for M's fidelity. B promises on his part that he will, at least once a month, see M make up the cash. B omits to see this done as promised, and M embezzles. A is not liable to B on his guarantee.

(গ) বলরামের স্থানে কর্ম্ম শিক্ষা করিবার জন্যে আনন্দ তাঁহার নিকটে মদনকে রাখিয়া মদনের বিশ্বস্ততা জন্যে বলরামকে প্রতিজ্ঞাপত্র দিলেন। বলরামও আপনি অঙ্গীকার করিলেন যে মদন ন্যূনকল্পে এক মাসের মধ্যে সমুদয় টাকা গণিয়া দেন আমিই এই বিষয় দেখিব। বলরাম অঙ্গীকারমতে তাহা করিলেন না ও মদন তহবীল ভঙ্গ করিলেন। আনন্দ স্বীয় প্রতিজ্ঞাক্রমে বলরামের নিকট দায়ী নহেন।

**140.** Where a guaranteed debt has become due, or default of the principal debtor to perform a guaranteed duty has taken place, the surety, upon payment or performance of all that he is liable for, is invested with all the rights which the creditor had against the principal debtor.

Rights of surety on payment or performance.

১৪০ ধারা। যে ঋণের প্রতিজ্ঞাপত্র দেওয়া গেল সেই ঋণ পাওনা হইলে, কিম্বা যে কর্ম্ম সাধনের জন্যে প্রতিজ্ঞাপত্র দেওয়া গেল মুখ্য ঋণির সেই কর্ম্ম সাধন করিবার ত্রুটি হইলে, প্রতিভূ যে ঋণের জন্যে ও যে সকল কর্ম্ম সম্পাদনের জন্যে দায়ী ছিলেন যদি আপনি সেই ঋণ শোধ কি সেই কর্ম্ম সম্পাদন করেন, তবে মুখ্য ঋণির বিপক্ষে উত্তমর্ণের যে অধিকার ছিল, প্রতিভূর প্রতি সেই সমুদয় অধিকার বর্ত্তিবে ইতি।

ঋণশোধ হইলে কি কর্ম্ম সাধন হইলে প্রতিভূর অধিকারের কথা।

**141.** A surety is entitled to the benefit of every security, which the creditor has against the principal debtor at the time when the contract of suretyship is entered into, whether the surety knows of the existence of such security or not; and if the creditor loses, or, without the consent of the surety, parts with such security, the surety is discharged to the extent of the value of the security.

Surety's right to benefit of creditor's securities.

১৪১ ধারা। যে সময়ে চুক্তি করা যায় সেই সময়ে মুখ্য ঋণির দ্বারা ক্ষতি না হইবার জন্যে উত্তমর্ণ যেং প্রতিজ্ঞাপত্র পাইয়াছেন, প্রতিভূ সেই সকলের কথা জ্ঞাত হউন বা না হউন, সেই প্রতিজ্ঞাপত্রদ্বারা উপকার সম্ভাবনা হইলে প্রতিভূর তাহা পাইবার অধিকার আছে। যদি উত্তমর্ণ ঐ প্রতিজ্ঞাপত্র হারাইয়া ফেলেন কিম্বা প্রতিভূর অনুমতি বিনা তাহা ত্যাগ করেন, তবে ঐ প্রতিজ্ঞাপত্রের যত টাকা মূল্য হয় প্রতিভূ তত টাকাপর্য্যন্ত মুক্ত হইবেন ইতি।

উত্তমর্ণের প্রতিজ্ঞাপত্র দ্বারা প্রতিভূর লভ্য প্রাপণের অধিকারের কথা।

*Illustrations.*

(*a.*) C advances to B, his tenant, 2,000 rupees on the guarantee of A. C has also a further security for the 2,000 rupees by a mortgage of B's furniture. C cancels the mortgage. B becomes insolvent, and C sues A on his guarantee. A is discharged from liability to the amount of the value of the furniture.

উদাহরণ।

(ক) চন্দ্রমোহন আনন্দকে প্রতিভূ লইয়া আপন প্রজা বলরামকে ২,০০০৲ টাকা দিলেন, তদ্ভিন্ন সেই ২,০০০৲ টাকার জন্যে বলরাম নিজ দ্রব্য সামগ্রী বন্ধক রাখিয়াছেন। পরে চন্দ্র সেই বন্ধক ত্যাগ করিলেন. বলরামও ঋণ শোধে অক্ষম হইলেন। তাহাতে আনন্দ প্রতিভূ আছেন বলিয়া চন্দ্র তাঁহার নামে নালিশ করিলেন। ঐ দ্রব্য সামগ্রীর যত মূল্য হয়, আনন্দ তত টাকার দায়হইতে মুক্ত হইবেন।

(*b.*) C, a creditor, whose advance to B is secured by a decree, receives also a guarantee for that advance from A. C afterwards takes B's goods in execution under the decree, and then, without the knowledge of A, withdraws the execution. A is discharged.

(*c.*) A, as surety for B, makes a bond jointly with B to C to secure a loan from C to B. Afterwards, C obtains from B a further security for the same debt. Subsequently C gives up the further security. A is not discharged.

**142.** Any guarantee, which has been obtained by means of misrepresentation made by the creditor, or with his knowledge and assent, concerning a material part of the transaction, is invalid.

Guarantee obtained by misrepresentation invalid.

**143.** Any guarantee, which the creditor has obtained by means of keeping silence as to a material circumstance, is invalid.

Guarantee obtained by concealment invalid.

*Illustrations.*

(*a.*) A engages B as clerk to collect money for him. B fails to account for some of his receipts, and A in consequence calls upon him to furnish security for his duly accounting. C gives his guarantee for B's duly accounting. A does not acquaint C with B's previous conduct. B afterwards makes default. The guarantee is invalid.

(*b.*) A guarantees to C payment for iron to be supplied by him to B to the amount of 2,000 tons. B and C have privately agreed that B should pay five rupees per ton beyond the market price, such excess to be applied in liquidation of an old debt. This agreement is concealed from A. A is not liable as a surety.

**144.** Where a person gives a guarantee upon a contract that the creditor shall not act upon it until another person has joined in it as co-surety, the guarantee is not valid if that other person does not join.

Guarantee on agreement that creditor shall not act on it until co-surety joins.

**145.** In every contract of guarantee there is an implied promise by the principal debtor to indemnify the surety; and the surety is entitled to recover from the principal debtor whatever sum he has rightfully paid under the guarantee, but no sums which he has paid wrongfully.

Implied promise to indemnify surety.

*Illustrations.*

(*a.*) B is indebted to C, and A is surety for the debt. C demands payment from A, and on his refusal sues him

(খ) চন্দ্র নামক উত্তমর্ণ বলরামকে অগ্রিম টাকা দিয় তাহার প্রতিভূস্বরূপ ডিক্রী প্রাপ্ত হন। তদ্ভিন্ন আনন্দও ঐ টাকার প্রতিভূ হইলেন। তৎপরে ডিক্রীদ্বারা যে দ্রব্য লওয়া যাইতে পারে চন্দ্র বলরামের সেই দ্রব্য লইয়া আনন্দের অজ্ঞাতসারে ডিক্রী জারী রহিত করিলেন। তাহা হইলে আনন্দ মুক্ত হইবেন।

(গ) বলরাম চন্দ্রের স্থানে ঋণ চাহিলে, আনন্দ বলরামের প্রতিভূ হইয়া তাঁহার সহিত একত্রে চন্দ্রকে খত লিখিয়া দেন। পরে চন্দ্র বলরামের স্থানে সেই ঋণের জন্যে অন্য প্রাতিভাব্য লন। তৎপরে চন্দ্র সেই অন্য প্রাতিভাব্য পরিত্যাগ করিলেন। এই স্থলে আনন্দ মুক্ত হইলেন না।

১৪২ ধারা। উত্তমর্ণের দ্বারা কিম্বা তাঁহার জ্ঞাতসারে ও সম্মতিক্রমে ব্যাপারের গুরুতর অংশের অযথা-সন্ধানহইয়া যে প্রাতিভাব্য লওয়া যায় তাহা অসিদ্ধ ইতি।

অযথাসন্ধানদ্বারা যে প্রাতিভাব্য পাওয়া যায় তাহা অসিদ্ধ হওয়ার কথা।

১৪৩ ধারা। উত্তমর্ণ গুরুতর বিষয়ে মৌনী হইয়া যে প্রাতিভাব্য লন তাহা অসিদ্ধ ইতি।

গোপনে রাখণ দ্বারা যে প্রাতিভাব্য পাওয়া যায় তাহা অসিদ্ধ হওযার কথা।

উদাহরণ।

(ক) আনন্দ টাকা আদায় করিবার জন্যে বলরামকে নিযুক্ত করেন। বলরাম কতক টাকা পাইয়া তাহার হিসাব না দেওয়াতে আনন্দ তাঁহার স্থানে নিয়মিতরূপে হিসাব পাইবার প্রতিভূ চাহেন। তাহাতে চন্দ্র বলরামের সেই কার্য্য পক্ষে প্রতিভূ হইলেন। কিন্তু বলরামের পুর্ব্ব আচারের বিষয়ে আনন্দ চন্দ্রকে কিছুই জানাইলেন না। পরে বলরাম সেই দোষ করিলে চন্দ্রের প্রাতিভাব্য অসিদ্ধ।

(খ) চন্দ্র বলরামকে ২০০০ টন লৌহ দিলে আনন্দ তাঁহার মূল্যের জন্যে প্রতিভূ হন। কিন্তু বলরাম পূর্ব্বে চন্দ্রের যে টাকা ধারিতেন তাহার শোধ হইবার জন্যে বলরাম বাজার ভাও অপেক্ষা ঐ লৌহের টনপ্রতি আর ৫ টাকা দিবেন বলরামের ও চন্দ্রের মধ্যে গোপনে এই করার হয়। আনন্দ তাহা জানিতে পাইলেন না। আনন্দ প্রতিভূস্বরূপ দায়ী নহেন।

১৪৪ ধারা। অন্য ব্যক্তি সহপ্রতিভূ না হইলে উত্তমর্ণ সেই প্রাতিভাব্যক্রমে কার্য্য করিবেন না যদি কোন ব্যক্তি এই নিয়ম করিয়া প্রাতিভাব্য দেন, তবে সেই অন্য ব্যক্তি সংযুক্ত না হইলে প্রাতিভাব্য সিদ্ধ হইবে না ইতি।

অন্য ব্যক্তি সহপ্রতিভূ না হইলে উত্তমর্ণ প্রাতিভাব্যের বলে কার্য্য করিবেন না, এই নিয়মে যে প্রাতিভাব্য দেওয়া যায় তাহার কথা।

১৪৫ ধারা। মুখ্য ঋণী প্রতিভূর ক্ষতিনিষ্কৃতি করিবেন প্রাতিভাব্যঘটিত প্রত্যেক চুক্তিতে ভাবতঃ এই অঙ্গীকার থাকে, এবং প্রতিভূ প্রাতিভাব্যক্রমে যে টাকা ন্যায়মতে দেন, মুখ্য ঋণির স্থানে তাঁহার তাহা পুনঃপাইবার অধিকার আছে কিন্তু অন্যায়রূপে যাহা দিয়াছেন তাহা পুনরায় পাইতে পারিবেন না ইতি।

ভাবতঃ প্রতিভূর ক্ষতিনিষ্কৃতির অঙ্গীকার হইলে তাহার কথা।

উদাহরণ।

(ক) বলরাম চন্দ্রের টাকা ধারেন। আনন্দ ঐ ঋণের প্রতিভূ। চন্দ্র আনন্দের স্থানে টাকা চাহিলেন, না দিলে

**for the amount. A defends the suit, having reasonable grounds for doing so, but he is compelled to pay the amount of the debt with costs. He can recover from B the amount paid by him for costs, as well as the principal debt.**

(*b.*) **C lends B a** sum of money, and A, at the request of **B, accepts a bill of** exchange drawn by B upon A to secure **the amount.** C, the holder of the bill, demands payment of **it from A, and on A's** refusal to pay sues him upon the bill. **A, not having** reasonable grounds for so doing, defends **the suit, and has to pay** the amount of the bill and costs. **He can recover from** B the amount of the bill, but not **the sum paid for** costs, as there was no real ground for **defending the action.**

(*c.*) **A guarantees to C,** to the extent of 2,000 rupees, **payment for rice to be supplied by C to B.** C supplies to B **rice to a less amount than 2,000** rupees, but obtains from A **payment of the sum of 2,000** rupees in respect of the rice **supplied.** A cannot recover from B more than the price of **the rice actually supplied.**

**146.** Where two or more persons are co-sureties for the same debt or duty, either jointly or severally, and whether under the same or different contracts, and whether with or without the knowledge of each other, the co-sureties, in the absence of any contract to the contrary, are liable, as between themselves, to pay each an equal share of the whole debt, or of that part of it which remains unpaid by the principal debtor.

Co-sureties liable to contribute equally.

*Illustrations.*

(*a.*) A, B and C are sureties to D for the sum of 3,000 rupees lent to E. E makes default in payment. A, B and C are liable as between themselves to pay 1,000 rupees each.

(*b.*) A, B and C are sureties to D for the sum of 1,000 rupees lent to E, and there is a contract between A, B and C that A is to be responsible to the extent of one-quarter, B to the extent of one-quarter, and C to the extent of one-half. E makes default in payment. As between the sureties, A is liable to pay 250 rupees, B 250 rupees, and C 500 rupees.

**147.** Co-sureties, who are bound in different sums, are liable to pay equally as far as the limits of their respective obligations permit.

Liability of co-sureties bound in different sums.

*Illustrations.*

(*a.*) A, B and C, as sureties for D, enter into three several bonds, each in a different penalty, namely, A in the penalty of 10,000 rupees, B in that of 20,000 rupees, C in that of 40,000 rupees, conditioned for D's duly accounting to E. D makes default to the extent of 30,000 rupees. A, B and C are each liable to pay 10,000 rupees.

তাঁহার নামে নালিশ করিলেন। মোকদ্দমার উত্তর দিবার উপযুক্ত হেতু থাকাতে আমন্দ প্রতিবাদ করিলেন, কিন্তু তাঁহার খরচা সমেত ঐ ঋণের টাকা দিতে হইল। এমন স্থলে আমন্দ মূল ঋণের টাকা ও খরচার জন্যে যাহা দিয়াছেন তাহা সুদ্ধ বলরামের স্থানে ফিরিয়া পাইতে পারিবেন।

(খ) চন্দ্র বলরামকে ঋণদান করেন। সেই টাকার প্রতিভূস্বরূপে বলরাম আমন্দের উপর হুণ্ডী দেন ও বলরামের প্রার্থনামতে আমন্দ তাহা গ্রাহ্য করিলেন। ঐ হুণ্ডী চন্দ্রের হাতে থাকিতে তিনি আমন্দের স্থানে তাহার টাকা চাহিলেন আমন্দ তাহা না দিলে চন্দ্র ঐ হুণ্ডীর উপর তাঁহার নামে নালিশ করিলেন. আমন্দের সেই মোকদ্দমার উত্তর দিবার যুক্তিসিদ্ধ হেতু না থাকিতেও সেই মোকদ্দমায় প্রতিবাদ করিলেন ও খরচা সমেত তাঁহাকে সেই হুণ্ডীর টাকা দিতে হইল। পরে তিনি বলরামের স্থানে ঐ হুণ্ডীর টাকা ফিরিয়া পাইতে পারিবেন, কিন্তু অভিযোগের উত্তর দিবার প্রকৃত কোন হেতু না থাকাতে তিনি খরচার টাকা ফিরিয়া পাইতে পারিবেন না।

(গ) চন্দ্র বলরামকে চাউল দিলে আমন্দ ২০০০৲ টাকা পর্য্যন্ত মূল্যের প্রতিভূ হইলেন। চন্দ্র বলরামকে ১০০০৲ টাকা মূল্যের কম চাউল দিয়া সেই চাউলের নিমিত্ত আমন্দের স্থানে ২০০০৲ টাকা পান। বলরাম যত চাউল পাইয়াছেন আমন্দ তাঁহার স্থানে তত চাউলের মূল্য পাইতে পারিবেন, অধিক নয়।

১৪৬ ধারা। যদি দুই কি তদধিক ব্যক্তি একত্রে কি স্বতন্ত্র২ কি কি ভিন্ন২ চুক্তিপত্রক্রমে পরস্পরের জ্ঞাতসারে কি অজ্ঞাতসারে এক ঋণের কি কর্ম্মসাধনের সহপ্রতিভূ হন, তবে প্রকারান্তরের চুক্তি না থাকিলে ঐ প্রতিভূগণের প্রত্যেক জন আপনাদের মধ্যে সম্পূর্ণ ঋণের সমান২ অংশের কিম্বা মুখ্য ঋণীর যত টাকা দিতে অবশিষ্ট থাকে তাহার সমান২ অংশের দায়ী আছেন ইতি।

সহপ্রতিভূগণের সমান২ অংশের দায়ী হইবার কথা।

উদাহরণ।

(ক) দীননাথ ঈশ্বরচন্দ্রকে ৩০০০৲ টাকা ঋণ দিলে আমন্দ ও বলরাম ও চন্দ্র তাঁহার পক্ষে প্রতিভূ হইলেন। ঈশ্বর ঋণ শোধ না করিলে আমন্দ বলরাম ও চন্দ্র প্রত্যেক জন ১০০০৲ টাকার দায়ী।

(খ) দীননাথ ঈশ্বরচন্দ্রকে ১০০০৲ টাকা ঋণ দিলে আমন্দ বলরাম ও চন্দ্র তাঁহার পক্ষে প্রতিভূ হইলেন। ঐ আমন্দের ও বলরামের ও চন্দ্রের মধ্যে এই নিয়ম হইয়াছে যে আমন্দ চতুর্থাংশের ও বলরাম চতুর্থাংশের ও চন্দ্র অর্দ্ধেকের দায়ী হইবেন। ঈশ্বর ঋণ শোধ করিলেন না। ঐ প্রতিভূগণের মধ্যে যে নিয়ম হইয়াছে তদনুসারে আমন্দ ২৫০৲ টাকার, বলরাম ২৫০৲ টাকার ও চন্দ্র ৫০০৲ টাকার দায়ী।

১৪৭ ধারা। সহ প্রতিভূগণ কেহ ঋণের ন্যূনাংশের কেহ অধিকাংশের জন্যে আবদ্ধ হইলে তাঁহারা আপনার প্রতিজ্ঞার সীমা বুঝিয়া সমানাংশের দায়ী ইতি।

সহপ্রতিভূগণ নানা রকম টাকার নিমিত্ত বদ্ধ হইলে তাঁহাদের দায়ের কথা।

উদাহরণ।

(ক) দীননাথ ঈশ্বরচন্দ্রকে যথার্থ হিসাব দিবেন আমন্দ ও বলরাম ও চন্দ্র এই বিষয়ের প্রতিভূ হইয়া প্রত্যেক জন ভিন্ন২ দণ্ডের দায়ে ভিন্ন২ তিনখানি খত করিয়া দেন অর্থাৎ আমন্দ ১০,০০০৲ টাকা বলরাম ২০,০০০৲ টাকা ও চন্দ্র ৪০,০০০৲ টাকা দণ্ড দিতে স্বীকার করিলেন। দীননাথ ৩০,০০০৲ টাকার হিসাব দিতে পারিলেন না। আমন্দ ও বলরাম ও চন্দ্র প্রত্যেক জন ১০,০০০৲ টাকার দায়ী।

(*b*.) A, B and C, as sureties for D, enter into three several bonds, each in a different penalty, namely, A in the penalty of 10,000 rupees, B in that of 20,000 rupees, C in that of 40,000 rupees, conditioned for D's duly accounting to E. D makes default to the extent of 40,000 rupees. A is liable to pay 10,000 rupees, and B and C 15,000 rupees each.

(*c*.) A, B and C, as sureties for D, enter into three several bonds, each in a different penalty, namely, A in the penalty of 10,000 rupees, B in that of 20,000 rupees, C in that of 40,000 rupees, conditioned for D's duly accounting to E. D makes default to the extent of 70,000 rupees. A, B and C have to pay each the full penalty of his bond.

---

## CHAPTER IX.

### OF BAILMENT.

'Bailment,' 'bailor,' and 'bailee' defined

**148.** A bailment is the delivery of goods by one person to another for some purpose, upon a contract that they shall, when the purpose is accomplished, be returned or otherwise disposed of according to the directions of the person delivering them. The person delivering the goods is called the bailor. The person to whom they are delivered is called the bailee.

*Explanation.*—If a person, already in possession of the goods of another, contracts to hold them as a bailee, he thereby becomes the bailee, and the owner becomes the bailor of such goods, although they may not have been delivered by way of bailment.

Delivery to bailee how made.

**149.** The delivery to the bailee may be made by doing anything which has the effect of putting the goods in the possession of the intended bailee or of any person authorized to hold them on his behalf.

Bailor's duty to disclose faults in goods bailed.

**150.** The bailor is bound to disclose to the bailee faults in the goods bailed, of which the bailor is aware, and which materially interfere with the use of them, or expose the bailee to extraordinary risks; and if he does not make such disclosure, he is responsible for damage arising to the bailee directly from such faults.

If the goods are bailed for hire, the bailor is responsible for such damage, whether he was or was not aware of the existence of such faults in the goods bailed.

*Illustrations.*

(*a*.) A lends a horse, which he knows to be vicious, to B. He does not disclose the fact that the horse is vicious. The

(খ) দীননাথ ঈশ্বরচন্দ্রকে যথার্থ হিসাব দিবেন, আনন্দ ও বলরাম ও চন্দ্র এই বিষয়ে তাহার প্রতিভূ হইয়া ভিন্নং দণ্ডের দায়ে তিনং খৎ লিখিয়া দিলেন। অর্থাৎ আনন্দ ১০,০০০৲ টাকা বলরাম ২০,০০০৲ টাকা, চন্দ্র ৪০,০০০৲ টাকা দণ্ডের দায়ী হইলেন। দীননাথ ৪০,০০০৲ টাকার হিসাব দিতে পারিলেন না। এই স্থলে আনন্দ ১০,০০০৲ এবং বলরাম ও চন্দ্র প্রত্যেকে ১৫,০০০৲ টাকার দায়ী আছেন।

(গ) দীননাথ ঈশ্বরচন্দ্রকে যথার্থ হিসাব দিবেন আনন্দ ও বলরাম ও চন্দ্র এই বিষয়ে তাঁহার প্রতিভূ হইয়া ভিন্নং দণ্ডের দায়ে ভিন্নং তিনখানি খৎ লিখিয়া দিলেন, অর্থাৎ আনন্দ ১০,০০০৲ টাকা ও বলরাম ২০,০০০৲ টাকা ও চন্দ্র ৪০,০০০৲ টাকা দণ্ডের দায়ী। দীননাথ ৭০,০০০৲ টাকার হিসাব দিতে পারিলেন না এমন স্থলে প্রত্যেক জনের প্রতিশ্রুত সমুদয় দণ্ড দিতে হইবে।

---

## নবম অধ্যায়।

### নিক্ষেপণের কথা।

নিক্ষেপণ, নিক্ষেপক, নিক্ষেপধারী, এইং শব্দের অর্থ।

১৪৮ ধারা। যখন কোন ব্যক্তি অন্য ব্যক্তিকে কোন কার্য্যের নিমিত্তে দ্রব্য দেন এবং ঐ কার্য্য সমাপ্ত হইলে শেষোক্ত ব্যক্তি পূর্ব্বোক্ত ব্যক্তিকে ঐ দ্রব্য ফিরিয়া দিবেন, কিম্বা তাহার আদেশানুসারে ঐ দ্রব্য লইয়া অন্য কার্য্য করিবেন এই নিয়মে দ্রব্যের যে সমর্পণ তাহা নিক্ষেপণ বলা যায়। যে ব্যক্তি দ্রব্য দেন তিনি নিক্ষেপক। যাঁহাকে দ্রব্য দেওয়া যায় তিনি নিক্ষেপধারী নামে খ্যাত ইতি।

ব্যাখ্যা।—কোন ব্যক্তির দ্রব্য অন্য ব্যক্তির নিকট থাকিলে যদি তিনি নিক্ষেপধারিস্বরূপ তাহা রাখিবার চুক্তি করেন, তবে সেই দ্রব্য নিক্ষেপস্বরূপ দেওয়া না গেলেও তিনি সেই চুক্তিক্রমে নিক্ষেপধারী ও সেই দ্রব্যের স্বামী নিক্ষেপক হন।

নিক্ষেপধারিকে দ্রব্য যেরূপে দেওয়া যাইবে তাহার কথা।

১৪৯ ধারা। যে কার্য্যদ্বারা কোন দ্রব্য লক্ষিত নিক্ষেপধারির কিম্বা তাঁহার পক্ষে দ্রব্য রাখিবার ক্ষমতাপন্ন ব্যক্তির অধিকারগত করা যায়, এমত কোন কার্য্য দ্বারা নিক্ষেপধারির হাতে দ্রব্য দেওয়া যায় ইতি।

নিক্ষিপ্ত দ্রব্যের দোষ থাকিলে নিক্ষেপকের তাহা জ্ঞাত করার কর্ত্তব্যতার কথা।

১৫০ ধারা। নিক্ষেপক নিক্ষিপ্ত দ্রব্যের কোন দোষ জানিলে, এবং সেই দোষপ্রযুক্ত গুরুতরভাবে ঐ দ্রব্য ব্যবহারের বাধা কিম্বা নিক্ষেপধারির সাধারণাতীত ক্ষতির আশঙ্কা হইতে পারিলে, নিক্ষেপধারিকে নিক্ষেপকের সেই দোষ জানাইতেই হইবে, না জানাইলে ঐ দোষপ্রযুক্ত নিক্ষেপধারির হানি হইলে নিক্ষেপক দায়ী হইবেন।

যদি দ্রব্য ভাড়ার নিমিত্ত নিক্ষেপ করা যায়, তবে নিক্ষেপক সেই নিক্ষিপ্ত দ্রব্যের দোষ পূর্ব্বে জানিলে বা না জানিলেও নিক্ষেপক সেই হানির দায়ী আছেন।

উদাহরণ।

(ক) বলরাম কোন ঘোড়া অত্যন্ত দুষ্ট জানিয়া আনন্দের চড়িবার জন্যে দেন কিন্তু ঘোড়া যে দুষ্ট এই কথা তাঁহাকে

horse runs away. B is thrown and injured. A is responsible to B for damage sustained.

(*b.*) A hires a carriage of B. The carriage is unsafe though B is not aware of it, and A is injured. B is responsible to A for the injury.

**151.** In all cases of bailment the bailee is bound to take as much care of the goods bailed to him as a man of ordinary prudence would, under similar circumstances, take of his own goods of the same bulk, quality and value as the goods bailed.

Care to be taken by bailee.

**152.** The bailee, in the absence of any special contract, is not responsible for the loss, destruction or deterioration of the thing bailed, if he has taken the amount of care of it described in section 151.

Bailee when not liable for loss, etc., of thing bailed.

**153.** A contract of bailment is voidable at the option of the bailor, if the bailee does any act with regard to the goods bailed, inconsistent with the conditions of the bailment.

Termination of bailment by bailee's act inconsistent with conditions.

*Illustration.*

A lets to B for hire a horse for his own riding. B drives the horse in his carriage. This is, at the option of A, a termination of the bailment.

**154.** If the bailee makes any use of the goods bailed which is not according to the conditions of the bailment, he is liable to make compensation to the bailor for any damage arising to the goods from or during such use of them.

Liability of bailee making unauthorized use of goods bailed.

*Illustrations.*

(*a.*) A lends a horse to B for his own riding only. B allows C, a member of his family, to ride the horse. C rides with care, but the horse accidentally falls and is injured. B is liable to make compensation to A for the injury done to the horse.

(*b.*) A hires a horse in Calcutta from B expressly to march to Benares. A rides with due care, but marches to Cuttack instead. The horse accidentally falls and is injured. A is liable to make compensation to B for the injury to the horse.

জানাইলেন না। ঘোড়া তাঁহাকে লইয়া ছুটিয়া গেলে বলরাম পতিত হইয়া আঘাতী হইলেন। বলরামের সেই হানির জন্যে আনন্দ দায়ী আছেন।

(খ) আনন্দ বলরামের স্থানে গাড়ী ভাড়া করিয়া লন। সেই গাড়ীতে চড়িলে আপদের সম্ভাবনা বলরাম ইহা জানিতেন না, আনন্দের হানি হইলে বলরাম সেই হানির দায়ী আছেন।

১৫১ ধারা। নিক্ষিপ্ত দ্রব্যের যে পরিমাণ ও গুণ ও মূল্য হয়, যাঁহার সাধারণ কাণ্ডজ্ঞান থাকে তিনি তত্তুল্য অবস্থায় আপনার সেই পরিমাণের ও গুণের ও মূল্যের দ্রব্য যেমন সতর্ক ভাবে রাখিতেন, নিক্ষেপণ হইলে নিক্ষেপধারী তেমনি সতর্কভাবে নিক্ষিপ্ত দ্রব্য রক্ষা করিতে আবদ্ধ আছেন ইতি।

নিক্ষেপধারির সতর্ক থাকিতে হইবার কথা।

১৫২ ধারা। নিক্ষিপ্ত দ্রব্যের হানি কি ক্ষতি কি অপচয় হইলেও যদি স্পষ্ট চুক্তি না হইয়া থাকে এবং নিক্ষেপধারী ১৫১ ধারার নির্দিষ্টমতে তাহা সতর্ক ভাবে রাখিয়া থাকেন তবে তিনি তজ্জন্যে দায়ী হন না ইতি।

যে স্থলে নিক্ষেপধারী নিক্ষিপ্ত দ্রব্যের ক্ষতিপ্রভৃতির জন্যে দায়ী না হন সেই স্থলের কথা।

১৫৩ ধারা। যদি নিক্ষেপধারী নিক্ষিপ্ত দ্রব্য সম্পর্কে নিক্ষেপের নিয়মের অসঙ্গত কোন কার্য্য করেন, তবে নিক্ষেপকের ইচ্ছা হইলে সেই নিক্ষেপণের চুক্তি অসিদ্ধ হইতে পারিবে ইতি।

নিক্ষেপধারির নিয়মের অসঙ্গত ক্রিয়া হইলে নিক্ষেপণ রহিত হইবার কথা।

উদাহরণ।

আনন্দ বলরামের চড়িবার জন্যে তাঁহাকে ঘোড়া ভাড়া দেন। বলরাম আপন গাড়ীতে ঘোড়া যুড়িয়া চালান। আনন্দের ইচ্ছা হইলে তাহাতেই নিক্ষেপণ রহিত হইতে পারিবে।

১৫৪ ধারা। নিক্ষেপণের নিয়মমতে দ্রব্যের যদ্রূপ ব্যবহার করিতে হইবে, যদি নিক্ষেপধারী ঐ নিয়মের অসঙ্গতভাবে নিক্ষিপ্ত দ্রব্যের ব্যবহার করেন, তবে তদ্রূপ ব্যবহার করণদ্বারা কিম্বা করণকালে ঐ দ্রব্যের কোন হানি হইলে তিনি তজ্জন্যে নিক্ষেপকের নিকট দায়ী হইবেন ইতি।

নিক্ষেপধারী নিক্ষিপ্ত দ্রব্যের অবিহিত ব্যবহার করিলে তাঁহার দায়ের কথা।

উদাহরণ।

(ক) আনন্দ কেবল বলরামের চড়িবার নিমিত্তে তাঁহাকে ঘোড়া দিলেন। বলরাম আপন পরিবারস্থ চন্দ্রকে ঘোড়ায় চড়িতে দিলেন। চন্দ্র সতর্কভাবে চড়িয়া যাইতেছিলেন কিন্তু ঘোড়া অকস্মাৎ পড়িয়া আঘাতী হইল। ঘোড়ার যে হানি হইয়াছে বলরাম আনন্দের নিকট সেই ক্ষতিপূরণের দায়ী।

(খ) আনন্দ বারাণসী পর্য্যন্ত চড়িয়া যাইবার নিমিত্তে কলিকাতায় বলরামের স্থানে ঘোড়া ভাড়া করিয়া লন। আনন্দ উপযুক্তমতে সতর্ক হইয়া গেলেন কিন্তু বারাণসীতে না গিয়া কটকে গেলেন। ঘোড়া অকস্মাৎ পড়িয়া আঘাতী হইল। ঘোড়ার যে হানি হইয়াছে আনন্দ বলরামের নিকট সেই হানিপূরণের দায়ী।

**155.** If the bailee, with the consent of the bailor, mixes the goods of the bailor with his own goods, the bailor and the bailee shall have an interest, in proportion to their respective shares, in the mixture thus produced.

Effect of mixture, with bailor's consent, of his goods with goods of bailee.

**156.** If the bailee, without the consent of the bailor, mixes the goods of the bailor with his own goods, and the goods can be separated or divided, the property in the goods remains in the parties respectively; but the bailee is bound to bear the expense of separation or division, and any damage arising from the mixture.

Effect of mixture, without bailor's consent, when the goods can be separated.

*Illustration.*

A bails 100 bales of cotton marked with a particular mark to B. B without A's consent mixes the 100 bales with other bales of his own bearing a different mark: A is entitled to have his 100 bales returned, and B is bound to bear all the expense incurred in the separation of the bales and any other incidental damage.

**157.** If the bailee, without the consent of the bailor, mixes the goods of the bailor with his own goods, in such a manner that it is impossible to separate the goods bailed from the other goods, and deliver them back, the bailor is entitled to be compensated by the bailee for the loss of the goods.

Effect of mixture, without bailor's consent, when the goods cannot be separated.

*Illustration.*

A bails a barrel of Cape flour worth Rs. 45 to B. B, without A's consent, mixes the flour with country flour of his own, worth only Rs. 25 a barrel. B must compensate A for the loss of his flour.

**158.** Where, by the conditions of the bailment, the goods are to be kept or to be carried, or to have work done upon them by the bailee for the bailor, and the bailee is to receive no remuneration, the bailor shall re-pay to the bailee the necessary expenses incurred by him for the purpose of the bailment.

Re-payment by bailor of necessary expenses.

**159.** The lender of a thing for use may at any time require its return, if the loan was gratuitous, even though he lent it for a specified time or purpose. But if, on the faith of such loan, made for a specified time or purpose, the borrower has acted in such a manner that the

Restoration of goods bailed gratuitously.

১৫৫ ধারা। যদি নিক্ষেপধারী নিক্ষেপকের সম্মতিক্রমে আপন দ্রব্যের সহিত নিক্ষেপকের দ্রব্য মিশ্রিত করেন, তবে সেই মিশ্রিত দ্রব্যেতে নিক্ষেপধারির ও নিক্ষেপকের যাঁহার যে অংশ থাকে তাঁহার তদনুসারে স্বার্থ থাকিবে ইতি।

নিক্ষেপকের সম্মতিক্রমে নিক্ষেপধারির দ্রব্যের সঙ্গে আপন দ্রব্য মিশ্রিত করিবার কথা।

১৫৬ ধারা। নিক্ষেপক সম্মত না হইলেও যদি নিক্ষেপধারী আপন দ্রব্যের সঙ্গে তাঁহার দ্রব্য মিশ্রিত করেন ও সেই দ্রব্য পৃথক বা ভিন্ন২ করা যাইতে পারে, তবে ঐ২ দ্রব্যেতে যাঁহার যে স্বত্ব ছিল তাহা থাকিবে। কিন্তু পৃথক বা ভিন্ন করিবার যে খরচ হয় সেই খরচ, এবং মিশ্রিত করণদ্বারা হানি হইলে সেই হানি পূরণের টাকা নিক্ষেপধারির দিতে হইবে ইতি।

নিক্ষেপকের অসম্মতিতে মিশ্রিত হইলে ও দ্রব্য পৃথক করা যাইতে পারিলে সেই স্থলের কথা।

উদাহরণ।

আনন্দ আপনার তুলার ১০০ বস্তায় বিশেষ চিহ্ন দিয়া নিক্ষেপস্বরূপ বলরামকে দেন। বলরাম আনন্দের অনুমতি না লইয়া আপনার অন্য চিহ্নের কএক বস্তার সঙ্গে আনন্দের সেই ১০০ বস্তা মিশ্রিত করিয়া রাখেন। আনন্দের সেই ১০০ বস্তা ফিরিয়া পাইবার অধিকার আছে এবং বস্তা পৃথক করণে যে খরচ হয় ও অন্যান্য নৈমিত্তিক যে হানি হয় তাহার জন্যে বলরামের দায়ী হইতে হইবে।

১৫৭ ধারা। যদি নিক্ষেপধারী নিক্ষেপকের অসম্মতিতে আপন দ্রব্যের সহিত তাঁহার দ্রব্য এমত মিশ্রিত করেন, যে ঐ নিক্ষিপ্ত দ্রব্য অন্য দ্রব্যহইতে পৃথক করিয়া ফিরিয়া দেওয়া অসাধ্য হয়, তবে নিক্ষেপধারির স্থানে নিক্ষেপকের ঐ দ্রব্যের হানিপূরণ পাইবার অধিকার আছে ইতি।

নিক্ষেপকের অসম্মতিতে মিশ্রিত হইলে যে স্থলে দ্রব্য পৃথক করা যাইতে না পারে তাহার কথা।

উদাহরণ।

আনন্দ কেপহইতে ৪৫ টাকা মূল্যের ময়দার এক পিপা আনাইয়া বলরামের নিকট নিক্ষেপ করিয়া রাখেন। বলরাম আনন্দের অনুমতি না লইয়া সেই ময়দা আপনার ময়দার সঙ্গে মিশাল করিয়া দেয় কিন্তু তাহার ময়দার মূল্য ২৫ টাকা পিপা। আনন্দের ময়দার যে হানি হয় বলরামের তাহা পূর্ণ করিয়া দিতে হইবে।

১৫৮ ধারা। নিক্ষেপণের নিয়মানুসারে যদি নিক্ষেপকের জন্যে নিক্ষেপধারির ঐ দ্রব্য রাখিতে কি স্থানান্তরে লইয়া যাইতে কিম্বা তৎসম্পর্কে কোন কার্য্য করিতে হয়, এবং তাঁহার কোন পারিশ্রমিক পাইবার নিয়ম না থাকে, তবে সেই নিক্ষেপণ প্রযুক্ত নিক্ষেপধারির যে আবশ্যক খরচ হয় নিক্ষেপকের তাহা দিতে হইবে ইতি।

আবশ্যক খরচ নিক্ষেপকের ফিরিয়া দিবার কথা।

১৫৯ ধারা। যদি ব্যবহারের নিমিত্ত দ্রব্য ধার দেওয়া যায় কিন্তু সেই ধার দেওন সম্বন্ধে পারিশ্রমিকের নিয়ম না হইয়া থাকে, তবে নির্দ্দিষ্ট সময়ের কি কার্য্যের নিমিত্ত তাহা ধার দেওয়া গেলেও যে ব্যক্তি ধার দিলেন তিনি কোন সময়ে ঐ দ্রব্য ফিরিয়া দিবার আদেশ

দ্রব্য পারিশ্রমিক ব্যতিরেকে নিক্ষিপ্ত হইলে তাহা ফিরিয়া দিবার কথা।

return of the thing lent before the time agreed upon would cause him loss exceeding the benefit actually derived by him from the loan, the lender must, if he compels the return, indemnify the borrower for the amount in which the loss so occasioned exceeds the benefit so derived.

Return of goods bailed on expiration of time or accomplishment of purpose.

**160.** It is the duty of the bailee to return, or deliver according to the bailor's directions, the goods bailed, without demand, as soon as the time for which they were bailed has expired, or the purpose for which they were bailed has been accomplished.

Bailee's responsibility when goods are not duly delivered or tendered.

**161.** If by the fault of the bailee the goods are not returned, delivered, or tendered at the proper time, he is responsible to the bailor for any loss, destruction, or deterioration of the goods from that time.

Termination of gratuitous bailment by death.

**162.** A gratuitous bailment is terminated by the death either of the bailor or of the bailee.

Bailor entitled to increase or profit from goods bailed.

**163.** In the absence of any contract to the contrary, the bailee is bound to deliver to the bailor, or according to his directions, any increase or profit which may have accrued from the goods bailed.

*Illustration.*

A leaves a cow in the custody of B to be taken care of. The cow has a calf. B is bound to deliver the calf as well as the cow to A.

Bailor's responsibility to bailee.

**164.** The bailor is responsible to the bailee for any loss which the bailee may sustain by reason that the bailor was not entitled to make the bailment, or to receive back the goods, or to give directions respecting them.

Bailment by several joint owners.

**165.** If several joint owners of goods bail them, the bailee may deliver them back to, or according to the directions of, one joint owner without the consent of all, in the absence of any agreement to the contrary.

করিতে পারিবেন। কিন্তু সেই দ্রব্য ধার পাইবার বিশ্বাসপ্রযুক্ত যদি সেই ব্যক্তি ঐ দ্রব্য লইয়া এমত কোন কর্ম্ম করেন যে নির্দ্ধারিত সময়ের পূর্ব্বে তাহা ফিরিয়া দিলে ঐ দ্রব্য ধার করিবা দ্বারা তাঁহার প্রকৃতই যত লাভ হইল তদপেক্ষা অধিক ক্ষতি হইতে পারে তবে যে ব্যক্তি দ্রব্য ধার দিলেন তিনি বলপূর্ব্বক তাহা ফিরিয়া লইলে তাহা যে ব্যক্তি ধার লন তাঁহার লাভহইতে অধিক যত ক্ষতি হইয়াছে ধারদাতার সেই ক্ষতিপূরণ করিয়া দিতে হইবে ইতি।

নিয়াদ ফুরাইলে কি অভিপ্রায় সিদ্ধ হইলে দ্রব্য ফিরিয়া দিবার কথা।

১৬০ ধারা। দ্রব্য যত কালের নিমিত্তে নিক্ষেপ করিয়া দেওয়া যায় সেই কাল অতীত হইলে কিম্বা যে অভিপ্রায়ে দেওয়া গেল তাহা সম্পন্ন হইলে নিক্ষেপক না চাহিলেও নিক্ষেপধারির তাহা ফিরিয়া দিতে কিম্বা নিক্ষেপকের আদেশমতে তাহা দিতে হইবে ইতি।

দ্রব্য নিয়মিতরূপে সমর্পণ করা কি ফিরিয়া দেওয়া না গেলে নিক্ষেপধারির দায়ের কথা।

১৬১ ধারা। যদি নিক্ষেপধারির দোষে দ্রব্য উপযুক্ত সময়ে ফিরিয়া কি সমর্পণ করিয়া দেওয়া না যায় কিম্বা দিবার প্রস্তাব না হয়, তবে সেই সময়াবধি ঐ দ্রব্যের যে হানি কি ক্ষতি কি অপচয় হয় তজ্জন্যে তিনি নিক্ষেপকের নিকটে দায়ী হইবেন ইতি।

মৃত্যু দ্বারা ভাড়াভিন্ন নিক্ষেপণের অবশেষ হওয়ার কথা।

১৬২ ধারা। যদি নিক্ষেপণ সম্বন্ধে ভাড়াপ্রভৃতির নিয়ম না হইয়া থাকে, তবে নিক্ষেপকের কি নিক্ষেপধারির মৃত্যু হইলে নিক্ষেপণের অবশেষ হয় ইতি।

নিক্ষিপ্ত দ্রব্য দ্বারা নিক্ষেপকের বৃদ্ধি কি লাভ পাইবার অধিকারের কথা।

১৬৩ ধারা। প্রকারান্তরের কোন নিয়ম না থাকিলে নিক্ষিপ্ত দ্রব্যহইতে যে বৃদ্ধি কি লাভ হয় নিক্ষেপককে কি তাঁহার আদেশানুসারে নিক্ষেপধারির তাহাও দিতে হইবে ইতি।

উদাহরণ।

আমন্দ বলরামকে গোরু রাখিতে দেন। পরে ঐ গোরুর বাছুর হয়। আনন্দকে গোরুর সহিত সেই বাছুরও বলরামের দিতে হইবে।

নিক্ষেপধারির নিকট নিক্ষেপকের দায়ের কথা।

১৬৪ ধারা। নিক্ষেপকের ঐ দ্রব্য নিক্ষেপ করিবার কিম্বা ফিরিয়া লইবার কিম্বা তদ্বিষয়ে আদেশ করিবার অধিকার না থাকাতে যদি নিক্ষেপধারির ক্ষতি হইয়া থাকে, তবে ঐ ক্ষতির নিমিত্ত নিক্ষেপক তাঁহার নিকটে দায়ী আছেন ইতি।

সাধারণ স্বামিকর্ত্তৃক নিক্ষেপণের কথা।

১৬৫ ধারা। যদি দ্রব্যের সাধারণ স্বামিগণ তাহা নিক্ষেপ করেন, তবে প্রকারান্তরের নিয়ম না থাকিলে, সকল নিক্ষেপধারির সম্মতিভিন্ন নিক্ষেপক একজন স্বামির প্রতি কিম্বা তিনি যেরূপ আজ্ঞা করেন তদ্রূপে নিক্ষিপ্ত দ্রব্য ফিরিয়া দিতে পারিবেন ইতি

**166.** If the bailor has no title to the goods, and the bailee, in good faith, delivers them back to, or according to the directions of the bailor, the bailee is not responsible to the owner in respect of such delivery.

Bailee not responsible on re-delivery to bailor without title.

১৬৬ ধারা। দ্রব্যেতে যদি নিক্ষেপকের অধিকার না থাকে এবং নিক্ষেপধারী সরলভাবে ঐ নিক্ষেপককে কি তাঁহার আদেশানুসারে দ্রব্য ফিরিয়া দেন, তবে নিক্ষেপধারী সেই প্রতিদান বিষয়ে স্বামির নিকটে দায়ী নহেন ইতি।

যে নিক্ষেপকের অধিকার নাই তাঁহাকে দ্রব্য ফিরিয়া দিলে নিক্ষেপধারির দায়ী না হইবার কথা।

**167.** If a person, other than the bailor, claims goods bailed, he may apply to the Court to stop the delivery of the goods to the bailor, and to decide the title to the goods.

Right of third person claiming goods bailed.

১৬৭ ধারা। নিক্ষেপকভিন্ন তৃতীয় ব্যক্তি নিক্ষিপ্ত দ্রব্যে দাওয়া করিলে নিক্ষেপককে সেই দ্রব্য ফিরিয়া দিবার বারণ করিতে এবং দ্রব্যেতে কাহার অধিকার থাকে এই বিষয় নিষ্পত্তি করিতে তিনি আদালতে প্রার্থনা করিতে পারিবেন ইতি।

তৃতীয় ব্যক্তি নিক্ষিপ্ত দ্রব্য দাওয়া করিলে তাঁহার অধিকারের কথা।

**168.** The finder of goods has no right to sue the owner for compensation for trouble and expense voluntarily incurred by him to preserve the goods and to find out the owner; but he may retain the goods against the owner until he receives such compensation; and where the owner has offered a specific reward for the return of goods lost, the finder may sue for such reward, and may retain the goods until he receives it.

Right of finder of goods.

May sue for specific reward offered.

১৬৮ ধারা। কোন ব্যক্তি দ্রব্য কুড়িয়া পাইয়া তাহা রক্ষা করিবার এবং স্বামির সন্ধান লইবার জন্যে যে পরিশ্রম করেন ও স্বেচ্ছাক্রমে যে খরচ করেন, তাহার ক্ষতিপূরণ পাইবার জন্যে স্বামির নামে তাঁহার নালিশ করিবার অধিকার নাই। কিন্তু যত কাল সেই ক্ষতিপূরণ না পান তত কাল স্বামিকে দ্রব্য না দিয়া আপনি রাখিতে পারিবেন। যদি স্বামী অপহৃত দ্রব্য ফিরিয়া পাইবার জন্যে বিশেষ পুরস্কার দিবার অঙ্গীকার করেন, তবে প্রাপক সেই পুরস্কার পাইবার নিমিত্ত নালিশ করিতে পারিবেন ও যত কাল সেই পুরস্কার না পান তত কাল ঐ দ্রব্য রাখিতে পারিবেন ইতি।

কোন ব্যক্তি দ্রব্য কুড়িয়া পাইলে তাঁহার অধিকারের কথা।

বিশিষ্ট পুরস্কারের নিমিত্ত নালিশ করিতে পারিবার কথা।

**169.** When a thing, which is commonly the subject of sale, is lost, if the owner cannot with reasonable diligence be found, or if he refuses, upon demand, to pay the lawful charges of the finder, the finder may sell it—

When finder of thing commonly on sale may sell it.

১৬৯ ধারা। যে প্রকারের দ্রব্য সামান্যতঃ বিক্রয় হইয়া থাকে সেই দ্রব্য হারাণ গেলে যুক্তিমতে যত্ন করিলেও যদি ঐ দ্রব্যের স্বামির সন্ধান পাওয়া না যায় কিম্বা ঐ দ্রব্য প্রাপকের ন্যায্যমতে যত খরচ হইয়াছে স্বামির নিকট দাওয়া হইলেও তিনি যদি সেই খরচ দিতে অস্বীকার করেন তবে ঐ দ্রব্য প্রাপক নিম্নলিখিত স্থলে তাহা বিক্রয় করিতে পারিবেন।

যে দ্রব্য সামান্যতঃ বিক্রয় হইয়া থাকে সেই দ্রব্য প্রাপক যে স্থলে বিক্রয় করিতে পারিবেন তাহার কথা।

(1.) when the thing is in danger of perishing or of losing the greater part of its value, or,

(১) যদি সেই দ্রব্যের ক্ষয় পাইবার কিম্বা মূল্যের অনেক কম হইবার আশঙ্কা থাকে।

(2.) when the lawful charges of the finder, in respect of the thing found, amount to two-thirds of its value.

(২) ঐ প্রাপ্ত দ্রব্যসম্পর্কে দ্রব্যপ্রাপকের ন্যায্যমতে যত টাকা খরচ হইয়াছে তাহা যদি ঐ দ্রব্যের মূল্যের তিন অংশের দুই অংশ পর্য্যন্ত হয় ইতি।

**170.** Where the bailee has, in accordance with the purpose of the bailment, rendered any service involving the exercise of labour or skill in respect of the goods bailed, he has, in the absence of a contract to the contrary, a right to retain such goods until he receives due remuneration for the services he has rendered in respect of them.

Bailee's particular lien.

১৭০ ধারা। যদি নিক্ষেপধারী নিক্ষেপণের অভিপ্রায়ানুসারে নিক্ষিপ্ত দ্রব্য বিষয়ে যত্ন কিম্বা কৌশলঘটিত পরিশ্রম করিয়া থাকেন, তবে ভাবান্তরের নিয়ম না থাকিলে যত কাল তদ্বিষয়ের উপযুক্ত পারিতোষিক না পান তত কাল তাঁহার ঐ দ্রব্য রাখিবার অধিকার থাকে ইতি।

নিক্ষেপধারির বিশেষ অধিকারের কথা।

*Illustrations.*

(*a.*) A delivers a rough diamond to B, a jeweller, to be cut and polished, which is accordingly done. B is entitled to retain the stone till he is paid for the services he has rendered.

(*b.*) A gives cloth to B, a tailor, to make into a coat. B promises A to deliver the coat as soon as it is finished, and to give A three months' credit for the price. B is not entitled to retain the coat until he is paid.

General lien of bankers, factors, wharfingers, attorneys and policy brokers.

**171.** Bankers, factors, wharfingers, attorneys of a High Court and policy brokers may, in the absence of a contract to the contrary, retain as a security for a general balance of account, any goods bailed to them; but no other persons have a right to retain, as a security for such balance, goods bailed to them, unless there is an express contract to that effect.

### Bailments of Pledges.

'Pledge,' 'pawnor,' and 'pawnee' defined.

**172.** The bailment of goods as security for payment of a debt or performance of a promise is called pledge. The bailor is in this case called the pawnor. The bailee is called the pawnee.

Pawnee's right of retainer.

**173.** The pawnee may retain the goods pledged, not only for payment of the debt or the performance of the promise, but for the interest of the debt, and all necessary expenses incurred by him in respect of the possession or for the preservation of the goods pledged.

Pawnee not to retain for debt or promise other than that for which goods pledged.

Presumption in case of subsequent advances.

**174.** The pawnee shall not, in the absence of a contract to that effect, retain the goods pledged for any debt or promise other than the debt or promise for which they are pledged; but such contract, in the absence of anything to the contrary, shall be presumed in regard to subsequent advances made by the pawnee.

Pawnee's right as to extraordinary expenses incurred.

**175.** The pawnee is entitled to receive from the pawnor extraordinary expenses incurred by him for the preservation of the goods pledged.

উদাহরণ।

(ক) আনন্দ বলরাম নামক রত্নকারকে হীরক কাটিতে ও পরিষ্কার করিতে দেন। তদনুসারে কার্য্য হইলে বলরাম যত কাল ঐ কর্ম্মের বেতন না পান তত কাল তাঁহার ঐ হীরক রাখিবার অধিকার থাকে।

(খ) আনন্দ বলরাম নামক দরজীকে কুর্ত্তি করিবার কাপড় দিয়া কুর্ত্তি প্রস্তুত হইলেই বলরাম তাহা দিয়া তিন মাস পরে মূল্য গ্রহণ করিবেন এই মর্ম্মের নিয়ম করিলেন। এমত স্থলে মূল্য না পাওয়া পর্য্যন্ত বলরামের কুর্ত্তি রাখিবার অধিকার নাই।

বণিকদের ও কর্ম্মকারকদের ও ঘাটরক্ষকদের ও উকীলদের ও বিমাপত্রের দালালদের সাধারণ অধিকারের কথা।

১৭১ ধারা। হিসাব খাতার সাধারণ জমা খরচ সমান রাখিবার জামিনীস্বরূপ যে দ্রব্য নিক্ষেপ করা যায়, তাবান্তরের কোন নিয়ম না থাকিলে বণিকেরা কি কর্ম্মকারকেরা কিম্বা ঘাটরক্ষকেরা কিম্বা হাই কোর্টের উকীলেরা কিম্বা বিমাপত্রের দালালেরা তাহা রাখিতে পারিবেন কিন্তু তদ্রূপ বাকীর জন্যে অন্য কোন ব্যক্তির নিকট দ্রব্য নিক্ষেপ করিয়া দেওয়া গেলে সেই মর্ম্মের স্পষ্ট চুক্তি না থাকিলে তাহারদের সেই দ্রব্য জামিনস্বরূপ রাখিবার অধিকার নাই ইতি।

### বন্ধকের বিধি।

বন্ধক, বন্ধকদাতা, বন্ধকগ্রহীতা, এই২ শব্দের অর্থ।

১৭২ ধারা। ঋণশোধ কিম্বা অঙ্গীকারমত কর্ম্ম হইবার প্রতিভাবস্বরূপ যে নিক্ষেপণ হয় তাহাকে বন্ধক বলা যায়। এই স্থলে নিক্ষেপককে বন্ধকদাতা ও নিক্ষেপধারিকে বন্ধকগ্রহীতা বলা যায় ইতি।

বন্ধকগ্রহীতার দ্রব্য রাখিবার অধিকারের কথা।

১৭৩ ধারা। বন্ধকগ্রহীতা ঋণশোধ কিম্বা অঙ্গীকারমত কর্ম্ম হইবার জন্যে যেমন বন্ধকী দ্রব্য রাখিতে পারেন, তেমনি ঋণের সুদ এবং বন্ধকী দ্রব্য সতর্কতাতে রাখিবার ও রক্ষা করিবার জন্য আবশ্যক খরচ পাইবার জন্যে ঐ দ্রব্য রাখিতে পারিবেন ইতি।

যে ঋণের কি প্রতিজ্ঞাপালনের জন্যে যে দ্রব্য রাখা যায় তদ্ভিন্ন দ্রব্য বন্ধকগ্রহীতার রাখিতে না পারিবার কথা।

পরে টাকা অগ্রিম দেওয়া গেলে যে অনুমান হয় তাহার কথা।

১৭৪ ধারা। যে ঋণের কি অঙ্গীকারের উদ্দেশে যে দ্রব্য দেওয়া যায় তদ্ভিন্ন বন্ধকগ্রহীতা অন্য ঋণের কি অঙ্গীকারের নিমিত্তে ঐ বন্ধক বস্তু রাখিতে পারেন এই মর্ম্মের চুক্তি না থাকিলে তিনি রাখিতে পারিবেন না পরন্তু যদি বন্ধকগ্রহীতা পরে অন্য টাকা অগ্রিম দেন, তবে তাহার স্পষ্ট প্রকাশ না হইলে পূর্ব্বোক্ত চুক্তি থাকা অনুমান হইবে ইতি।

অতিরিক্ত ব্যয়ের বিষয়ে বন্ধকগ্রহীতার অধিকারের কথা।

১৭৫ ধারা। বন্ধকী দ্রব্য রক্ষা করিবার জন্যে বন্ধকগ্রহীতার সাধারণাতীত ব্যয় হইলে বন্ধকদাতার স্থানে তাঁহার সেই খরচ পাইবার অধিকার আছে ইতি।

Pawnee's right where pawnor makes default.

**176.** If the pawnor makes default in payment of the debt, or performance, at the stipulated time, of the promise, in respect of which the goods were pledged, the pawnee may bring a suit against the pawnor upon the debt or promise, and retain the goods pledged as a collateral security; or he may sell the thing pledged, on giving the pawnor reasonable notice of the sale.

If the proceeds of such sale are less than the amount due in respect of the debt or promise, the pawnor is still liable to pay the balance. If the proceeds of the sale are greater than the amount so due, the pawnee shall pay over the surplus to the pawnor.

বন্ধকদাতার ত্রুটি হইলে বন্ধকগ্রহীতার অধিকারের কথা।

১৭৬ ধারা। যে ঋণ শোধের কিম্বা যে অঙ্গীকার পালনের উপলক্ষে দ্রব্য বন্ধক দেওয়া যায় যদি বন্ধকদাতা অবধারিত সময়ে সেই ঋণ শোধ কিম্বা সেই অঙ্গীকারমত কর্ম্ম না করেন, তবে বন্ধকগ্রহীতা ঐ ঋণের কি অঙ্গীকারের নিমিত্তে বন্ধকদাতার নামে নালিশ করিয়া আনুষঙ্গিক প্রতিভূস্বরূপে বন্ধকী দ্রব্য রাখিতে পারিবেন, অথবা উপযুক্ত সময় থাকিতে বন্ধকদাতাকে তাঁহার দ্রব্য বিক্রয়ের সম্বাদ দিয়া বন্ধকী দ্রব্য বিক্রয় করিতে পারিবেন।

বিক্রয় হইয়া যে টাকা পাওয়া যায় তাহা যদি ঋণের কি অঙ্গীকারের উপলক্ষে আপন পাওনার কম হয়, তবে বন্ধকদাতা অবশিষ্ট টাকার দায়ী থাকিবেন· যদি বিক্রয়দ্বারা প্রাপ্ত টাকা তাঁহার পাওনার অধিক হয়, তবে বন্ধক গ্রহীতা বন্ধকদাতাকে সেই উদ্বর্ত্ত টাকা দিবেন ইতি।

Defaulting pawnor's right to redeem.

**177.** If a time is stipulated for the payment of the debt, or performance of the promise, for which the pledge is made, and the pawnor makes default in payment of the debt or performance of the promise at the stipulated time, he may redeem the goods pledged at any subsequent time before the actual sale of them; but he must, in that case, pay, in addition, any expenses which have arisen from his default.

বন্ধকদাতার ত্রুটি হইলে দ্রব্য মুক্ত করিবার অধিকারের কথা।

১৭৭ ধারা। যে ঋণের কি যে অঙ্গীকারমতে কর্ম্ম হইবার উপলক্ষে বন্ধক দেওয়া যায়, যদি সেই ঋণ শোধ করিবার কি অঙ্গীকার সাধন করিবার সময় অবধারিত হইয়া থাকে, এবং বন্ধকদাতা সেই অবধারিত সময়ে ঋণ শোধ কিম্বা অঙ্গীকার সাধন না করেন, তবে বন্ধকী দ্রব্য একান্ত বিক্রয় হইবার পূর্ব্বে কোন সময়ে তিনি ঐ দ্রব্য মুক্ত করিতে পারিবেন। কিন্তু এমত স্থলে তাঁহার ত্রুটিপ্রযুক্ত অধিক যে খরচ হইয়া থাকে ঋণের অতিরিক্ত তাঁহার সেই খরচও দিতে হইবে ইতি।

Pledge by possessor of goods or documentary title to goods.

**178.** A person who is in possession of any goods, or of any bill of lading, dock-warrant, warehouse-keeper's certificate, wharfinger's certificate, or warrant or order for delivery, or any other document of title to goods, may make a valid pledge of such goods, or documents: Provided that the pawnee acts in good faith, and under circumstances which are not such as to raise a reasonable presumption that the pawnor is acting improperly:

Provided also that such goods or documents have not been obtained from their lawful owner, or from any person in lawful custody of them, by means of an offence or fraud.

অধিকারির দ্বারা দ্রব্য বা দ্রব্যের অধিকারপত্র বন্ধক রাখা গেলে তাহার কথা।

১৭৮ ধারা। কোন মাল কি বিল অফ লেডিং কি ডাকওয়ারেন্ট কিম্বা আড়ৎদারের সর্টিফিকট কিম্বা ঘাট রক্ষকের সর্টিফিকট কিম্বা দ্রব্য প্রদানের ওয়ারন্ট কি আজ্ঞাপত্র কিম্বা দ্রব্যের অধিকারসূচক অন্য কোন দলীল যে ব্যক্তির অধিকারে থাকে, তিনি ঐ মাল কি দলীল বন্ধক রাখিলে তাহা সিদ্ধ হইবে। কিন্তু এই স্থলে ইহা প্রয়োজন যে বন্ধকগ্রহীতা সরল মনে কর্ম্ম করেন এবং বন্ধকদাতা অশুচিতমতে কর্ম্ম করিতেছেন যুক্তিসিদ্ধ এমত অনুমান যাহাতে হইতে পারে এমন ভাবগতিক না থাকিতে কর্ম্ম করেন।

আরো যে ব্যক্তি বিধিমতে সেই দ্রব্যের কি দলীলের স্বামী হন কিম্বা তাহা ন্যায্যমতে যে ব্যক্তির জিম্মায় ছিল তাঁহার স্থানে কোন অপরাধ কি প্রতারণাদ্বারা ঐ দ্রব্য কি দলীল পাওয়া না যায় ইতি।

Pledge where pledgor has only a limited interest.

**179.** Where a person pledges goods in which he has only a limited interest, the pledge is valid to the extent of that interest.

যে স্থলে বন্ধকদাতার কেবল আংশিক স্বার্থ থাকে সেই স্থলে বন্ধকের কথা।

১৭৯ ধারা। যে দ্রব্যেতে কোন ব্যক্তির আংশিক স্বার্থ থাকে তিনি তাহা বন্ধক দিলে, তাঁহার যে-পর্য্যন্ত স্বার্থ, বন্ধক সেই পর্য্যন্ত সিদ্ধ ইতি।

### Suits by Bailees or Bailors against Wrong-doers.

**180.** If a third person wrongfully deprives the bailee of the use or possession of the goods bailed, or does them any injury, the bailee is entitled to use such remedies as the owner might have used in the like case if no bailment had been made; and either the bailor or the bailee may bring a suit against a third person for such deprivation or injury.

*Suits by bailor or bailee against wrong-doers.*

**181.** Whatever is obtained by way of relief or compensation in any such suit shall, as between the bailor and the bailee, be dealt with according to their respective interests.

*Apportionment of relief or compensation obtained by such suits.*

## CHAPTER X.
## AGENCY.

### Appointment and Authority of Agents.

**182.** An agent is a person employed to do any act for another, or to represent another in dealings with third persons. The person for whom such act is done, or who is so represented, is called the principal.

*'Agent' and 'principal' defined.*

**183.** Any person who is of the age of majority according to the law to which he is subject, and who is of sound mind, may employ an agent.

*Who may employ agent.*

**184.** As between the principal and third persons, any person may become an agent; but no person who is not of the age of majority and of sound mind can become an agent, so as to be responsible to his principal according to the provisions in that behalf herein contained.

*Who may be an agent.*

**185.** No consideration is necessary to create an agency.

*Consideration not necessary.*

**186.** The authority of an agent may be express or implied.

*Agent's authority may be expressed or implied.*

**187.** An authority is said to be express when it is given by words spoken or written. An authority is said to be implied when it is to be inferred from the circumstances of the case;

*Definitions of express and implied authority.*

---

### অন্যায়কারিদের নামে নিক্ষেপধারিদের বা নিক্ষেপকদের মোকদ্দমার বিধি।

১৮০ ধারা। যদি তৃতীয় ব্যক্তি অন্যায়মতে নিক্ষেপধারির ব্যবহার কি অধিকারহইতে নিক্ষিপ্ত বস্তু লন কিম্বা ঐ দ্রব্যের কোন হানি করেন তবে নিক্ষেপ না করা গেলে দ্রব্যের স্বামির সেই অবস্থায় প্রতিকারের যে উপায় থাকিত নিক্ষেপধারির সেই উপায়ক্রমে প্রতিকার পাইবার অধিকার আছে, এবং তদ্রূপে লওনের কি হানির উপলক্ষে নিক্ষেপক কিম্বা নিক্ষেপধারী ঐ তৃতীয় ব্যক্তির নামে নালিশ করিতে পারিবেন ইতি।

*অন্যায়কারিদের নামে নিক্ষেপকের কিম্বা নিক্ষেপধারির নালিশ করিবার কথা।*

১৮১ ধারা। তদ্রূপ কোন মোকদ্দমাদ্বারা প্রতিকার কিম্বা ক্ষতিপূরণ স্বরূপ যাহা পাওয়া যায়, নিক্ষেপকের ও নিক্ষেপধারির মধ্যে যাঁহার যে স্বার্থ থাকে তদনুসারে তাহার প্রয়োগ হইবে ইতি।

*তদ্রূপ মোকদ্দমাক্রমে যে উপকার কি হানিপূরণ পাওয়া যায় তাহা বণ্টন করিবার কথা।*

## দশম অধ্যায়।
### কর্ম্ম কারিতার বিধি।

১৮২ ধারা। যে ব্যক্তি অন্যের নিমিত্তে কর্ম্ম করিতে কিম্বা অন্যের প্রতিনিধিস্বরূপ অপর ব্যক্তিদের সহিত কারবার করিতে নিযুক্ত হন তাঁহাকে কর্ম্মচারী বলা যায়। তিনি যাঁহার পক্ষে কর্ম্ম করেন কিম্বা উক্ত প্রকারে যাঁহার প্রতিনিধি হন তাঁহাকে কর্ত্তা বলা যায় ইতি।

*কর্ম্মচারী ও কর্ত্তা এই২ কথার অর্থ।*

১৮৩ ধারা। যে ব্যক্তি যে ব্যবস্থা মান্য করেন তিনি সেই ব্যবস্থামতে বয়ঃপ্রাপ্ত হইলে ও প্রকৃতিস্থ থাকিলে কর্ম্মচারি নিযুক্ত করিতে পারিবেন ইতি।

*কেমন ব্যক্তি কর্ত্তা হইতে পারেন তাহার কথা।*

১৮৪ ধারা। কর্ত্তা ও অপর ব্যক্তিদের মধ্যে যে কোন ব্যক্তি কর্ম্মচারী হইতে পারিবেন। কিন্তু এই আইনের লিখিত বিধানানুসারে কর্ত্তার নিকটে উত্তর দিতে না পারেন অপ্রাপ্তব্যবহার বা অপ্রকৃতিস্থ এমত কোন ব্যক্তি কর্ম্মচারী হইতে পারিবেন না ইতি।

*কেমন ব্যক্তি কর্ম্মচারী হইতে পারেন তাহার কথা।*

১৮৫ ধারা। কর্ম্মচারির পদস্থিতির জন্যে প্রবৃত্তির আবশ্যক নাই ইতি।

*প্রবৃত্তি অনাবশ্যক হওয়ার কথা।*

১৮৬ ধারা। কর্ম্মচারির ক্ষমতা স্পষ্টতঃ কি ভাবতঃ ব্যক্ত হইতে পারিবে ইতি।

*কর্ম্মচারির ক্ষমতা স্পষ্টতঃ কি ভাবতঃ ব্যক্ত হইতে পারিবার কথা।*

১৮৭ ধারা। যখন বাচনিক কি লিখিত কথাদ্বারা ক্ষমতা দেওয়া যায় তখন তাহা স্পষ্ট বলা যায়। যখন ব্যাপারের পূর্ব্বাপর ঘটনাদ্বারা ক্ষমতার অনুভব হয় তখন সেই ক্ষমতা

*স্পষ্ট ও ভাবত ক্ষমতার অর্থ।*

and things spoken or written, or the ordinary course of dealing, may be accounted circumstances of the case.

*Illustration.*

A owns a shop in Serampore, living himself in Calcutta and visiting the shop occasionally. The shop is managed by B, and he is in the habit of ordering goods from C in the name of A for the purposes of the shop, and of paying for them out of A's funds with A's knowledge. B has an implied authority from A to order goods from C in the name of A for the purposes of the shop.

Extent of agent's authority.

**188.** An agent, having an authority to do an act, has authority to do every lawful thing which is necessary in order to do such act.

An agent having an authority to carry on a business, has authority to do every lawful thing necessary for the purpose, or usually done in the course, of conducting such business.

*Illustrations.*

(*a.*) A is employed by B, residing in London, to recover at Bombay a debt due to B. A may adopt any legal process necessary for the purpose of recovering the debt, and may give a valid discharge for the same.

(*b.*) A constitutes B his agent to carry on his business of a ship-builder. B may purchase timber and other materials, and hire workmen, for the purpose of carrying on the business.

Agent's authority in an emergency.

**189.** An agent has authority, in an emergency, to do all such acts for the purpose of protecting his principal from loss as would be done by a person of ordinary prudence in his own case under similar circumstances.

*Illustrations.*

(*a.*) An agent for sale may have goods repaired if it be necessary.

(*b.*) A consigns provisions to B at Calcutta, with directions to send them immediately to C at Cuttack. B may sell the provisions at Calcutta if they will not bear the journey to Cuttack without spoiling.

SUB-AGENTS.

When agent cannot delegate.

**190.** An agent cannot lawfully employ another to perform acts which he has expressly or impliedly undertaken to perform personally, unless by the ordinary custom of trade a sub-agent

ভাবতঃ বলিয়া জানা যায়। বাচনিক কিম্বা লিখিত কথা অথবা কারবারের সাধারণ রীতি ঐ ব্যাপারের পূর্ব্বাপর ঘটনার মধ্যে গণ্য ইতি।

উদাহরণ।

আনন্দ কলিকাতায় বাস করেন শ্রীরামপুরে তাঁহার দোকান আছে। কখনং তথায় গিয়া থাকেন। বলরাম সেই দোকানের অধ্যক্ষ, ও সেই দোকানের নিমিত্তে আনন্দের নাম করিয়া চন্দ্রমোহনের স্থানে দ্রব্য আনাইয়া থাকেন এবং আনন্দের জ্ঞাতসারে আনন্দের টাকাহইতে ঐ দ্রব্যের মূল্য দিয়া থাকেন। চন্দ্রমোহনের স্থানে আনন্দের নাম করিয়া দোকানের প্রয়োজনীয় দ্রব্য আনাইতে বলরামের ভাবতঃ ক্ষমতা আছে।

কর্ম্মচারির ক্ষমতা কত-দূর বর্ত্তে তাহার কথা।

১৮৮ ধারা। কর্ম্মচারির কোন কর্ম্ম করিবার ক্ষমতা থাকিলে সেই কর্ম্ম করিবার জন্যে বৈধ অন্য যে ক্রিয়ার আবশ্যক হয় তাহাও তাঁহার করিবার ক্ষমতা আছে।

কর্ম্মচারির কোন ব্যবসায় চালাইবার ক্ষমতা থাকিলে, সেই ব্যবসায় চালাইবার জন্যে বৈধ যে কর্ম্মের আবশ্যক হয় কিম্বা ঐ ব্যবসায়ের রীতিমতে যে কর্ম্ম হইয়া থাকে তাহাও তাঁহার করিবার ক্ষমতা আছে ইতি।

উদাহরণ।

(ক) বলরাম লণ্ডন নগরে বাস করেন, বোম্বাইয়ে তাঁহার পাওনা টাকা আদায় করণার্থে আনন্দকে নিযুক্ত করেন। আনন্দ ঐ ঋণ আদায় করিবার জন্যে আদালতসম্পর্কীয় কোন কার্য্য করিতে পারিবেন এবং তিনি ঋণের মুক্তিপত্র দিলে তাহা সিদ্ধ হইবে।

(খ) আনন্দ জাহাজ নির্ম্মাতা হইয়া সেই কর্ম্ম চালাইবার জন্যে বলরামকে নিযুক্ত করেন। বলরাম সেই কার্য্য চালাইবার জন্যে বাহাদুরীকাঠ ও অন্য সামগ্রী ক্রয় করিতে ও বেতন দিয়া লোক রাখিতে পারিবেন।

স্থলবিশেষে কর্ম্মচারির ক্ষমতার কথা।

১৮৯ ধারা। সাধারণকার্য্যচিন্তক ব্যক্তি স্থলবিশেষে ক্ষতিহইতে রক্ষা পাইবার জন্যে যে কোন কর্ম্ম করিতে পারেন, কর্ম্মচারীও সেই স্থলে কর্ত্তার ক্ষতি নিবারণের জন্যে সেই কর্ম্ম করিতে পারিবেন ইতি।

উদাহরণ।

(ক) দ্রব্য বিক্রয়ের জন্যে যে কর্ম্মচারী নিযুক্ত হন তিনি প্রয়োজনমতে সেই দ্রব্য মেরামৎ করিতে পারিবেন।

(খ) আনন্দ কলিকাতা নিবাসি বলরামকে দ্রব্য সমর্পণ করিয়া কটকনিবাসি চন্দ্রের নিকট অগৌণে পাঠাইতে আজ্ঞা করেন। কটকে পাঠাইলে পথে দ্রব্য নষ্ট হইবার সম্ভাবনা হইলে বলরাম তাহা কলিকাতায় বিক্রয় করিতে পারিবেন।

অধীন কর্ম্মচারির বিধি।

কর্ম্মচারী যে স্থলে আপন কর্ত্তব্য কর্ম্ম অন্যের প্রতি অর্পণ করিতে না পারেন তাহার কথা।

১৯০ ধারা। যদি কর্ম্মচারী স্পষ্টতঃ কি ভাবতঃ স্বয়ং কোন কর্ম্ম করিতে প্রতিজ্ঞা করিয়া থাকেন, তবে সেই কর্ম্ম সম্পাদন করিবার জন্যে তিনি বৈধমতে অন্য ব্যক্তিকে নিযুক্ত

may, or, from the nature of the agency, a sub-agent must, be employed.

'Sub-agent' defined.

**191.** A sub-agent is a person employed by, and acting under the control of, the original agent in the business of the agency.

Representation of principal by sub-agent properly appointed.

**192.** Where a sub-agent is properly appointed, the principal is, so far as regards third persons, represented by the sub-agent, and is bound by and responsible for his acts, as if he were an agent originally appointed by the principal.

Agent's responsibility for sub-agent.

The agent is responsible to the principal for the acts of the sub-agent:

Sub-agent's responsibility.

The sub-agent is responsible for his acts to the agent, but not to the principal, except in cases of fraud or wilful wrong.

Agent's responsibility for sub-agent appointed without authority.

**193.** Where an agent, without having authority to do so, has appointed a person to act as a sub-agent, the agent stands towards such person in the relation of a principal to an agent, and is responsible for his acts both to the principal and to third persons; the principal is not represented by or responsible for the acts of the person so employed, nor is that person responsible to the principal.

Relation between principal and person duly appointed by agent to act in business of agency.

**194.** Where an agent, holding an express or implied authority to name another person to act for the principal in the business of the agency, has named another person accordingly, such person is not a sub-agent, but an agent of the principal for such part of the business of the agency as is entrusted to him.

*Illustrations.*

(*a*.) A directs B, his solicitor, to sell his estate by auction, and to employ an auctioneer for the purpose. B names C, an auctioneer, to conduct the sale. C is not a sub-agent, but is A's agent for the conduct of the sale.

করিতে পারিবেন না। কিন্তু বাণিজ্যব্যাপারের সাধারণ রীত্যনুসারে অধীন কর্ম্মচারী নিযুক্ত হইতে পারিলে কিম্বা কর্ম্মের ভাববিবেচনায় অধীন কর্ম্মচারিকে নিযুক্ত করা আবশ্যক হইলে অধীন কর্ম্মচারী নিযুক্ত হইতে পারিবেন ইতি।

অধীন কর্ম্মচারী শব্দের অর্থনির্ণায়ক কথা।

১৯১ ধারা। কর্ম্মচারির পদসংক্রান্ত কর্ম্মে যিনি প্রধান কর্ম্মচারী হন যে ব্যক্তি তাঁহারদ্বারা নিযুক্ত হইয়া তাঁহার তত্ত্বাধীন কর্ম্ম করেন তাঁহাকে অধীন কর্ম্মচারী বলা যায় ইতি।

অধীন কর্ম্মচারী উপযুক্তমতে নিযুক্ত হইলে কর্ত্তার প্রতিনিধি হওয়ার কথা।

১৯২ ধারা। যদি অধীন কর্ম্মচারী উপযুক্তমতে নিযুক্ত হইয়া থাকেন তবে অপর ব্যক্তিদের নিকট তিনি কর্ত্তার প্রতিনিধিস্বরূপ হন, এবং প্রথমেই কর্ত্তার দ্বারা নিযুক্ত হওয়ার ন্যায় কর্ত্তা তাঁহার ক্রিয়াতে বদ্ধ ও তাঁহার ক্রিয়ার নিমিত্ত দায়ী হইবেন।

অধীন কর্ম্মচারির পক্ষে কর্ম্মচারির দায়ের কথা।

অধীন কর্ম্মচারির ক্রিয়ার নিমিত্তে কর্ত্তার নিকটে কর্ম্মচারী দায়ী।

অধীন কর্ম্মচারির দায়ের কথা।

প্রতারণার ও ইচ্ছাপূর্ব্বক অন্যায় ক্রিয়ার স্থলভিন্ন, অধীন কর্ম্মচারী আপন ক্রিয়ার জন্যে কর্ম্মচারির নিকটে দায়ী, কর্ত্তার নিকটে নয় ইতি।

কর্ম্মচারী অনুমতি না পাইয়া অধীন কর্ম্মচারিকে নিযুক্ত করিলে তজ্জন্যে তাহার দায়ের কথা।

১৯৩ ধারা। যদি কর্ম্মচারী অনুমতি না লইয়া কোন ব্যক্তিকে অধীন কর্ম্মচারির কর্ম্ম করণার্থে নিযুক্ত করেন, তবে সেই কর্ম্মচারী ঐ ব্যক্তির নিকট কর্ত্তার স্থলে হন, এবং তাঁহার ক্রিয়ার জন্যে তিনি আপনার কর্ত্তার ও তৃতীয় ব্যক্তিদের নিকটে দায়ী হন। তদ্রূপ নিযুক্ত ব্যক্তি কর্ত্তার প্রতিনিধি নহেন ও কর্ত্তা তাহার কার্য্যের নিমিত্তে দায়ী নহেন, ঐ ব্যক্তিও কর্ত্তার নিকটে দায়ী নহেন ইতি।

কর্ত্তার ও যাঁহার প্রতি নিয়মিতরূপে কার্য্যকারিতার ভার অর্পণ করা যায় তাঁহারদের পরস্পর সম্বন্ধের কথা।

১৯৪ ধারা। যদি কর্ম্মচারী কর্ত্তার পক্ষে কর্ম্ম করণার্থে অন্য কর্ম্মচারিকে মনোনীত করিবার স্পষ্ট কি ভাবত ক্ষমতা পাইয়া অন্য ব্যক্তিকে নিযুক্ত করেন, তবে সেই ব্যক্তি অধীন কর্ম্মচারী নহেন, বরং তৎপদসংক্রান্ত কার্য্যের যে অংশ তাঁহার প্রতি অর্পিত হয় সেই অংশসম্পর্কে কর্ত্তার কর্ম্মচারী হন ইতি।

উদাহরণ।

(ক) আমন আপন উকীল বলরামকে নীলামে আপন সম্পত্তি বিক্রয় করিতে ও নীলাম করিবার জন্যে লোক নিযুক্ত করিতে আদেশ করেন। বলরাম চন্দ্রমোহন নামক এক ব্যক্তিকে নিযুক্ত করেন। ঐ চন্দ্রমোহন অধীন কর্ম্মচারী নহেন নীলাম করিবার জন্যে আমনের কর্ম্মচারী হন।

(b.) A authorizes B, a merchant in Calcutta, to recover the monies due to A from C & Co. B instructs D, a solicitor, to take legal proceedings against C & Co. for the recovery of the money. D is not a sub-agent, but is solicitor for A.

(খ) চক্র কোম্পানির স্থানে আনন্দের টাকা পাওনা থাকাতে তিনি সেই টাকা আদায় করিবার জন্যে কলিকাতার বলরাম নামক এক জন সওদাগরকে নিযুক্ত করেন। বলরাম দীননাথ নামক উকীলকে চক্র কোম্পানির নামে নালিশ করিয়া টাকা আদায় করিতে আদেশ করেন। দীননাথ অধীন কর্মচারী নহেন কিন্তু আনন্দের পক্ষে উকীল।

**195.** In selecting such agent for his principal, an agent is bound to exercise the same amount of discretion as a man of ordinary prudence would exercise in his own case; and, if he does this, he is not responsible to the principal for the acts or negligence of the agent so selected.

*Agent's duty in naming such person.*

১৯৫ ধারা। কর্ত্তার নিমিত্তে কর্মচারির তদ্রূপ কর্মচারির নিযুক্ত করিতে হইলে সাধারণ কার্য্যচিন্তক ব্যক্তি যদ্রূপ সবিবেচনা পূর্ব্বক আপনার নিমিত্তে লোক নিযুক্ত করিয়া থাকেন ঐ কর্মচারির তদ্রূপ সবিবেচনামতে কর্ম্ম করিতেই হইবে। তাহা করিলে পর তিনি স্বমনোনীত কর্ম্মচারির ক্রিয়ার কি ত্রুটির জন্যে কর্ত্তার নিকটে দায়ী হইবেন না ইতি।

*ঐ ব্যক্তিকে মনোনীত করণ সম্পর্কে কর্মচারির যাহা কর্ত্তব্য তাহার কথা।*

*Illustrations.*

(a.) A instructs B, a merchant, to buy a ship for him. B employs a ship-surveyor of good reputation to choose a ship for A. The surveyor makes the choice negligently and the ship turns out to be unseaworthy and is lost. B is not, but the surveyor is, responsible to A.

উদাহরণ।

(ক) আনন্দ বলরাম নামক সওদাগরকে আপনার নিমিত্ত জাহাজ ক্রয় করিতে বলেন। বলরাম আনন্দের নিমিত্ত কোন জাহাজ বাছিয়া লইবার জন্যে জাহাজের সুখ্যাত্যাপন্ন সরবেয়রকে নিযুক্ত করেন। ঐ সরবেয়র মনোযোগ করিতে শৈথিল্য করিয়া একখান জাহাজ বাছিয়া লন কিন্তু সেই জাহাজ সমুদ্রে যাইবার অনুপযুক্ত ও ভাঙ্গিয়া নষ্ট হয়। সেই বিষয়ে বলরাম আনন্দের নিকট দায়ী নহেন সরবেয়র দায়ী হন।

(b) A consigns goods to B, a merchant, for sale. B, in due course, employs an auctioneer in good credit to sell the goods of A, and allows the auctioneer to receive the proceeds of the sale. The auctioneer afterwards becomes insolvent without having accounted for the proceeds. B is not responsible to A for the proceeds.

(খ) আনন্দ বলরাম নামক সওদাগরকে কএক দ্রব্য বিক্রয় করিতে সমর্পণ করেন। বলরাম আনন্দের জন্যে দ্রব্য বিক্রয় করণার্থে সুখ্যাত নীলামকর্ত্তাকে নিয়মিতরূপে নিযুক্ত করেন এবং তাহাকে নীলামের উৎপন্ন টাকা আদায় করিতে অনুমতি দেন। তৎপরে সেই ব্যক্তি নীলামের ঐ উৎপন্ন টাকার হিসাব না দিয়া দেউলিয়া হন। এই স্থলে বলরাম আনন্দের নিকট ঐ উৎপন্ন টাকার দায়ী নহেন।

## Ratification.

**196.** Where acts are done by one person on behalf of another, but without his knowledge or authority, he may elect to ratify or to disown such acts. If he ratify them, the same effects will follow as if they had been performed by his authority.

*Right of person as to acts done for him without his authority.*

*Effect of ratification.*

## স্থিরী করণের বিধি।

১৯৬ ধারা। কোন ব্যক্তির অজ্ঞাতসারে কি তাঁহার অনুমতিভিন্ন অন্য ব্যক্তি তাঁহার নিমিত্তে কোন কর্ম্ম করিলে তিনি আপন ইচ্ছামতে ঐ কর্ম্ম স্থির কি অগ্রাহ্য করিতে পারিবেন। যদি স্থির করেন, তবে তাঁহার অনুমতিমতে হওয়ার ন্যায় সেই ক্রিয়ার ফল হইবে ইতি।

*কোন ব্যক্তির অনুমতিভিন্ন তাঁহার নিমিত্ত কর্ম করা গেলে তাঁহার অধিকারের কথা।*

*স্থিরীকরণের ফলের কথা।*

**197.** Ratification may be expressed or may be implied in the conduct of the person on whose behalf the acts are done.

*Ratification may be expressed or implied.*

১৯৭ ধারা। যাঁহার নিমিত্তে কার্য্য করা যায় তাঁহার আচরণদ্বারা ঐ কার্য্য স্থিরীকরণ স্পষ্টরূপে ব্যক্ত হইতে কি ভাবতঃ জানা যাইতে পারিবে ইতি।

*স্থিরীকরণ স্পষ্ট কি ভাবতঃ হইতে পারিবার কথা।*

*Illustrations.*

(a.) A, without authority, buys goods for B. Afterwards B sells them to C on his own account; B's conduct implies a ratification of the purchase made for him by A.

উদাহরণ।

আনন্দ অনুমতি না পাইয়া বলরামের নিমিত্তে কোন দ্রব্য ক্রয় করিলেন, পরে বলরাম আপন লাভার্থে তাহা চন্দ্রের নিকট বিক্রয় করেন। বলরামের এই কর্ম্মের দ্বারা জানা গেল যে তাঁহার জন্যে আনন্দের ক্রয়করণরূপ যে ক্রিয়া হইয়াছে তিনি তাহা স্থির করিয়াছেন।

(*b.*) A, without B's authority, lends B's money to C. Afterwards B accepts interest on the money from C. B's conduct implies a ratification of the loan.

Knowledge requisite to valid ratification.

**198.** No valid ratification can be made by a person, whose knowledge of the facts of the case is materially defective.

Effect of ratifying unauthorized act forming part of a transaction.

**199.** A person, ratifying any unauthorized act done on his behalf, ratifies the whole of the transaction, of which such act formed a part.

Ratification of unauthorized act cannot injure third person.

**200.** An act done by one person on behalf of another without such other person's authority, which, if done with authority, would have the effect of subjecting a third person to damages, or of terminating any right or interest of a third person, cannot, by ratification, be made to have such effect.

*Illustrations.*

(*a.*) A, not being authorized thereto by B, demands, on behalf of B, the delivery of a chattel, the property of B, from C who is in possession of it. This demand cannot be ratified by B, so as to make C liable for damages for his refusal to deliver.

(*b.*) A holds a lease from B, terminable on three months notice. C, an unauthorized person, gives notice of termination to A. The notice cannot be ratified by B, so as to be binding on A.

REVOCATION OF AUTHORITY.

Termination of agency.

**201.** An agency is terminated by the principal revoking his authority; or by the agent renouncing the business of the agency; or by the business of the agency being completed; or by either the principal or agent dying or becoming of unsound mind; or by the principal being adjudicated an insolvent under the provisions of any Act for the time being in force for the relief of insolvent debtors.

Termination of agency, where agent has an interest in subject-matter.

**202.** Where the agent has himself an interest in the property which forms the subject-matter of the agency, the agency cannot, in the absence of an express contract, be terminated to the prejudice of such interest.

(খ) আনন্দ বলরামের অনুমতি না লইয়া চন্দ্রকে বলরামের টাকা কর্জ দেন। পরে বলরাম চন্দ্রের স্থানে ঐ টাকার সুদ গ্রহণ করেন। বলরামের সেই কর্ম দ্বারা তিনি সেই ঋণ দান স্থির করিয়াছেন জানা যায়।

স্থিরীকরণ কার্য্যসিদ্ধ হইবার জন্যে জ্ঞান থাকা প্রয়োজনের কথা।

১৯৮ ধারা। কোন ব্যাপারের বৃত্তান্ত বিষয়ের গুরুতর অংশে যে ব্যক্তির জ্ঞানের ত্রুটি থাকে, তিনি স্থিরীকরণ করিলেও তাহা সিদ্ধ হইবে না ইতি।

বিনানুমতির ক্রিয়া কোন ব্যাপারের একাংশ হইলে তাহা স্থিরী করণের ফলের কথা।

১৯৯ ধারা। কোন ব্যক্তির অনুমতি বিনা তাঁহার পক্ষে যে কার্য্য করা গেল যদি তিনি সেই কার্য্য স্থির করেন, তবে সেই কার্য্য যে ব্যাপারের একাংশ হয় সেই সম্পূর্ণ ব্যাপারও স্থির করিলেন ইতি।

বিনানুমতির কার্য্য স্থিরীকরণ দ্বারা তৃতীয় ব্যক্তির হানি না হইবার কথা।

২০০ ধারা। কোন ক্রিয়া বিশেষ অনুমতিক্রমে করা গেলে যদি তদ্দ্বারা তৃতীয় ব্যক্তির হানি কিম্বা তৃতীয় ব্যক্তির কোন অধিকারের কি স্বার্থের অবশেষ করা গিয়া থাকে, তবে কোন ব্যক্তি অন্যের অনুমতি ভিন্ন সেই ক্রিয়া করিলে সেই অন্য ব্যক্তির স্থিরীকরণ দ্বারা ঐ ক্রিয়ার উক্ত ফল হইতে পারিবে না ইতি।

উদাহরণ।

(ক) বলরামের কোন দ্রব্য চন্দ্রের নিকট থাকে, আনন্দ বলরামের অনুমতি না পাইয়া তাঁহার পক্ষ হইয়া চন্দ্রের স্থানে সেই দ্রব্য দাওয়া করিয়া লইতে চাহেন। চন্দ্র তাহা দিতে অস্বীকার করিলেন বলিয়া যাহাতে তাঁহার হানিপূরণের দায় ঘটিতে পারে বলরাম ঐ দাওয়া এমত স্থির করিতে পারিবেন না।

(খ) আনন্দ বলরামের স্থানে পাট্টা লইয়াছেন। তাহার মধ্যে এই নিয়ম যে, তিন মাস থাকিতে সম্বাদ দিলে ঐ পাট্টার মিয়াদ রহিত হইতে পারিবে। চন্দ্র অনুমতি না পাইয়া আনন্দকে ঐ পাট্টার মিয়াদ শেষ হইবার সম্বাদ দেন। আনন্দ যাহাতে সেই সম্বাদ দ্বারা আবদ্ধ হন বলরাম এমতে ঐ সম্বাদ স্থির করিতে পারিবেন না।

ক্ষমতা রহিত করণের বিধি।

কর্ম্মচারির পদের অবশেষ হইবার কথা।

২০১ ধারা। কর্ত্তা ক্ষমতা রহিত করিলে, কিম্বা কর্ম্মচারী ঐ পদসংক্রান্ত কার্য্য ত্যাগ করিলে, কিম্বা কর্ম্মচারির পদসংক্রান্ত ঐ কার্য্য সমাপ্ত হইলে, কিম্বা কর্ত্তা কি কর্ম্মচারী মরিলে কি বিকৃতমনা হইলে, কিম্বা ঋণশোধ করিবার অক্ষম ঋণিদের উপকারার্থ যে আইন যে সময়ে প্রচলিত থাকে সেই আইনের বিধানমতে কর্ত্তা আদালতের বিচারানুসারে ঋণশোধ করিতে অক্ষম হইলে, ইহার মধ্যে কোন কার্য্য হইলেই কর্ম্মচারির পদ রহিত হইয়া যায় ইতি।

কর্ম্মচারী যে কার্য্যে নিযুক্ত হন তৎসহিত তাঁহার স্বার্থের সম্পর্ক থাকিলে ঐ পদ রহিত হইবার কথা।

২০২ ধারা। যে সম্পত্তি সম্পর্কে কর্ম্মচারির পদ সৃষ্ট হয় যদি সেই সম্পত্তিতে তাঁহার নিজ স্বার্থ থাকে, তবে স্পষ্ট চুক্তি না হইলে সেই স্বার্থের হানিজনকরূপে ঐ কর্ম্মচারির পদ রহিত করা যাইতে পারিবে না ইতি।

*Illustrations.*

(*a.*) A gives authority to B to sell A's land, and to pay himself out of the proceeds the debts due to him from A. A cannot revoke this authority, nor can it be terminated by his insanity or death.

(*b.*) A consigns 1,000 bales of cotton to B, who has made advances to him on such cotton, and desires B to sell the cotton, and to repay himself out of the price the amount of his own advances. A cannot revoke this authority, nor is it terminated by his insanity or death.

When principal may revoke agent's authority.

**203.** The principal may, save as is otherwise provided by the last preceding section, revoke the authority given to his agent at any time before the authority has been exercised so as to bind the principal.

Revocation where authority has been partly exercised.

**204.** The principal cannot revoke the authority given to his agent after the authority has been partly exercised, so far as regards such acts and obligations as arise from acts already done in the agency.

*Illustrations.*

(*a.*) A authorizes B to buy 1,000 bales of cotton on account of A, and to pay for it out of A's monies remaining in B's hands. B buys 1,000 bales of cotton in his own name, so as to make himself personally liable for the price. A cannot revoke B's authority so far as regards payment for the cotton.

(*b.*) A authorizes B to buy 1,000 bales of cotton on account of A, and to pay for it out of A's monies remaining in B's hands. B buys 1,000 bales of cotton in A's name, and so as not to render himself personally liable for the price. A can revoke B's authority to pay for the cotton.

Compensation for revocation by principal or renunciation by agent.

**205.** Where there is an express or implied contract that the agency should be continued for any period of time, the principal must make compensation to the agent, or the agent to the principal, as the case may be, for any previous revocation or renunciation of the agency without sufficient cause.

Notice of revocation or renunciation.

**206.** Reasonable notice must be given of such revocation or renunciation, otherwise the damage thereby resulting to the principal or the agent, as the case may be, must be made good to the one by the other.

উদাহরণ।

(ক) আনন্দ বলরামকে এই অনুমতি দেন যে আমার নিকট আপনার যে টাকা পাওনা আছে আমার ভূমি বিক্রয় করিয়া মূল্যহইতে তাহা কাটিয়া লইবেন। আনন্দ সেই অনুমতি রহিত করিতে পারিবেন না, এবং উন্মত্ত কি মৃত হইলেও তাহার নিবৃত্তি হইতে পারিবে না।

(খ) বলরাম তুলার নিমিত্তে আনন্দকে অগ্রিম টাকা দিয়াছেন, এবং আনন্দ তাহাকে ১০০০ বস্তা তুলা দিয়া তাহা বিক্রয় করিয়া তাহার মূল্যহইতে ঐ অগ্রিম টাকা লইতে আদেশ করেন। আনন্দ ঐ ক্ষমতা রহিত করিতে পারিবেন না এবং তিনি উন্মত্ত হইলে কি মরিলেও তাহা নিবৃত্ত হইতে পারিবে না।

কর্ত্তা যে সময়ে কর্ম্মচারির ক্ষমতা রহিত করিতে পারেন তাহার কথা।

২০৩ ধারা। ইহার পূর্ব্ব ধারার নির্দ্দিষ্ট স্থলভিন্ন, কর্ম্মচারী যে ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন তিনি সেই ক্ষমতানুসারে কার্য্য করিয়া যত কাল কর্ত্তাকে আবদ্ধ না করেন তত কালের মধ্যে কোন সময়ে কর্ত্তা কর্ম্মচারির প্রতি দত্ত ঐ ক্ষমতা রহিত করিতে পারিবেন ইতি।

ঐ ক্ষমতাক্রমে অংশতঃ কার্য্য হইলে পর নিবৃত্তির কথা।

২০৪ ধারা। কর্ম্মচারিকে যে ক্ষমতা দেওয়া যায় তদনুসারে অংশতঃ কার্য্য করা গেলে পর, কর্ম্মকারিতাপদসম্পর্কে কৃত সেই কার্য্যহইতে যে ক্রিয়া ও যে নিবন্ধন উৎপন্ন হয় তৎসম্পর্কে কর্ত্তা ঐ ক্ষমতা নিবৃত্ত করিতে পারিবেন না ইতি।

উদাহরণ।

(ক) আনন্দ বলরামকে কহেন, তোমার হাতে আমার যে টাকা আছে তাহাহইতে আমার জন্যে ১০০০ বস্তা তুলা ক্রয় কর। বলরাম আপনার নামে ১০০০ বস্তা তুলা এইরূপে ক্রয় করেন যে আপনি তাহার মূল্যের দায়ী হন। তুলার মূল্য দিবার বিষয়ে আনন্দ যে ক্ষমতা দিলেন তাহা নিবৃত্ত করিতে পারিবেন না।

(খ) আনন্দ বলরামকে কহেন তোমার হাতে আমার যে টাকা আছে তাহাহইতে আমার জন্যে ১০০০ বস্তা তুলা ক্রয় কর। বলরাম আনন্দের নামে ১০০০ বস্তা এইরূপে ক্রয় করেন যে আপনি তাহার মূল্যের জন্যে দায়ী না হন। আনন্দ বলরামকে তুলার মূল্য দিবার যে ক্ষমতা দিয়াছিলেন তাহা নিবৃত্ত করিতে পারিবেন।

কর্ত্তারদ্বারা নিবৃত্ত কিম্বা কর্ম্মচারি দ্বারা কর্ম্ম পরিত্যাগ হইয়া যে ক্ষতি হয় তৎপূরণের কথা।

২০৫ ধারা। কর্ম্মচারির পদ নিরূপিত কাল পর্য্যন্ত থাকিবে স্পষ্টতঃ কি ভাবতঃ এমত চুক্তি থাকিলে, এবং বিশেষ কারণ না থাকিলেও যদি কর্ত্তা সেই কালের পূর্ব্বে ঐ পদের কর্ম্ম রহিত করেন, তবে তদ্দ্বারা কর্ম্মচারির যে ক্ষতি হয় তিনি তাহা পূরণ করিয়া দিবেন, কিম্বা কর্ম্মচারী পদত্যাগ করিলে তদ্দ্বারা কর্ত্তার যে ক্ষতি হয় তিনি তাহা পূরণ করিয়া দিবেন ইতি।

নিবৃত্তি কি পরিত্যাগ করিবার সম্বাদ দিবার কথা।

২০৬ ধারা। উপযুক্ত সময় থাকিতে উক্ত প্রকারে কর্ম্ম রহিত কি পরিত্যাগ করিবার সম্বাদ দিতে হইবে। অন্যথা তদ্দ্বারা কর্ত্তার কিম্বা বিষয়বিশেষে কর্ম্মচারির যে ক্ষতি হয় কর্ম্মচারির কি কর্ত্তার পরস্পর সেই ক্ষতিপূরণ করিয়া দিতে হইবে ইতি।

**207.** Revocation and renunciation may be expressed or may be implied in the conduct of the principal or agent respectively.

Revocation and renunciation may be expressed or implied.

*Illustration.*

A empowers B to let A's house. Afterwards A lets it himself. This is an implied revocation of B's authority.

**208.** The termination of the authority of an agent does not, so far as regards the agent, take effect before it becomes known to him, or, so far as regards third persons, before it becomes known to them.

When termination of agent's authority takes effect as to agent and as to third persons.

*Illustrations.*

(*a.*) A directs B to sell goods for him, and agrees to give B five per cent. commission on the price fetched by the goods. A afterwards, by letter, revokes B's authority. B, after the letter is sent, but before he receives it, sells the goods for 100 rupees. The sale is binding on A, and B is entitled to five rupees as his commission.

(*b.*) A, at Madras, by letter directs B to sell for him, some cotton, lying in a warehouse in Bombay, and afterwards, by letter, revokes his authority to sell, and directs B to send the cotton to Madras. B, after receiving the second letter, enters into a contract with C, who knows of the first letter, but not of the second, for the sale to him of the cotton. C pays B the money, with which B absconds. C's payment is good as against A.

(*c.*) A directs B, his agent, to pay certain money to C. A dies and D takes out probate to his will. B, after A's death, but before hearing of it, pays the money to C. The payment is good as against D, the executor.

**209.** When an agency is terminated by the principal dying or becoming of unsound mind, the agent is bound to take, on behalf of the representatives of his late principal, all reasonable steps for the protection and preservation of the interests entrusted to him.

Agent's duty on termination of agency by principal's death or insanity.

২০৭ ধারা। কর্ম্ম নিবৃত্ত কি পরিত্যাগ করিবার কথা স্পষ্টরূপে ব্যক্ত হইতে পারিবে, অথবা কর্ত্তার কি কর্ম্মচারির কর্ম্মের ভাবদ্বারা জানা যাইতে পারিবে ইতি।

নিবৃত্তি ও পরিত্যাগ করণের কথা স্পষ্টরূপে কি ভাবতঃ ব্যক্ত হইবার কথা।

উদাহরণ।

আনন্দ বলরামকে আপন ঘর ভাড়া দিবার ক্ষমতা দেন। পরে আনন্দ আপনি ঘর ভাড়া দেন। এই কর্ম্মের ভাবেতেই বলরামের ক্ষমতার নিবৃত্তি বোধ হয়।

২০৮ ধারা। কর্ম্মচারী যত কাল স্বীয় ক্ষমতার নিবৃত্তির কথা অবগত না হন, তত কাল তাঁহার পক্ষে সেই নিবৃত্তি সফল হয় না, ও তৃতীয় ব্যক্তিরা যত কাল তাহা অবগত না হন তত কাল তাঁহাদের পক্ষে তাহা সফল হয় না ইতি।

কর্ম্মচারির ও অপর ব্যক্তিদের পক্ষে কর্ম্মচারির ক্ষমতার নিবৃত্তি যে সময়ে সফল হয় তাহার কথা।

উদাহরণ।

(ক) আনন্দ বলরামকে মাল বিক্রয় করিতে অনুমতি দিয়া তিনি যত মূল্যে বিক্রয় করিতে পারেন তাহার উপর তাঁহাকে শত করা ৫ টাকা কমিশ্যন দিতে অঙ্গীকার করেন। পরে আনন্দ পত্রদ্বারা বলরামের ক্ষমতা নিবৃত্ত করেন। সেই পত্র প্রেরণ হইবার পরে কিন্তু বলরামের নিকট পঁহুছিবার পূর্ব্বে বলরাম ১০০৲ টাকাতে ঐ দ্রব্য বিক্রয় করিলেন। আনন্দ সেই বিক্রয়ে আবদ্ধ আছেন ও বলরামের ৫ টাকা কমিশ্যন পাইবার অধিকার আছে।

(খ) আনন্দ মান্দ্রাজে বাস করেন, বোম্বাইয়ের কোন আড়তে তাঁহার তূলা আছে, তিনি বলরামের নিকট পত্র লিখিয়া তূলা বিক্রয় করিতে বলেন, পরে অন্য পত্র লিখিয়া তাঁহাকে বিক্রয় করিবার যে ক্ষমতা দিয়াছিলেন তাহা নিবৃত্ত করিয়া তাঁহাকে মান্দ্রাজে তূলা পাঠাইতে বলেন। বলরাম দ্বিতীয় পত্র পাইলে পর চন্দ্রের নিকট ঐ তূলা বিক্রয় করিবার চুক্তি করেন। চন্দ্র প্রথমোক্ত পত্রের কথা জানিতেন, কিন্তু দ্বিতীয় পত্রের কথা না জানিয়া তূলা লইয়া বলরামকে টাকা দেন, বলরাম সেই টাকা লইয়া পলায়ন করেন। এমন স্থলে আনন্দের বিপক্ষে চন্দ্রের সেই টাকা দেওয়া সিদ্ধ হইল।

(গ) আনন্দ আপনার কর্ম্মচারি বলরামের প্রতি চন্দ্রকে টাকা দিতে আজ্ঞা করেন। পরে আনন্দ মরিলে দীননাথ তাহার উইলের প্রবেট বাহির করিয়া লন। আনন্দের মৃত্যুর পরে বলরাম তাঁহার মৃত্যুর সম্বাদ না শুনিয়া চন্দ্রকে ঐ টাকা দেন। উইলের নির্দ্দিষ্ট কার্য্যসাধক দীননাথের বিপক্ষে ঐ টাকা দেওয়া সিদ্ধ হইল।

২০৯ ধারা। যদি কর্ত্তার মৃত্যু কি মনের বৈকৃতি প্রযুক্ত কর্ম্মচারির পদ রহিত হয়, তবে কর্ম্মচারির প্রতি যে স্বার্থ ন্যস্ত হইয়াছে আপনার মৃত কর্ত্তার স্থলাভিষিক্তদের পক্ষে তাঁহার সেই স্বার্থরক্ষার ও সংরক্ষণ করিবার যুক্তিমত সমস্ত কর্ম্ম করা অবশ্য কর্ত্তব্য।

কর্ত্তার মৃত্যু কি উন্মত্ততার দ্বারা কর্ম্মচারির পদ রহিত হইলে তাঁহার যাহা কর্ত্তব্য তাহার কথা।

**210.** The termination of the authority of an agent causes the termination, (subject to the rules herein contained regarding the termination of an agent's authority), of the authority of all sub-agents appointed by him.

*Termination of sub-agent's authority.*

AGENT'S DUTY TO PRINCIPAL.

**211.** An agent is bound to conduct the business of his principal according to the directions given by the principal, or, in the absence of any such directions, according to the custom which prevails in doing business of the same kind at the place where the agent conducts such business. When the agent acts otherwise, if any loss be sustained, he must make it good to his principal, and if any profit accrues, he must account for it.

*Agent's duty in conducting principal's business.*

*Illustrations.*

(*a.*) A, an agent engaged in carrying on for B a business, in which it is the custom to invest from time to time at interest the monies which may be in hand, omits to make such investment. A must make good to B the interest usually obtained by such investments.

(*b.*) B, a broker, in whose business it is not the custom to sell on credit, sells goods of A on credit to C, whose credit at the time was very high. C, before payment, becomes insolvent. B must make good the loss to A.

**212.** An agent is bound to conduct the business of the agency with as much skill as is generally possessed by persons engaged in similar business, unless the principal has notice of his want of skill. The agent is always bound to act with reasonable diligence, and to use such skill as he possesses; and to make compensation to his principal in respect of the direct consequences of his own neglect, want of skill, or misconduct, but not in respect of loss or damage which are indirectly or remotely caused by such neglect, want of skill, or misconduct.

*Skill and diligence required from agent.*

*Illustrations.*

(*a.*) A, a merchant in Calcutta, has an agent, B, in London, to whom a sum of money is paid on A's account, with orders to remit. B retains the money for a considerable time. A, in consequence of not receiving the money, becomes insolvent. B is liable for the money and interest from the day on which it ought to have been paid, according to the usual rate, and for any further direct loss—as, *e. g.*, by variation of rate of exchange—but not further.

২১০ ধারা। এই আইনেতে কর্ম্মচারির ক্ষমতা নিবৃত্তির বিষয়ে যে সকল বিধি বর্ত্তে সেই বিধি প্রবল মানিয়া কর্ম্মচারির ক্ষমতা নিবৃত্তি হইলে তাঁহার নিযুক্ত সকল অধীন কর্ম্মচারিরও ক্ষমতা রহিত হয় ইতি।

*অধীন কর্ম্মচারির ক্ষমতা নিবৃত্তির কথা।*

কর্ত্তার পক্ষে কর্ম্মচারির কর্ত্তব্য কর্ম্মের বিধি।

২১১ ধারা। কর্ত্তা যেরূপ আদেশ করেন কর্ম্মচারির সেই আদেশানুসারে ঐ কর্ত্তার কার্য্য চালাইতেই হইবে। তদ্রূপ কোন আদেশ না থাকিলে কর্ম্মচারী যে স্থানে কার্য্য চালাইতেছেন সেই স্থানে সেই প্রকারের কার্য্য চালাইবার যে রীতি চলিতেছে সেই রীতিমতে তাঁহার সেই কার্য্য চালাইতে হইবে। অন্য প্রকারে কর্ম্ম করিয়া ক্ষতি হইলে কর্ত্তার নিকটে তাঁহার সেই ক্ষতিপূরণ করিতে হইবে। লাভ হইলে তাঁহার হিসাব দিতে হইবে ইতি।

*কর্ত্তার কার্য্য চালাইবাতে কর্ম্মচারির যাহা কর্ত্তব্য তাহার কথা।*

উদাহরণ।

(ক) কোন ব্যবসায় চালাওনেতে যে টাকা হাতে থাকে তাহা সময়ে২ সুদের নিমিত্তে গচ্ছিত করিবার রীতি চলিতেছে। আনন্দ বলরামের কর্ম্মচারী হইয়া সেই প্রকারের কর্ম্মে নিযুক্ত থাকিয়া টাকা সেইরূপে গচ্ছিত করেন না। গচ্ছিত করিলে নিয়মমতে যে সুদ পাওয়া যাইতে পারিত কর্ত্তাকে আনন্দের সেই সুদ দিতে হইবে।

(খ) বলরাম দালালী করেন, ধারে দ্রব্য বিক্রয় করা তাঁহার ব্যবসায়ের রীতি নয়। কিন্তু চন্দ্র অতি সুখ্যাত্যাপন্ন বলরাম তাহাকে ধারে আনন্দের দ্রব্য বিক্রয় করেন। চন্দ্র দ্রব্যের মূল্য না দিয়া ঋণ শোধ করিতে অক্ষম হইলেন। আনন্দের যে ক্ষতি হইল বলরামের সেই ক্ষতিপূরণ করিতে হইবে।

২১২ ধারা। কর্ম্মচারী তাদৃশ চতুর নহেন কর্ত্তাকে পূর্ব্বে এই কথা জ্ঞাত করা না গেলে কোন ব্যবসায়িরদের সাধারণমতে যদ্রূপ চতুরতা থাকে, কর্ম্মচারির তদ্রূপ চতুরতার সহিত সেই ব্যবসায় সংক্রান্ত স্বীয় পদের কর্ম্ম চালাইতে হইবে। কর্ম্মচারির যুক্তিমতে যত্নপূর্ব্বক ও তাঁহার যত কর্ম্মদক্ষতা থাকে তদনুসারে সর্ব্বদাই কার্য্য করিতে হইবে এবং আপনার শৈথিল্য কি অপটুতা কি অসদাচরণ দ্বারা কর্ত্তার হানি হইলে তাঁহার সেই হানিপূরণ করিতে হইবে। কিন্তু যদি ঐ শৈথিল্য কি অপটুতা কি অসদাচরণ দ্বারা অস্পষ্টরূপে কি গৌণে হানি কি ক্ষতি হয়, তবে তাঁহার সেই ক্ষতিপূরণ করিতে হইবে না ইতি।

*কর্ম্মচারির চতুরতার ও যত্নের প্রয়োজন থাকার কথা।*

উদাহরণ।

(ক) আনন্দ নামক কলিকাতার এক জন বণিক। বলরাম নামক তাঁহার এক কর্ম্মচারী লণ্ডনে থাকেন। আনন্দের জন্যে তাঁহাকে অনেক টাকা দেওয়া গিয়াছে ও আনন্দের নিকট তাহা পাঠাইবার আদেশ হইল। বলরাম সেই টাকা অনেক দিন রাখেন। আনন্দ তাহা না পাইয়া ঋণ শোধ করিতে অক্ষম হইলেন। বলরাম সেই টাকার দায়ী এবং যে দিবসে তাঁহার সেই টাকা দেওয়া উচিত ছিল, সেই দিবসাবধি নিয়মিত হারানুসারে ঐ টাকার উপর সুদেরও দায়ী এবং ইঙ্গলণ্ডের মুদ্রার পরিবর্ত্তে এই দেশের চলিত মুদ্রা লইতে গেলে যত ডিসকৌণ্ট লাগিয়া থাকে ইত্যাদি স্পষ্ট হানির দায়ী আছেন, তদ্ভিন্ন নয়।

(*b*.) A, an agent for the sale of goods, having authority to sell on credit, sells to B, on credit, without making the proper and usual enquiries as to the solvency of B. B, at the time of such sale, is insolvent. A must make compensation to his principal in respect of any loss thereby sustained.

(*c*.) A, an insurance broker, employed by B to effect an insurance on a ship, omits to see that the usual clauses are inserted in the policy. The ship is afterwards lost. In consequence of the omission of the clauses nothing can be recovered from the underwriters. A is bound to make good the loss to B.

(*d*.) A, a merchant in England, directs B, his agent at Bombay, who accepts the agency, to send him 100 bales of cotton by a certain ship. B, having it in his power to send the cotton, omits to do so. The ship arrives safely in England. Soon after her arrival the price of cotton rises. B is bound to make good to A the profit which he might have made by the 100 bales of cotton at the time the ship arrived, but not any profit he might have made by the subsequent rise.

**213.** An agent is bound to render proper accounts to his principal on demand.

Agent's accounts.

**214.** It is the duty of an agent, in cases of difficulty, to use all reasonable diligence in communicating with his principal, and in seeking to obtain his instructions.

Agent's duty to communicate with principal.

**215.** If an agent deals on his own account in the business of the agency, without first obtaining the consent of his principal and acquainting him with all material circumstances which have come to his own knowledge on the subject, the principal may repudiate the transaction, if the case show, either that any material fact has been dishonestly concealed from him by the agent, or that the dealings of the agent have been disadvantageous to him.

Right of principal when agent deals on his own account in business of agency without principal's consent.

*Illustrations.*

(*a*.) A directs B to sell A's estate. B buys the estate for himself in the name of C. A, on discovering that B has bought the estate for himself, may repudiate the sale, if he can show that B has dishonestly concealed any material fact, or that the sale has been disadvantageous to him.

(*b*.) A directs B to sell A's estate. B, on looking over the estate before selling it, finds a mine on the estate which

(খ) আনন্দ দ্রব্য বিক্রয়ার্থে কর্ম্মচারী হইয়া ধারে দ্রব্য বিক্রয় করিবার অনুমতি পান। এবং বলরাম দ্রব্যের মূল্য দিতে পারেন কি না এই বিষয়ের রীতিমত ও উপযুক্ত সন্ধান না লইয়া তাঁহার নিকট ধারে দ্রব্য বিক্রয় করেন ঐ বিক্রয় কালেই বলরাম ঋণ শোধ করিতে অক্ষম ছিলেন। তদ্দ্বারা কর্ত্তার যে ক্ষতি হয় আনন্দের সেই ক্ষতিপূরণ করিতেই হইবে।

(গ) আনন্দ বিমাপত্রের দালাল। বলরাম তাঁহাকে কোন জাহাজের উপর বিমাপত্র করাইয়া লইতে নিযুক্ত করেন। বিমাপত্রে যেং দফা নিয়মিতরূপে লেখা গিয়া থাকে তাহা লেখা গেল কি না আনন্দ সেই বিষয়ে মনোযোগ করিলেন না। পরে জাহাজ নষ্ট হইল। ঐ দফা না থাকাতে বিমাকারকদের স্থানে কিছুই আদায় হইতে পারিল না। আনন্দ বলরামের ক্ষতিপূরণ করিতে আবদ্ধ আছেন।

(ঘ) ইঙ্গলণ্ডবাসি আনন্দ নামক সওদাগর বোম্বাইয়ে বলরাম নামক এক ব্যক্তিকে কর্ম্মচারিস্বরূপ নিযুক্ত করিলে বলরাম ঐ পদ গ্রহণ করেন। আনন্দ তাঁহাকে কোন বিশেষ জাহাজে ১০০ বস্তা তুলা পাঠাইতে আদেশ করিলেন। বলরাম সেই তুলা পাঠাইতে পারিলেও পাঠাইলেন না। জাহাজ নিরাপদে ইঙ্গলণ্ডে পঁহুছে। তাহার কিঞ্চিৎ পরে তুলার মূল্য বৃদ্ধি হইল। জাহাজ যে সময়ে পঁহুছিল সেই সময়েই ঐ ১০০ বস্তার উপর আনন্দের যে লভ্য হইতে পারিত বলরাম তাঁহাকে সেই লভ্য দিতে বদ্ধ আছেন কিন্তু পশ্চাৎ মূল্য বৃদ্ধি হওয়াতে যে লভ্য পাইতে পারিতেন তাহা দিতে বদ্ধ নহেন।

২১৩ ধারা। কর্ত্তা হিসাব চাহিবামাত্র কর্ম্মচারির উপযুক্ত হিসাব দিতেই হইবে ইতি।

কর্ম্মচারির হিসাবের কথা।

২১৪ ধারা। কষ্টের কষ্ট হইলে কর্ম্মচারির কর্ত্তব্য যে যত্নপূর্ব্বক কর্ত্তার সঙ্গে লিখনপঠনাদি করিয়া তাঁহার নিকট আদেশ পাইতে চেষ্টা করেন ইতি।

কর্ত্তার সঙ্গে কর্ম্মচারির লিখন পঠনাদি করিবার কর্ত্তব্যতার কথা।

২১৫ ধারা। কোন ব্যক্তি কর্ম্মচারী হইয়া যদি কর্ত্তার অনুমতি না লইয়া এবং তদ্বিষয়ে প্রয়োজনীয় যে সকল ব্যাপার অবগত হইয়াছেন কর্ত্তাকে তাহা না জানাইয়া আপনার নিমিত্তে ঐ কর্ম্মচারির পদ সংক্রান্ত ব্যবসায় করেন, তবে ব্যাপার দৃষ্টে কর্ম্মচারী কুটিলভাবে কর্ত্তার নিকটে গুরুতর কোন কথা গুপ্ত রাখিয়াছেন কিম্বা কর্ম্মচারির কার্য্য দ্বারা কর্ত্তার হানি হইল কর্ত্তার এমত জ্ঞান থাকিলে, তিনি ঐ ব্যাপার অগ্রাহ্য করিতে পারিবেন ইতি।

কর্ম্মচারী যে ব্যবসায় করিতে নিযুক্ত হন কর্ত্তার অনুমতি বিনা আপনার পক্ষে সেই কর্ম্ম করিলে কর্ত্তার অধিকারের কথা।

উদাহরণ।

(ক) আনন্দ বলরামকে আপনার মহাল বিক্রয় করিতে আজ্ঞা করেন। বলরাম চন্দ্রের নাম করিয়া আপনি ঐ মহাল ক্রয় করেন। আনন্দ সেই কথা জানিতে পাইয়া বলরাম কুটিলভাবে কোন গুরুতর কথা গুপ্ত রাখিয়াছেন কিম্বা ঐ বিক্রয় দ্বারা আমার হানি হইয়াছে আনন্দ ইহা দেখাইতে পারিলে ঐ বিক্রয় অসিদ্ধ করিতে পারিবেন।

(খ) আনন্দ বলরামকে আপন মহাল বিক্রয় করিতে আজ্ঞা করেন। বিক্রয় করিবার পূর্ব্বে বলরাম সেই মহালে

**is unknown to A. B informs A that he wishes to buy the estate for himself, but conceals the discovery of the mine. A allows B to buy, in ignorance of the existence of the mine. A, on discovering that B knew of the mine at the time he bought the estate, may either repudiate or adopt the sale at his option.**

**216.** If an agent, without the knowledge of his principal, deals in the business of the agency on his own account instead of on account of his principal, the principal is entitled to claim from the agent any benefit which may have resulted to him from the transaction.

Principal's right to benefit gained by agent dealing on his own account in business of agency.

*Illustration.*

A directs B, his agent, to buy a certain house for him. B tells A it cannot be bought, and buys the house for himself. A may, on discovering that B has bought the house, compel him to sell it to A at the price he gave for it.

**217.** An agent may retain, out of any sums received on account of the principal in the business of the agency, all monies due to himself in respect of advances made or expenses properly incurred by him in conducting such business, and also such remuneration as may be payable to him for acting as agent.

Agent's right of retainer out of sums received on principal's account.

**218.** Subject to such deductions, the agent is bound to pay to his principal all sums received on his account.

Agent's duty to pay sums received for principal

**219.** In the absence of any special contract, payment for the performance of any act is not due to the agent until the completion of such act; but an agent may detain moneys received by him on account of goods sold, although the whole of the goods consigned to him for sale may not have been sold, or although the sale may not be actually complete.

When agent's remuneration becomes due.

**220.** An agent, who is guilty of misconduct in the business of the agency, is not entitled to any remuneration in respect of that part of the business which he has misconducted.

Agent not entitled to remuneration for business misconducted.

বেড়াইয়া ধাতুর আকরের সন্ধান পাইলেন। আনন্দ তাহা জানিতেন না। বলরামও সেই আকর থাকার কথা গুপ্ত রাখিয়া আনন্দকে বলেন যে আমিই ঐ মহাল ক্রয় করিতে চাহি। আনন্দ সেই আকরের কথা না জানিয়া বলরামকে তাহা ক্রয় করিতে দিলেন। বলরাম ঐ মহাল ক্রয় করিবার সময়ে আকরের কথা জানিতেন আনন্দ পশ্চাৎ ইহা জানিতে পাইলে ইচ্ছামতে সেই বিক্রয় অসিদ্ধ কিম্বা স্বীকার করিতে পারিবেন।

২১৬ ধারা। কর্ম্মচারী যে ব্যবসায় সম্পর্কে নিযুক্ত হন যদি কর্ত্তার অজ্ঞাতসারে তাঁহার নিমিত্তে কারবার না করিয়া সেই ব্যবসায়ে আপনার নিমিত্তে কারবার করেন, তবে ঐ ব্যাপারদ্বারা কর্ম্মচারী যে লভ্য পান তাঁহার স্থানে কর্ত্তার সেই লভ্য দাওয়া করিবার অধিকার আছে ইতি।

কর্ম্মচারী যে ব্যবসায় সম্পর্কে নিযুক্ত হন তাহাতে আপনার নিমিত্তে কারবার করিলে কর্ত্তার লভ্য প্রাপণের অধিকারের কথা।

উদাহরণ।

আনন্দ আপন কর্ম্মচারি বলরামকে আপনার নিমিত্তে ঘর ক্রয় করিতে বলেন। বলরাম আনন্দকে বলেন যে তাহা পাওয়া যাইতে পারে না, তথাচ আপনি তাহা ক্রয় করেন। আনন্দ তাহা অবগত হইলে সেই মূল্য দিয়া বলরামের স্থানে বলপূর্ব্বক সেই ঘর লইতে পারিবেন।

২১৭ ধারা। যে কর্ম্ম সম্পর্কে কর্ম্মচারী নিযুক্ত হন সেই কর্ম্মেতে তিনি কর্ত্তার নিমিত্ত যে টাকা পান ঐ কর্ম্ম নির্ব্বাহ করণার্থে তিনি যত টাকা অগ্রীম দিয়াছেন ও উচিতমতে যত টাকা খরচ করিলেন এবং আপনি কর্ম্মচারী হইয়া যত পারিশ্রমিক পাইতে পারেন তাহা সমুদয় সেই টাকা হইতে বাদ দিয়া রাখিতে পারিবেন ইতি।

কর্ত্তার নিমিত্তে কর্ম্মচারী যে টাকা পান, তাহাহইতে তাহার কিয়দংশ বাদ দিয়া রাখিবার অধিকারের কথা।

২১৮ ধারা। কর্ম্মচারী কর্ত্তার নিমিত্তে যত টাকা পান পূর্ব্বোক্ত টাকা বাদ দিয়া সমুদয় টাকা তাঁহাকে তাঁহার দিতেই হইবে ইতি।

কর্ত্তার নিমিত্তে কর্ম্মচারী যে টাকা পান তাহা তাঁহাকে দিতে হইবার কথা।

২১৯ ধারা। প্রকারান্তরের কোন বিশেষ চুক্তি না থাকিলে, কর্ম্মচারী কোন কর্ম্মের নিমিত্তে যে পারিশ্রমিক পাইবেন সেই কর্ম্ম সম্পাদন করিলে পর তাঁহার সেই পারিশ্রমিক পাওনা হইবে, কিন্তু কর্ম্মচারী দ্রব্য বিক্রয় করিয়া যে টাকা পান বিক্রয়ার্থে তাহার নিকট সমর্পিত সমস্ত দ্রব্য বিক্রয় না হইলেও এবং বিক্রয় কার্য্য সমাধা না হইলেও তিনি সেই টাকা রাখিতে পারিবেন ইতি।

কর্ম্মচারির পারিশ্রমিক যে সময়ে পাওনা হয় তাহার কথা।

২২০ ধারা। যদি কর্ম্মচারী আপন পদসংক্রান্ত কার্য্য অনুচিতমতে করিবার অপরাধী হন, তবে কর্ম্মের যে অংশ সম্পর্কে অবিহিত আচার হইয়াছে তজ্জন্যে তাঁহার পারিশ্রমিক পাইবার অধিকার নাই ইতি।

অনুচিতমতে কর্ম্ম হইলে কর্ম্মচারির পারিশ্রমিক পাইবার অধিকার না থাকার কথা।

*Illustrations.*

(*a*.) A employs B to recover 1,00,000 rupees from C, and to lay it out on good security. B recovers the 1,00,000 rupees and lays out 90,000 rupees on good security, but lays out 10,000 rupees on security, which he ought to have known to be bad, whereby A loses 2,000 rupees. B is entitled to remuneration for recovering the 1,00,000 rupees and for investing the 90,000 rupees. He is not entitled to any remuneration for investing the 10,000 rupees, and he must make good the 2,000 rupees to B.

(*b*.) A employs B to recover 1,000 rupees from C. Through B's misconduct the money is not recovered. B is entitled to no remuneration for his services, and must make good the loss.

উদাহরণ।

(ক) আনন্দ বলরামকে নিযুক্ত করিয়া চন্দ্রমোহনের স্থানে ১,০০,০০০৲ টাকা আদায় করিয়া উপযুক্ত জামিন লইয়া তাহা কর্জ দিতে আদেশ করেন। বলরাম ১০০০০০৲ টাকা আদায় করিয়া উপযুক্ত জামিন লইয়া ৯০০০০৲ টাকা কর্জ দিলেন বাকী ১০০০০৲ টাকার উপর যে জামিন লইলেন তাহা বিশিষ্ট নহে বলরামের ইহা জানা অবশ্য সম্ভব। এই ব্যাপারে আনন্দের ২০০০৲ টাকা ক্ষতি হইয়াছে। এই স্থলে বলরাম যে ১০০০০০ টাকা আদায় করিবার ও ৯০০০০৲ টাকা কর্জ দিবার পারিশ্রমিক পাইতে পারেন। বাকী ১০০০০৲ টাকার উপর পারিশ্রমিক পাইবার যোগ্য নহেন ও বলরামকে তাঁহার ঐ ২০০০৲ টাকা দিতে হইবে।

(খ) আনন্দ চন্দ্রের স্থানে ১০০০ টাকা আদায় করিবার জন্যে বলরামকে নিযুক্ত করেন। বলরামের অসদাচারদ্বারা ঐ টাকা আদায় হইল না। বলরামের পারিশ্রমিক পাইবার অধিকার নাই ও আনন্দের যে ক্ষতি হইল তাঁহার সেই ক্ষতিপূরণ করিতে হইবে।

Agent's lien on principal's goods and papers.

**221.** In the absence of any contract to the contrary, an agent is entitled to retain goods, papers, and other property, whether moveable or immoveable, of the principal received by him, until the amount due to himself for commission, disbursements, and services in respect of the same has been paid or accounted for to him.

কর্তার দ্রব্যের ও কাগজপত্রের উপর কর্মচারির দাওয়ার কথা।

২২১ ধারা। প্রকারান্তরের কোন চুক্তি না থাকিলে কর্মচারী যত কমিশ্যন পাইবেন ও যত টাকা খরচ করিলেন ও তৎসম্পর্কে যে কর্ম করেন এই সকলের জন্যে তাঁহার যত পাওনা থাকে তিনি ঐ টাকা কিম্বা তাহা না দেওয়ার বিবরণ যত কাল না পান কর্তার যে দ্রব্য ও কাগজপত্র ও অন্য স্থাবরাস্থাবর প্রাপ্ত হইয়াছেন তাহা তত কাল স্বহস্তে রাখিতে পারিবেন ইতি।

PRINCIPAL'S DUTY TO AGENT.

কর্মচারির প্রতি কর্তার কর্তব্য কর্মের বিধি।

Agent to be indemnified against consequences of lawful acts.

**222.** The employer of an agent is bound to indemnify him against the consequences of all lawful acts done by such agent in exercise of the authority conferred upon him.

ন্যায়মতে কর্ম করিলে কর্মচারির ক্ষতিহইতে নিষ্কৃতি পাইবার কথা।

২২২ ধারা। কর্মচারির প্রতি যে ক্ষমতা প্রদান করা যায় তদনুসারে তিনি ন্যায়মতে যে সকল কর্ম করেন সেই কর্মদ্বারা তাহার হানি হইলে তাঁহাকে সেই হানিহইতে কর্তার নিষ্কৃতি দিতেই হইবে ইতি।

*Illustrations.*

(*a*.) B, at Singapore, under instructions from A of Calcutta, contracts with C to deliver certain goods to him. A does not send the goods to B, and C sues B for breach of contract. B informs A of the suit, and A authorizes him to defend the suit. B defends the suit, and is compelled to pay damages and costs, and incurs expenses. A is liable to B for such damages, costs, and expenses.

(*b*.) B, a broker at Calcutta, by the orders of A, a merchant there, contracts with C for the purchase of 10 casks of oil for A. Afterwards A refuses to receive the oil, and C sues B. B informs A, who repudiates the contract altogether. B defends, but unsuccessfully, and has to pay damages and costs and incurs expenses. A is liable to B for such damages, costs, and expenses.

উদাহরণ।

(ক) বলরাম সিংহপুরে থাকিয়া কলিকাতা নিবাসি আনন্দের আদেশ পাইয়া আপনার নিকট কোন দ্রব্য আনাইয়া দিবার জন্যে চন্দ্রের সঙ্গে চুক্তি করেন। আনন্দ বলরামের নিকট ঐ দ্রব্য পাঠাইলেন না, এবং চুক্তি ভঙ্গ হইয়াছে বলিয়া চন্দ্র বলরামের নামে নালিশ করেন। বলরাম আনন্দকে সেই মোকদ্দমা হইবার কথা জানাইলে আনন্দ তাঁহাকে উত্তর দিবার ক্ষমতা প্রদান করেন। বলরাম মোকদ্দমার উত্তর দিলে তাহার ক্ষতি ও খরচা দিতে হইল তদ্ভিন্ন কএক টাকা খরচও হইল। আনন্দের সেই ক্ষতিপূরণ করিয়া দিতে ও সেই খরচ খরচা দিতে হইবে।

(খ) বলরাম নামক কলিকাতার এক জন দালাল তথাকার সওদাগর আনন্দের আজ্ঞা পাইয়া আনন্দের নিমিত্ত ১০ পিপা তৈল ক্রয় করিবার নিমিত্ত চন্দ্রের সঙ্গে চুক্তি করিলেন। পরে আনন্দ সেই তৈল লইতে অস্বীকার করিলে চন্দ্র বলরামের নামে নালিশ করেন। বলরাম আনন্দকে ঐ কথা জানাইলে আনন্দ ঐ চুক্তি সম্পূর্ণরূপে অগ্রাহ্য করিলেন। বলরাম মোকদ্দমার উত্তর দিয়া পরাজিত হন ও তাঁহার ক্ষতি ও খরচা দিতে হইল তদ্ভিন্ন তাঁহার অন্য খরচও হইল। সেই ক্ষতিপূরণের ও খরচ খরচা শোধের নিমিত্ত বলরামের নিকট আনন্দ দায়ী আছেন।

**223.** Where one person employs another to do an act, and the agent does the act in good faith, the employer is liable to indemnify the agent against the consequences of that act, though it cause an injury to the rights of third persons.

Agent to be indemnified against consequences of acts done in good faith.

*Illustrations.*

(*a*). A, a decree-holder and entitled to execution of B's goods, requires the officer of the Court to seize certain goods representing them to be the goods of B. The officer seizes the goods, and is sued by C, the true owner of the goods. A is liable to indemnify the officer for the sum which he is compelled to pay to C, in consequence of obeying A's directions.

(*b*.) B, at the request of A, sells goods in the possession of A, but which A had no right to dispose of. B does not know this, and hands over the proceeds of the sale to A. Afterwards C, the true owner of the goods, sues B and recovers the value of the goods and costs. A is liable to indemnify B for what he has been compelled to pay to C, and for B's own expenses.

**224.** Where one person employs another to do an act, which is criminal, the employer is not liable to the agent, either upon an express or an implied promise, to indemnify him against the consequences of that act.

Non-liability of employer of agent to do a criminal act.

*Illustrations.*

(*a*.) A employs B to beat C, and agrees to indemnify him against all consequences of the act. B thereupon beats C, and has to pay damages to C for so doing. A is not liable to indemnify B for those damages.

(*b*.) B, the proprietor of a newspaper, publishes, at A's request, a libel upon C in the paper, and A agrees to indemnify B against the consequences of the publication, and all costs and damages of any action in respect thereof. B is sued by C and has to pay damages, and also incurs expenses. A is not liable to B upon the indemnity.

**225.** The principal must make compensation to his agent in respect of injury caused to such agent by the principal's neglect or want of skill.

Compensation to agent for injury caused by principal's neglect.

*Illustration.*

A employs B as a bricklayer in building a house, and puts up the scaffolding himself. The scaffolding is unskilfully put up, and B is in consequence hurt. A must make compensation to B.

২২৩ ধারা। এক ব্যক্তি কোন কর্ম্ম করণার্থে অন্য ব্যক্তিকে নিযুক্ত করিলে ও কর্ম্মচারী সরলভাবে ঐ কর্ম্ম করিলে যদিও ঐ কার্য্য দ্বারা তৃতীয় ব্যক্তির স্বত্বের হানি হয় তথাপি ঐ কার্য্যের ফলে কর্ম্মচারির ক্ষতি হইলে কর্ত্তা সেই ক্ষতিনিষ্কৃতি করিবার দায়ী হন ইতি।

কর্ম্মচারী সরলভাবে কর্ম্ম করিলে সেই কর্ম্মজন্য ক্ষতি হইতে নিষ্কৃতি পাইবার কথা।

উদাহরণ।

(ক) আনন্দ ডিক্রীদার বলরামের সম্পত্তির উপর ডিক্রীজারী করিবার অধিকার প্রাপ্ত হইয়া বলরামের দ্রব্য বলিয়া কএক দ্রব্য আদালতের আমলাকে দেখাইয়া সেই দ্রব্য ক্রোক করিতে আদেশ করেন। আমলা সেই দ্রব্য ক্রোক করিলে ঐ দ্রব্যের প্রকৃত স্বামী চন্দ্র তাঁহার নামে নালিশ করেন। আনন্দের আদেশমতে কর্ম্ম করাপ্রযুক্ত চন্দ্রকে আমলার যত টাকা দিতে হইল আনন্দ সেই টাকা শোধ করিবার দায়ী।

(খ) আনন্দের দখলে কএক দ্রব্য থাকাতে তাঁহার আদেশমতে বলরাম সেই দ্রব্য বিক্রয় করিলেন। আনন্দের সেই দ্রব্য হস্তান্তর করিবার ক্ষমতা ছিল না কিন্তু বলরাম তাহা না জানিয়া ঐ দ্রব্য বিক্রয় দ্বারা যে টাকা পান তাহা আনন্দকে দিলেন। পরে ঐ দ্রব্যের প্রকৃত স্বামী চন্দ্র বলরামের নামে নালিশ করিয়া ঐ দ্রব্যের মূল্য ও মোকদ্দমার খরচা পান। চন্দ্রকে বলরামের যত টাকা দিতে হইল ও বলরামের নিজের যত টাকা খরচ হইল আনন্দ তাঁহার তত টাকা হানিপূরণ করিবার দায়ী আছেন।

২২৪ ধারা। কোন ব্যক্তি কোন অপরাধ করিবার জন্যে অন্য ব্যক্তিকে নিযুক্ত করিলে ঐ কার্য্যদ্বারা যে হানি হয় কর্ত্তা স্পষ্টরূপে কি ভাবতঃ সেই হানিপূরণ করিবার অঙ্গীকার করিলেও কর্ম্মচারির ক্ষতিনিষ্কৃতি করিবার দায়ী নহেন ইতি।

অপরাধ করণার্থে নিযুক্ত কর্ম্মচারির কর্ত্তার দায় না থাকার কথা।

উদাহরণ।

(ক) আনন্দ চন্দ্রকে প্রহার করিবার জন্যে বলরামকে নিযুক্ত করিয়া ঐ কার্য্যদ্বারা তাঁহার যত হানি হয় তাহা পূরণ করিবার অঙ্গীকার করেন। বলরাম চন্দ্রকে প্রহার করিলে বলরামকে তাহার ক্ষতিপূরণ করিতে হইল। আনন্দ বলরামকে সেই ক্ষতির নিষ্কৃতি দিবার দায়ী নহেন।

(খ) বলরাম কোন সম্বাদপত্রের অধিকারী। আনন্দের প্রার্থনামতে তিনি চন্দ্রের নামে অপবাদ প্রকাশ করেন। আনন্দ তাঁহাকে বলেন যে ঐ অপবাদ প্রকাশ করিলে ও তোমার ক্ষতির নিষ্কৃতি দিব এবং নালিশ হইলে তাহার সকল ক্ষতি ও খরচা দিব। চন্দ্র বলরামের নামে নালিশ করিলে তাহার ক্ষতিপূরণ করিতে হইল তদ্ভিন্ন খরচাও দিতে হইল। আনন্দ সেই ক্ষতিপূরণার্থে বলরামের নিকট দায়ী নহেন।

২২৫ ধারা। কর্ত্তার অমনোযোগে কি অপটুতাপ্রযুক্ত কর্ম্মচারির হানি হইলে, কর্ত্তার সেই কর্ম্মচারির হানিপূরণ করিতে হইবে ইতি।

কর্ত্তার অমনোযোগে কর্ম্মচারির হানি হইলে তাঁহার হানিপূরণের কথা।

উদাহরণ।

আনন্দ ঘর নির্ম্মাণ করিতে বলরামকে রাজ নিযুক্ত করিয়া আপনি ভারা বাঁধিয়া দেন। ঐ ভারা অপটুভাবে বাঁধা যাওয়াতে বলরামের হানি হইল। আনন্দের সেই হানিপূরণ করিতে হইবে।

### Effect of Agency on Contracts with Third Persons.

*Enforcement and consequences of agent's contracts.*

**226.** Contracts entered into through an agent, and obligations arising from acts done by an agent, may be enforced in the same manner, and will have the same legal consequences, as if the contracts had been entered into and the acts done by the principal in person.

*Illustrations.*

(*a*.) A buys goods from B, knowing that he is an agent for their sale, but not knowing who is the principal. B's principal is the person entitled to claim from A the price of the goods, and A cannot, in a suit by the principal, set off against that claim a debt due to himself from B.

(*b*.) A, being B's agent with authority to receive money on his behalf, receives from C a sum of money due to B. C is discharged of his obligation to pay the sum in question to B.

*Principal how far bound when agent exceeds authority.*

**227.** When an agent does more than he is authorized to do, and when the part of what he does which is within his authority, can be separated from the part, which is beyond his authority, so much only of what he does as is within his authority is binding as between him and his principal.

*Illustration.*

A, being owner of a ship and cargo, authorizes B to procure an insurance for 4,000 rupees on the ship. B procures a policy for 4,000 rupees on the ship, and another for the like sum on the cargo. A is bound to pay the premium for the policy on the ship, but not the premium for the policy on the cargo.

*Principal not bound when excess of agent's authority is not separable.*

**228.** Where an agent does more than he is authorized to do, and what he does beyond the scope of his authority cannot be separated from what is within it, the principal is not bound to recognize the transaction.

*Illustration.*

A authorizes B to buy 500 sheep for him. B buys 500 sheep and 200 lambs for one sum of 6,000 rupees. A may repudiate the whole transaction.

### তৃতীয় ব্যক্তিদের সহিত চুক্তির পক্ষে কর্ম্মকারিতার ফলের বিধি।

*কর্ম্মচারির চুক্তি প্রবল করণের ও তাহার ফলের কথা।*

২২৬ ধারা। কর্ত্তা নিজে কোন চুক্তি করিলে বা কোন কর্ম্ম করিলে তাহা যেরূপে প্রবল করা যাইতে পারে ও তাহার আইনঘটিত যে ফল হইতে পারে কর্ম্মচারির দ্বারা যে চুক্তি করা যায় ও কর্ম্মচারির কার্য্যদ্বারা যে দায় উৎপত্ত হয় তাহাও সেইরূপে প্রবল করা যাইতে পারিবে ও তাহার আইনঘটিত সেই ফল হইবে ইতি।

উদাহরণ।

(ক) বলরাম কোন দ্রব্য বিক্রয় করণার্থে কোন ব্যক্তির কর্ম্মচারী আছেন কিন্তু কাহার কর্ম্মচারী আনন্দ ইহা না জানিয়া বলরামের নিকট ঐ দ্রব্য ক্রয় করিলেন। বলরামের কর্ত্তা আনন্দের স্থানে সেই দ্রব্যের মূল্য পাইবার অধিকারী আছেন কর্ত্তা তাঁহার নামে নালিশ করিলে বলরামের নিকট আমার এত টাকা পাওনা আছে বলিয়া ঐ টাকা বাদ দিবার দাওয়া করিতে পারিবেন না।

(খ) বলরামের কর্ম্মচারী আনন্দ তাঁহার পক্ষে টাকা আদায় করিবার ক্ষমতা পাইয়া চন্দ্রের স্থানে বলরামের পাওনা টাকা আদায় করেন। বলরামকে চন্দ্রের সেই টাকা দিবার দায় রহিত হইল।

*কর্ম্মচারী ক্ষমতাতিরিক্ত কার্য্য করিলে কর্ত্তার উপর যে দায় থাকে তাহার কথা।*

২২৭ ধারা। যদি কর্ম্মচারী আপনার ক্ষমতাতিরিক্ত কর্ম্ম করেন ও কর্ম্মে যে অংশ ক্ষমতার অতিরিক্ত হয় তাহা যদি ক্ষমতার মধ্যগত কর্ম্মের অংশ হইতে পৃথক করা যাইতে পারে তবে সেই কর্ম্মের যে অংশ তাঁহার ক্ষমতার মধ্যগত থাকে কেবল সেই অংশ তাঁহার ও কর্ত্তার মধ্যে প্রবল থাকিবে ইতি।

উদাহরণ।

আনন্দ জাহাজের ও তদন্তর্গত মালের স্বামী হইয়া বলরামকে সেই জাহাজের উপর ৪০০০ টাকার বিমাপত্র গ্রহণ করিবার ক্ষমতা দেন। বলরাম জাহাজের উপর ৪০০০ টাকার ও মালের উপর আর ৪০০০ টাকার বিমা গ্রহণ করেন। জাহাজের বিমার নিমিত্ত যত টাকা দেয় হয় আনন্দ তাহা দিবেন। কিন্তু মালের বিমার নিমিত্ত যত টাকা দেয় হয় তাহার দায়ী নহেন।

*কর্ম্মচারির ক্ষমতাতিরিক্ত কর্ম্মাংশ পৃথক করা যাইতে না পারিলে তাহার কথা।*

২২৮ ধারা। কর্ম্মচারী আপনার ক্ষমতাতিরিক্ত কর্ম্ম করিলে ও ক্ষমতাতিরিক্ত কর্ম্মের অংশ ক্ষমতার মধ্যগত কর্ম্মের অংশহইতে পৃথক করা যাইতে না পারিলে কর্ত্তা সেই ব্যাপার স্বীকার করিতে আবদ্ধ নহেন ইতি।

উদাহরণ।

আনন্দ বলরামকে ৫০০ মেষ ক্রয় করিতে বলেন। বলরাম মোটে ৬০০০ টাকা দিয়া ৫০০ মেষ ও ২০০ মেষশাবক ক্রয় করেন। আনন্দ সেই সম্পূর্ণ ব্যাপারটি অগ্রাহ্য করিতে পারিবেন।

**229.** Any notice given to or information obtained by the agent, provided it be given or obtained in the course of the business transacted by him for the principal, shall, as between the principal and third parties, have the same legal consequence as if it had been given to or obtained by the principal.

Consequences of notice given to agent.

*Illustrations.*

(*a.*) A is employed by B to buy from C certain goods, of which C is the apparent owner, and buys them accordingly. In the course of the treaty for the sale, A learns that the goods really belonged to D, but B is ignorant of that fact. B is not entitled to set-off a debt owing to him from C against the price of the goods.

(*b.*) A is employed by B to buy from C goods of which C is the apparent owner. A was, before he was so employed, a servant of C, and then learnt that the goods really belonged to D, but B is ignorant of that fact. In spite of the knowledge of his agent, B may set-off against the price of the goods a debt owing to him from C.

**230.** In the absence of any contract to that effect an agent cannot personally enforce contracts entered into by him on behalf of his principal, nor is he personally bound by them.

Agent cannot personally enforce, nor be bound by, contracts on behalf of principal.

Presumption of contract to contrary.

Such a contract shall be presumed to exist in the following cases:—

(1.) Where the contract is made by an agent for the sale or purchase of goods for a merchant resident abroad:

(2.) Where the agent does not disclose the name of his principal:

(3.) Where the principal, though disclosed, cannot be sued.

**231.** If an agent makes a contract with a person who neither knows, nor has reason to suspect, that he is an agent, his principal may require the performance of the contract; but the other contracting party has, as against the principal, the same rights, as he would have had as against the agent if the agent had been principal.

Rights of parties to a contract made by agent not disclosed.

If the principal discloses himself before the contract is completed, the other contracting party may refuse to fulfil the contract, if he can show that, if he had known who was the principal in the contract,

২২৯ ধারা। কর্ম্মচারী কর্ত্তার পক্ষে কর্ম্ম নির্ব্বাহ করিতেছেন এমন সময়ে তাঁহাকে সেই ব্যাপারসম্বন্ধীয় কোন কথা জ্ঞাত করা গেলে কিম্বা তিনি কোন সম্বাদ পাইলে কর্ত্তাকেই ঐ কথা কি সমাচার জ্ঞাত করণের যে ফল হয় ঐ কর্ত্তার ও অপর ব্যক্তিদের মধ্যে পরস্পর আইনসিদ্ধ সেই ফল হইবে ইতি।

কর্ম্মচারিকে সম্বাদ দিবার ফলের কথা।

উদাহরণ।

(ক) কোন দ্রব্য চন্দ্রমোহনের দ্রব্য বলিয়া জ্ঞান হইলে, বলরাম চন্দ্রমোহনের স্থানে সেই দ্রব্য ক্রয় করিবার জন্যে আনন্দকে নিযুক্ত করেন। আনন্দ তদনুসারে ঐ দ্রব্য ক্রয় করেন। ক্রয় করিবার কথাবার্ত্তা হওনকালে আনন্দ জানিতে পাইলেন যে সেই দ্রব্য বাস্তবিক দীননাথের। কিন্তু বলরাম তাহা জানিতেন না। চন্দ্রের স্থানে বলরামের টাকা পাওনা আছে কিন্তু তিনি ঐ দ্রব্যের মূল্যহইতে তাহা কাটিয়া লইতে পারিবেন না।

(খ) কোন দ্রব্য চন্দ্রমোহনের দ্রব্য বলিয়া জ্ঞান হইলে বলরাম চন্দ্রমোহনের স্থানে সেই দ্রব্য ক্রয় করিবার জন্যে আনন্দকে নিযুক্ত করেন। সেই কর্ম্মে নিযুক্ত হইবার পূর্ব্বে আনন্দ চন্দ্রের চাকর থাকাপ্রযুক্ত সেই দ্রব্য দীননাথেরই জানিত। বলরাম তাহা জানিলেন না। আনন্দ তাহা জ্ঞাত হইলেও চন্দ্রের স্থানে বলরামের যে টাকা পাওনা আছে তাহা তিনি ঐ দ্রব্যের মূল্যহইতে কাটিয়া লইতে পারিবেন।

২৩০ ধারা। যদি প্রকারান্তরের চুক্তি না থাকে, তবে কর্ম্মচারী কর্ত্তার নিমিত্তে যে চুক্তি করেন তাহা আপনি প্রবল করিতে পারিবেন না ও আপনি তাহাতে বদ্ধ হন না।

কর্ত্তার পক্ষে কর্ম্মচারির চুক্তি প্রবল করিতে কি তাঁহার চুক্তিদ্বারা আবদ্ধ থাকিতে না পারিবার কথা।

প্রকারান্তরের চুক্তি ভাবত অনুমান হইবার কথা।

নিম্নলিখিত স্থলে সেই প্রকারের চুক্তি থাকার অনুমান করিতে হইবে, যথা—

১। যদি কর্ম্মচারির ঐ চুক্তি ভিন্নদেশ নিবাসি বণিকের নিমিত্তে দ্রব্য ক্রয় কি বিক্রয় করিবার চুক্তি হয়।

২। যদি কর্ম্মচারী আপন কর্ত্তার নাম প্রকাশ না করিয়া থাকেন।

৩। কর্ত্তার নাম প্রকাশ হইলেও যদি তাঁহার নামে নালিশ হইতে না পারে ইতি।

২৩১ ধারা। অমুক ব্যক্তি অন্যের কর্ম্মকারক ইহা না জানিয়া কিম্বা এমত অনুভব করিবার কারণ না পাইয়া কোন ব্যক্তি তাঁহার সঙ্গে চুক্তি করিলে তাঁহার কর্ত্তা সেই চুক্তিমতে কর্ম্ম সাধন হইবার আদেশ করিতে পারিবেন। কিন্তু সেই কর্ম্মচারী নিজে কর্ত্তা হইলে তাঁহার বিপক্ষে চুক্তিকারি অন্য ব্যক্তির যে অধিকার থাকিত ঐ কর্ম্মচারির কর্ত্তার বিপক্ষেও তাঁহার সেই অধিকার থাকিবে।

কর্ম্মচারী অপ্রকাশ হইয়া যে চুক্তি করেন তাহাতে উভয়পক্ষের অধিকারের কথা।

চুক্তির অবশেষ না হইতেহ যদি কর্ত্তা আপনাকে কর্ত্তা বলিয়া জ্ঞাত করান, তবে চুক্তিকারি অন্য পক্ষ তাঁহাকেই চুক্তির কর্ত্তা জানিলে কিম্বা কর্ম্মচারী কর্ত্তা নয় ইহা জানিলে ঐ চুক্তি করিতেন না ইহা দেখাইতে

**or if he had known that the agent was not a principal, he would not have entered into the contract.**

**232.** Where one man makes a contract with another, neither knowing nor having reasonable ground to suspect that the other is an agent, the principal, if he requires the performance of the contract can only obtain such performance subject to the rights and obligations subsisting between the agent and the other party to the contract.

**Performance of contract with agent supposed to be principal.**

*Illustration.*

A, who owes 500 rupees to B, sells 1,000 rupees' worth of rice to B. A is acting as agent for C in the transaction, but B has no knowledge nor reasonable ground of suspicion that such is the case. C cannot compel B to take the rice without allowing him to set-off A's debt.

**233.** In cases where the agent is personally liable, a person dealing with him may hold either him or his principal, or both of them, liable.

Right of person dealing with agent personally liable.

*Illustration.*

A enters into a contract with B to sell him 100 bales of cotton, and afterwards discovers that B was acting as agent for C. A may sue either B or C, or both, for the price of the cotton.

**234.** When a person who has made a contract with an agent induces the agent to act upon the belief that the principal only will be held liable, or induces the principal to act upon the belief that the agent only will be held liable, he cannot afterwards hold liable the agent or principal respectively.

Consequence of inducing agent or principal to act on belief that principal or agent will be held exclusively liable.

**235.** A person untruly representing himself to be the authorized agent of another, and thereby inducing a third person to deal with him as such agent, is liable, if his alleged employer does not ratify his acts, to make compensation to the other in respect of any loss or damage which he has incurred by so dealing.

Liability of pretended agent.

পারিলে সেই চুক্তিকারি চুক্তিমতে কার্য্য করিতে অস্বীকার করিতে পারিবেন ইতি।

২৩২ ধারা। যদি এক ব্যক্তি অন্য ব্যক্তিকে কর্ম্মচারী না জানিয়া কিম্বা এমত বোধ করিবার যুক্তিযুক্ত কারণ না পাইয়াও তাহার সঙ্গে চুক্তি করেন, তবে সেই চুক্তিমতে কার্য্য সম্পন্ন হয় কর্ত্তার এমত ইচ্ছা থাকিলে, সেই কর্ম্মচারির এবং চুক্তিসংক্রান্ত অপর ব্যক্তির মধ্যে যে অধিকার ও নিবন্ধন থাকে তিনি তাহা মানিয়া চুক্তিমতে ঐ কর্ম্ম সাধন করাইতে পারিবেন ইতি।

কর্ম্মচারিকে কর্ত্তা জানিয়া তাহার সহিত চুক্তি করিলে তৎসাধনের কথা।

উদাহরণ

আনন্দ বলরামের ৫০০৲ টাকা ধারিয়া তাঁহার নিকট ১০০০৲ টাকা মূল্যের চাউল বিক্রয় করেন। সেই ব্যাপারে আনন্দ চন্দ্রমোহনের কর্ম্মচারী হইয়া কর্ম্ম করিলেন কিন্তু বলরাম তাহা জানিতেন না, তাহার এমত বোধ করিবার যুক্তিসঙ্গত কোন কারণও ছিল না। আনন্দের পাওনা টাকা বাদ দিবার অনুমতি না দিয়া চন্দ্রমোহন বলরামকে বলপূর্ব্বক ঐ চাউল গ্রহণ করাইতে পারিবেন না।

২৩৩ ধারা। যে স্থলে কর্ম্মচারি স্বয়ং দায়ী হন সেই স্থলে যে ব্যক্তি তাঁহার সঙ্গে কারবার করেন তিনি হয় কর্ম্মচারিকে, না হয় কর্ত্তাকে কিম্বা দুই জনকে দায়ী বলিয়া মানিতে পারিবেন ইতি।

কর্ম্মচারী স্বয়ং দায়ী হইলে তাহার সঙ্গে কারবারকারির অধিকারের কথা।

উদাহরণ।

আনন্দ বলরামের নিকট ১০০ বস্তা তুলা বিক্রয় করিতে চুক্তি করেন পরে জানিতে পাইলেন যে বলরাম চন্দ্রমোহনের কর্ম্মচারী হইয়া কর্ম্ম করিতেছেন। আনন্দ সেই তুলার মূল্য পাইবার জন্যে বলরামের কিম্বা চন্দ্রমোহনের অথবা দুই জনের নামে নালিশ করিতে পারিবেন।

২৩৪ ধারা। কোন ব্যক্তি কর্ম্মচারির সহিত চুক্তি করিয়া কেবল কর্ত্তাকে দায়ী জ্ঞান করিব কর্ম্মচারির এমত বিশ্বাস জন্মাইয়া যদি পশ্চাৎ তাঁহাকে কোন কর্ম্ম করিতে লওয়ান, তবে তিনি কর্ম্মকারককে দায়ী করিতে পারিবেন না। কেবল কর্ম্মকারককে দায়ী জ্ঞান করা যাইবে কর্ত্তার এমত বিশ্বাস জন্মাইয়া তাঁহাকে কোন কর্ম্ম করিতে লওয়াইলে, তিনি কর্ত্তাকে দায়ী করিতে পারিবেন না ইতি।

কেবল কর্ত্তা অথবা কেবল কর্ম্মচারী দায়ী হইবেন এই বিশ্বাস জন্মাইয়া কর্ম্মচারিকে কি কর্ত্তাকে কোন কর্ম্ম করিতে লওয়াইবার ফলের কথা।

২৩৫ ধারা। কোন ব্যক্তি মিথ্যা করিয়া আপনাকে অন্যের নিকট ক্ষমতাপ্রাপ্ত কর্ম্মচারী কহিয়া কর্ম্মচারিস্বরূপ আপনার সহিত কারবার করিতে অপর ব্যক্তিকে লওয়াইলে, যদি তাঁহার কথিত কর্ত্তা তাহার কার্য্য দৃঢ় না করেন, তবে সেই কারবারেতে ঐ অপর ব্যক্তির কোন ক্ষতি কি হানি হইলে, ঐ কপট কর্ম্মচারির ঐ অপর ব্যক্তির হানি কি ক্ষতিপূরণ করিতে হইবে ইতি।

কপট কর্ম্মচারির দায়ের কথা।

**236.** A person, with whom a contract has been entered into in the character of agent, is not entitled to require the performance of it, if he was in reality acting, not as agent, but on his own account.

Person falsely contracting as agent, not entitled to performance.

**237.** When an agent has, without authority, done acts or incurred obligations to third persons on behalf of his principal, the principal is bound by such acts or obligations if he has by his words or conduct induced such third persons to believe that such acts and obligations were within the scope of the agent's authority.

Liability of principal inducing belief that agent's unauthorized acts were authorized.

*Illustrations.*

(*a*.) A consigns goods to B for sale, and gives him instructions not to sell under a fixed price. C, being ignorant of B's instructions, enters into a contract with B to buy the goods at a price lower than the reserved price. A is bound by the contract

(*b*.) A entrusts B with negotiable instruments endorsed in blank. B sells them to C in violation of private orders from A. The sale is good.

**238.** Misrepresentations made, or frauds committed, by agents acting in the course of their business for their principals, have the same effect on agreements made by such agents as if such misrepresentations or fraud had been made or committed by the principals; but misrepresentations made, or frauds committed, by agents, in matters which do not fall within their authority, do not affect their principals.

Effect on agreement of misrepresentation or fraud by agent.

*Illustrations.*

(*a*). A, being B's agent for the sale of goods, induces C to buy them by a misrepresentation, which he was not authorized by B to make. The contract is voidable, as between B and C, at the option of C.

(*b*). A, the Captain of B's ship, signs bills of lading without having received on board the goods mentioned therein. The bills of lading are void as between B and the pretended consignor.

---

## CHAPTER XI.

### Of Partnership.

**239.** 'Partnership' is the relation which subsists between persons who have agreed to combine their pro-

'Partnership' defined.

২৩৬ ধারা। যদি কোন ব্যক্তি আপনাকে কর্ম্মচারী বলিয়া চুক্তি গ্রহণ করেন, কিন্তু বাস্তব কর্ম্মচারী না হইয়া আপনারই পক্ষে কর্ম্ম করিয়া থাকেন, তবে তাঁহার সেই চুক্তি সম্পাদন করাইবার অধিকার নাই ইতি।

কোন ব্যক্তি মিথ্যা করিয়া কর্ম্মচারিস্বরূপ চুক্তি লইলে তাঁহার ঐ চুক্তি সম্পাদন করাইবার অধিকার না থাকার কথা।

২৩৭ ধারা। যদি কর্ম্মচারী অনুমতি না পাইয়া কর্ত্তার পক্ষে তৃতীয় ব্যক্তিরদের নিকটে কর্ম্ম করিয়া কি নিবন্ধন বর্ত্তাইয়া থাকেন, তবে সেই ক্রিয়া কি নিবন্ধন কর্ম্মচারির ক্ষমতার মধ্যবর্ত্তি কার্য্য, কর্ত্তা কথার কি কর্ম্মের দ্বারা ঐ তৃতীয় ব্যক্তিরদের এমত বিশ্বাস জন্মাইলে কর্ত্তা সেই ক্রিয়াতে কি নিবন্ধনে বদ্ধ আছেন ইতি।

কর্ম্মচারির বিনানুমতির ক্রিয়া অনুমতিসিদ্ধ আছে এমত বিশ্বাস জন্মাইলে কর্ত্তার দায়ের কথা।

উদাহরণ।

(ক) আনন্দ বিক্রয় করিবার জন্যে বলরামকে কএক দ্রব্য দিয়া তাঁহাকে নির্দ্ধারিত মূল্যের ন্যূন মূল্যে দ্রব্য বিক্রয় করিতে বারণ করিলেন। বলরাম যে আদেশ পাইলেন চন্দ্রমোহন তাহা না জানিয়া বলরামের নিকট ঐ অবধারিত মূল্যের ন্যূন মূল্যে ঐ দ্রব্য ক্রয় করিবার চুক্তি করেন। আনন্দ সেই চুক্তিতে বদ্ধ আছেন।

(খ) যে নিদর্শনপত্রাদি বিক্রয় হইতে পারে আনন্দ এমত পত্রের পৃষ্ঠে কেবল আপনার নাম লিখিয়া তাহা বলরামের নিকট গচ্ছিত করিলেন। পরে বলরাম আনন্দের গুপ্ত আদেশ ভঙ্গ করিয়া চন্দ্রের নিকট ঐ পত্র বিক্রয় করেন। ঐ বিক্রয় সিদ্ধ।

২৩৮ ধারা। কর্ম্মচারীরা কর্ত্তাব্যক্তিদের নিমিত্ত কর্ম্মকরণক্রমে যদি অযথাসন্ধান কি প্রতারণা করেন, তবে কর্ত্তা সেই অযথাসন্ধান কি প্রতারণা করিলে করারের পক্ষে যে ফল হইত কর্ম্মচারির সেই অযথাসন্ধানের কি প্রতারণার সেই ফল হইবে। কিন্তু যে ব্যাপারে কর্ম্মচারিদের ক্ষমতা না থাকে এমত ব্যাপারে কর্ম্মচারী অযথাসন্ধান কি প্রতারণা করিলে তাহা কর্ত্তাব্যক্তির বিঘ্নজনক হইবে না ইতি

করারের পক্ষে কর্ম্মচারির অযথা সন্ধানের কি প্রতারণার ফলের কথা।

উদাহরণ।

(ক) আনন্দ মাল বিক্রয়ার্থে বলরামের কর্ম্মচারী হইয়া অযথাসন্ধান করিয়া চন্দ্রকে সেই দ্রব্য ক্রয় করিতে লওয়ান বলরাম তাহাকে ঐ অযথাসন্ধান করিবার অনুমতি দেয় নাই। এই স্থলে চন্দ্রের স্বেচ্ছামতে বলরামের ও চন্দ্রের মধ্যে সেই চুক্তি ব্যর্থ হইতে পারিবে।

(খ) আনন্দ নামক বলরামের জাহাজের কাপ্তান জাহাজে মাল গ্রহণ না করিয়াও বিল অফ লেডিঙ্গে স্বাক্ষর করেন। বলরামের এবং সেই দ্রব্যের কপট প্রেরণকর্ত্তার মধ্যে ঐ বিল অফ লেডিং অসিদ্ধ হইবে।

---

## নবম অধ্যায়।

### অংশিত্বের বিধি।

২৩৯ ধারা। কএক ব্যক্তি কোন ব্যবসায়ে আপনারদের ধন ও পরিশ্রম ও কর্ম্মকৌশল সংযোগ করিতে ও আপনারদের মধ্যে তদুৎ-

অংশিত্ব শব্দের অর্থ নির্ণয়।

perty, labour, or skill in some business, and to share the profits thereof between them.

'Firm' defined.

Persons who have entered into partnership with one another are called collectively a 'firm.'

*Illustrations.*

(*a.*) A and B buy 100 bales of cotton, which they agree to sell for their joint account; A and B are partners in respect of such cotton.

(*b.*) A and B buy 100 bales of cotton, agreeing to share it between them. A and B are not partners.

(*c.*) A agrees with B, a goldsmith, to buy and furnish gold to B, to be worked up by him and sold, and that they shall share in the resulting profit or loss. A and B are partners.

(*d.*) A and B agree to work together as carpenters, but that A shall receive all profits, and shall pay wages to B. A and B are not partners.

(*e.*) A and B are joint owners of a ship. This circumstance does not make them partners.

Lender not a partner by advancing money for share of profits.

**240.** A loan to a person engaged or about to engage in any trade or undertaking, upon a contract with such person that the lender shall receive interest at a rate varying with the profits, or that he shall receive a share of the profits, does not, of itself, constitute the lender a partner, or render him responsible as such.

Property left in business by retiring partner or deceased partner's representative.

**241.** In the absence of any contract to the contrary, property left by a retiring partner, or the representative of a deceased partner, to be used in the business, is to be considered a loan within the meaning of the last preceding section.

Servant or agent remunerated by share of profits, not a partner.

**242.** No contract for the remuneration of a servant or agent of any person, engaged in any trade or undertaking, by a share of the profits of such trade or undertaking shall, of itself, render such servant or agent responsible as a partner therein, nor give him the rights of a partner.

Widow or child of deceased partner receiving annuity out of profits, not a partner.

**243.** No person, being a widow or child of a deceased partner of a trader, and receiving, by way of annuity, a proportion of the profits made by such trader in his business, shall, by reason only of such receipt, be deemed to be a partner of such trader, or be subject to any liabilities incurred by him.

পন্ন লভ্য বন্টন করিয়া লইতে অঙ্গীকার করিলে, তাঁহাদের মধ্যে পরস্পর যে সম্বন্ধ তাহাকে অংশিত্ব বলা যায় ইতি।

কুঠী শব্দের অর্থ।

যে ব্যক্তিরা পরস্পর সেই অংশিত্ব কার্য্যে বদ্ধ আছেন তাঁহারদের সমূহের নাম কুঠী ইতি।

উদাহরণ।

(ক) আনন্দ ও বলরাম ১০০ বস্তা তুলা ক্রয় করিয়া আপনারদের সাধারণ লাভার্থে বিক্রয় করিবার করার করেন আনন্দ ও বলরাম সেই তুলার বিষয়ে অংশী আছেন।

(খ) আনন্দ ও বলরাম ১০০ বস্তা তুল ক্রয় করিয়া আপনারদের মধ্যে ভাগ করিয়া লইতে করার করেন। তাহারা অংশী নহেন।

(গ) বলরাম স্বর্ণকার, আনন্দ তাহাকে স্বর্ণ ক্রয় করিয়া দিবেন তিনি দ্রব্য নির্ম্মাণ করিয়া বিক্রয় করিলে তাহার যে লাভ কি ক্ষতি হয় দুই জনে তাহার ভাগী হইবেন এই করার হওয়াতে আনন্দ ও বলরাম অংশী আছেন।

(ঘ) আনন্দ ও বলরাম একত্রে সূত্রধরের কর্ম্ম করিয়া আনন্দ সকল লাভ গ্রহণ করিয়া বলরামকে বেতন দিবার অঙ্গীকার করেন। আনন্দ ও বলরাম অংশী নহেন।

(ঙ) আনন্দ ও বলরাম কোন জাহাজের সাধারণ স্বামী তাহারা তৎপ্রযুক্ত অংশী নহেন।

লভ্যের অংশ পাইবার নিয়মে কোন ব্যক্তি টাকা কর্জ দিলেও অংশী না হইবার কথা।

২৪০ ধারা। কোন ব্যক্তি বাণিজ্য কি ব্যবসায় করিলে কিম্বা করিতে উদ্যত হইলে, যদি অন্য ব্যক্তি তাহাকে ঋণ দিয়া লভ্যের ন্যূনাধিক্যানুসারে ন্যূনাধিক সুদ কি লভ্যের একাংশ পাইবার চুক্তি করেন, তাহা হইলে ঋণদাতা কেবল সেই কারণে অংশী হন না ও অংশীর ন্যায় তিনি দায়ী হন না ইতি।

কর্ম্মত্যাগি অংশী কিম্বা মৃত অংশির স্থলাভিষিক্ত ব্যবসায়ার্থে যে ধন রাখিয়া যান তাহার কথা।

২৪১ ধারা। প্রকারান্তরের নিয়ম না থাকিলে কর্ম্মত্যাগি অংশী কিম্বা মৃত অংশির স্থলাভিষিক্ত কর্ম্ম ত্যাগ করণকালে ব্যবসায়ে ব্যয়াদি হইবার জন্যে ধন রাখিয়া গেলে তাহা ইহার পূর্ব্ব ধারার অর্থানুসারে ঋণ জ্ঞান হইবে ইতি।

চাকর কি কর্ম্মচারী লভ্য হইতে পারিশ্রমিক পাইলেও অংশী না হইবার কথা।

২৪২ ধারা। কোন ব্যক্তি কোন বাণিজ্যে কি ব্যবসায়ে প্রবর্ত্ত হইয়া কোন ভৃত্যকে কি কর্ম্মচারিকে পারিশ্রমিকস্বরূপ সেই বাণিজ্য কি ব্যবসায়ের লভ্যের অংশ দিবার চুক্তি করিলেও সেই ভৃত্য কি কর্ম্মচারী তৎপ্রযুক্ত সেই কর্ম্মের অংশিস্বরূপ দায়ী হন না ও অংশির অধিকার পান না ইতি।

লভ্য হইতে মৃত অংশির স্ত্রী কি সন্তানাদি বৃত্তি পাইলেও অংশী না হইবার কথা।

২৪৩ ধারা। কোন ব্যবসায়ির মৃত অংশির স্ত্রী কি সন্তান সেই ব্যক্তির ব্যবসায়োৎপন্ন লভ্যের একাংশ বার্ষিক বৃত্তিস্বরূপ প্রাপ্ত হইলে, সেই স্ত্রী কি সন্তান কেবল ঐ বৃত্তি প্রাপণ প্রযুক্ত ঐ বণিকের অংশী হইবেন না ও তাঁহার প্রতি দায় বর্ত্তিলে সেই দায়ের ভাগী হইবেন না ইতি।

**244.** No person receiving, by way of annuity or otherwise, a portion of the profits of any business, in consideration of the sale by him of the good-will of such business, shall, by reason only of such receipt, be deemed to be a partner of the person carrying on such business, or be subject to his liabilities.

*Person receiving portion of profits for sale of good-will, not a partner.*

**245.** A person who has, by words spoken or written, or by his conduct, led another to believe that he is a partner in a particular firm, is responsible to him as a partner in such firm.

*Responsibility of person leading another to believe him a partner.*

**246.** Any one, consenting to allow himself to be represented as a partner, is liable, as such, to third persons who, on the faith thereof, give credit to the partnership.

*Liability of person permitting himself to be represented as a partner.*

**247.** A person, who is under the age of majority according to the law to which he is subject, may be admitted to the benefits of partnership, but cannot be made personally liable for any obligation of the firm; but the share of such minor in the property of the firm is liable for the obligations of the firm.

*Minor partner not personally liable, but his share is.*

**248.** A person, who has been admitted to the benefits of partnership under the age of majority, becomes, on attaining that age, liable for all obligations incurred by the partnership since he was so admitted, unless he gives public notice within a reasonable time of his repudiation of the partnership.

*Liability of minor partner on attaining majority.*

**249.** Every partner is liable for all debts and obligations incurred while he is a partner in the usual course of business by or on behalf of the partnership; but a person who is admitted as a partner into an existing firm does not thereby become liable to the creditors of such firm for any thing done before he became a partner.

*Partner's liability for debts of partnership.*

**250.** Every partner is liable to make compensation to third persons in respect of loss or damage arising from the neglect or fraud of any partner in the management of the business of the firm.

*Partner's liability to third person for neglect or fraud of co-partner.*

২৪৪ ধারা। কোন ব্যক্তি ব্যবসায় সহকারে ক্রেতা বিক্রেতাদের অনুগ্রহকার্য্য বিক্রয় করণপ্রযুক্ত বার্ষিক বৃত্তিস্বরূপ কি প্রকারান্তরে সেই ব্যবসায়ের লভ্যের একাংশ প্রাপ্ত হইলেও, কেবল তৎপ্রাপণপ্রযুক্ত ঐ ব্যবসায়ির অংশী জ্ঞান হইবেন না ও তাঁহার দায়ের ভাগী হইবেন না ইতি।

*কোন ব্যক্তি অনুগ্রহ কার্য্য বিক্রয়হেতুক লভ্যের অংশ পাইলেও অংশী না হইবার কথা।*

২৪৫ ধারা। কোন ব্যক্তি বিশেষ কুঠীর অংশী আছেন যদি বাচনিক কি লিখিত কথা দ্বারা কি কর্ম্মদ্বারা অন্যের মনে এমত বিশ্বাস জন্মান, তবে তিনি ঐ অন্যের নিকটে ঐ কুঠীর অংশির ন্যায় উত্তরদায়ী হন ইতি।

*কোন ব্যক্তি অংশী আছেন অন্যের মনে এমত বিশ্বাস জন্মাইলে তাহার দায়ের কথা।*

২৪৬ ধারা। কোন ব্যক্তি আপনাকে অংশি বলিয়া প্রকাশ হইতে দিলে, যদি সেই কথায় প্রতীতি করিয়া অপর ব্যক্তিরা ঐ যৌত কর্ম্মে দ্রব্য সামগ্রী ধার দেন, তবে সেই অপর ব্যক্তিদের নিকটে ঐ ব্যক্তি অংশির ন্যায় দায়ী হন ইতি।

*কোন ব্যক্তি আপনাকে অংশী প্রকাশ হইতে দিলে তাঁহার দায়ের কথা।*

২৪৭ ধারা। যে ব্যক্তি যে ব্যবস্থা মান্য জ্ঞান করেন তিনি সেই ব্যবস্থা মতে প্রাপ্তবয়স্ক না হইলেও যৌত কর্ম্মের লভ্যের অংশী হইতে পারেন, কিন্তু তাঁহাকে ঐ কুঠীর কোন প্রতিজ্ঞার উপলক্ষে দায়ী করা যাইতে পারিবে না। তথাপি কুঠীর সম্পদে ঐ অপ্রাপ্ত ব্যবহারের যে অংশ থাকে তাহার প্রতি ঐ কুঠীর প্রতিজ্ঞার উপলক্ষে দায় বর্ত্তে ইতি।

*অপ্রাপ্ত ব্যবহার নিজে দায়ি না হইলেও তাঁহার অংশের প্রতি দায় বর্ত্তিবার কথা।*

২৪৮ ধারা। যে ব্যক্তি অপ্রাপ্ত ব্যবহার হইয়া যৌতকর্ম্মের লভ্যের অংশী হন, ঐ লভ্যের অংশীস্বরূপ তাঁহার গ্রাহ্য হওনের কালাবধি যৌত কর্ম্ম সম্পর্কে যে সকল প্রতিজ্ঞা করা যায় তিনি বয়োপ্রাপ্ত হইলে সেই সকল প্রতিজ্ঞার দায়ী হন। কিন্তু যদি উপযুক্ত সময় থাকিতে নিরংশী হইবার প্রকাশ্য সম্বাদ দেন, তবে দায়ী হইবেন না ইতি।

*অপ্রাপ্ত ব্যবহার অংশী বয়োপ্রাপ্ত হইলে তাহার দায়ের কথা।*

২৪৯ ধারা। কর্ম্মের রীত্যনুক্রমে যৌতকর্ম্মের দ্বারা কি তৎপক্ষে যে সকল ঋণ ও দায় বর্ত্তে তজ্জন্যে প্রত্যেক জন অংশী দায়ী। কিন্তু বর্ত্তমান কুঠীর মধ্যে যে ব্যক্তি অংশীস্বরূপ গ্রাহ্য হন তাঁহার অংশী হইবার পূর্ব্বে যে কার্য্য করা গেল তিনি সেই কার্য্যের উপলক্ষে ঐ কুঠির মহাজনদের নিকট দায়ী নহেন ইতি।

*যৌত কর্ম্মের ঋণের জন্যে অংশীর দায়ের কথা।*

২৫০ ধারা। কুঠীর ব্যবসায়সম্পর্কীয় কর্ম্মসম্পাদনে কোন অংশির ত্রুটি কি প্রতারণাপ্রযুক্ত অপর ব্যক্তিদের হানি কি ক্ষতি হইলে প্রত্যেক জন অংশী তাহারদের সেই হানিপূরণের দায়ী ইতি।

*সহাংশির ত্রুটির কি প্রতারণার জন্যে অপর ব্যক্তির নিকটে অংশির দায়ের কথা।*

**251.** Each partner, who does any act necessary for or usually done in carrying on the business of such a partnership as that of which he is a member, binds his co-partners to the same extent as if he were their agent duly appointed for that purpose.

Partner's power to bind co-partners.

*Exception.*—If it has been agreed between the partners that any restriction shall be placed upon the power of any one of them, no act done in contravention of such agreement shall bind the firm with respect to persons having notice of such agreement.

*Illustrations.*

(*a.*) A and B trade in partnership, A residing in England and B in India. A draws a bill of exchange in the name of the firm. B has no notice of the bill, nor is he at all interested in the transaction. The firm is liable on the bill, provided the holder did not know of the circumstances under which the bill was drawn.

(*b.*) A, being one of a firm of solicitors and attorneys, draws a bill of exchange in the name of the firm without authority. The other partners are not liable on the bill.

(*c.*) A and B carry on business in partnership as bankers. A sum of money is received by A on behalf of the firm. A does not inform B of such receipt, and afterwards A appropriates the money to his own use. The partnership is liable to make good the money.

(*d.*) A and B are partners. A, with the intention of cheating B, goes to a shop and purchases articles on behalf of the firm, such as might be used in the ordinary course of the partnership business, and converts them to his own separate use, there being no collusion between him and the seller. The firm is liable for the price of the goods.

**252.** Where partners have by contract regulated and defined, as between themselves, their rights and obligations, such contract can be annulled or altered only by consent of all of them, which consent must either be expressed or be implied from a uniform course of dealing.

Annulment of contract defining partners' rights and obligations.

*Illustration.*

A, B and C, intending to enter into partnership, execute written articles of agreement, by which it is stipulated that the nett profits arising from the partnership business shall be equally divided between them. Afterwards they carry on the partnership business for many years, A receiving one-half of the nett profits, and the other half being divided equally between B and C. All parties know of and acquiesce in this arrangement. This course of dealing supersedes the provision in the articles as to the division of profits.

২৫১ ধারা। কোন ব্যক্তি যে যৌত কর্ম্মের অংশী হন তৎসংক্রান্ত ব্যবসায়ে যে কর্ম্ম করা আবশ্যক কিম্বা রীতিমতে যাহা করা গিয়া থাকে এমত কর্ম্ম করিলে তিনি তদর্থে সহাংশিরদের কর্ম্মচারি স্বরূপে নিয়মিত-রূপে নিযুক্ত হইলে তাঁহারা সেই কর্ম্ম দ্বারা যত দূর বদ্ধ হইতেন উক্ত কর্ম্মের উপলক্ষে তাঁহারা তত দূর বদ্ধ হইবেন ইতি।

সহাংশিদিগকে আবদ্ধ করিতে অংশির ক্ষমতার কথা।

বর্জ্জনীয় স্থল।—অংশিদের কোন এক জনের ক্ষমতা সংক্ষিপ্ত হইবে যদি তাঁহাদের মধ্যে এই প্রকারের নিয়ম হইয়া থাকে, তবে সে নিয়মের বিপরীত ক্রিয়া করা গেলে যাঁহারা সেই নিয়মের কথা জানিতেন তাঁ-হারদের পক্ষে ঐ নিয়মের বিপরীত কার্য্য দ্বারা ঐ কুঠী আবদ্ধ হইবে না।

উদাহরণ

(ক) আনন্দ ইঙ্গলণ্ডে ও বলরাম ভারতবর্ষে বাস করিয়া অংশীত্ব ভাবে ব্যবসায় করেন আনন্দ কুঠীর নামে হুণ্ডী লিখিয়া দেন। বলরাম পূর্ব্বে সেই হুণ্ডীর কোন সম্বাদ পান নাই এবং তৎসংক্রান্ত ব্যাপারে তাহার কোন সম্পর্ক নাই। হুণ্ডী যে ভাবগতিকে লেখা গেল হুণ্ডী প্রাপ্ত ব্যক্তি যদি তাহা না জানিয়া থাকেন, তবে কুঠী সেই হুণ্ডীর টাকার দায়ী আছেন।

(খ) সলিসিটর ও আটর্নির (অর্থাৎ উকীলদের) কুঠীর আনন্দ নামক এক ব্যক্তি অনুমতি না পাইয়া একখান হুণ্ডী দিয়া কুঠীর নাম সহী করিয়া দেন। ঐ হুণ্ডীর জন্যে অন্য অংশিদের দায় নাই।

(গ) আনন্দ ও বলরাম বণিকস্বরূপ যৌত কর্ম্ম করেন। আনন্দ কুঠীর নিমিত্তে টাকা পান। কিন্তু বলরামকে তাহা পাইবার কথা না জানাইয়া আপনি নিজ কার্য্যে ব্যয় করেন। কুঠীই সেই টাকা পরিশোধ করিতে বদ্ধ আছেন।

(ঙ) আনন্দ ও বলরাম অংশী আছেন। রীতিমতে আপনারদের সমবেত কার্য্যেতে যেং দ্রব্যের ব্যবহার হইতে পারে আনন্দ বলরামকে বঞ্চনা করিবার অভিপ্রায়ে এমত দ্রব্য কোন দোকানে ক্রয় করিয়া লইয়া নিজ কার্য্যে ব্যবহার করেন কিন্তু বিক্রেতার সঙ্গে তাহার কোন যোগ নাই। ঐ দ্রব্যের মূল্যের জন্যে কুঠী দায়ী।

২৫২ ধারা। অংশিরা যদি পরস্পর চুক্তিক্রমে আপনারদের অধিকারের ও দায়ের বিধান করিয়া তাহা নির্দ্দিষ্ট করিয়া থাকেন, তবে তাঁহারদের সকলের সম্মতি না হইলে ঐ চুক্তিপত্র রহিত কি পরিবর্ত্তন করা যাইতে পারিবে না। তাঁহারদের সম্মতি হইলে তাহা স্পষ্ট প্রকাশ করা যাইবে অথবা কার্য্যঘটিত একবিধ রীত্যনুসারে ঐ সম্মতির ভাব জানা যাইবে ইতি।

অংশিদের অধিকার ও নিবন্ধন নিরূপণ করিবার চুক্তিপত্র ব্যর্থ করিবার কথা।

উদাহরণ।

আনন্দ ও বলরাম ও চন্দ্র যৌতায় কর্ম্ম করিবার মানসে নিয়মপত্র লিখিয়া সম্পাদন করেন। সেই পত্রের বিধান এই, ঐ যৌত কর্ম্মদ্বারা যে লাভ হইবে ব্যয় বাদে তাহা আমাদের মধ্যে সমানরূপে ভাগ করিয়া লওয়া যাইবে। পরে তাঁহারা অনেক বৎসর যৌতায় কর্ম্ম চালাইলেন কিন্তু আনন্দ প্রতি-বৎসর ঐ লভ্যের অর্দ্ধেক পাইতেন বলরাম ও চন্দ্র একত্রে অন্য অর্দ্ধেক পাইতেন তাঁহারা সকলে এই নিয়ম জানিতেন ও তাহাতেও সম্মত ছিলেন। নিয়মপত্রে লভ্য বিভাগের যে বিধি হইয়াছিল ঐ কর্ম্মের ধারা তদপেক্ষা বলবৎ।

**253.** In the absence of any contract to the contrary, the relations of partners to each other are determined by the following rules:—

**Rules determining partner's mutual relations, where no contract to contrary.**

(1.) All partners are joint owners of all property originally brought into the partnership stock, or bought with money belonging to the partnership, or acquired for purposes of the partnership business. All such property is called partnership property. The share of each partner in the partnership property is the value of his original contribution, increased or diminished by his share of profit or loss:

(2.) All partners are entitled to share equally in the profits of the partnership business, and must contribute equally towards the losses sustained by the partnership:

(3.) Each partner has a right to take part in the management of the partnership business:

(4.) Each partner is bound to attend diligently to the business of the partnership, and is not entitled to any remuneration for acting in such business:

(5.) When differences arise as to ordinary matters connected with the partnership business, the decision shall be according to the opinion of the majority of the partners; but no change in the nature of the business of the partnership can be made, except with the consent of all the partners:

(6.) No person can introduce a new partner into a firm without the consent of all the partners:

(7.) If from any cause whatsoever, any member of a partnership ceases to be so, the partnership is dissolved as between all the other members:

(8.) Unless the partnership has been entered into for a fixed term, any partner may retire from it at any time:

(9.) Where a partnership has been entered into for a fixed term, no partner can, during such term, retire, except with the consent of all the partners, nor can he be expelled by his partners for any cause whatever, except by order of Court:

(10.) Partnerships, whether entered into for a fixed term or not, are dissolved by the death of any partner.

**প্রকারান্তরের চুক্তি না থাকিলে অংশিদিগের পরস্পর সম্বন্ধ নিরূপণ করিবার সাধারণ বিধির কথা।**

২৫৩ ধারা। যদি তাবান্তরের কোন চুক্তি না হইয়া থাকে, তবে নিম্নলিখিত বিধিক্রমে অংশিদের পরস্পর সম্বন্ধ নির্ণীত হইবে।

(১) যৌত কর্ম্মে আদৌ যে সম্পত্তি আনা যায় কিম্বা যৌত কর্ম্মভুক্ত ধনদ্বারা যাহা ক্রয় করা যায় কিম্বা যৌত কর্ম্মের নিমিত্তে যাহা প্রাপ্ত হওয়া যায়, সকল অংশী তাহার সাধারণ স্বামী। ঐ সকল সংস্থান যৌত কর্ম্মের সংস্থান বলা যায়। প্রত্যেক জন অংশী প্রথমে সেই কর্ম্মে যত টাকা দিয়াছিলেন তাঁহার অংশমতে লাভের কি ক্ষতিদ্বারা ঐ টাকার যত বৃদ্ধি কি হানি হইয়া থাকে তদনুসারে যৌত কর্ম্মের সেই সংস্থানে তাঁহার অংশ থাকে,

(২) যৌত কর্ম্মদ্বারা যত লাভ হয় সকল অংশির তাহার সমানভাগ পাইবার অধিকার আছে। এবং ঐ কর্ম্মে যত ক্ষতি হয়, তাহার পরিশোধার্থে সকলের সমান দিতে হইবে।

(৩) যৌত কর্ম্মের অধ্যক্ষতা কার্য্যে প্রত্যেক জন অংশির হস্তক্ষেপ করিবার অধিকার আছে।

(৪) যৌত ব্যবসায়ের কর্ম্মে প্রত্যেক জন অংশির যত্নপূর্ব্বক মনোযোগ করিতেই হইবে। ও সেই ব্যবসায়ের কর্ম্ম করণার্থে তাঁহার বেতন পাইবার অধিকার নাই।

(৫) যৌত কর্ম্ম সংক্রান্ত সাধারণ কোন বিষয়ে মতের অনৈক্য হইলে অংশিদের অধিকাংশ ব্যক্তির সম্মতিতে ঐ অনৈক্য নিষ্পত্তি করিয়া দেওয়া যাইবে। কিন্তু সকল অংশী সম্মত না হইলে যৌত ব্যবসায়ের ভাবাদির পরিবর্ত্তন হইতে পারিবে না।

(৬) সকল অংশী সম্মত না হইলে কোন ব্যক্তি কুঠীতে নূতন অংশি আনাইতে পারিবেন না।

(৭) কোন কারণে যৌত ব্যবসায়ের অন্তর্গত কোন ব্যক্তির অংশিত্ব রহিত হইলে অন্য সকল অংশির পক্ষে ঐ অংশিত্ব লোপ হইয় যায়।

(৮) যদি যৌতার কর্ম্ম চালাইবার সময় নিরূপণ না থাকে, তবে কোন অংশী কোন সময়ে ইচ্ছা করিলেই অবসর হইতে পারিবেন।

(৯) যদি যৌতায় কর্ম্ম চালাইবার সময় নিরূপণ হইয়া থাকে, তবে সেই সময়ের মধ্যে সকল অংশী সম্মত না হইলে কোন এক জন অবসর হইতে পারিবেন না, এবং অন্য অংশিরা আদালতের আজ্ঞাভিন্ন কোন কারণে কোন এক জনকে বহিষ্কৃত করিতে পারিবেন না।

(১০) যৌতায় কর্ম্ম চালাইবার সময় নিরূপণ হউক বা না হউক, কোন অংশির মৃত্যু হইলেই অংশিত্বের লোপ হয়।

**254.** At the suit of a partner the Court may dissolve the partnership in the following cases :—

When Court may dissolve partnership.

(1.) When a partner becomes of unsound mind :

(2.) When a partner, other than the partner suing, has been adjudicated an insolvent under any law relating to insolvent debtors :

(3.) When a partner, other than the partner suing, has done any act by which the whole interest of such partner is legally transferred to a third person :

(4.) When any partner becomes incapable of performing his part of the partnership contract :

(5.) When a partner, other than the partner suing, is guilty of gross misconduct in the affairs of the partnership or towards his partners :

(6.) When the business of the partnership can only be carried on at a loss.

২৫৪ ধারা। নিম্নলিখিত গতিকে আদালত এক জন অংশির প্রার্থনামতে অংশিত্ব লোপ করিতে পারিবেন।

যে স্থলে আদালত অংশিত্ব লোপ করিতে পারেন তাহার কথা।

(১) যদি এক জন অংশির মনের বিকৃতি হয়,

(২) যিনি প্রার্থনা করেন তদ্ভিন্ন যদি অংশিদের মধ্যে অন্য ব্যক্তি অক্ষম ঋণী বিষয়ক কোন আইনমতে ঋণশোধ করিতে অক্ষম বলিয়া নির্ণীত হইয়া থাকেন,

(৩) আইনমতে কোন অংশির সম্পূর্ণ স্বার্থ যে ক্রিয়া দ্বারা তৃতীয় ব্যক্তির প্রতি হস্তান্তরিত হয়, প্রার্থকভিন্ন যদি অন্য অংশী এমত ক্রিয়া করিয়া থাকেন,

(৪) অংশিত্বের চুক্তিমতে অংশির যাহা কর্ত্তব্য, যদি কোন অংশী আপনার সেই কর্ত্তব্য কর্ম্ম করিতে অক্ষম হন,

(৫) যিনি প্রার্থনা করেন তদ্ভিন্ন অন্য অংশী যদি অংশিত্বসংক্রান্ত ব্যাপারে কিম্বা সহঅংশিদের পক্ষে গুরুতরভাবে অসদাচারের অপরাধী হইয়া থাকেন।

(৬) অংশিত্ব কার্য্য চলিলে যদি ক্ষতিভিন্ন লাভ হইতে না পারে, ইতি।

**255.** A partnership is in all cases dissolved by its business being prohibited by law.

Dissolution of partnership by prohibition of business.

২৫৫ ধারা। অংশিত্বসংক্রান্ত ব্যবসায় আইন দ্বারা নিষিদ্ধ হইলেই সেই কর্ম্মের অংশিত্ব লোপ হয় ইতি।

ব্যবসায় নিষিদ্ধ হইলে অংশিত্ব লোপ হওয়ার কথা।

**256.** If a partnership, entered into for a fixed term, be continued after such term has expired, the rights and obligations of the partners will, in the absence of any agreement to the contrary, remain the same as they were at the expiration of the term, so far as such rights and obligations can be applied to a partnership dissolvable at the will of any partner.

Rights and obligations of partners in partnership continued after expiry of term for which it was entered into.

২৫৬ ধারা। নিরূপিত কালের নিমিত্তে যে অংশিত্বের নিয়ম হয় সেই কাল গত হইলেও যদি তাহা চলিতে থাকে, তবে প্রকারান্তরের কোন নিয়ম না থাকিলে ঐ সময় অতীত হওনকালে অংশিদের যে অধিকার ও দায় ছিল, কোন অংশির স্বেচ্ছামত বিলোপনীয় অংশিত্বের প্রতি ঐ অধিকার ও দায় যত দূর বর্ত্তান যাইতে পারে তাহা তত দূর পূর্ব্ববৎ থাকিবে ইতি।

যত কালের নিমিত্ত অংশিত্ব থাকিবার নিয়ম হয় সেই কাল অতীত হইলেও অংশিত্ব থাকিলে অংশিদের অধিকারের ও দায়ের কথা।

**257.** Partners are bound to carry on the business of the partnership for the greatest common advantage, to be just and faithful to each other, and to render true accounts and full information of all things affecting the partnership to any partner or his legal representatives.

General duties of partners.

২৫৭ ধারা। অংশিদের এইং কর্ম্ম অবশ্য কর্ত্তব্য। তাঁহারা সাধারণের অত্যধিক লাভার্থে অংশিত্বের কর্ম্ম চালাইবেন। পরস্পর ন্যায়বান্ ও বিশ্বস্ত হইবেন। কোন অংশিকে কিম্বা তাঁহার আইনসিদ্ধ স্থলাভিষিক্তকে অংশিত্বসংক্রান্ত সকল বিষয়ের যথার্থ হিসাব ও সম্পূর্ণ বৃত্তান্ত জানাইবেন ইতি।

অংশিদের সাধারণ কর্ত্তব্য কর্ম্মের কথা।

**258.** A partner must account to the firm for any benefit derived from a transaction affecting the partnership.

Account to firm of benefit derived from transaction affecting partnership.

*Illustrations.*

(*a*.) A, B and C are partners in trade. C, without the knowledge of A and B, obtains for his own sole benefit a lease of the house in which the partnership business is carried on. A and B are entitled to participate, if they please, in the benefit of the lease.

(*b*.) A, B and C carry on business together in partnership as merchants trading between Bombay and London. D, a merchant in London, to whom they make their consignments, secretly allows C a share of the commission which he receives upon such consignments, in consideration of C's using his influence to obtain the consignments for him. C is liable to account to the firm for the money so received by him.

**259.** If a partner, without the knowledge and consent of the other partners, carries on any business competing or interfering with that of the firm, he must account to the firm for all profits made in such business, and must make compensation to the firm for any loss occasioned thereby.

Obligations to firm, of partner carrying on competing business.

**260.** A continuing guarantee, given either to a firm or to a third person, in respect of the transactions of a firm, is, in the absence of agreement to the contrary, revoked as to future transactions by any change in the constitution of the firm to which, or in respect of the transactions of which, such guarantee was given.

Revocation of continuing guarantee by change in firm.

**261.** The estate of a partner who has died is not, in the absence of an express agreement, liable in respect of any obligation incurred by the firm after his death.

Non-liability of deceased partner's estate for subsequent obligations.

**262.** Where there are joint debts due from the partnership, and also separate debts due from any partner, the partnership property must be applied in the first instance in payment of

২৫৮ ধারা। অংশিত্ব সম্বন্ধীয় যে ব্যাপারের দ্বারা কোন লভ্য উৎপন্ন হয় কুঠীতে অংশির সেই কর্ম্মের বিবরণ জানাইতে হইবে ইতি।

অংশিত্ব সম্বন্ধীয় ব্যাপার দ্বারা লাভ হইলে কুঠীতে তাহার হিসাব দিবার কথা।

উদাহরণ।

(ক) আনন্দ ও বলরাম ও চন্দ্র ব্যবসায়ের অংশী। অংশিত্বসংক্রান্ত কার্য্য যে ঘরে চলিতেছে চন্দ্র আনন্দকে ও বলরামকে না কহিয়া আপনার লভ্যার্থে সেই ঘরের পাট্টা লন। আনন্দ ও বলরাম যদি ইচ্ছা করেন, তবে ঐ পাট্টা দ্বারা যে লাভ হয় তাঁহারদেরও তাহার ভাগ লইবার অধিকার আছে।

(খ) আনন্দ ও বলরাম ও চন্দ্র অংশী হইয়া বোম্বাই ও লণ্ডন নগরের মধ্যে বণিকের কর্ম্ম চালান। তাঁহারা লণ্ডন নগরে দীননাথ নামে এক জন বণিকের নিকট আপনারদের মাল পাঠাইয়া থাকেন: চন্দ্র আপন প্রতিপত্তির বলে ঐ বাণিজ্য দ্রব্য তাঁহার নামে প্রেরণ করেন, এই জন্যে তিনি বাণিজ্য দ্রব্যের উপর যে কমিশ্যন পান চন্দ্রকে গোপনে সেই কমিশ্যনের এক অংশ দিয়া থাকেন। চন্দ্র তদ্রূপে যত টাকা পান কুঠিতে তিনি সেই টাকার হিসাবের দায়ী আছেন।

২৫৯ ধারা। এক জন অংশী অন্য অংশিদের অজ্ঞাতসারে ও সম্মতি ভিন্ন কুঠীর ব্যবসায়ের প্রতিযোগি কি হানিকর অন্য ব্যবসায় করিলে, সেই ব্যবসায়দ্বারা তাঁহার যে লাভ হয়, কুঠিতে তাহার হিসাব দিতে হইবে ও সেই ব্যবসায় দ্বারা কুঠীর যে হানি হয় তাহা তাঁহার পূরণ করিতে হইবে ইতি।

এক জন অংশী প্রতিযোগি ব্যবসায় করিলে কুঠীর নিকট তাঁহার দায়ের কথা।

২৬০ ধারা। কোন কুঠীর কার্য্যব্যাপার সম্পর্কে যদি কুঠিতে কিম্বা অপর ব্যক্তিকে চিরপ্রাতিভাব্য দেওয়া যায়, তবে প্রকারান্তরের কোন করার না থাকিলে সেই প্রাতিভাব্য যে কুঠীতে কিম্বা যে ব্যাপার সম্বন্ধে দেওয়া গেল সেই কুঠীর সংস্থাপন সূচক নিয়মের কিম্বা সেই ব্যাপারের পরিবর্ত্তন হইলে উত্তরকালীন কোন ব্যাপার সম্পর্কে ঐ প্রাতিভাব্য রহিত হইবে ইতি।

কুঠীর পরিবর্ত্তনদ্বারা চিরপ্রাতিভাব্যের নিবৃত্তি হওয়ার কথা।

২৬১ ধারা। প্রকারান্তরের কোন স্পষ্ট করার না থাকিলে, অংশির মরণের পর কুঠির প্রতি যে দায় বর্ত্তে তজ্জন্যে সেই মৃত অংশির সম্পত্তির উপর দায় বর্ত্তিবে না ইতি।

অংশির মরণের পর যে দায় বর্ত্তে তদ্ধেতুক তাঁহার সম্পত্তির প্রতি দায় না বর্ত্তিবার কথা।

২৬২ ধারা। যদি অংশিত্ব হইতে প্রাপ্য সাধারণ ঋণ ও কোন অংশিহইতে প্রাপ্য স্বতন্ত্র ঋণ থাকে, তবে প্রথমে কুঠীর ঋণ পরিশোধ করিবার জন্যে

অংশিত্বের ঋণ ও স্বতন্ত্র ঋণ শোধ করিবার কথা।

Payment of partnership-debts, and of separate debts.

the debts of the firm, and if there is any surplus, then the share of each partner must be applied in payment of his separate debts or paid to him. The separate property of any partner must be applied first in the payment of his separate debts, and the surplus (if any) in the payment of the debts of the firm.

অংশিত্বসংক্রান্ত সম্পত্তির প্রয়োগ হইবে। যদি উদ্বর্ত্ত থাকে, তবে যে অংশির যে অংশ তাহা তাঁহাকে দেওয়া যাইবে কিম্বা তাহার স্বতন্ত্র ঋণের পরিশোধে প্রয়োগ হইবে। কোন অংশির স্বতন্ত্র সম্পত্তি প্রথমে তাঁহার স্বতন্ত্র ঋণ পরিশোধে প্রয়োগ হইবে, যাহা উদ্বর্ত্ত থাকে তাহা কুঠির ঋণ পরিশোধে প্রয়োগ হইবে ইতি।

Continuance of partners' rights and obligations after dissolution.

**263.** After a dissolution of partnership, the rights and obligations of the partners continue in all things necessary for winding-up the business of the partnership.

যৌতকর্ম্ম উঠিয়া গেলেও অংশিদের অধিকার ও দায় চলিতে থাকিবার কথা।

২৬৩ ধারা। অংশিত্ব উঠিয়া গেলে পরও সেই অংশিত্বের কর্ম্ম বন্ধ করিবার জন্যে যে সকল ক্রিয়া আবশ্যক হয় তৎসম্পর্কে অংশিদের অধিকার ও দায় বলবৎ থাকিবে ইতি।

Notice of dissolution.

**264.** Persons dealing with a firm will not be affected by a dissolution, of which no public notice has been given, unless they themselves had notice of such dissolution.

উঠিয়া যাইবার সম্বাদের কথা।

২৬৪ ধারা। কুঠীর সঙ্গে যে ব্যক্তিরদের ব্যবসায় চলে যদি অংশিত্বের লোপ হওনের প্রকাশ্য সম্বাদ না দেওয়া যায়, তবে সেই ব্যক্তিরা ঐ কর্ম্ম বন্ধ হইবার সম্বাদ না পাইলে, তদ্দ্বারা তাঁহারদের কোন ক্ষতি হইবে না ইতি।

Right of partners to apply for winding-up by Court after termination of partnership.

**265.** In the absence of any contract to the contrary, after the termination of a partnership, each partner or his representatives may apply to the Court to wind up the business of the firm, to provide for the payment of its debts, and to distribute the surplus according to the shares of the partners respectively.

অংশিত্বের অবশেষ হইলে পর আদালত কর্ত্তৃক কর্ম্ম বন্ধ হইবার জন্যে অংশিদের প্রার্থনা করিবার অধিকারের কথা।

২৬৫ ধারা। প্রকারান্তরের কোন চুক্তি না থাকিলে, অংশিত্বের অবশেষ হইলে পর প্রত্যেক অংশী কিম্বা তাঁহার স্থলাভিষিক্ত কুঠির কর্ম্ম বন্ধ করিবার ও ঋণ পরিশোধের বিধান করিবার, এবং অবশিষ্ট যাহা থাকে তাহা অংশিদের অংশানুসারে বণ্টন করিবার জন্যে আদালতে প্রার্থনা করিতে পারিবেন ইতি।

*Explanation.*—The Court in this section means a Court not inferior to the Court of a District Judge within the local limits of whose jurisdiction the place or principal place of business of the firm is situated.

ব্যাখ্যা।—কুঠির কর্ম্মের স্থান কি প্রধান স্থান যে জিলার জজ সাহেবের বিচারাধীন স্থানের মধ্যে থাকে এই ধারায় আদালত শব্দে সেই জিলার জজ সাহেবের আদালতের অন্যূন ক্ষমতাপন্ন আদালত বুঝাইবে।

Limited-liability partnerships, incorporated partnerships, and joint-stock companies.

**266.** Extraordinary partnerships, such as partnerships with limited liability, incorporated partnerships, and joint-stock companies, shall be regulated by the law for the time being in force relating thereto.

সীমাযুক্ত দায়ের অংশিত্ব ও চার্টরদ্বারা সমাবেত অংশিত্ব ও জাইণ্ট ষ্টাক কোম্পানির কথা।

২৬৬ ধারা। সীমাযুক্ত দায়বিশিষ্ট ও চার্টর দ্বারা সমাবায়িত অংশিত্ব ও জাইণ্ট ষ্টাক কোম্পানিপ্রভৃতি যে অংশিত্ব সামান্য প্রকারের নহে, তদ্বিষয়ের তৎকালে যে আইন প্রবল থাকে তদনুসারে সেই অংশিত্বের বিধান করা যাইবে ইতি।

## SCHEDULE.

**ENACTMENTS REPEALED.**

*Statutes.*

| No. and year of Statute Act. | TITLE. | Extent of repeal. |
|---|---|---|
| Stat. 29 Car. 2, cap. 3. | An Act for prevention of Frauds and Perjuries. | Sections 1, 2, 3, 4 and 17. |
| Stat. 11 & 12 Vic., cap. 21. | To consolidate and amend the law relating to insolvent debtors in India. | Section 42. |
| Act XIII of 1840. | An Act for the amendment of the law regarding factors by extending to the territories of the East India Company, in cases governed by the English law, the provisions of the Stat. 4 Geo. iv, c. 83, as altered and amended by the Stat. 6 Geo. iv, c. 94. | The whole. |
| Act XIV of 1840. | An Act for rendering a written memorandum necessary to the validity of certain promises and engagements by extending to the territories of the East India Company, in cases governed by English law, the provisions of Stat. 9 Geo. iv, cap. 14. | The whole. |
| Act XX of 1844. | An Act to amend the law relating to Advances *bonâ fide* made to Agents intrusted with goods, by extending to the territories of the East India Company, in cases governed by English Law, the provisions of the Statute 5 & 6 Victoria, c. 39, as altered by this Act. | The whole. |
| Act XXI of 1848. | An Act for avoiding Wagers... | The whole. |
| Act V of 1866 | An Act to provide a summary procedure on bills of exchange, and to amend in certain respects the commercial law of British India. | Sections 9 & 10. |
| Act XV of 1866. | An Act to amend the law of Partnership in India. | The whole. |
| Act VIII of 1867. | An Act to amend the law relating to Horse-racing in India. | The whole. |

II. S. CUNNINGHAM,
*Offg. Secy. to the Council of the Govr. Genl. for making Laws and Regulations.*

## তফসীল।

**যে২ আইন রহিত হইল।**

*ব্যবস্থা।*

| ব্যবস্থার কি আইনের নম্বর | আইনের নাম | যত দূর রহিত হইল |
|---|---|---|
| ২ চার্লস রাজার ২৯ বৎসরের ৩ অধ্যায়ের আইন | প্রতারণা ও মিথ্যাশপথ নিবারণার্থ আইন | ১, ২, ৩, ৪, ও ১৭ ধারা। |
| মহারাণী বিক্টোরিয়ার ১১,১২ বৎসরের ২১অধ্যায়ের আইন | ভারতবর্ষে দেওলীয়বিষয়ক আইন সংগ্রহ ও সংশোধন করিবার আইন | ৪২ ধারা। |
| ১৮৪০ সা. ১৩ আ. | যে মোকদ্দমায় ইঙ্গলণ্ডীয় আইন বলবৎ হয় সেই মোকদ্দমায় ৪ জর্জ রাজার ৬ বৎসরের ৯৪ অধ্যায়ের আইন দ্বারা সংশোধিত ৪ জর্জ রাজার ৪ বৎসরের ৮৩ অধ্যায়ের আইনের বিধান কোম্পানি বাহাদুরের শাসিত দেশে প্রচলিত করিয়া কুঠীওয়ালাদের বিষয়ি আইন সংশোধন করিবার আইন | সম্পূর্ণ। |
| ১৮৪০ সা. ১৪ আ. | যে মোকদ্দমায় ইঙ্গলণ্ডীয় আইন বলবৎ হয় সেই মোকদ্দমায় ৪ জর্জ রাজার ৯ বৎসরের ১৪ অধ্যায়ের আইন কোম্পানি বাহাদুরের শাসিত দেশে প্রচলিত করিয়া কোন২ প্রতিজ্ঞা ও নিবন্ধন সিদ্ধ করণার্থে লিখিত দলীল আবশ্যক করণার্থ আইন | ৪ ধারা ভিন্ন সম্পূর্ণ আইন। |
| ১৮৪৪ সা. ২০ আ. | যে২ মোকদ্দমায় ইঙ্গলণ্ডীয় আইন বলবৎ আছে সেই২ মোকদ্দমা সম্পর্কে এই আইনের দ্বারা সংশোধিত বিকটরিয়ার ৫ ও ৬ বৎসরের ৩৯ অধ্যায়ের আইন কোম্পানি বাহাদুরের শাসিত দেশে প্রচলিত করিয়া যে কর্মচারিদের নিকট মাল গচ্ছিত করা যায় তাঁহারদিগকে সরল ভাবে টাকা অগ্রিম দেওয়া গেলে তদ্বিষয়ক আইন সংশোধন করিবার আইন | সম্পূর্ণ। |
| ১৮৪৮ সা. ২১ আ. | বাজীরাখা ব্যর্থ করণের আইন | সম্পূর্ণ। |
| ১৮৬৬ সা. ৫ আ. | হুণ্ডীর উপর সরাসরী কার্য্যপ্রণালীর বিধান করণার্থ এবং ব্রিটনীয় ভারতবর্ষের বাণিজ্য বিষয়ক আইন কোন২ অংশে সংশোধন করণার্থ আইন | ১০ ধারা। |
| ১৮৬৬ সা. ১৫ আ. | ভারতবর্ষের মধ্যে সংস্থয়সম্প্রদায়ের ব্যবস্থা সংশোধনার্থ আইন | সম্পূর্ণ। |
| ১৮৬৭ সা. ৮ আ. | ভারতবর্ষে ঘোড় দৌড় বিষয়ক আইন সংশোধন করিবার আইন | সম্পূর্ণ। |

এচ এস কনিংহ্যাম,
আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ শ্রীযুক্ত গবরনর জেনরল সাহেবের মন্ত্রিসভার একটিং সেক্রেটারী।

JOHN ROBINSON, *Bengalee Translator.*

Printed [illegible] Press.







# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, JUNE 25, 1872. REGISTERED No. 51.

মঙ্গলবার ১৮৭২ সাল ২৫ জুন ।

## Government of India.

LEGISLATIVE DEPARTMENT.

THE following Act of the Governor General of India in Council received the assent of His Excellency the Governor General on the 6th June 1872, and is hereby promulgated for general information :—

ACT No. XIV OF 1872.

*An Act to exempt the Straits Settlements from the Indian Emigration Act,* 1871.

Preamble.

Whereas it is expedient to provide for the exemption of the islands and territories known as the Straits Settlements from all or some of the provisions contained in the Indian Emigration Act, 1871; It is hereby enacted as follows :—

Power to exempt Straits Settlements from Emigration Act.

1. The Governor General in Council may, from time to time, by notification in the *Gazette of India*, exempt emigration to, or contracts for labour to be performed in, the whole or any part of the said Settlements from all or any of the provisions contained in the Indian Emigration Act, 1871;

## ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

ব্যবস্থাপন কর্ম্মবিভাগ ।

মহিমবর শ্রীযুত গবরনর জেনরল সাহেব ১৮৭২ সালের জুন মাসের ৬ তারিখে মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবরনর জেনরল সাহেবের নিম্নলিখিত আইন অনুমোদন করাতে তাহা সাধারণের জানার্থে প্রকাশ করা যাইতেছে।

১৮৭২ সালের ১৪ আইন।

মজুরদের ভিন্নদেশ গমনবিষয়ক ভারতবর্ষীয় ১৮৭১ সালের আইনের বিধানহইতে ষ্ট্রেট সেটলমেণ্ট নামক উপনিবেশ বহির্ভূত করণার্থ আইন।

হেতুবাদ।

ষ্ট্রেট সেটলমেণ্ট নামে যে সকল উপদ্বীপ ও প্রদেশ খ্যাত আছে সেই উপদ্বীপাদি মজুরদের ভিন্নদেশ গমনবিষয়ক ১৮৭১ সালের আইনের সমস্ত কি কোনং বিধানহইতে বহির্ভূত করা বিহিত এই হেতুক নিম্নলিখিত বিধান করা গেল।

ভিন্নদেশগমনবিষয়ক আইনের বিধানহইতে ষ্ট্রেট সেটলমেণ্ট মুক্ত করিবার ক্ষমতার কথা।

১ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবরনর জেনরল সাহেব সময়েং ইণ্ডিয়া গেজেটে আজ্ঞাপত্র প্রকাশ করিয়া উক্ত উপনিবেশের সমস্ত কি কোন অংশে মজুরদের গমন কার্য্য কিম্বা সেই উপনিবেশে মজুরী করিবার চুক্তি কার্য্য মজুরদের ভিন্নদেশগমনবিষয়ক ভারতবর্ষীয় ১৮৭১ সালের আইনের সমস্ত কি কোনং বিধানহইতে মুক্ত করিতে পারিবেন।

and may also, from time to time, by like notification, revoke or alter any notification previously made under this Act.

Bar of certain proceedings.

2. No suit or other proceeding shall be maintained against any person for anything done or omitted, in respect of such emigration or contracts, before the date of the notification made under the first clause of section one.

WHITLEY STOKES,
*Secy. to the Govt. of India.*

আরো তিনি এই আইনমতে যে জ্ঞাপনপত্র প্রকাশ করেন সময়েং সেই প্রকারে অন্য জ্ঞাপনপত্র প্রকাশ করিয়া পূর্ব্বোক্ত জ্ঞাপনপত্র অন্যথা কি পরিবর্ত্তন করিতে পারিবেন ইতি।

কোনং অনুষ্ঠান কার্য্যের নিবারণ হইবার কথা।

২ ধারা। ১ ধারার প্রথম প্রকরণমত জ্ঞাপনপত্র প্রকাশ হইবার তারিখের পূর্ব্বে মজুরদের উক্ত ভিন্ন-দেশে গমন ও চুক্তি সম্পর্কে যে কোন কার্য্য করা যায় কিম্বা যে কার্য্যের ত্রুটি হয় তৎসম্পর্কে কোন ব্যক্তির নামে কোন মোকদ্দমার কি অন্য কার্য্যের অনুষ্ঠান হইবে না ইতি।

উইটলি ষ্টোকস,
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

JOHN ROBINSON, *Bengalee Translator.*

---

## Orders by the Lieutenant-Governor of Bengal.

REVENUE AND GENERAL DEPARTMENTS

No. 1192R.

APPOINTMENTS.

*The* 12*th June* 1872.—Babu Dinonath Addy, Deputy Magistrate and Deputy Collector of Patooakhally, on leave, is posted temporarily to Hooghly.

Captain Hardress Edmond Waller to be a Member of the Road Cess Committee in the district of Monghyr, under Section 19, Act X (B.C.) of 1871, for carrying out the purposes of the Act.

*The* 14*th June* 1872.—The following Officers of the Subordinate Executive Service are promoted, *viz.*.—

*To the Fourth Grade.*

Babu Hursahoy Sing, with effect from the 29th April last.

,, Gopal Chunder Das, with effect from the 21st ultimo.

*To the Fifth Grade.*

Mr. Alexander John Fraser, with effect from the 29th April last.

,, John Arthur Craven, with effect from the 21st ultimo.

Mr. Hamilton Winkup Gordon, B.A., will continue to exercise the powers of a Magistrate while he officiates as Inspector of Schools, North-West Division.

*The* 17*th June* 1872.—Babu Gunga Gobind Surmah, Extra Assistant Commissioner of Sibsaugor, will continue to exercise the powers of a Subordinate Magistrate of the First Class.

## বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আজ্ঞা।

রেবিনিউ ও জেনরল ডিপার্টমেণ্ট।

১১৯২ R. নম্বর।

নিয়োগ।

১৮৭২ সাল ১২ জুন।—পেটুয়াখালির ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু দীননাথ আঢ্য কিয়ৎকালের নিমিত্ত হুগলীতে অবস্থিত হইলেন। ইনি ছুটী লইয়াছেন।

কাপ্তান শ্রীযুত হার্ড্রেস এডমণ্ড ওয়ালর সাহেব ১৮৭১ সালের বঙ্গীয় ১০ আইনের অভিপ্রায় সফল করণার্থে উক্ত আইনের ১৯ ধারামতে মুঙ্গের জিলাতে পথকর সংক্রান্ত কমিটীর মেম্বর হইবেন।

১৮৭২ সাল ১৪ জুন।—সবরডিনেট একসেক্যুটিব সর্ব্বিসের নিম্নলিখিত কার্য্যকারকেরা উচ্চপদভুক্ত হইয়াছেন।

শ্রীযুত বাবু হরসহায় সিংহ গত আপ্রিল মাসের ২৯ তারিখ অবধি ও

শ্রীযুত বাবু গোপাল চন্দ্র দাস গত মাসের ২১ তারিখ অবধি

চতুর্থ শ্রেণীভুক্ত হইলেন।

শ্রীযুত আলেকজাণ্ডর জন ফ্রেসর সাহেব গত আপ্রিল মাসের ২৯ তারিখ অবধি ও

শ্রীযুত জান আর্থর ক্রেবন সাহেব গত মাসের ২১ তারিখ অবধি

পঞ্চম শ্রেণীভুক্ত হইলেন।

শ্রীযুত হামিলটন উইনকপ গর্ডন সাহেব, বি, এ, উত্তর পশ্চিম খণ্ডের বিদ্যালয় সমূহের ইনস্পেক্টরের কর্ম্ম করণ কালে মাজিষ্ট্রেটের ক্ষমতাক্রমে কর্ম্ম করিতে থাকিবেন।

১৮৭২ সাল ১৭ জুন।—শিবসাগরের অতিরিক্ত আসিষ্টাণ্ট কমিশ্যনর শ্রীযুত বাবু গঙ্গাগোবিন্দ শর্ম্মা অধঃস্থ প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতাক্রমে কর্ম্ম করিতে থাকিবেন।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৭২। ২৫ জুন।]

